# হোমিওপ্যাথিক প্রধান প্রধান ঔষধনিচয়ের

## প্রতিষেধক ঔষধচয় বা এণ্টিডোট্‌স

## ( Antidotes ) অর্থাৎ

## বিষক্রিয়া-নাশক ঔষধাবলী :—

| ঔষধ * এ্যাণ্টিডোট্‌। |
|---|
| **অক্‌জ্যালিক্‌ এসিড** :— চক ( চাখড়ি )। |
| **অরাম্‌ মেটালিকাম** :— মার্ক, বেল, কুপ্রা। |
| **অরাম্‌ মিউরিয়েটিকম্‌** :—মার্ক, ন্যাট্রাম্‌-সা। |
| **আইওডিয়াম্‌** :—চায়না, ওপি, ডুঙ্ক, গ্র্যাটি। |
| **আর্জেণ্টাম নাইট্রি** :—মার্ক, ন্যাট্রাম্‌-সা। |
| **আর্জেণ্টাম্‌ মেটা** :— মার্ক, পাল্‌স। |
| **আর্ণিকা** :—ক্যাম্ফর, ককিউলাস, ইগ্নে। |
| **আর্সেনিক** :—ক্যাম্ফর, চায়না, আইওড, নাক্স, ভিরাট, ইপিকাক। |
| **ইউপেটোরিয়াম**--কফি। |
| **ইউফরবিয়াম** :— ক্যাম্ফর, পাল্‌স। |
| **ইগ্নেশিয়া** :—কফিয়া, ভিনিগা, পাল্‌স, ক্যাম্ফ। |
| **ইথুজা** :—ক্যাম্ফর। |

| ঔষধ * এ্যাণ্টিডোট। |
|---|
| **ইপিকাক** :—চায়না, নাক্স, ভিরাট। |
| **ইলাটিরিয়াম** :—কলোসিন্থ। |
| **একটিয়া রেসিমোসা** :— ওয়াইন (মগু), ক্যাম্ফর, সিকেলি। |
| **একোনাইট** :—ভেজিটেবল (Veg, acids) এসিডস্‌, ওয়াইন, ক্যাম্ফর। |
| **এঙ্গাসটুরা** :—কফি। |
| **এগারিকাস** :—ওয়াইন, কফি, ক্যাম্ফার, নাইট্রি-এসিড। |
| **এগ্নাস ক্যাষ্টাস** :—ক্যাম্ফর |
| **এনাকার্ডিয়াম** :--ক্যাম্ফর, কফি। |
| **এণ্টিমোনিয়াম ক্রুডা** :—হিপার, মার্ক। |
| **এণ্টিমোনিয়াম্‌ টার্ট** :—চায়না, ইপিকাক, পাল্‌স। |
| **এপিস মেলিফিকা** :— ল্যাকেসিস, হ্রাস। |
| **এপোসাইনাম** :—ব্রাইওনিয়া, চায়না। |
| **এমোনি মিউ** :—ক্যাম্ফর, কফি, হিপার। |

**ঔষধ * ঘ্ন্যাণ্টিডোট।**

**এমোনিয়াম কার্ব্ব :**—ক্যাম্ফর, হিপার, আর্ণি।

**এমোনিয়াম কষ্টি :**—ভিনিগার।

**এম্ব্রাগ্রিসিয়া :**—ক্যাম্ফর, নাক্সভমিকা, পালস্, কফি।

**এলুমিনা :**—ব্রাইওনিয়া, ক্যামো, ইপি।

**এলোজ :**—এসিডস্, ভিনিগার।

**এসাফিটিডা :**—কষ্টিকাম, চায়না, মার্ক, পালস্।

**এসারাম :**—এসিডস্। ক্যাম্ফর।

**ওপিয়াম :**—কফি, ভিনিগার, ক্যাম্ফর, বেলেডোনা।

**ওলিএণ্ডার :**—ক্যাম্ফর, নাক্স।

**ককিউলাস :**—ক্যাম্ফর, নাক্স, ষ্ট্যাফি, ক্যামো।

**কফিয়া :**—একোন, ক্যাম্ফর, ইগ্নেসিয়া, ট্যাবেকাম।

**কল্‌চিকাম :**—ভিনিগার, পাল্‌স, নাক্স, ক্যাম্ফর।

**কলোসিন্থ :**—ক্যাম্ফর, কফি, কষ্টিকাম, দুগ্ধ, ওপিয়াম।

**কষ্টিকাম :**—কফি, নাক্স-ভ, কলোসিন্থ, লরোসিরেসাস।

**কার্ব্বো এনিমেলিস :**—ক্যাম্ফর।

**ঔষধ * ঘ্ন্যাণ্টিডোট্।**

**কার্ব্বো ভেজিটেবিলিস :**—ক্যাম্ফর, কফি, আর্স, ফেরাম।

**কুপ্রাম :**—দুগ্ধ, এল্‌বুমেন,চায়না।

**কেলি আইওড :**—চায়না, ভ্যালিরি, মার্ক।

**কেলি কার্ব্বনিকাম :**—ক্যাম্ফর, কফি।

**কেলি বাইক্রোমিকাম :**—নাক্স, ফস।

**কোনায়াম :**—কফি, নাইট্রি এসিড।

**কোপেইবা :**—মার্কিউরিয়াস।

**কোরালিয়াম রুব্রাম :**—ক্যাম্ফ-কার্ব্ব, কফি।

**ক্রিয়োজোটাম :**—একোন, নাক্স, ফেরাম।

**ক্রোকাস :**—একোন, বেল, ওপিয়াম।

**ক্লিম্যাটিস :**—ক্যাম্ফর, ব্রাইওনিয়া।

**ক্যাক্টাস :**—ক্যাম্ফর, একোন, চায়না।

**ক্যানাবিস স্যাটা :**—এসিডস, ক্যাম্ফর।

**ক্যান্থারিস :**—ভিনিগার, এল্‌কো, ক্যাম্ফ।

| ঔষধ * অ্যান্টিডোট। | ঔষধ * অ্যান্টিডোট। |
|---|---|

**ক্যান্থিরাম** :—ক্যাম্ফর।
**ক্যামোমিলা** :—কফি, পালস, ইগ্নেশিয়া।
**ক্যাম্ফার** :—ওপিয়াম, লাইকো।
**ক্যাল্কেরিয়া** :—ক্যাম্ফর, সাল্‌ফার।
**ক্যাল্কেরিয়া ফস** :—নাক্স-ভমিকা।
**ক্যাল্‌মিয়া** :—হুডোডেণ্ড্রান।
**গামি গাট্টি** :—কলোসিন্থ,মার্ক
**গুয়েকাম** :—নাক্স-ভমিকা।
**গ্লোনইন** :—আইওডিয়াম, ক্যাম্ফর।
**গ্র্যাটিওলা** :—আইওডিয়াম।
**গ্র্যানেটাম** :—ভিরেট্রাম।
**গ্র্যাফাইটিস** :—ওয়াইন. আর্স, নাক্স।
**চায়না** :—আর্সেনিক,ভিরেট্রাম।
**চেলিডোনিয়াম** :—ক্যাম্ফর।
**জিঙ্কাম** :—ওয়াইন, হিপার, ইগ্নে, লোবি।
**জিনসেঙ্গ** :—ক্যাম্ফর।
**জেলসিমিয়াম** :—ক্যামো, হ্রাস।
**টিউক্রিয়াম** :—ইগ্নেসিয়া।
**টেরিবিন্থিনা** :—ক্যাম্ফর, ক্যান্থারিস।

**ট্যাবেকাম** :—ওয়াইন, নাক্স-ভ।
**ট্যারাক্সেকাম** :—ক্যাম্ফর।
**ডাল্কেমারা** :—মার্ক, ইপি, ক্যাম্ফ, ক্যাপ্সি।
**ডিজিটেলিস** :—দুগ্ধ, ভিনিগা, নাক্স, ওপি।
**ড্রসেরা** :—ক্যাম্ফর।
**থুজা** :—মার্ক, ক্যামো, কলচি।
**নাইট্রিক এসিড** :—মার্ক, ক্যাম্ফর, হিপার, ক্যাল্কে।
**নাক্স-ভমিকা** :—ওয়াইন, কফি, ক্যাম্ফর, ওপিয়াম, ল্যাকেসিস।
**নাক্স-মস্কেটা** :—ক্যাম্ফর।
**ন্যাজা** :—আর্স, বেল।
**ন্যাট্রাম-কার্ব্ব** :—আর্স, ক্যাম্ফর।
**ন্যাট্রাম-মিউ** :—আর্স।
**পডোফাইলাম** :—নাক্স-ভমিকা।
**পালসেটিলা** :—ভিনিগার, কফি, ক্যামো, নাক্স-ভমিকা।
**পিট্রোলিয়াম** :—একোন, নাক্স-ভ, ক্যাম্ফর।
**প্ল্যাটিনা** :—পালসেটিলা, কলচি।
**প্লাম্বাম** :—সাল্‌ফ-এসিড, প্ল্যাটি, ওপি, ইথুজা।

**ঔষধ * এ্যান্টিডোট**

**ফস্‌ফরাস** :- ওয়াইন, ক্যাম্ফর, নাক্স-ভ, ক্যামো।

**ফস্‌ফরিক-এসিড** :— ক্যাম্ফর, কফি।

**ফাইটোলেক্কা** :— ওপিয়াম, কফিয়া।

**ফিলিক্স মাস** :—ক্যাম্ফর।

**ফেরাম এসিটি** :—আর্স, হিপার, চায়না।

**বার্ব্বেরিস্‌** :—ক্যাম্ফর।

**বিস্‌মাথ** :—নাক্স, ক্যাম্ফর।

**বেলেডোনা** :— কফি, ক্যাম্ফর।

**বোভিষ্টা** :—ক্যাম্ফর।

**বোরাক্স** :—ক্যামোমিল, কফি।

**ব্যাপ্‌টিসিয়া** :—ক্যাম্ফর।

**ব্যারাইটা কার্ব্ব** :— বেল, ক্যাম্ফর, মার্ক।

**ব্যারাইটা মিউর** :— এলবুমেন।

**ব্রাইওনিয়া** :—একোন, নাক্স, ফেরাম।

**ব্রোমিন** :—ওপিয়াম, কফি, ক্যাম্ফর।

**ভাইওলা ওডো** ক্যাম্ফর।

**ভাইওলা ট্রিকলার** :— ক্যাম্ফর।

**ঔষধ * এ্যান্টিডোট**

**ভারবাস্‌কাম** :—ক্যাম্ফর।

**ভিনকা মাইনর** :— ভেজিটেবল এসিড।

**ভিরেট্রাম এল্‌ব** :— একোন, মরফিয়া।

**ভেলিরিয়ন** :—ক্যাম্ফর, কফিয়া।

**মস্কাস** :—ক্যাম্ফর, কফিয়া।

**মার্ক-কর** :—সিপিয়া, লোবিলিয়া, মার্ক।

**মার্কিউরিয়াস** :—অরাম, নাইট্রি-এসিড, সাল্‌ফার, এমোনিকার্ব্ব।

**মিউরিয়াটিক এসিড** :—ক্যাম্ফর।

**মেজেরিয়াম** :—ভিনিগা, ক্যাম্ফ, মার্ক-সল্‌।

**মেফাইটীস** :—ক্যাম্ফর।

**ম্যাঙ্গেনাম** :—কফি, মার্ক।

**ম্যাগ্নেসিয়া কার্ব্ব** :— নাক্স, মার্ক।

**ম্যাগ্নেসিয়া মিউর** :— ক্যামো।

**রুটা** :—ক্যাম্ফর।

**র‍্যানানকুলাস** :—ব্রাই, হ্রাস, ক্যাম্ফর।

**লরোসিরেসাস্‌** :—কফি, ওপিয়াম।

| ঔষধ * অ্যাণ্টিডোট | ঔষধ * অ্যাণ্টিডোট |
|---|---|

**লাইকোপোডিয়াম** :— কফি, পাল্‌স, কষ্টি, ল্যাকে।

**লিডাম** :— ক্যাম্ফ, হ্রাস-টক্স।

**লোবিলিয়া** :— ক্যাম্ফ, ইপিকাক।

**ল্যাকটুকা ভিরোসা** :— ভেজিটেবল এসিডস্, কফি।

**ল্যাকেসিস** :— বেল, আর্স।

**ষ্ট্রেন্‌সিয়ানা** :— ক্যাম্ফর।

**ষ্ট্যানাম** :— পাল্‌স।

**ষ্ট্রামোনিয়াম** :— ভেজিটেবল এসিডস্, নাক্স, ওপি।

**সাইক্ল্যামেন** :— পাল্‌সেটিলা

**সাইলিসিয়া** :— হিপার, ক্যাম্ফর।

**সাল্‌ফার** :— মার্ক, নাক্স, চায়না, ক্যাম্ফর।

**সাল্‌ফিউরিক এসিড** :— পাল্‌স।

**সার্সাপেরিলা** :— ক্যাম্ফর।

**সিকেলি** :— ক্যাম্ফর।

**সিনা** :— ব্রাইওনিয়া, চায়না।

**সিনেবার** — সাইট্রিক এসিড, সালফার।

**সিপিয়া** :— একোনাইট, মার্ক।

**সিলিনিয়াম** :— পাল্‌স, ইগ্নেসিয়া।

**সিষ্টাস** :— বেলেডোনা।

**সেনিগা** :— বেল, ব্রাইও, ক্যাম্ফর।

**স্কুইল** :— ক্যাম্ফর।

**স্পঞ্জিয়া** :— ক্যাম্ফর।

**স্পাইজিলিয়া** :— অরাম-মেটা, ক্যাম্ফর, ককিউলাস।

**স্যাবাইনা** :— পালস, ক্যাম্ফর।

**স্যাম্বুকাস** :— ভিনিগার, ক্যাম্ফর, বেলেডোনা।

**হাইড্রোসিয়ানিক এসিড** :— ক্যাম্ফার, কফিয়া, ওপিয়াম।

**হিপার সাল্‌ফার** :— ভিনিগার, বেল, ক্যামো।

**হেমামেলিস** :— পাল্‌স।

**হেলেবোরাস** :— ক্যাম্ফার, চায়না।

**হ্রডোডেনড্রান** :— ক্লিম্যাটিস, হ্রাস।

**হ্রাস-টক্স** :— ব্রাইও, কফি, লিডাম, এপিস।

**হ্রাসরেডি** :— ব্রাইওনিয়া, কফি, পালস্।

**হ্রিয়াম** :— ক্যাম্ফর, নাক্স-ভ।

—:*:—

৺শ্রীশ্রীসিদ্ধিপ্রদ গণপতয়ে নমঃ।

# সিদ্ধিপ্রদ-লক্ষণচয়।

# Practical Materia Medica.

---

## প্রবেশিকা। Introduction.

---

এই প্রবেশিকাটী বিশেষ মনোযোগ দিয়া পাঠ করিবে।

ইহার সমস্তই কাজের কথায় পূর্ণ !!!

**কাজের কথাই মনে থাকে। মনে না থাকিলে, সে পাঠে ফল কি?**

**প্রথম, দ্বিতীয়, তৃতীয়, এই তিন খণ্ডে গ্রন্থ সমাপ্ত।**

১। এই প্রবেশিকাটি "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়ের" ১ম, ২য়, ৩য় (পরিশিষ্ট) এই তিন খণ্ডের জন্যই লিখিত হইল। তবে প্রথম মুদ্রাঙ্কণ কালে ১ম খণ্ড প্রকাশ সময়ে ব্যবসায়ের ব্যস্ততায়, তখন প্রবেশিকা বিস্তারিতরূপে লিখিতে পারি নাই, তজ্জন্য অপরাধ ক্ষমাযোগ্য। এত অল্প সময় মধ্যে ইহার প্রথম খণ্ড এতাদৃশ সাদরে বহু ছাত্র এবং চিকিৎসকগণ গ্রহণ করাতে তাঁহাদিগকে অন্তরের সহিত ধন্যবাদ দেই। তাঁহারা অনেকে পত্রদ্বারাও ইহা জানাইতেছেন যে, তাঁহাদের হস্তে এই গ্রন্থখানির ১ম খণ্ডের সাহায্যেই অতি সহজে কয়েকটি অতীব উৎকট উৎকট রোগী আরোগ্য লাভ করিয়াছে। ইহা অতি সন্তোষের বিষয়।

**এই "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়" গ্রন্থে কাজের কথা ভিন্ন বাজে কথা নাই !!!**

২। ইহা **নূতন ধরনে** লিখিত **প্র্যাকটিক্যাল মেটিরিয়া মেডিকা** (Practical Materia Medica) বিশেষ। ইহাতে Certain নিশ্চয় ফলপ্রদ লক্ষণগুলিই কেবল পাইবে। ইহাতে প্রচুর পরিমাণে "রোগি-তত্ত্ব (Clinical Cases)" প্রদত্ত হইয়াছে। এই গ্রন্থখানি হোমিওপ্যাথিক মেটেরিয়া

মেডিকার চক্ষুস্বরূপ !! এতাদৃশ গ্রন্থ পাঠ না করিলে প্রকৃত হোমিওপ্যাথিতে চক্ষু ফোটে না, এই কথা বলিলে অত্যুক্তি হয় না।

ইহাতে আরোগ্যসাধক এবং কার্য্যকরী "**নব ঔষধাবলীও**" প্রায় সমস্তই পাইবে। এতাদৃশ উৎকৃষ্ট কার্য্যকরী কথা মেটিরিয়া মেডিকায় এ পর্য্যন্ত বাঙ্গালায় কেন, একখানি **ইংরাজী গ্রন্থেও** কদাচ পাইবে না। ইহাতে বহু বড় বড় ডাক্তারের এবং গ্রন্থকারের **নিজের চল্লিশ** ( ৪০ ) **বৎসরের** এতদ্দেশীয় অসংখ্য অভিজ্ঞতার ফল প্রদত্ত হইয়াছে।

ইহাতে সমস্ত ঔষধাবলীর **শক্তি-মীমাংসাও** পাইবে।

প্রধানতঃ শ্রদ্ধাস্পদ মহাত্মা হানিমানের এবং হেরিং, ফ্যারিংটন্, হেম্পেল্, ডাড্জন, বার্ট, গারেন্সি, বাক্, কাউপার্‌থোয়েট্, জেন্টি্, এলেন, ন্যাস, ক্লার্ক হেইল, বেল্, মিল্টন্, র, লিলিয়াস্থাল্, ডিউই, লি, নার, কেণ্ট, লিপি ইত্যাদি খ্যাতনামা অভিজ্ঞ চিকিৎসক মহাশয়দের আরোগ্য সাধনার ফল বহুল পরিমানে ইহাতে পাইবে। ডাক্তার **ন্যাস** ও **এলেন** সাহেবের অভিজ্ঞতা বহু পরিমাণে ইহাতে সন্নিবেশিত হইয়াছে।

আমরা দৃঢ়তার সহিত বলিতেছি, "এই গ্রন্থখানি মনোযোগ সহ একমাস কাল পাঠ করিলেই কার্য্যক্ষেত্রে বুঝিতে পারিবে যে, হোমিওপ্যাথিক মেটিরিয়া মেডিকার সম্বন্ধে এই গ্রন্থ অধ্যয়ণের পূর্ব্বেই বা তোমার কীদৃশ কোয়াসাপূর্ণ, ক্ষীণ ও অস্থায়ী জ্ঞান ছিল এবং এইক্ষণেই বা এই গ্রন্থ অধ্যয়ন দ্বারা সেই জ্ঞান কতদূর প্রস্ফুটিত হইয়াছে !! গ্রন্থখানি ক্রয় করার পূর্ব্বে যদি অন্য কাহারও নিকট হইতে ইহা লইয়া পাঠ করিতে পার, তবেই আমাদের কথার সত্যতা উপলব্ধি করিতে পারিবে।

কলিকাতা ইটালীর প্রসিদ্ধ দেবপরিবারস্থ শ্রীযুক্ত মহেন্দ্রনারায়ণ দেব মহাশয় হোমিওপ্যাথির একজন বিশেষ ভক্ত। ইহজীবনের অধিকাংশ সময় তিনি নিঃস্বার্থভাবে হোমিওপ্যাথিক চিকিৎসা ও ঔষধ বিতরণ করিয়া কর্ত্তন করিতেছেন। তিনি ধনী এবং জমিদার। তিনি ব্যবসায়িক ডাক্তার নহেন। কিন্তু হোমিওপ্যাথি সম্বন্ধে তাঁহার বহু গ্রন্থ পড়া আছে; তিনি আমাদের "সিদ্ধিপ্রদ-লক্ষণচয় প্রথম খণ্ড" পাঠ করিয়া যে, একখানি পত্র লিখিয়াছেন তাহা পাঠ করুন :—

শ্রীশ্রীদুর্গা শরণং।

পরম পূজনীয়, শ্রীযুক্ত বাবু চন্দ্রশেখর কালী এল্, এম্, এস্ মহাশয়েষু।

মহাশয়!

"সিদ্ধিপ্রদ লক্ষণচয়" নামক আপনার পুস্তক খানির প্রথম খণ্ড পাঠে সাতিশয় আনন্দ লাভ করিলাম! হোমিওপ্যাথিক চিকিৎসা-শাস্ত্রে এক ঔষধ বহুরোগে ব্যবহৃত হওয়ার বিধান থাকায়, কোন কোন্ লক্ষণ বিশেষ ফলপ্রদ হইবে, তাহা অতি বিশদরূপে ইহাতে বিবৃত আছে। অধিক কি, এ পুস্তকখানিকে যেন হোমিওপ্যাথিক ভৈষজ্য-রত্নাগারের কুঞ্জিকা স্বরূপ বলিলেও অত্যুক্তি হয় না।

আমি আপনার এই পুস্তকের নির্দ্দেশানুসারে কতকগুলি রোগীকে ঔষধ ব্যবস্থা করিয়া যেরূপ ফলপ্রাপ্ত হইয়াছি তাহা অতীব আশ্চর্য্যজনক। গ্রন্থখানি পাঠে চিকিৎসা বিষয়ে যেন আমি নূতন দৃষ্টিলাভ করিলাম অর্থাৎ এতদ্দ্বারা মেটিরিয়া মেডিকা সম্বন্ধে যথার্থই আমার চক্ষু ফুটিয়াছে, ইহা বলিতে কুণ্ঠিত হইব না। শ্রীচরণে নিবেদন ইতি—সন ১৩১০ সাল; তারিখ—৩রা পৌষ।

শ্রীমহেন্দ্রনারায়ণ দেব।

এই প্রকার পত্রাদি আমার নিকট অনেক আসিতেছে; স্থানাভাবে তৎসমুদয় এস্থানে মুদ্রিত করা নিতান্ত অসম্ভব।

এই গ্রন্থখানি আদ্যন্ত পুনঃ পুনঃ পাঠ করিলে তোমার আশ্চর্য্য **ঔষধ-নির্ব্বাচন** ক্ষমতা জন্মিবে সন্দেহ নাই।

শক্তিময়ী দেবী মাহাত্ম্য-কথা "চণ্ডীর" ন্যায়, কিম্বা ভক্তের হৃদয়ধন "গীতার" ন্যায় ভক্তি এবং মনোযোগ সহ প্রতিদিন ইহার আবৃত্তি করা কর্ত্তব্য; তাহা হইলে আরোগ্যদায়িনী সিদ্ধেশ্বরীকে সহজেই লাভ করিতে পারিবে; তখন যশঃ আপনিই তোমার দাস হইয়া পড়িবে।

## হোমিওপ্যাথিক মেটিরিয়া মেডিকা শিক্ষার উপায়ঃ—

"কি উপায় অবলম্বন করিলে হোমিওপ্যাথিক মেটিরিয়া-মেডিকা আয়ত্ত করা যায়," এই বিষয় মীমাংসা জন্য কি ছাত্র, কি নবশিক্ষার্থী, এমন কি বহুদর্শী এবং বহু অধ্যয়ন-তৎপর চিকিৎসকও ব্যতিব্যস্ত; কোন উপায়ই কার্য্যক্ষেত্রে প্রাণ সন্তোষকর হয় না। কোন রোগীর চিকিৎসা করিতে বসিলে "ভৈষজ্যাবলীর প্রত্যেক ঔষধের লক্ষণই যেন সেই রোগীতে আছে," এইরূপ

জ্ঞান অনেক নব-শিক্ষার্থীর, এমন কি অনেক চিকিৎসকেরও হইয়া থাকে। সংক্ষেপে বলিতে গেলে, হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলী অনেকের নিকট নিতান্ত দুষ্প্রবেশ্য বলিয়া বোধ হয় এবং তাহাতে তাঁহারা ভয়ে এবং গোল-যোগে পড়িয়া চিকিৎসা-কার্য্যে সকলকাম হইতে অক্ষম হয়েন।

হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলীর লক্ষণচয় যেন অগম্য জঙ্গলময়!!! নব-শিক্ষার্থীরা কোন্ কোন্ লক্ষণ ফলপ্রদ ও কোন্ কোন্ লক্ষণ এখনও অনিশ্চিত, তাহা দশ বৎসর কাল ব্যাপিয়া অধ্যয়ন করিলেও ঠিক করিয়া উঠিতে পারে কিনা সন্দেহ। সেই অভাব দূরীকরণ জন্য এই গ্রন্থখানি প্রণীত হইয়াছে।

এই গ্রন্থ মনোযোগের সহিত অধ্যয়ন করিলে ইহার সাহায্যে অতি সত্বর ও সহজে হোমিওপ্যাথি চিকিৎসা-শাস্ত্রের ব্যবহারিক অংশে (Practical part) এত অধিকার জন্মিতে পারে যে, কোন রোগী প্রাপ্ত হইলে সিদ্ধিপ্রদ লক্ষণের দুই একটী লক্ষণ তন্মধ্যে লক্ষ্য করিয়া ঔষধ প্রয়োগ করিতে পারিলে দেখিতে পাইবে যে, কি আশ্চর্য্য ভাবে তুমি রোগ আরোগ্য করিতে সমর্থ হইয়াছ।

অনেকে হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলীর "হিজিবিজি" ও জটিলতাময় অগণ্য লক্ষণ পাঠ করিতে করিতে ত্যক্ত হইয়া, "সকল ঔষধের লক্ষণই প্রায় একই প্রকার" চক্ষে দেখিতে পায়। তাহাদের পার্থক্য কিছুতেই ঠিক করিতে পারে না; অবশেষে তাহারা চিকিৎসা-ব্যবসায় পরিত্যাগ করে, কিম্বা উপায়ান্তর অবলম্বন করে এবং হোমিওপ্যাথিক চিকিৎসা সম্বন্ধে নিরাশ হইয়া পড়ে।

গ্রন্থকার অনেকের এই দুর্দ্দশা দেখিয়াছেন!!! তাদৃশ অল্পবুদ্ধি ও স্বল্প মেধাযুক্ত ব্যক্তিদিগকে চিকিৎসক পদে স্থাপন এবং তাহাদিগকে ভৈষজ্য-তত্ত্বের সরল প্রয়োগ-পথ বা ব্যবহারিক পন্থা প্রদর্শন করার জন্যই বিশেষ পরিশ্রম স্বীকার করিয়া তিনি এই গ্রন্থখানি প্রণয়ন করিয়াছেন।

আমরা সাহস-সহকারে বলিতে পারি, এই গ্রন্থখানি মনোযোগের সহিত পাঠ করিয়া আয়ত্ত করিতে পারিলে তোমার রোগী আরোগ্য জন্য ভাবিতে হইবে না। অন্ততঃ একমাস কাল স্থিরচিত্তে এই গ্রন্থখানি অধ্যয়ন করিও।

যে ঔষধ বহুপরীক্ষিত ও বিশেষ ফলপ্রদ তাহাই এই গ্রন্থে

লিখিত হইয়াছে। ইহাতে তদ্ব্যতীত অন্য কথা নাই জানিবে। প্রকৃত পক্ষে ইহাদের সাহায্যে তুমি ভৈষজ্য-সমুদ্র হইতে সহজে অমৃত উদ্ধার করিতে পারিবে।

মহাত্মা হানিমানের সময় হইতে হোমিওপ্যাথি সম্বন্ধে যত ঔষধ এ পর্য্যন্ত আবিষ্কৃত হইয়াছে তাহাদের মধ্যে ফলপ্রদ প্রায় সমস্ত ঔষধই এই গ্রন্থে পাইবে।

প্রাতে উঠিয়া প্রতিদিন এই মেটিরিয়া মেডিকাখানির কতক অংশ অধ্যয়ন করিবেই করিবে। তাহার ফল কার্য্যতঃ দেখিবে যে, স্বল্পদিনে এই একখানা মাত্র পুস্তকের সাহায্যে কীদৃশ পরিপক্ক চিকিৎসক হইয়াছ।

এই গ্রন্থ কোন পুস্তক বিশেষের চুম্বক নহে। ইহাতে যতগুলি লক্ষণ সন্নিবেশিত হইয়াছে তাহারা সকলেই বহুবার সিদ্ধিপ্রদ বলিয়া প্রমাণিত হইয়াছে বিধায়, তাহাদিগকেই যত্ন করিয়া এই গ্রন্থে সন্নিবেশিত করা হইয়াছে। এই গ্রন্থে বহু উচ্চপদস্থ গ্রন্থকারের দীর্ঘকালীন অভিজ্ঞতার ফল এবং গ্রন্থকারের বহুদিনের অভিজ্ঞতার ফল পাইবে।

গ্রন্থস্থ স্মৃতি-সহায় ঃ—ইহার নিজ নামেই ইহার উদ্দেশ্য বুঝিতে পারিতেছ। এই স্মৃতি-সহায় দৃষ্টে তোমার পঠিত বিষয়গুলি কতদূর স্মরণ আছে তাহা বুঝিয়া লইতে পারিবে।

কতকগুলি ঔষধের স্মৃতি-সহায় প্রদত্ত হইয়াছে; কতকগুলির প্রদত্ত হয় নাই। যে ঔষধগুলির স্মৃতি-সহায় ইচ্ছা করিয়া প্রদত্ত হয় নাই, সেই সেই ঔষধের স্মৃতি-সহায় নিজে নিজে প্রস্তুত করিয়া লইবে।

স্মৃতি সহায় নিজে নিজে প্রস্তুত করিতে পারিলে পাকা শিক্ষা হইবে।

কোন কোন স্মৃতি-সহায় সংক্ষেপে আমরা লিখিয়াছি; তাহা তুমি পূর্ণ করিয়া লিখিয়া লইবে। স্বাধীনভাবে সুশিক্ষার এই নিয়ম।

প্যারা (Para) :—কতকগুলি প্যারাতে তাহার প্রথম আরম্ভে মূল বিষয়টি সংক্ষেপে লিখিত হইয়াছে; তাহাকে পংক্তি হেডিং বলিব।

কোন প্যারাতে আবশ্যকীয় "পংক্তি-হেডিং" না থাকিলে প্রয়োজনানুসারে লিখিয়া লইবে। তাহাতে বিষয় বিচার সুন্দর শিক্ষা হইবে।

ব্র্যাকেটস্ (Brackets) :—২য় খণ্ডে ইপিকাকুয়ানার ১ম প্যারা দেখ। যথা,—

"দিনের বেলায় গরম, রাত্রিতে ঠাণ্ডা হেতু পীড়া (কল্‌চি, মার্ক)। কর্ত্তনবৎ বেদনা উদরের বামদিক হইতে দক্ষিণদিকে প্রধাবিত হয় (ল্যাকেসিস্)। (দক্ষিণদিক হইতে বামদিকে ঐ বেদনা গেলে—লাইকো)"।

প্রথম পংক্তির অবস্থা কয়টি—কল্‌চি, মার্ক, এই দুই ঔষধেও আছে, এই ব্র্যাকেট দ্বারা তাহাই বুঝিবে। দ্বিতীয় পংক্তির লক্ষণটী ল্যাকেসিসে আছে তাহাও বুঝিবে; গ্রন্থের সর্ব্বত্রই এরূপ সংস্থিত ব্র্যাকেট অভ্যন্তরস্থ ঔষধ দ্বারা এইরূপ বুঝিবে; এই সমস্ত ঔষধগুলি কথিত ঐ ঐ লক্ষণে এই স্থানে ইপিকাকুয়ানার প্রতিযোগী অর্থাৎ ইহার সদৃশ-প্রায় ঔষধ বলিয়া জানিবে।

তৃতীয় পংক্তিস্থ-ব্র্যাকেট্ অভ্যন্তরের লক্ষণটী দ্বিতীয় পংক্তিস্থ লক্ষণটীর বিপরীত এবং তাহার ঔষধও পৃথক অর্থাৎ লাইকো। বিপরীত কিম্বা বিভিন্ন ধর্ম্মাক্রান্ত লক্ষণচয় হইলেই ঐ লক্ষণ বা লক্ষণচয় তাহার নিজ ঔষধ সহ গ্রন্থে সর্ব্বত্র এই প্রকার ব্র্যাকেট্ অভ্যন্তরে লেখা দেখিবে। কখন কখন দুই তিন প্রকারের বিভিন্ন লক্ষণ ও তাহাদের নিজ নিজ বিভিন্ন ঔষধ দৃষ্ট হইলে দুই তিনটী ব্র্যাকেট্ও ব্যবহার হইয়াছে দেখিতে পাইবে।

**প্রুভিংস্ (Provings) এবং হোমিওপ্যাথি**ঃ—সুস্থ-শরীরে ঔষধ সেবন করিয়া যে সমস্ত লক্ষণের উদ্ভব হয়, তাহাই উক্ত ঔষধের **প্রুভিংস্**। এই সমস্ত লক্ষণ যদি কোন রোগে দেখিতে পাও, তবে উক্ত ঔষধ দ্বারাই সেই রোগ নিশ্চয় আরোগ্য হয়, তাহাকেই **হোমিওপ্যাথি** বলে।

**(রোঃ তং)** = সংক্ষেপে **রোগি-তত্ত্ব** বুঝায়।

**"অধিকৃত রোগচয়"** অর্থে যে সমস্ত রোগ ইহার অধিকারভুক্ত অর্থাৎ এতদ্দ্বারা আরোগ্য হইয়াছে তাহাই বুঝিবে।

**এ, এম, A. M.** সময়—রাত্রি ১২টার পর বেলা ১২টার পূর্ব্ব পর্য্যন্ত বুঝায়। **পি, এম, P. M.** সময়—বেলা ১২টার পর হইতে রাত্রি ১২টা পর্য্যন্ত বুঝায়। বেলা ১২টার পূর্ব হইলে—১২ এ, এম্, কহে।

## শক্তি-মীমাংসা POTENCY QUESTION ঃ—

এই গ্রন্থ এবং এই গ্রন্থকার প্রণীত সমস্ত গ্রন্থেই ১ম শক্তি হইতে ১২শ শক্তি পর্য্যন্ত দশাঙ্কিক শক্তি জানিবে। তদূর্দ্ধে শততমিক শক্তি জানিবে।

ইহাদের মধ্যে ৩০শ এবং ২০০ শত শক্তি সচরাচর ব্যবহৃত হয়। কখন কখন ১০০ শত শক্তি কেহ ব্যবহার করেন।

অনেকে ৩০শ ও ২০০ শত ইত্যাদি উচ্চশক্তি এক দিনের মধ্যে পুনঃ পুনঃ ব্যবহার করিয়া থাকেন; তোমরা কদাচিৎ তাহা করিবে না। তাহা মহাত্মা হানিমানের সম্পূর্ণ মতবিরুদ্ধ ও অনিষ্টদায়ক। উচ্চ শক্তির এক মাত্রা ব্যবহার করিয়া একটু ধৈর্য্য ধরিয়া থাকিলে আশ্চর্য্য ফল দেখিবে।

আমার গ্রন্থাবলীতে একই ঔষধের নানাস্থানে, নানা পীড়ায় বিভিন্ন প্রকারের শক্তির ব্যবহার ও উপদেশ দেখিয়া অনেক নব-শিক্ষার্থী বিশেষ গোলযোগে পতিত হয়। কেহ কেহ সেজন্য আমাকে পত্রও লিখিয়াছে। তাহাদের সন্তোষার্থে এই বলিতেছি যে, যদি কোন ঔষধে সদৃশ লক্ষণচয় ঐক্য হয় তবে শক্তির (ডাইলিউশনের) জন্য চিন্তা করিবে না; ১ম, ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ ইত্যাদি শক্তির যে কোন শক্তি ব্যবহার করিতে পার এবং তাহাতে কোন ক্ষতি নাই।

তবে তোমার বাক্সে প্রথম ঔষধ পূর্ণ করিবার পূর্ব্বে একজন অভিজ্ঞ ডাক্তারের পরামর্শ লইয়া শক্তিগুলি নির্ব্বাচন করিবে। তবে কালে এই সমুদয় শক্তির পরিবর্ত্তন অনেক সময় তোমার অভিজ্ঞতা অনুসারে কিম্বা ঘটনাক্রমে হইতে পারে। এক সময় কোন জ্বর রোগীতে আমি ৩০শ, শক্তির সাইলিসিয়া দিতে ইচ্ছা করিয়াছিলাম; কিন্তু হঠাৎ ঐ শিশিটী ভগ্ন হওয়াতে এবং জ্বর আসিবার বিলম্ব নাই দেখিয়া, বাধ্য হইয়া সঙ্গে ৩য় শক্তির সাইলিসিয়া ছিল, তাহাই তাহাকে দিলাম এবং তাহাতেই জ্বর বন্ধ হইল। সেই অবধি আমি ৩য় শক্তির সাইলিসিয়া কখন কখন ব্যবস্থা করি। ইতঃপূর্ব্বে আমি কদাচ এত নিম্ন শক্তির সাইলিসিয়া কোন জ্বর রোগীতে দেই নাই। এইভাবে শক্তি সম্বন্ধে যে পরিবর্ত্তন দেখিবে তাহাতে কোন বিঘ্ন মনে করিবে না।

অভিজ্ঞতা ও নানা ঘটনা অনুসারে শক্তি সম্বন্ধে নানা ব্যবস্থা দেখিবে। ঔষধের লক্ষণ যদি ঠিক হইয়া থাকে, তবে তুমি যে কোন শক্তি ব্যবস্থা করিতে পার। অনেকে ৮ম শক্তি, ১৮শ, শক্তি, ২৫শ, শক্তি ব্যবহার দ্বারা ফল পাইয়াছেন। ডাক্তার জার ধাতুদৌর্ব্বল্যে ১৮শ, শক্তির ফস্-এসিড ব্যবহার করিয়া উত্তম ফল পাইয়াছেন; তাহাতেই তিনি উক্ত পীড়ায় ফস্-এসিড ১৮শ, শক্তি ব্যবহার জন্য

উক্ত C. M. ইত্যাদি শক্তির মূল বাঙ্গালা মর্ম্ম এই যে C.—১০০ অর্থাৎ C. (সি) দ্বারা একশত শক্তি বুঝায়; এইরূপ D. (ডি)—৫০০, M. (এম্)—১০০০, এবং তাহাদের দুই বর্ণের সংযোগে অর্থাৎ C. M., একত্রে থাকিলে ১০০, ০০০ শক্তি বুঝিবে। ইত্যাদি।

N. B. :—এই সমস্ত শক্তি প্রস্তুত করিবার প্রকৃত প্রণালী কোন হোমিওপ্যাথিক ফার্ম্মাকোপিয়াতে এ পর্য্যন্ত দেওয়া হয় নাই। শক্তি ইত্যাদি সম্বন্ধে অনেক পত্রিকায় অনেক প্রকার ব্যাখ্যা দেওয়া হইয়াছে কিন্তু তাহা আমরা বিশ্বাস করিতে পারি নাই। অদ্য (১৯০৬ খৃঃ অব্দ ১৯শে জুন তারিখে), বোরিক্ এণ্ড টেফিল যাহা লিখিয়াছেন, তাহা অনেক বিশ্বাসযোগ্য; কিন্তু ইহাতে আমাদের দুই একটী আপত্তি আছে। ডাক্তার সোয়ান্, জেনিক্কেন্, স্কিনার্, ডিসিয়ার ইত্যাদির নিজ নিজ প্রকারের প্রস্তুত প্রণালী প্রকাশ্যভাবে ফারমাকোপিয়াতে দেওয়া উচিত ছিল। (ডাক্তার ডিসিয়ারেরও Dischere's এক প্রকার এতাদৃশ উচ্চশক্তি আছে)।

যখন 2c দ্বারা ২০০ শত শক্তি এবং 2m দ্বারা ২০০০ বুঝায়; তখন উক্ত বোরিক এণ্ড টেফিল তাঁহাদের ক্যাটালগের এক স্থানে ২০০, ১০০০ ইত্যাদি শক্তির লিষ্ট ও মূল্য প্রদান করিয়া আবার অন্য স্থানে 2c, 2m ইত্যাদি লিষ্ট ও মূল্য পৃথক দেওয়ার কারণ কি? আমরা এই বিষয়ের পরিষ্কার মীমাংসা জন্য তাঁহাদিগকে পৃথক পত্র লিখি। কিন্তু দুঃখের বিষয় ঐ পত্রের উত্তর এপর্য্যন্তও তাঁহাদের নিকট হইতে আমরা প্রাপ্ত হই নাই। অতএব ইহা হইতে আমাদের ধারণা যে, কথিত উচ্চশক্তিচয় উক্ত ডাক্তারদিগের একপ্রকার পেটেণ্ট বিশেষ। 2c ইত্যাদি শক্তি সম্বন্ধে কোন কোন ডাক্তার তর্ক স্থলে বলেন যে, সংক্ষেপে লেখা জন্য "2c" ইত্যাদির ব্যবহার হইয়াছে; কিন্তু আমরা বলি উহা সংক্ষেপে লেখা জন্য নহে; কারণ বোইরিক এণ্ড টেফেল্ কোম্পানির ক্যাটালগে দেখিবে যে Tafel's High Potencies মধ্যে ২০০, ৫০০, ১০০০ শক্তি স্পষ্ট পৃথকভাবে রহিয়াছে।

প্রবেশিকা সমাপ্ত।

---

## বিশেষ দ্রষ্টব্য ঃ—

আমাদের এই "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়" নামক মেটেরিয়া-মেডিকা গ্রন্থ বহুল কাজের কথায় পূর্ণ ও বিশেষ ব্যবহারিক। এতাদৃশ ফলপ্রদ সংগ্রহ বাঙ্গালায় কেন কোন একখানি ইংরাজী গ্রন্থেও পাইবেন না !!! ইহা একখানি বৃহৎ অমূল্য গ্রন্থ। এই সংস্করণে ইহার কাগজ অতি উৎকৃষ্ট মূল্যবান এন্টিক দেওয়া হইয়াছে। ছাপা ও কাগজ সম্বন্ধে যথেষ্ট উন্নতি সাধন করা সত্বেও এই গ্রন্থের তুলনায় ইহার মূল্য যতদূর স্বল্প হইতে পারে তাহা করা হইয়াছে।

এই গ্রন্থখানি যদি ভাল করিয়া পাঠ করিতে পার, তবে মেটরিয়া মেডিকা সম্বন্ধে কাজের জ্ঞান পূর্ণভাবে লাভ হইবে সন্দেহ নাই। এই জাতীয় অন্যান্য গ্রন্থের সহ তুলনা করিলেও আমাদের কথার সত্যতা বুঝিতে পারিবেন।

———

# অধুনা অতি প্রয়োজনীয়
# স্ত্রী-সর্ব্বনামের নিতান্ত আবশ্যকীয় ব্যবহারিক
# বিশেষ পরিভাষা।

যে পর্য্যন্ত আমরা ইংরাজী হইতে অনুবাদাদি করিব, সে পর্য্যন্ত একমাত্র তদ্ শব্দের রূপ ( Declension ) আমাদের জানা থাকিলেই যথেষ্ট। অত্র গ্রন্থে ব্যবহারতঃ সুবিধার জন্য সম্প্রতি আমরা নিতান্ত কার্য্যানুরোধে নিম্ন-লিখিতভাবে কেবল তদ্ শব্দেরই রূপচয় ব্যবহার করিয়াছি।

### তদ্ শব্দ—স্ত্রীলিঙ্গে, একবচনে।

| | | |
|---|---|---|
| ১মা ( কর্ত্তা ) | সা | She |
| ২য়া ( কর্ম্ম ) | তস্যাকে | her |
| ৩য়া ( করণ ) | তস্যা কর্তৃক, দ্বারা | by her |
| ৪র্থী ( সম্প্রদান ) | তস্যাকে | to her |
| ৫মী ( অপাদান ) | তস্যা হইতে | from her |
| ৬ষ্ঠী ( সম্বন্ধ ) | তস্যার | her or hers |
| ৭মী ( অধিকরণ ) | তস্যাতে | in her |

তদ্ শব্দের পুংলিঙ্গে যেমন "তাহা" শব্দ মূল,—এই স্থানে অতি প্রাচীন ব্যবহৃত "তস্যা" শব্দকে মূল করিয়া তাহাতে চলিত বিভক্তিচয় যোগ করিয়া তাহাদের রূপচয় প্রদত্ত হইল।

"তস্যার" এই ষষ্ঠ্যন্ত স্ত্রী-সর্ব্বনামের ব্যবহার আমাদের নূতন নহে; অনেক প্রাচীন দলিলপত্রে ইহার উল্লেখ দেখিতে পাইবে।, "ভবদাসীর স্বামীবিয়োগের দুই মাস পরে "তস্যার" তৃতীয় পুত্রের জন্ম। * * * প্রকাশ থাকে যে "তস্যার" গঙ্গালাভের পূর্ব্বেই "তস্যার" পুত্রেরা মাতার স্ত্রীধনে এই সম্পত্তি খরিদ করেন। এতাদৃশ "তস্যার" ব্যবহার বাঙ্গালায় অনেক পূর্ব্বকাল হইতে আছে অনুসন্ধান করিলে দেখিতে পাইবে। কোন কোন প্রাচীন দলিল পত্রাদিতে "তস্যাকে" শব্দেরও ব্যবহার দেখা যায়, "যদিচ রূপলতার পিতা "তস্যাকে" ভাল বাসিত" ইত্যাদি, ইত্যাদি। এস্থলে ইহাও উল্লেখযোগ্য যে, এই কাল হইতেই বোধ হয় "বিলাসমণি দাস্যার" সম্পত্তি, "কৃপাময়ী দাস্যাকে" তাহার মাতুল

এই সম্পত্তি লিখিয়া দিয়াছেন—এইরূপ লেখা হইতেছে। এই কাল হইতেই পুং. আদি "তাহার" শব্দ স্থানে "তস্য" শব্দের অসংখ্য ব্যবহার দেখা যায়। ঘটকদিগের কুলজিনামাতে দেখিবে—"তস্য পুত্র অমুক, তস্য পুত্র অমুক" ইত্যাদি। সুতরাং স্ত্রী-সর্ব্বনাম্ জন্য "তস্যা" শব্দকে মূল শব্দ করা বোধ হয় আমাদের নিতান্ত অন্যায় হয় নাই। এই সমস্ত ব্যবহার ঠিক সংস্কৃতের সূত্রানুযায়ী শুদ্ধ না হইলেও ব্যবহারে চলিত, শুদ্ধ ও উদ্দেশ্যসাধক এবং স্ত্রী-সর্ব্বনাম যে, বঙ্গভাষার জন্য প্রয়োজন তাহারই প্রমাণ সন্দেহ নাই।

ইহাদের দ্বিবচন "দ্বয়" যোগে হইবে। যথা:—সাদ্বয়, তস্যাদ্বয়কে, তস্যাদ্বয় দ্বারা বা কর্ত্তৃক, তস্যাদ্বয়কে, তস্যাদ্বয় হইতে, তস্যাদ্বয়ের, তস্যাদ্বয়েতে।

ইহাদের বহুবচন "গণ" এবং "দিগ" যোগে হইবে। যথা:—তস্যাদিগকে, তস্যাদিগের কিংবা তস্যাদিগ-কর্ত্তৃক, তস্যাদিগকে, তস্যাদিগের হইতে কিংবা তস্যাদিগ হইতে, তস্যাদিগের কিংবা তস্যাদের, তস্যাদিগেতে।

সম্মানার্থপ্রয়োগ প্রচলিত ৺চন্দ্রবিন্দু দ্বারা হইবে। যথা:—সাঁ, তাঁস্যাকে, তাঁস্যার ইত্যাদি।

এতৎকারণাদি এবং যুক্তিনিচয় জন্য পরবর্ত্তী "স্ত্রী-সর্ব্বনামের সাধারণ পরিভাষা" দেখ। যখন বঙ্গভাষার সৌভাগ্য সময় আসিবে এবং জাপান, চীন, জর্ম্মন্, ফ্রেঞ্চ্ ইত্যাদি নানা ভাষা হইতে নানাবিধ আবশ্যকীয় বিষয় অনুবাদ করিতে হইবে, তখন স্ত্রী-সর্ব্বনামের সাধারণ পরিভাষার বিশেষ প্রয়োজন হইবে। ইহা যেন প্রাণের ভিতরে কেহ বলিয়া দিতেছে।

# স্ত্রী-সর্ব্বনামের সাধারণ পরিভাষা।

ইহাতে সকল প্রকার স্ত্রী-সর্ব্বনামের রূপচয়
প্রদত্ত হইয়াছে।

নিতান্ত কার্য্যানুরোধে she, ( her, to her ), ( her, hers ) জন্য "সা" ( "তস্যাকে" ) ( "তস্যার" ) ইত্যাদি শব্দ কয়েকটী মাত্র অত্র গ্রন্থে ব্যবহৃত হইয়াছে। কিন্তু অগ্রে কোন পংক্তিতে "সা", "তস্যাকে", "তস্যার" ব্যবহার করিয়া পরে সেই পংক্তিতে "যে" "যাহাকে", "যাহার" ইত্যাদি প্রয়োগ

অনেকের নিকট নিতান্ত অযৌক্তিক বোধ হইবে মনে করিয়া যদাদি সর্ব্বনামের স্ত্রী-বাচক "যা", "যস্যাকে", "যস্যার" ইত্যাদি শব্দের রূপচয়ও অর্থাৎ Declensions এই স্থান লিখিত হইল। নিম্নলিখিত দৃষ্টান্ত দ্বারা উক্ত প্রকারের ব্যবহারে যৌক্তিকতা ও অযৌক্তিকতা বিচার করিয়া দেখিবেন :—

"সা নিশ্চয় মগধরাজকন্যা। তস্যার আক্রমণ অতীব সাংঘাতিক। অয়ি তাঁহার নামে শত্রুগণ ভয়ে অভিভূত হয়।"

"সা নিশ্চয় মগধরাজকন্যা। তস্যার আক্রমণ অতীব সাংঘাতিক। অয়ি স্যাস্যার নামে শত্রুগণ ভয়ে অভিভূত হয়।"

N. B. :—স্বয়ং গ্রন্থকারেরও এ বিষয়ে এই প্রথম উদ্যম বিধায় এ পর্য্যন্ত ভাল অভ্যাস হয় নাই।

Illussions of fancy ; entering the house, after walking an hour, as if every thing about *"her"* were very small and all persons mentally & physically inferior, but *'she'*, *"herself"* physically and mentally superior' ( *vide.* Dr. Nash's Leaders in homœopathic therapeutics, 1st edition, page 147, in *platinum* এবং সিদ্ধিপ্রদ-লক্ষণচয় দ্বিতীয় খণ্ডে প্ল্যাটিনাম মধ্যে ২ প্যারা দেখ)।

"Clinical—Inflammation of the eyes and headache ; eyes only-half open ; looks as if *"she"* was crying for a week ; photophobia &,&, &, (*vide*—T. F. Allen's, Hand-book of Homœopathic Materia Medica page 845, in *Phellandrinnm* সিদ্ধিপ্রদ-লক্ষণচয় পরিশিষ্ট খণ্ডে ফিলাণ্ড্রিনাম্ দেখ)।

এই প্রকারের কথিত প্রয়োগ অসংখ্য দেখান যায়।

উপরোক্ত প্রকারে ইংরাজী অনেক গ্রন্থকারের হোমিওপ্যাথিক পুস্তকে বিশেষ্যের কোনমাত্র উল্লেখ নাই, অথচ পংক্তির মধ্যে হঠাৎ স্ত্রী-সর্ব্বনামের ব্যবহার; মাঝে মাঝে এইরূপ ব্যবহার অসংখ্য স্থানে পাইবেন। এইরূপ স্থলনিচয়ে অগ্রে একটী বিশেষ্যের ব্যবহার না করিয়া 'she' স্থানে চলিত সর্ব্বনাম 'সে' এবং 'her' স্থানে "তাহার" বা 'তাহাকে' ব্যবহার করিলে উহা স্ত্রীলোকের কি পুরুষের লক্ষণ তাহা কদাচ পরিষ্কার ভাবে বুঝিতে পারা যায় না;

কিন্তু স্ত্রীলোকের লক্ষণটী পৃথক্‌রূপে বুঝিতে না পারিলে রোগের ঔষধও ঠিক হইবে না!!! এই কথা বোধ হয়, জগতের কোন হোমিওপ্যাথই অস্বীকার করিতে পারিবেন না!!! কারণ হোমিওপ্যাথিক চিকিৎসা ও ঔষধ প্রয়োগ সূক্ষ্ম দর্শনের উপর সংস্থাপিত।

অতি ক্ষুদ্র হোমিওপ্যাথও জানেন যে, আমাদের কতকগুলি ঔষধ এবং কতকগুলি ঔষধের কোন কোন লক্ষণ কেবল স্ত্রীলোক জন্যই কার্য্যকরী—পুরুষে তদ্দ্বারা কোন কাজই পাইবেন না। ইংরাজীতে she, her যুক্ত লক্ষণগুলি—স্ত্রী জন্য লক্ষণই জানিবে; তদ্ব্যতীত প্রায় সর্ব্বত্রই স্ত্রী পুরুষ উভয় জন্যই প্রয়োজনীয় জানিবে। আমাদের কতকগুলি ঔষধ শরীরের বামদিকে, কতকগুলি দক্ষিণদিকে কার্য্যকরী। কতকগুলির কার্য্য রোগের দিবায় বৃদ্ধিতে এবং কতকগুলির কার্য্য রাত্রিতে (Worse) বৃদ্ধিতে; ইত্যাদি ইত্যাদি।

অতএব সেই সেই অনুসারে বিভিন্ন ঔষধ, বিভিন্ন অবস্থানুসারে নির্ব্বাচন হয়। কতকগুলি ঔষধের প্রুভিংস্ (Provings) স্ত্রীলোক দ্বারা হইয়াছে, তাহাদের লক্ষণের সত্যতা 'স্ত্রী-রোগীতে' ভাল প্রমাণিত হইয়াছে; এতাদৃশ স্থল নিচয়ে বিশেষ্য-রহিত হঠাৎ "স্ত্রী-সর্ব্বনামের" ব্যবহার অর্থাৎ she, her শব্দের ব্যবহার দেখিতে পাইবেন। সেই সমস্ত স্থলনিচয়েই বঙ্গ ভাষায় বিপদ ও নিতান্ত অসুবিধা হইয়া পড়িয়াছে।

মনে করুন "Her anger is easily excited" এই পংক্তিতে স্ত্রীবোধক বিষয়টী ঠিক রাখিয়া ইহা বাংলায় অনুবাদ করিতে হইবে। এই স্থানে কথিত 'her' স্থানে "তস্যার" বলিলেই সহজে ও বিনা গোলযোগে কার্য্যসিদ্ধ হইয়া যায়। যথা:—সহজেই 'তস্যার' ক্রোধ উদ্দীপ্ত হয়। কিন্তু তাহা না করিলে অগ্রে স্ত্রীবাচক একটি বিশেষ্যের ব্যবহার করিয়া তৎপশ্চাৎ 'তাহার' কথাটী ব্যবহার করিতে হইবে। নতুবা কথিত সর্ব্বনামের অর্থাৎ 'তাহার' শব্দের পরে ব্র্যাকেটে (স্ত্রীবাচক তাহার) লিখিতে হইবে। ইত্যাদি প্রকারে ঘুরাইয়া ফিরাইয়া-লেখা যে কতদূর অসুবিধাকর তাহা বোধ হয় সকলেই সহজে বুঝিতে পারেন; এতাদৃশ ঘুরাইয়া ফিরাইয়া লেখাতে গ্রন্থেরও অনর্থক কলেবর বৃদ্ধি এবং অনেক সময় ত্বরিতে অর্থ বোধ সম্বন্ধেও গোলযোগ উপস্থিত হয়—তাহা বোধ হয় কেহই অস্বীকার করিবেন না। সে স্থানে একমাত্র "তস্যার" শব্দটী দ্বারা সকল বাঞ্ছাই পূর্ণ হইল।

ইংরাজীতে, হিন্দি এবং ভারতবর্ষের অন্যান্য ভাষাতে আবশ্যকীয় গুটিকতক স্ত্রী এবং পুংবাচক সর্ব্বনামের বিভিন্নতা রহিয়াছে, তবে আমাদের মাতৃভাষা বাঙ্গালা তাহা হইতে কেন বঞ্চিত হইবেন ? ? ?

ইংরাজীতে পূর্ব্বে তিনটী কারক ছিল, কিন্তু এইক্ষণে সংস্কৃতের ছয়টী কারকই অনেক ইংরাজী ব্যাকরণে আসন প্রাপ্ত হইয়াছে। ইংরাজীতে পূর্ব্বে ("Honour" "u") সহ লিখিতে হইত, এইক্ষণ ("Honor") এই প্রকার আমেরিকানদের ন্যায় বানান করিয়া লিখিত হয়। ("Sulphur" "ph") দিয়া লিখিত হইত, এইক্ষণ অনেকে ("Sulfur") এই প্রকারে "f" দিয়া তাহার বানান সাধিত করেন (See "Allen's hand book of Materia Medica")। এই প্রকারে অসুবিধা ও অভাব দূরীকরণার্থ আধুনিক মতের সভ্যজগৎ ইউরোপে এবং আমেরিকায় ভাষার ও বানানের ব্যবহারের অনেক পরিবর্ত্তন ও নবসৃষ্টি হইতেছে ও হইয়াছে।

**ভাষার উন্নতি না হইলে জাতীয় উন্নতি হয় না, জাতীয় উন্নতি না হইলে ভাষার উন্নতি হয় না;** উভয়টাই পরস্পর একই পাশে আবদ্ধ।

আবার বলি, **ভাষার তেজই মনের তেজ** এবং মনের তেজেই শরীরে তেজ জন্মে ; মন ও শরীরের তেজযুক্ত জাতিই প্রকৃত জাতির মধ্যে গণ্য।

পার্শী এবং হিন্দি উভয়ই জোরের ভাষা। এতাদৃশ ভাষাচয় যাহারা ব্যবহার করে একবার তাহাদের পানে চাহিয়া দেখিলেই সমস্ত হৃদয়ঙ্গম করিতে পারিবেন। ইংরাজীও বিশেষ জোরের ভাষা।

নানাবিধ বৈজ্ঞানিক বিষয়, কলকারখানা, জাহাজ ইত্যাদির গঠনভূত অনেক যন্ত্র (Wheel বা চাকা), ফিমেইল স্ক্রু (Female screw) মেইল স্ক্রু (Male screw) ইত্যাদি অসংখ্য প্রকারের অনেক ব্যবহারিক যন্ত্রাদির জন্য কতকগুলি স্ত্রীবাচক এবং কতকগুলি পুংবাচক শব্দ আছে দেখিতে পাইবে। সেই সমস্ত বিষয়ের অনুবাদে এতাদৃশ স্ত্রী পুং পার্থক্যযুক্ত সর্ব্বনাম দ্বারা উপকার হইবে আশা করি।

অদ্য আমরা অপরাধ করিলাম, কি প্রকৃতপক্ষে একটী ক্ষুদ্র কর্ত্তব্য কার্য্য করিলাম তাহা বুঝিতে পারিতেছি না। অভাব ও অসুবিধা বোধ করিয়া,

( She") জন্য "সা", ("Her") জন্য "তস্যা" শব্দ মূল বা (Basis) করিয়া অভাবাদি পূরণ করিতে প্রয়াস পাইতেছি।

এতাদৃশ কার্য্যের আরম্ভের পূর্ব্বে কয়েকটী উচ্চ বঙ্গসাহিত্যসেবক ও সংস্কৃত ইংরাজীতে দক্ষ বিজ্ঞ ব্যক্তিদের সহিত এতৎ সম্বন্ধে পরামর্শ ( Consultation ) বিশেষ আবশ্যক মনে হওয়াতে যত্নতঃ তাহাও করিয়াছি। তাঁহারা সানন্দে এতাদৃশ সর্ব্বনামের বাঙ্গালা ভাষায় ব্যবহার সম্বন্ধে বিশেষ আলোচনা করিয়াছেন এবং এতদ্দ্বারা একটী আবশ্যকীয় অভাব পূর্ণ হইবে বলিয়া এতাদৃশ ব্যবহারের বিশেষ অনুমোদন করিয়াছেন।

আমরা হোমিওপ্যাথিক মেটিরিয়া-মেডিকা লিখিতে গিয়া নিতান্ত অভাবে পড়িয়াই সেই অভাব পূরণ জন্য পারিভাষিক শব্দ গঠন করিয়া তাহা পূরণ করিলাম। ইহাতে কতকগুলি সাহিত্যসেবক আমাদের স্বপক্ষে হইবেন এবং কেহ কেহ বিপক্ষে দাঁড়াইয়া আমাদিগকে তিরস্কার করিবেন, সে কথা আমরা নিশ্চয় জানি।

যে কাল আসিয়াছে ও আসিতেছে, তাহাতে বঙ্গবাসীকে অন্নাভাবে বিশেষ কষ্ট পাইতে হইবে। দেশ দেশান্তরের বিভিন্ন ব্যবসায় শিক্ষা, কলকারখানা শিক্ষা, নানা শিল্প শিক্ষা হেতু লালায়িত হইতে হইবে। সেইজন্য এখন হইতেই আমাদের যাহার যতটুকু যে বিষয়ে সাধ্য সে বিষয়ে (Technical terms) ( যান্ত্রিক শব্দচয় ) ঠিক বজায় রাখিয়া হউক, বা অনুবাদ করিয়া হউক, অথবা পারিভাষিক কথা কিংবা ব্যাখ্যা দ্বারা হউক বা নবগঠন ( Coining) করিয়া হউক ইংরাজী ও অন্যান্য ভাষা হইতে বঙ্গভাষায় প্রচুর গ্রন্থচয় রচিত এবং মুদ্রিত হওয়া নিতান্ত আবশ্যক হইয়া উঠিয়াছে।

মাতৃভূমির সন্তানগণ এইক্ষণে জগতের সর্ব্বজাতির সহিত কোন না কোন প্রকারের সম্বন্ধে আবদ্ধ। সেই সমস্তজাতির উচ্চ উচ্চ বৈজ্ঞানিক ও ব্যবহারিক গ্রন্থনিচয় আমাদের মাতৃভাষায় প্রস্ফুটিত হউক, ইহাই প্রাণের ইচ্ছা; তাহাতে মাতৃভূমির সন্তানগণ জগতের যাবতীয় জাতির শীর্ষস্থান অধিকার করুন, এই হৃদয়ের বাসনা।

সংস্কৃতভাষা জগতের সর্ব্বোৎকৃষ্ট ভাষা। "সা" যখন বঙ্গভাষার মাতৃস্থানীয়া, তখন "তস্যার" সর্ব্বপ্রকার অভাব কালে পূর্ণ হইবে তাহার সন্দেহ নাই।

বঙ্গভাষার উন্নতির জন্য আমাদের "সাহিত্য-পরিষদ" এবং "সাহিত্য-সভা" উভয়েই ধন্যবাদার্হ।

## যদ্ আদি শব্দের স্ত্রী সর্ব্বনাম ভাষার লালিত্য জন্য ও প্রয়োজনানুসারে কেহ কেহ ব্যবহার করিতেছেন।

তদ্ শব্দে—সে, তিনি, সা, তাহা—( He, she, it ) বুঝায়। যদ্ শব্দে—যে, যিনি, যা, যাহা,—( Who, which, that) বুঝায়। ইদম্ বা এতদ্ শব্দে—এই, ইহা, এষা,—(This, it) বুঝায়। কিম্ শব্দে—কে, কা, কাহা—(Who, which, what) বুঝায়। অদস্ শব্দে—ঐ, উহা, অমুকী –( That ) বুঝায়।

ইত্যাদি সর্ব্বনামের এ পর্য্যন্ত বাঙ্গালায় স্ত্রী—পুং সম্বন্ধে কোন প্রকার পার্থক্যবোধক শব্দ নাই। নিম্নে তাহাদের স্ত্রীবাচক রূপচয় দেওয়া হইল।

| | | | | |
|---|---|---|---|---|
| যদ্ | শব্দের | স্ত্রীলিঙ্গে | একবচনে | কর্ত্তৃপদে = যা |
| এতদ্ | „ | „ | „ | „ = এষা |
| কিম্ | „ | „ | „ | „ = কা |

N. B. :—উপরোক্ত প্রথমার একবচনে কর্ত্তৃপদ তিনটী বাঙ্গালায় অবিকৃত সংস্কৃতের কর্ত্তৃপদভাবেই রাখা হইয়াছে।

তদ্ব্যতীত সর্ব্বত্র।

২য়া আদি বা কর্ম্মাদি বিভক্তি জন্য

| স্ত্রীলিঙ্গে<br>মূলশব্দ বা Basis<br>( নূতন ) | পুংলিঙ্গে<br>মূলশব্দ বা Basis ( আবহমান কাল প্রচলিত আছে, নূতন নহে ) |
|---|---|
| তদ্—তস্যা | —তাহা |
| যদ্—যস্যা | —যাহা |
| ( এতদ্ বা ইদম্ ) এই—অস্যা | —ইহা |
| কিম্—কস্যা | —কাহা |
| অদস—অমুকী ( চিরপ্রচলিত ) | —অমুক |

বঙ্গভাষায় চিরপ্রচলিত বিভক্তিই উক্ত স্ত্রীবাচক সর্ব্বনামচয়ে যোজিত হইয়াছে। যথা:—

২য়া, (কর্ম্মে)—কে, রে, য়।
৩য়া, (করণে)—কর্ত্তৃক, দ্বারা।
৪র্থী, (সম্প্রদানে)—কে, রে, য়।
৫মী, (অপাদানে)—হইতে, থেকে।
৬ষ্ঠী, (সম্বন্ধে)—র।
৭মী, (অধিকরণে)—তে, য়।

☛ "যদ্" আদি সর্ব্বনামের স্ত্রীলিঙ্গে যে যে রূপ (Declension) তাহা অপর পৃষ্ঠায় দেখ:—

---

## সর্ব্বপ্রকার সর্ব্বনামের স্ত্রীলিঙ্গ-রূপচয় (একবচনে)।

| (শব্দ) | (কর্ত্তা) | (কর্ম্ম) | (করণ) | (সম্প্রদান) | (অপাদান) | (সম্বন্ধ) | (অধিকরণ) |
|---|---|---|---|---|---|---|---|
| যদ্ | যা | যস্যাকে | যস্যা কর্ত্তৃক, দ্বারা | যস্যাকে | যস্যা হইতে | যস্যার | যস্যাতে |
| (এতদ্, ইদম্) =(এই, ইহা) | এষা | অস্যাকে | অস্যা কর্ত্তৃক, দ্বারা | অস্যাকে | অস্যা হইতে | অস্যার | অস্যাতে |
| কিম্ | কা | কস্যাকে | কস্যা কর্ত্তৃক, দ্বারা | কস্যাকে | কস্যা হইতে | কস্যার | কস্যাতে |
| অদস্ | অমুকী | অমুকীকে | অমুকী কর্ত্তৃক, দ্বারা | অমুকীকে | অমুকী হইতে | অমুকীর | অমুকীতে |

N. B. :—"অমুকী" চিরপ্রচলিত, নূতন নহে। N. B. :—তদ্ শব্দের ন্যায় এই সমস্ত শব্দের দ্বিবচন "দ্বয়" এবং বহুবচন "গণ" এবং "দিগ" শব্দযোগে সাধিত হইবে এবং সম্মানার্থে "তদ্" শব্দের ন্যায় ৮ চন্দ্রবিন্দু ব্যবহৃত হইবে।

"তস্যা" আদি শব্দকে কেন এবং কি প্রকারে মূল অর্থাৎ Basis করা হইল, তৎসম্বন্ধে দুইটী প্রধান কারণ:—

(১ম কারণ):—সংস্কৃতে সম্বন্ধে অর্থাৎ ষষ্ঠী বিভক্তিতে "তদ্" শব্দ স্ত্রীলিঙ্গে "তস্যাঃ" হয়। ব্যাকরণে (ঃ) বিসর্গও "র" রূপী এবং "র" ও বিসর্গরূপী—ইহা সকলেই জানেন। অবস্থা বিশেষে এবং ব্যবহারে কায়া পরিবর্ত্তন মাত্র। অতএব বাঙ্গালায় উহাই "তস্যার" করা হইল; ফল কথা "তস্যা" শব্দকে মূল বা (Basis) করিয়া তাহাতে সম্বন্ধের বা ষষ্ঠীর বাঙ্গালা বিক্তির "র" যোগ করা হইল। (যথাস্থানে কথিত মূল "তস্যা" শব্দের রূপ অর্থাৎ (Declension) দেখ)।

কর্ম্ম হইতে অধিকরণ পর্য্যন্ত "তস্যা" আদি শব্দকে মূল করিয়া রূপ সাধিত হইয়াছে।

(২য় কারণ):—

| (ষষ্ঠী বা সম্বন্ধে) | (ষষ্ঠী বা সম্বন্ধে) |
|---|---|
| সংস্কৃতে স্ত্রীবাচক = | বাঙ্গালায় পুং আদি বাচক = |
| তস্যাঃ | তাহার |

এইক্ষণঃ—

তস্যাঃ—(ঃ) = তস্যা

তাহার—(র) = তাহা

অতএব এইভাবে "তাহা" যদি প্রচলিত পুংবাচক শব্দের মূল বা (Basis) হইল, তবে এইস্থানে "তস্যা" স্ত্রীবাচক শব্দের মূল বা Basis করিয়া লইলে বোধ হয় নিতান্ত অযৌক্তিক কিংবা অন্যায় হইবে না। বিশেষতঃ "তস্যা" এবং "তাহা" এই দুই শব্দের কতকটা পরস্পর সাদৃশ্যও আছে ("তাহা" এবং "তস্যা" উভয়কে পাশাপাশি বসাইলে যেন "শিবশক্তির" কিংবা "রাধাশ্যাম" মিলনের ন্যায় দেখায়)। যাহা হউক ইত্যাদি কারণে "তাহা" শব্দের স্ত্রী স্থানে "তস্যা" ব্যবহার করিয়া বোধ হয় আমরা নিতান্ত অন্যায় করি নাই।

এইক্ষণ বিচার করিয়া দেখুন, সংস্কৃতের মূল শব্দরূপের সহিত যতদূর সাধ্য সামঞ্জস্য রাখিয়াই "তস্যা" শব্দকে মূল বা (Basis) করিয়াছি এবং অন্যান্য শব্দ-রূপও সেইভাবে বাঙ্গালার জন্য সহজসাধ্য করিয়া প্রস্তুত করা হইয়াছে। তবে

পৃথিবীর সর্ব্বত্রই ব্যবহারতঃ এই দেখিবেন যে, কোন একটী শব্দ ভাষান্তরিত হইলে তাহাতে কতকটা যোগ অথবা বিয়োগ অবশ্যই হইয়াছে।

বিশেষ আবশ্যক ও অভাবের অনুরোধেই আমাদিগকে এ বিষয়টীতে হস্তক্ষেপ করিতে হইয়াছে। বলিতে পারি না, এইক্ষণ আমাদিগকে কে কি প্রকার চক্ষে এতদ্বিষয়ে দেখিবেন।

এতৎসম্বন্ধে নিম্নে কয়েকটী অভিজ্ঞ পণ্ডিতপ্রবরের পত্র প্রদত্ত হইল দেখুন।

কলিকাতা সংস্কৃত কলেজের অধ্যাপক মহামহোপাধ্যায় শ্রীযুক্ত কামাখ্যানাথ তর্কবাগীশ মহাশয়ের পত্র :—

শ্রীশ্রীদুর্গা

দেশহিতৈষী চিকিৎসকাগ্রণীকুলতিলক

শ্রীল শ্রীযুক্ত বাবু চন্দ্রশেখর কালী—

মহোদয়-সমীপেষু—

নিবেদনমেতৎ

যেরূপ সংস্কৃত ভাষাতে স্ত্রী-পুংবোধক সর্ব্বনাম শব্দের রূপের পার্থক্য আছে, সেইরূপ বঙ্গভাষাতে না থাকায় অনেক সময়ে মনোভাব ব্যক্ত করিবার অসুবিধা হইয়া থাকে; সেই অসুবিধা নিবারণার্থ আপনি যে ষষ্ঠ্যন্ত সর্ব্বনাম শব্দকে বিসর্গ বিবর্জ্জিত করিয়া দ্বিতীয়াদি বিভক্ত্যন্ত সর্ব্বনাম শব্দের প্রয়োগ স্থলে ব্যবহৃত করিয়াছেন, ইহাতে যে বঙ্গভাষার পরিপুষ্টি হইবে তাহাতে অণুমাত্র সংশয় নাই।

ভরসা করি, বঙ্গসাহিত্যসেবী মহোদয়গণের মধ্যে অনেকেই আপনার অনুকরণ করিয়া বঙ্গভাষার পুষ্টিসাধনে প্রবৃত্ত হইবেন। ইতি।

কাং ৯ই মাঘ,<br>সন ১৩১০ সাল। } শ্রীকামাখ্যানাথ তর্কবাগীশস্য।

এতাদৃশ সর্ব্বনামের উপকারিতা সম্বন্ধে সিটি কলেজের ভূতপূর্ব্ব সংস্কৃত অধ্যাপক পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত নৃত্যগোপাল কবিরত্ন মহাশয়ের পত্র :—

পূজ্যপাদ শ্রীযুক্ত বাবু চন্দ্রশেখর কালী ডাক্তার

মহাশয় শ্রীচরণেষু।

আপনার বাঙ্গালা ব্যাকরণের অভিনব সংস্করণ দেখিয়া পরম প্রীত হইয়া নিম্নে মত প্রকাশ করিলাম। অমিত্রাক্ষরছন্দঃ-প্রবর্ত্তয়িতা স্বর্গগত মাইকেল মধুসূদন দত্তও একদিন উপহাসাস্পদ হইয়াছিলেন। এখন তাঁহার কত আদর! আপনি উপহাসের ভয় করিবেন না। ইতি—

তাং ৬ই মাঘ, সন ১৩১০ সাল। } শ্রীনৃত্যগোপাল রায়।

---

## এতাদৃশ সর্ব্বনামের উপকারিতা।

১। আমাদের বাল্যকাল হইতে যে বঙ্গভাষা ব্যবহার করিয়া আসিতেছি, তাহাতে স্ত্রী এবং পুং শব্দের সর্ব্বনামের জন্য পৃথক্ শব্দ না থাকাতে ইংরাজীতে সুদক্ষ অনেক অভিজ্ঞ বঙ্গসন্তানও কখন কখন ইংরাজীতে কথা বলিবার সময় "(She) শি" স্থানে "(He) হি" এবং "( Her ) হার" স্থানে "( Him )" ব্যবহার করিয়া অনেক সময় উপহাসাস্পদ হইয়া পড়েন। বাঙ্গালায় "তদ্" আদি শব্দের স্ত্রী এবং পুংবিষয়ে শব্দের পার্থক্য চলিত হইলে, আশা করি সুকুমারমতি বালকবৃন্দ কথিত প্রকারে হাস্যাস্পদ হইবে না; এতাদৃশ বিভিন্নতা সকলেই জানেন, কিন্তু অভ্যাস ও ব্যবহারের অভাবেই হাস্যকর ভুল অজ্ঞাতসারে আসিয়া পড়ে। তাহার সাক্ষী দেখুন, যাহা অভ্যাস আছে তাহাতে কদাচ প্রায় ভুল হয় না,—কেহ "(He হি" স্থানে ভ্রমক্রমে কদাচ "( She ) শি" বলিয়াছেন এবং "(Him) হিম্" স্থানে "(Her) হার" বলিয়াছেন, এরূপ শুনা যায় নাই।

২। সংস্কৃতে সর্ব্বনাম স্বাধীন। বিশেষ্য ব্যতীতও উহার সর্ব্বনাম কবিতাতে ব্যবহৃত হইয়া সুললিত ও অর্থবোধক হইতেছে। আশা করা যায় বঙ্গ কবিতাতেও

কালে আমরা সর্ব্বনামের স্বাধীন ব্যবহার দেখিতে পাইব। কারণ যে ভাষায় বিশেষ্য, বিশেষণ এবং সর্ব্বনামের যত অধিক মিল্‌মিল্ ভাব অর্থাৎ ( Rhyme ) বৎ ভাব থাকিবে, সে ভাষায় গদ্য ও কবিতা ততই মিষ্ট হইবে।

এতৎসম্বন্ধে কলিকাতা ওরিএণ্টাল সেমিনেরির অভিজ্ঞ পণ্ডিত শ্রীযুক্ত অভয়াচরণ তর্করত্ন মহাশয়ের পত্র নিম্নে দেখুন :—

শ্রীশ্রী৺দুর্গা শরণম্।

ডাক্তার শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী মহাশয় সমীপেষু।

মহাশয়,

আপনি চিকিৎসাগ্রন্থে, স্থল বিশেষের প্রকৃত অর্থ স্পষ্টরূপে বুঝাইবার নিমিত্ত সংস্কৃত সর্ব্বনামসাদৃশ্যে বঙ্গভাষায় সংস্কৃত-মূলক স্ত্রীলিঙ্গবাচক সর্ব্বনাম শব্দের যে ব্যবহার করিয়াছেন, তাহা ভাষাপরিপোষণেচ্ছুক ব্যক্তি মাত্রেরই অভিমত হইবে সন্দেহ নাই। ঈদৃশ সর্ব্বনাম শব্দের ব্যবহারে কেবল যে বিজ্ঞান বিষয়ে উপকার সাধিত হইবে এমন নহে, বঙ্গসাহিত্যেরও অনেক উপকার হইবে। আরও ঐরূপ সর্ব্বনামের বঙ্গভাষায় অসদ্ভাব থাকায় ইংলণ্ডীয়ভাষায় পারদর্শী এতদ্দেশীয় ব্যক্তিগণ স্ত্রীলিঙ্গের সর্ব্বনাম স্থলে কখন কখন ভুলক্রমে পুংলিঙ্গের ব্যবহার করিয়া ফেলেন; এইরূপ সর্ব্বনামের বহুল প্রচার হইলে আর কাহাকেও ঐরূপ ভ্রম ও প্রমাদে পতিত হইতে হইবে না।

সন ১৩১০,<br>তারিখ ২৮শে পৌষ। } শ্রীঅভয়াচরণ চট্টোপাধ্যায়।

---

শ্রীশ্রীদুর্গা সহায়

পরম ভক্তিভাজন—

ডাক্তার শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী—

বহু সম্মানভাজনেষু।

মহাশয়,

আপনার প্রণীত "চিকিৎসা-বিধান" "ওলাউঠা-সংহিতা" এবং "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়" এই তিনখানি গ্রন্থেরই আমি অত্যন্ত অনুরাগী। তিনখানি

গ্রন্থেরই রচনা-প্রণালী অপূর্ব্ব, ব্যবস্থা বিন্যাস সুশৃঙ্খল; আদ্যোপান্তে আপনার সূক্ষ্মদর্শন-শক্তি ফুটিয়া উঠিয়াছে। যিনি একখানি গ্রন্থও দেখিবেন, তিনিই বুঝিবেন, কর্ম্মযোগী হ্যানিমানের প্রতিভা-জ্যোতিঃ যেন আপনার লেখনী মুখে সহস্র বিম্বে বিম্বিত হইয়াছে। আপনার গ্রন্থে আর এক বিশেষ লক্ষণ—সর্ব্ব নামের রূপান্তর। হোমিওপ্যাথি মতে রোগ-চিকিৎসায় লক্ষণ ঠিক বর্ণনে স্ত্রী-পুরুষের পৃথক্ সর্ব্বনাম আবশ্যক বটে। সংস্কৃত ভাষায় স্ত্রী-পুরুষ-বাচক সর্ব্বনামের ব্যবহার আছে—বাঙ্গালা ভাষায় নাই। "সে" বলিলে বাঙ্গালায় পুরুষ এবং স্ত্রী দুইই বুঝাইতে পারে। হোমিওপ্যাথিক চিকিৎসা-বর্ণন পুস্তকে অনেক সময়ে ইহাতে গোল বাধিয়া থাকে। তাই আপনি সংস্কৃত প্রণালী অবলম্বনে প্রয়াসী হইয়াছেন। আপনার পুস্তকে পুরুষ—"সে"; স্ত্রী—"সা"। এ সম্বন্ধে আর যত কথাই থাকুক, হোমওপ্যাথিক গ্রন্থে আপাততঃ এ প্রণালী রুচিকর এবং সুবিধাজনক বটে। আপনার এ অনুষ্ঠান একান্ত প্রশংসনীয়। আপনি জগদম্বার কৃপায় নিশ্চিতই সিদ্ধকাম হইবেন। নিবেদন ইতি।

সন ১৩১৩ সাল, ৩০শে কার্ত্তিক।

বিনীত—
শ্রীহরিমোহন দেবশর্ম্মা মুখোপাধ্যায়।
সহকারী সম্পাদক—বঙ্গবাসী।

---

বঙ্গনাটককারকাগ্রগণ্য সমাজের প্রকৃত চিত্রলেখক ও মনুষ্য চরিত্রের আদর্শ-লেখক ষ্টার থিয়েটারের অভিজ্ঞ ও বৃদ্ধ শ্রীযুক্ত বাবু অমৃতলাল বসু স্ত্রী-সর্ব্বনাম সম্বন্ধে যে পত্র লিখিয়াছেন তাহা নিম্নে প্রদত্ত হইল।

শ্রীশ্রীশিবদুর্গা—
সহায়।

পরম পূজনীয় প্রীতিভাজন চন্দ্রকালী বাবু!

আমি শব্দশাস্ত্র বা ব্যাকরণে পাণ্ডিত্যের অভিমান করিতে পারি না, তবে যা একটু আধটু লেখা অভ্যাস আছে তাহাতে দেখিতে পাই যে সংস্কৃত, হিন্দি, ইংরাজী প্রভৃতি অন্যান্য ভাষায় ন্যায় বাঙ্গালায় স্ত্রী-বাচক সর্ব্বনামের

ব্যবহার না থাকায় অনেক সময় অসুবিধা হয়। হোমিওপ্যাথিক (Materia Medica) প্রণয়নে ও নাটক রচনায় তো স্ত্রী-বাচক সর্ব্বনামের অভাব পদে পদে লেথককে ব্যতিব্যস্ত করিয়া তোলে। আপনার চেষ্টা প্রশংসনীয়, তবে নূতন নূতন একটু কেমন কেমন বাধ বাধ ঠেকিবে বটে! তা অনেক নূতনের প্রথম ব্যবহার কাল বিশেষ আরামজনক নয়!! মধুসূদনের অমিত্রাক্ষরছন্দ ও ক্রিয়াপদের নূতন ধরণ অনেক বিদ্রূপাত্মক পাণ্ডিত্যের ধাক্কা সহ্য করিয়া তবে এখন বঙ্গভাষায় আদর্শস্থানীয় হইয়াছে।

কলিকাতা,
৫ই অগ্রহায়ণ, ১৩১৩।

প্রণত—
শ্রীঅমৃতলাল বসু।

---

যাঁহার সুললিত নাটকনিচয় বঙ্গ রঙ্গমঞ্চে সকলের আদরের জিনিষ, যাঁহার সর্ব্বপ্রথম উদ্যমে বঙ্গ রঙ্গমঞ্চের প্রথম সৃষ্টি, যাঁহার মনোহর গ্রন্থাবলী "গিরিশ-গ্রন্থাবলী" বলিয়া খ্যাত, বঙ্গীয় সেই নাট্যাচার্য্য গিরীশ বাবুর মত নিম্নে প্রদত্ত হইল ঃ—

পরম পূজনীয় ডাক্তার

শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী—

মহাশয় সমীপেষু—

প্রণাম নিবেদন,

সংস্কৃতের ন্যায় বঙ্গভাষায় স্বাধীন সর্ব্বনাম ব্যবহৃত হইলে যে, ভাষার বিশেষ উন্নতি হইবে—মহাশয় কল্পনা করিয়াছেন—তাহা সম্পূর্ণ যুক্তিসঙ্গত। উপস্থিত অনভ্যাসবশতঃ কার্য্যাদিতে ঐরূপ সর্ব্বনাম ব্যবহার কাহারও কাহারও শ্রুতি-

৪

বিরুদ্ধ হইতে পারে, কিন্তু আমার ধারণা, তাহা উপেক্ষা করা উচিত। অভ্যস্ত হইলে আর শ্রুতিকটু থাকিবে না নিশ্চিত। এ বিষয়ে সাহিত্যিকগণের মত সংগ্রহ করা কর্ত্তব্য। আপনি আপনার ডাক্তারী পুস্তকে স্ত্রী-বাচক সর্ব্বনাম যেরূপ ব্যবহার করিতেছেন, তাহাতে যে ডাক্তারী ভাষার বিশেষ উন্নতিসাধন করিবে, তাহার সন্দেহ নাই। বঙ্গভাষায় সর্ব্বনাম শব্দের স্বাধীন ব্যবহার প্রচলিত করিবার চেষ্টা করায়, সাহিত্য-সমাজে আপনার উর্ব্বর মস্তিষ্কের কার্য্যকারিতার পরিচয় বিশেষ প্রকাশ পাইয়াছে। ইতি—২৩শে অক্টোবর, ১৯০৬ সাল।

১৩নং বসুপাড়া লেন,
বাগবাজার, কলিকাতা

সেবক,
শ্রীগিরীশচন্দ্র ঘোষ।

———

অপরিসীম জ্ঞানপূর্ণ, অসংখ্য বিষয়পূর্ণ, সুমিষ্ট বঙ্গভাষার আদর্শ ভাষা পূর্ণ "বিশ্বকোষের" নাম ঘরে সকলেই জ্ঞাত আছেন। নগেন্দ্রবাবু সেই "বিশ্বকোষ" প্রণেতা। তিনি ইংরাজী, সংস্কৃত, বাঙ্গালা ইত্যাদি বহু ভাষায়ও পণ্ডিত। নিম্নে তাঁহার মত দেখুন।

প্রণাম পূর্ব্বক সবিনয় নিবেদন,

বিভিন্ন ভাষা আলোচনা করিলে দেখা যায় কি সংস্কৃত, কি প্রাকৃত, ভারতের এই দুই প্রাচীন ভাষায় এবং এই দুই প্রাচীন ভাষা হইতে প্রচলিত ভারতীয় যে সকল ভাষা বাহির হইয়াছে অর্থাৎ হিন্দি, ব্রজ, পাঞ্জাবী, সিন্ধি, গুরুমুখী, কাশ্মীরী, নেপালী, মহারাষ্ট্রী, গুজরাতী, কর্ণাটী, দ্রাবিড়ী, তৈলঙ্গী প্রভৃতি ভাষায় পুং এবং স্ত্রী-সর্ব্বনামের প্রয়োগের পার্থক্য দৃষ্ট হয়। এমন কি

ইউরোপীয় সকল ভাষাতে উভয় লিঙ্গাত্মক সর্ব্বনামের পরস্পর যথেষ্ট পার্থক্য রহিয়াছে। কিন্তু আশ্চর্য্যের বিষয়, আমাদের মাতৃভাষা বাঙ্গালায় পুং ও স্ত্রী-সর্ব্বনাম প্রয়োগের কোন প্রকার পার্থক্য নাই। ইংরাজীতে (He ও She) অনুবাদ কালে "সে" বা "তিনি" এই একটী সর্ব্বনাম ব্যবহার দ্বারা স্ত্রী ও পুরুষ উভয়কে বুঝাইয়া থাকে—কিন্তু ইহাতে (He ও She) এর পার্থক্য দেখান হয় না। ইহাতে একটি কথায় বিভিন্ন শব্দের প্রকৃত ভাব প্রকাশের অভাব থাকিয়া যায়, তাহাও কতকটা উপলব্ধি করিয়া থাকি। আপনি এই অভাব দূর করিবার জন্য: সংস্কৃত ভাষা হইতে সর্ব্বনাম গ্রহণ করিয়াছেন এবং আপনার এই উদ্দেশ্য যে প্রশংসনীয় তাহাতে সন্দেহ নাই। কিন্তু ভারতের প্রচলিত বিভিন্ন ভাষায় পুং ও স্ত্রী-সর্ব্বনামে প্রয়োগ আলোচনা করিলে সহজেই অনুমিত হইবে যে অধুনা উক্ত কোন ভাষাতেই সংস্কৃতের বিভক্তি পরিগৃহীত হয় নাই। সংস্কৃত ভাষা বহুকাল হইতে মৃত ভাষা বলিয়া পরিগণিত (?); এরূপ স্থলে আমাদের চলিত ভাষায় তদ্‌শব্দের সংস্কৃত বিভক্তি গ্রহণযোগ্য কিনা তাহা সাহিত্যসেবী মাত্রেরই আলোচ্য। বাঙ্গালায় 'দিগের' 'দিগকে' ইত্যাদি বিভক্তিগুলি কাহারও মতে 'দেশ' আবার আহারও মতে মুসলমানী ভাষা হইতে গৃহীত; এরূপ স্থলে সংস্কৃত বিভক্তির সহিত অপর ভাষার বিভক্তিযুক্ত হইলে তাহাতে ভাষাসঙ্করতা দোষ ঘটিতে পারে কি না তাহাও বিবেচ্য। আপনিই বর্ত্তমান বঙ্গসাহিত্যে পুং ও স্ত্রী-সর্ব্বনামের পার্থক্য নির্ণয়ে অগ্রণী, আপনার পূর্ব্বে কেহ এ বিষয়ে হস্তক্ষেপ করেন নাই—এরূপ স্থলে আমার বিশ্বাস, আপনার স্বাধীন চিন্তা ও গবেষণা দ্বারা মাতৃভাষার অভাব মোচনকল্পে এ বিষয়ের একটা সুমীমাংসা হইবে। অবকাশ মত এ সম্বন্ধে বিশেষ আলোচনা করিবার ইচ্ছা রহিল। ইতি ২৩শে অক্টোবর, ১৯০৬।

১০ নং বসুপাড়া লেন,<br>বাগবাজার, কলিকাতা।

স্নেহানুরক্ত,<br>শ্রীনগেন্দ্রনাথ বসু।

---

বঙ্গভাষায় যিনি সেক্সপিয়ার লিখিয়াছেন নূতন নূতন ধরণের মনোহর বঙ্গ কাব্যাদি গ্রন্থ লিখিয়া গবর্ণমেণ্ট হইতে

যিনি "রায় সাহেব" উপাধি প্রাপ্ত হইয়াছেন; সেই হারাণ রক্ষিত মহাশয় যাহা বলিয়াছেন তাহা দেখুন :—

পরম পূজনীয় ডাক্তার

শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী—

মহাশয় শ্রীচরণেষু—

প্রণাম পূর্ব্বক নিবেদন,

সে আজ অনেক দিনের কথা,—বাঙ্গালা শব্দ প্রয়োগ ও ব্যাকরণের বিধি ব্যবহার সম্বন্ধে আপনার সহিত আমার একটু আলাপচারী হইয়াছিল। দেখিলাম, সে সম্বন্ধে আপনার চিন্তা ও গবেষণা আজও অক্ষুন্ন আছে—বরং সময়ের সঙ্গে সঙ্গে তাহার ফল একটু আশাপ্রদ হইয়াছে। জটিল চিকিৎসাশাস্ত্র আলোচনা ও গুরুতর দায়িত্বপূর্ণ চিকিৎসা ব্যবসা করিতে করিতেও যে আপনি মাতৃভাষার শব্দ সমূহ সংগ্রহে মনোযোগী আছেন এবং বাঙ্গালা রচনাপ্রণালী বিশদ, প্রাঞ্জল ও মনোজ্ঞ করিতে সাধ্যানুসারে চেষ্টা পাইয়াছেন—ইহা সমধিক শ্লাঘার কথা সন্দেহ নাই। এক শ্রেণীর লেখক ও ভাষা সমালোচক আছেন, তাঁহারা কেবলই ব্যাকরণের খুঁটিনাটি ও মামুলি শব্দ বিন্যাসমাত্র লক্ষ্য করেন, ভাবের বা মূল প্রসঙ্গের, অথবা কবিত্বের প্রতি তাঁহাদের দৃষ্টি আদৌ আকৃষ্ট হয় না। সেরূপ স্থলে আপনার এ উদ্যম ও অনুশীলন যে বিশেষ কার্য্যকর হইবে, তাহা একটু চিন্তাশীল ব্যক্তি মাত্রেই স্বীকার করিবেন। বিশেষতঃ যাহারা কাব্য, উপন্যাস, বা নাটকাদি লিখেন, তাঁহাদের পক্ষে ব্যাকরণের এ গুরু-বন্ধন—একটু বিভীষিকা বলিয়া বোধ হয়। সুষ্ঠু ও সাধু শব্দপ্রয়োগ প্রবন্ধাদিতে চলা উচিত সন্দেহ নাই; পরন্তু যাঁহারা কাব্যচিত্র বা লোক-চরিত্র চিত্রিত করেন, তাঁহাদের পক্ষে সর্ব্বথা এ নিয়ম পালন একরূপ অসম্ভব বলিয়া মনে করি; কেন না, কাণে ও প্রাণে যে সুর বাজে, তাঁহাদিগকে অনেক সময়, তাহার অনুবর্ত্তী হইয়া চলিতে হয়। তাহার ফলে ব্যাকরণের বন্ধন একটু শিথিল হইয়া পড়ে; অমনি বৈয়াকরণ ও ভাষাসমালোচকগণ মার মার শব্দে ধাবিত হন। এ পন্থা আমি সমীচীন মনে করি না।

সংস্কৃত শব্দ আমাদের মাথার মণি—শতমুখে তাহা স্বীকার করি; কিন্তু বাঙ্গালা রচনায় সর্ব্বত্র যে সেই সংস্কৃতের আদর্শই গ্রহণ করিতে হইবে, এমন কোন কথা নাই!! তাহা হইলে বাঙ্গালা ও সংস্কৃতে প্রভেদ রহিল কি? এমত অবস্থায় বাঙ্গালা ভাষার সর্ব্বাঙ্গীন পরিপুষ্টির জন্য কতকগুলি শব্দ গঠন (Coin) করিতে হয়; তাহাতে ভীত বা গালি খাইবার ভয়ে পশ্চাৎপদ হইলে চলিবে না। পূজ্যপাদ বঙ্কিম বাবু এই সৎসাহস দেখাইতে পারিয়াছিলেন বলিয়াই আজ ভারতপূজ্য হইয়াছেন। শক্তিশালী প্রতিভাবান্ লেখকমাত্রেই ভাবের অনুকরণ করেন—ভাষা বা ব্যাকরণের অনুসরণ করেন না। পাশ্চাত্য সাহিত্যে সেক্সপিয়র প্রভৃতিও তাহার প্রকৃষ্ট প্রমাণ। এমত স্থলে আপনি যদি কেবলমাত্র সংস্কৃত ছাঁচে বাঙ্গালা ভাষাকে ঢালিতে চান, তাহা কেবল-মাত্র অনুস্বার বিসর্গহীন সংস্কৃত হইবে—খাঁটী বাঙ্গালা হইবে না। খাঁটী বাঙ্গালার শ্রীবৃদ্ধি করিতে হইলে, সমগ্র বাঙ্গালী জাতির মনের ভাব বুঝিতে হইবে; তাহাদের আশা ও আকাঙ্ক্ষা, উদ্যম ও আয়াস লক্ষ্য করিতে হইবে। ব্রত অতি কঠিন—দুই এক দিনের কাজ ইহা নহে। আপনি উদ্যমশীল ও কর্ম্মী—এ বিষয় সুমীমাংসার জন্য একটি সমিতি গঠন করুন—সেই সমিতির যোগ্যতম সাহিত্যনিষ্ঠ মনস্বীগণ আপনার এ ব্রতের সহায় হইবেন। আপনি কৃপা করিয়া আমার ন্যায় ক্ষুদ্র ব্যক্তির মত জানিতে চাহিয়াছিলেন—সুদীর্ঘ কাল ধরিয়া মনে জ্ঞানে যে সিদ্ধান্তে উপনীত হইয়াছি সরলমনে তাহা জানাই-লাম—অপরাধ গ্রহণ করিবেন না। উপসংহারে আমি শ্রদ্ধাস্পদ বিহারী বাবুর সহিত এক মতে বলি, সংস্কৃতে যেমন সর্ব্বনামের লিঙ্গভেদের ব্যবস্থা আছে—বাঙ্গালায়ও সেইরূপ আকারগত একটা ব্যবস্থা হউক। ইহাতে লেখক পাঠক সকলেরই সুবিধা। তবে এই সঙ্গে প্রকৃষ্ট পন্থায়, খাঁটি বাঙ্গালায় একখানি খাঁটি ব্যাকরণ প্রস্তুত করিতেও আমি পরামর্শ দেই। অবশ্য যোগ্য-পাত্রে সে ভার অর্পণ করিবেন। অলমতি বিস্তরেণ—

কলিকাতা,<br>২৪শে কার্ত্তিক, ১৩১১।

বিনীত,<br>শ্রীহারাণচন্দ্র রক্ষিত

---

যিনি "বঙ্গসাহিত্যের ইতিহাস" লিখিয়া সাহিত্যসেবীদিগের নিকট বিশেষ পরিচিত হইয়াছেন, যিনি অন্যান্য বহুবিধ বাঙ্গালা গ্রন্থ প্রণয়ন করিয়াছেন। যিনি "সাহিত্য-পরিষদের" একজন প্রধানতম সভ্য, যিনি প্রাচীন ও নব্য বঙ্গভাষায় নানাবিধ প্রবন্ধ লিখিয়া সকলকে পরিতোষ করিতেছেন নিম্নে তাঁহার পত্র প্রদত্ত হইল।

শ্রীচরণকমলেষু,

বাঙ্গালা ভাষায় স্ত্রীবাচক সর্ব্বনাম শব্দের আবশ্যকতা বৈজ্ঞানিক গ্রন্থাদি প্রণয়নকালে বিশেষভাবে উপলব্ধি হইয়া থাকে। সংস্কৃত, হিব্রু প্রভৃতি প্রাচীন ভাষা সমূহে কথার সূক্ষ্মাতিসূক্ষ্ম রূপান্তরের ব্যবস্থা রহিয়াছে; আধুনিকভাষা-সমূহ তাহার সমস্তগুলি গ্রহণ করিতে পারে নাই। কিন্তু স্ত্রীবাচক সর্ব্বনাম শব্দ ইংরাজী প্রভৃতি আধুনিক পাশ্চাত্য ভাষা এবং হিন্দি প্রভৃতি আধুনিক ভারতবর্ষীয় ভাষার প্রায় সকলগুলিতেই লক্ষিত হইয়া থাকে, এমন কি এই বঙ্গদেশের প্রাচীন দলিল পত্রেও স্ত্রীবাচক সর্ব্বনাম শব্দ ব্যবহৃত হওয়ার প্রমাণ আছে; বর্ত্তমান সময়েও যে বাঙ্গালা ভাষায় পুংবাচক ও স্ত্রীবাচক বিভিন্ন সর্ব্বনামের প্রচলন থাকিলে লেখকগণ অনেক সুবিধা বোধ করিবেন, তাহা নিঃসংশয়ে বলা যাইতে পারে। ইতি—

১৮ কাঁটাপুকুর লেন,<br>বাগবাজার পোঃ, কলিকাতা।<br>২৯শে কার্ত্তিক, ১৩১৩।

প্রণত<br>শ্রীদীনেশচন্দ্র সেন।

"তিতুমীর," ৺বিদ্যাসাগরের জীবনচরিত, "ইংরাজের জয়" ইত্যাদি বহুবিধ গ্রন্থ ও নানাবিধ "গান ও সঙ্গীত" লেখক বিহারী সরকার মহাশয়ের পত্র নিম্নে দেখুন।

শ্রীশ্রীদুর্গা

সহায়।

পরম পূজনীয় শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী দাদা মহাশয়

শ্রীচরণকমলেষু।

শতকোটী প্রণামান্তে নিবেদন—

সংস্কৃতে সর্ব্বনামের স্ত্রীলিঙ্গ ও পুংলিঙ্গ শব্দের আকারগত বৈষম্য আছে, ইংরাজীতেও অনেকটা বৈষম্য দেখা যায়—বাঙ্গালায় নাই; সুতরাং অনেক স্থলে ভাষায় স্ত্রীপুরুষের ভেদ নির্ণয় হয় না। আপনি বাঙ্গালা ভাষায় এই ভেদ নির্ণয়ার্থ সংস্কৃতানুসারে শব্দ প্রয়োগের প্রয়াসী হইয়াছেন। এ প্রয়াস প্রশংসনীয়, তবে এ বিষয় চিন্তনীয়ও বটে। কি ভাবে কোন রূপ শব্দ প্রয়োগ করিলে ভেদ নির্ণয়ের উদ্দেশ্য সিদ্ধ হয় অথচ ভাষার সুষ্ঠুতা-সাধন হইতে পারে, এখন তাহার একটা আলোচনা হওয়া উচিত। আপনি আপনার রচিত চিকিৎসা সংক্রান্ত বৈজ্ঞানিক গ্রন্থে যেরূপ শব্দের প্রয়োগ করিয়াছেন, তাহা উহারই উপযোগী হইয়াছে বলিয়া মনে হয়। আমি আমার সাধ্যানুসারে এ সম্বন্ধে আলোচনা করিব।

ইতি তারিখ ২৫শেকার্ত্তিক, সন ১৩১৩ সাল।

প্রণত:

শ্রীবিহারীলাল সরকার।

---

যিনি এম্, এ এবং প্রেমচাঁদ রায়চাঁদ স্কলার, বঙ্গসাহিত্যের উন্নতি জন্য যিনি প্রাণপণে চেষ্টা করিতেছেন। যিনি বঙ্গীয় "সাহিত্য-পরিষদের" একজন বিশেষ দক্ষ ও কার্য্যশীল সভ্য নিম্নে তাঁহার পত্র প্রদত্ত হইল।

শ্রীশ্রীহরি—

শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী—

মহাশয় সমীপেষু—

সবিনয় নিবেদন,

সংস্কৃত ভাষার ন্যায় বঙ্গভাষাতে সর্ব্বনামের রূপের পার্থক্য না থাকাতে মনোভাব ব্যক্ত করিবার ( বিশেষতঃ অনুবাদকার্য্যে ) যে, অনেক সময় অসুবিধা ভোগ করিতে হয়, ইহা বাঙ্গালা ভাষার সেবক মাত্রেই বোধ হয় অনুভব করিয়াছেন।

আপনি ভুক্তভোগী হইয়া এই অসুবিধা দূর করিবার যে চেষ্টা করিতেছেন, তাহা বিশেষ প্রশংসার্হ। এখনও যে আপনি ঠিক্ পন্থার সন্ধান পাইয়াছেন, তাহা আমার ধারণা নহে। তবে আপনার উদ্যমের সহিত সাহিত্যিকদিগের সমবেত চেষ্টার যোগ হইলে এ সমস্যার পূরণ অসম্ভব হইবে না। ইতি—

১০ই অগ্রহায়ণ
১৩১৩ সাল।

ভবদীয়
শ্রীহীরেন্দ্রনাথ দত্ত।

---

"বঙ্গ-সাহিত্যপরিষদের" একজন প্রধানতম সভ্য ও বঙ্গ ভাষার উন্নতি জন্য যিনি সর্ব্বদা সচেষ্ট আছেন নিম্ন ভাগে তাঁহার পত্রখানি দেওয়া গেল।

পূজনীয়

শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী মহাশয়

সমীপেষু—

শ্রীচরণেষু,

বঙ্গভাষায় হোমিওপ্যাথিক চিকিৎসা-শাস্ত্র প্রণয়ন করিতে হইলে স্ত্রী-সর্ব্বনামের অভাব পদে পদে অনুভব করিতে হয়, ইহা ভুক্তভোগী মাত্রেই স্বীকার

করিয়া থাকেন। আপনি এ অভাব মোচন করিবার জন্ম যেরূপ চেষ্টা করিতে-ছেন তাহাতে আপনাকে ধন্যবাদ না দিয়া থাকা যায় না। আপনি যে সকল শব্দ প্রচলিত করিতে চাহিতেছেন হয়ত তাহা সকলে গ্রহণ করিবেন না, কিন্তু আপনি আন্দোলনের যে বীজ বপন করিলেন তাহা বোধ হয় নিষ্ফল হইবে না। যে বিষয়ে সাধারণের দৃষ্টি আকৃষ্ট হয়, তাহার সুমীমাংসা হইতে অধিক দিন বিলম্ব হয় না। ইতি

২রা পৌষ, ১৩১৩ সাল। } বিনয়াবনত

শ্রীমন্মথমোহন বসু

(জেনারল এসেম্ব্লি-ইনিষ্টিটিউসনের অধ্যাপক ও "বঙ্গীয় সাহিত্য পরিষদের" সহকারী সম্পাদক)।

---

আলিবাবা, "প্রতাপাদিত্য", সাবিত্রী, "পলাশীর প্রায়শ্চিত্ত" ইত্যাদি নানাবিধ সুমধুর ও উচ্চ উচ্চ ভাবপূর্ণ গ্রন্থাবলী প্রণেতা ক্ষীরোদবাবুর পত্র :—

শ্রীযুক্ত ডাক্তার চন্দ্রশেখর কালী।

শ্রদ্ধাস্পদেষু—

বাঙ্গালা সাহিত্যসেবী মাত্রেরই অনেক সময় কথার অভাবে অনেক অসুবিধা ভোগ করিতে হয়। অনেকে সাহস করিয়া নূতন বাক্য কল্পিত করিয়া অসুবিধা দূর করিবার চেষ্টা করেন। যদি সে বাক্য সর্ব্ববাদি-সম্মত হয়, তবেই তাহা ভাষায় স্থান পায়। আপনি বহুকাল ধরিয়া সাহিত্যের উৎকর্ষ সাধনের চেষ্টা করিতেছেন। সুতরাং সময়ে সময়ে স্ত্রী-সর্ব্বনামের অভাবে আপনাকে যে অসুবিধা ভোগ করিতে হইতেছে ইহা স্বাভাবিক। বাঙ্গালায় স্ত্রী-সর্ব্বনামের প্রচলন সম্বন্ধে আপনি সিদ্ধকাম হইলে, আমি আন্তরিক সুখী হইব। আপনার উদ্দেশ্য প্রশংসনীয় ও সৎ সাহস অনুকরণীয়।

কলিকাতা। ৩১শে ডিসেম্বর, ১৯০৬। } বিনীত

শ্রীক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ

কলিকাতার মহামান্য হাইকোর্টের বিচারপতি, সংস্কৃত ও ইংরাজীভাষায় সুপণ্ডিত, বঙ্গসাহিত্যের উন্নতি ব্রতে সদারত, স্বদেশ-প্রিয় অনারেবল্ শ্রীল শ্রীযুক্ত বাবু সারদাচরণ মিত্র মহাশয়ের পত্র নিম্নে প্রদত্ত হইল :—

বাঙ্গালা ভাষায় সর্ব্বনামের লিঙ্গ ভেদে রূপভেদ হইলে বড় ভাল হয়। অন্যান্য অনেক ভাষায় রূপভেদ আছে; তাহাতে সুবিধাও অনেক। কিন্তু রূপের আবিষ্কার করা আমার একলার কার্য্য নহে, একটী সমিতি করিয়া স্থির করিতে পারিলে ভাল হয়।

৯—১—০৭<br>গ্রে ষ্ট্রীট, কলিকাতা। } শ্রীসারদাচরণ মিত্র।

---

বঙ্গভাষায় ওজস্বিনী বক্তৃতাকারক ও বঙ্গভাষার বিবিধ পত্রিকার উৎকৃষ্ট উৎকৃষ্ট বিষয় লেখক ও "বঙ্গসাহিত্য পরিষদের, একজন প্রধান সভ্য শ্রীযুক্ত পাঁচকড়ি বাবুর পত্র :—

শ্রীশ্রীদুর্গা শরণং

শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী—

মহাশয়েষু—

নমস্কার পূর্ব্বক নিবেদন, আপনার স্ত্রী-সর্ব্বনাম বিষয়ক সকল কথা পড়িয়া আমি বুঝিয়াছি যে, স্ত্রীলিঙ্গাত্মক সর্ব্বনাম শব্দের প্রয়োগ আমাদের বর্ত্তমান বাঙ্গালা ভাষায় প্রয়োজন। তবে এ পক্ষে আমার অনেক চিন্তার বিষয় আছে, তাহা হয়ত পরে আপনাকে জানাইব। আপাততঃ আপনার চিকিৎসা গ্রন্থ সকল ভাষান্তরিত করিবার কার্য্যে পৃথক স্ত্রী-সর্ব্বনাম বিশেষ উপযোগী হইবে। প্রার্থনা করি, আপনার পরিশ্রম সার্থক হউক। নিবেদন ইতি—

২৫শে কার্ত্তিক,<br>১৩১৩ সাল। } শ্রীপাঁচকড়ি বন্দোপাধ্যায়।

---

## সবিনয় নিবেদন :—

"মৎপ্রণীত হোমিওপ্যাথিক ভৈষজ্য-তত্ত্বের" সিদ্ধিপ্রদ-লক্ষণচয় নামক গ্রন্থে কথিত স্ত্রী-সর্ব্বনামচয় ব্যবহৃত হইয়াছে।

সাহিত্য সভা, সাহিত্য পরিষদ্ এবং অন্যান্য লেখক বা পণ্ডিত মহোদয়েরা আমাদের ঐ গঠিত শব্দগুলি যদি ভাল মনে করেন, তবে তাঁহারা তাহাদিগকে

প্রচলনে প্রয়াস পাইতে পারেন। পক্ষান্তরে যদি তাঁহারা ইহা হইতে উৎকৃষ্ট শব্দচয় গঠন করিতে পারেন তবে আমরা সানন্দে তাহাই গ্রহণ করিব। আমরা বহু পণ্ডিত ও লেখক মহাশয়দিগের সাহায্যে উক্ত স্ত্রী-সর্ব্বনামের শব্দচয় সংগ্রহ করিয়াছি। এইক্ষণ অনেক প্রধান প্রধান সুলেখক মহাশয়েরা ইহা বলিতেছেন যে, স্ত্রী-সর্ব্বনাম প্রচলিত হইলে বঙ্গভাষার পুষ্টি সাধন হইবে সন্দেহ নাই।

"বঙ্গভাষা কালে জগতের সর্ব্বশ্রেষ্ঠ ভাষা হইবে" মনে এই কথা লয়। ১৩০৯ সালের কার্ত্তিক মাসে গরীব ব্রাহ্মণের "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়" নামে বাঙ্গালা হোমিওপ্যাথিক মেটিরিয়া মেডিকা পুস্তকের ১ম সংস্করণ বাহির হয়। তাহাতে বাঙ্গালায় স্ত্রী-সর্ব্বনামের নিতান্ত দরকার বুঝিয়া কয়েকটি সুপণ্ডিতের সহিত বাঙ্গালায় স্ত্রী-সর্ব্বনামের গঠন সম্বন্ধে আলোচনা ও পরামর্শ করা হয়। উহা যে আমাদের বাঙ্গালা ভাষায় অভাব—তাহা অনেকেই বুঝিতে পারেন। তবে কাজ চলিয়া যাইতেছে বলিয়া এ পর্য্যন্ত কেহ হস্তক্ষেপ করেন নাই। আমরা কথিত "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়ের প্রবেশিকায়" আমাদের নিতান্ত দরকার বিধায় স্ত্রী-সর্ব্বনামচয়ের Coin গঠন করিয়া ব্যবহার করিয়াছি। এইক্ষণ ইংরাজী ভাষা হইতেই আমাদের অধিকাংশ পুস্তকের অনুবাদ হইতেছে! পদে পদে She এবং Her এই দুইটী কথার বাঙ্গালা নিতান্ত দরকার মনে করিয়া তাহারই বাঙ্গালা সা (১মায়), তস্যা দ্বারা (তৃতীয়ায়), তস্যাকে (দ্বিতীয়া এবং চতুর্থীতে), তস্যা হইতে (পঞ্চমীতে) এবং তস্যার (ষষ্ঠীতে) ব্যবহার করা হইয়াছে। "সিদ্ধিপ্রদ-লক্ষণচয়" গ্রন্থের অভ্যন্তরেও এইভাবে স্ত্রী-সর্ব্বনামের প্রয়োগ হইয়াছে। স্ত্রী-সর্ব্বনামের পরিভাষার শেষভাগে নিবেদন পত্রের শেষে লিখিত হইয়াছিল, যে ঃ—

## "বাঙ্গালা ভাষা কালে জগতের সর্ব্বশ্রেষ্ঠ ভাষা হইবে মনে এই কথা লয়।"

যাহা হউক ১২ বৎসর অতীত হইতে না হইতেই দুরাশান্বিত ব্রাহ্মণ বুঝিতে পারিল যে, বাঙ্গালা ভাষার প্রতি ভগবানের যথেষ্ট কৃপা রহিয়াছে। "বাঙ্গালা ভাষা" বলিয়া যে একটী ভাষা রহিয়াছে, তাহা ইউরোপ এবং আমেরিকা ইত্যাদি স্থানে এক প্রকার জানাই ছিল না বলিতে হইবে। কিন্তু "রবি ঠাকুরকে" নিমিত্তের উপলক্ষ্য করিয়া, তাঁহাকে "নোবেল পুরস্কার" ( Nobel Prize ) দেওয়াইয়া, তাহা দ্বারা ভগবান—নিশ্চয়ই ভগবান, অন্য কেহ নহে—জগতকে দেখাইয়া দিলেন "যে দুঃখিনী বঙ্গভাষা প্রকৃতপক্ষে দুঃখিনী নহে !!! ইহা একটী উচ্চাঙ্গের ভাষা এবং সংস্কৃত ভাষার উপযুক্তা দুহিতা। ইহা সাময়িক নানাবিধ সৌন্দর্য্যে গঠিতা। ইহার ন্যায় ললিতা ও লাবণ্যবতী ভাষা জগতে কোথাও নাই।" "কালে বঙ্গভাষা জগতের সর্ব্বশ্রেষ্ঠ ভাষা হইবে" বলিয়া এই গরীব ব্রাহ্মণ ১২ বৎসর পূর্ব্বে "সিদ্ধিপ্রদ লক্ষণচয়" লিখিতে গিয়া যে আশার স্বপ্ন দেখিয়াছিল, এখন সে দেখিতেছে যে তাহা প্রায় সত্যই হইয়া গেল। বাঙ্গালায় নানাবিধ উপাদেয় গ্রন্থচয়' বাঙ্গালার "সাহিত্য সম্মিলনী" এবং "সাহিত্য সভা" ইত্যাদি দ্বারা বঙ্গভাষা সত্বরই জগতের সর্ব্বশ্রেষ্ঠ ভাষায় পরিণত হইবে, তাহাতে আর সন্দেহ নাই। এইক্ষণ ভগবানের কৃপা !!!

১৫০ নং কর্ণওয়ালিস্ ষ্ট্রীট
কলিকাতা।

বিনীত
শ্রীচন্দ্রশেখর দেবশর্ম্মা।

আবার আর একটা আশা।

# দৈববাণী।

## "বঙ্গভাষাই বিশ্বভাষার সম্রাজ্ঞী হইবে।"

বুঝি ব্রাহ্মণের প্রাণের কথা ঐ-বীণরূপিণী সরস্বতী শুনিয়াছেন; তাই উঁহার আদর্শপুত্র **আশুতোষ মুখোপাধ্যায়কে** মুখপাত্র করিয়া, দুঃখিনী বাঙ্গালাকে সর্ব্বোচ্চ ভাষা করিবার জন্য এবার মা কলিকাতা "বিশ্ব-বিদ্যালয়ে" বাঙ্গালা ভাষার **এম, এ পরীক্ষার** সৃষ্টি করিলেন। সঙ্গে সঙ্গে সমস্ত বাঙ্গালা দেশ ধন্য হইল, গঙ্গাধর তনয় গুণধর আশুতোষও জগতে চিরস্মরণীয় ও ধন্য হইলেন এবং শুভ ১০২৫ সনও চিরস্মৃতির স্তম্ভ হইল! ক্রমে "বাঙ্গালা ভাষা যে জগতের সর্ব্বশ্রেষ্ঠ ভাষা হইবে" তাহাতে আর সন্দেহ নাই।

আজকাল অনেক বাঙ্গালী বাঙ্গালীর নিকট ইংরাজী ভাষায় পত্র লেখার প্রথা ছাড়িয়া দিয়াছেন এবং প্রাণ ভরিয়া প্রাণের কথা "মাতৃভাষায়" প্রকাশ করিয়া তৃপ্তিলাভ করিতেছেন। ইহা এক শুভযোগ।

বিজ্ঞানাচার্য্যদ্বয় শ্রীমন্ত জগদীশচন্দ্র বসু ও শ্রীমন্ত প্রফুল্লচন্দ্র রায় মহাশয়েরাও অনেক স্থলে বঙ্গভাষায় বিজ্ঞান সম্বন্ধে বক্তৃতা দিতে ও বাঙ্গালা পত্রিকাদিতে লিখিতে আরম্ভ করিয়াছেন। শ্রদ্ধাস্পদ মহাত্মা ৺ভূদেব মুখোপাধ্যায় মহাশয় আমাকে সর্ব্বদা বলিতেন "কোনও গ্রন্থাদি লিখিতে অগ্রে নিজ বঙ্গভাষায়ই লিখিবে।" তাঁহার প্রণীত "পারিবারিক প্রবন্ধ" ও সামাজিক প্রবন্ধ" নামক গ্রন্থদ্বয়ের ন্যায় গ্রন্থ জগতে এ পর্য্যন্ত হয় নাই। ঢাকার প্রসিদ্ধ উকীল শ্রীযুক্ত আনন্দচন্দ্র রায় মহাশয় আমার নিকট প্রকাশ করিয়াছেন, তিনি বড় বড় দলিলের মুসাবেদা অগ্রে বঙ্গ ভাষায় লিখিয়া থাকেন, পরে আবশ্যক হইলে তাহার ইংরাজী অনুবাদ করিয়া লয়েন। সরস্বতী আশুতোষ মুখোপাধ্যায়, মহা-মহোপাধ্যায় প্রমথনাথ তর্কভূষণ, মহামহোপাধ্যায় সতীশচন্দ্র বিদ্যাভূষণ, মহা-মহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী ইত্যাদি সাহিত্যিক মহারথিগণ বাঙ্গালা ভাষায় উন্নতিকল্পে যথেষ্ট কষ্ট ও চেষ্টা করিতেছেন এবং অনেকটা সফলকামও হইয়াছেন। কালে কালে বাঙ্গালার ধর্ম্মাধিকরণ সমূহেও বঙ্গভাষা প্রচলিত হইবে। হাকিম মহাশয়েরাও বাঙ্গালায় রায় লিখিতে বাধ্য হইবেন। বি, এল আদি পরীক্ষায়ও প্রশ্নচয় কতকটা বাঙ্গালা ভাষায় হইবে।

জাপান এইক্ষণ এত উন্নত কেন? এইক্ষণ প্রায় সমস্ত বৈজ্ঞানিক বিষয়, কল কব্জার বিষয়, সাধারণ বহু প্রয়োজনীয় বিষয়, বাণিজ্য বিষয় ইত্যাদি জাপান নিজ সাহিত্যে আয়ত্ত করিয়া লইয়াছে এবং পৃথিবীর মধ্যে এক উচ্চ জাতির মধ্যে পরিগণিত হইয়াছে। এইক্ষণ এতাদৃশ কার্য্যাদি সম্বন্ধে জাপানকে অনুসরণ করা আমাদের কর্ত্তব্য।

বাঙ্গালা ভাষার উন্নতিকল্পে যে একটী সুযোগ রহিয়াছে তাহা পৃথিবীর অন্য কোনও জাতিরই নাই। সুসভ্য ইংরাজ "তুমি" বলিতে পারেন না "টুমি" বলেন! সুসভ্য জার্ম্মাণ ও ফ্রেঞ্চ ইত্যাদিরা "ডক্টর" বলিতে "দক্তর" বলেন!! কিন্তু আমাদের সে ভাবনা নাই। পৃথিবীর যে কোনও ভাষার যত কটমট শব্দ হউক না কেন—বাঙ্গালী তাহা ঠিক মূল ভাষার ন্যায় উচ্চারণে সমর্থ। বাঙ্গালার জল, বাঙ্গালার জিহ্ব, বাঙ্গালার কণ্ঠাদিকে যেন নানাভাবের উচ্চারণে সমর্থ করিয়াই বিধাতা সৃষ্টি করিয়াছেন ইহা জগতে বিদিত আছে। তাই বলি এইক্ষণ যে কোন দেশের যে কোন বিজ্ঞানের, যে কোন আর্টের বা যে কোনও সাহিত্যের যে কোন ভাবের কটমট টেক্‌নিক্যাল ( Technical ) শব্দ হউক না ঐ ঐ শব্দ-চয়কে অনুবাদের বিশ্রীমূর্ত্তি না করিয়া মূলমূর্ত্তিতে অনায়াসে আমরা ব্যবহার করিতে পারি। তাহা হইলে শীঘ্রই আমাদের কার্য্য সিদ্ধ হইবে। বিশ্রী অনু-বাদমূর্ত্তিতে—কর্ম্ম নষ্ট ও কালক্ষয়!! পরিভাষায় ঐ বিদেশী শব্দের পরিভাষার পরিচয় বিশেষ করিয়া প্রদান করিলেই আর কোনও গোল থাকিবে না। কলিকাতা মেডিক্যাল কলেজের কেমিষ্ট্রী ও ফিজিক্‌সের সুযোগ্য অধ্যাপক ডাক্তার চুনীলাল বসু মহাশয়েরও এই মত। তিনি বাঙ্গালা ভাষায় যে "কেমিষ্ট্রী গ্রন্থাদি" প্রণয়ন করিয়াছেন তাহাতে টেক্‌নিক্যাল্ শব্দগুলি মূলমূর্ত্তিতে ব্যবহার করিয়াছেন এবং সেই জন্য তাঁহার গ্রন্থাদি সহজে বোধগম্য ও ফলদ হইয়াছে। গুরুশিষ্য ভাবে মহাত্মা ভূদেব বাবুর সঙ্গে ৺কাশীধামে অনুবাদ সম্বন্ধে সপ্তাহা-ধিক সময় আমার যে কথাবার্ত্তা হইয়াছিল তাহা সময়ান্তরে লিখিবার ইচ্ছা রহিল। অনেকে দেখিয়া সুখী হইবেন যে, আমাদের স্ত্রী-সর্ব্বনামের বিষয় "বিশ্বকোষে" উল্লিখিত হইয়াছে এবং শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রমোহন দাস সংকলিত ইণ্ডিয়ান পাব্লিসিং হাউসে প্রাপ্তব্য "বাঙ্গালা ভাষার অভিধানে" "সা" শব্দটীর সঙ্গে ব্যবহৃত সমস্ত স্ত্রী-সর্ব্বনাম উদ্ধৃত হইয়াছে।

নিবেদক

শ্রীচন্দ্রশেখর কালী।

# বঙ্গ ভাষার গৌরব ও সমাদর।

এবং

## ডাক্তার চন্দ্রশেখর কালীর গ্রন্থচয়।

বম্বের মিঃ শিবরাম গোবিন্দ ফাল্‌কি মহাশয়, বম্বের জহুর রাজার প্রাইভেট্‌ সেক্রেটারী ; হোমিওপ্যাথিতে তাঁহার বিশেষ বিশ্বাস ও ভক্তি রহিয়াছে। নিজে অনেক সময় ভাল হোমিওপ্যাথিক চিকিৎসা করেন। ইংরাজী, বাঙ্গালা এবং সংস্কৃত ও নিজ মহারাষ্ট্র ভাষায় তাঁহার বিশেষ দক্ষতা আছে। তিনি ডাক্তার চন্দ্রশেখর কালী মহাশয়ের "চিকিৎসা-বিধান, বৃহৎ ওলাউঠা সংহিতা এবং সিদ্ধিপ্রদ লক্ষণচয়„ নামক পুস্তক মহারাষ্ট্র ভাষায় অনুবাদ জন্য প্রার্থী হইয়া ডাক্তার কালীকে যে পত্র লিখিয়াছেন নিম্নে তাহা প্রদত্ত হইল। ডাঃ কালী আনন্দ ও উদারতা সহ উক্ত গ্রন্থত্রয়ের "মহারাষ্ট্র ভাষায়" অনুবাদ জন্য সম্মতি প্রদান করিয়াছেন। তাঁহার পত্রও অত্র সহ প্রদত্ত হইল।

এই অনুবাদ বঙ্গদেশ ও বঙ্গ-ভাষার পক্ষে কম গৌরবের বিষয় নহে। উক্ত ফ্যাল্‌কি মহাশয়ের পুস্তকাগারে বাঙ্গালা এবং ইংরাজী বহু হোমিওপ্যাথিক পুস্তক আছে, কিন্তু তাহা সত্বেও এই অনুবাদ ডাঃ কালী এবং তাঁহার গ্রন্থচয়ের পক্ষে বিশেষ শ্লাঘার কথা সন্দেহ নাই।

Congress Camp, Calcutta, 1st Jan. 1907.

To Dr. C. S. Kali, L. M. S.

DEAR SIR,

I was extremely glad to go over your "Chikitsa Bidhan" and the book on "Cholera" and "Sidhiproda Lakshanachaya" i. e. "Key notes to cure." I myself have a large number of Homœopathic English and Bengali books in my library, but books in one of our Indian vernaculars were a complete surprise—these books, I mean your own "Chikitsabidhan" &c. They contain everything that the other books contain ; but they contain the experience of a long life spent in India and in the cause of Homœopathy ; every line of the books shows a deep insight you have got in that useful branch of medicines and the personal experience stated therein is

extremely valuable. In fact they are all *golden mines of information* relating to everything that is Homœopathic.

I shall feel under the circumstances extremely obliged if you will kindly accord me *Permision to translate* the above said books in *"Maharatta"*. Hoping to be excused.

I am yours sincerely, (Sd) S. G. Phalke, Private Secretary to H. H. the Raja of Javhar, District, Thana, Bombay.

---

150 Cornwallis street, Dated the 1st Jan. 1907.
To Mr. Siva Ram Gobind Phalke,
Private Secretary, H. H. the Raja of Javhar.
District, Thana, Bombay.

DEAR SIR,

In reply to your letter dated the 1st January of 1907. I am extremely glad to give you my *Permision to translate* my Bengali Homœopathic works "Chikitsa Bidhan & Brihat Olautha Sanhita & Sidhi-Proda Lakshanchaya," into *Maharatee Language*, on condition that you should mention my name & also the name of thebooks of mine translated in title page & in the Preface ; if you like you can publish my this letter in your those translated books.

Wishing you every success.

I remain, yours truly, C. S. Kali (sd).

---

DEAR SIR,

In continuation of my letter dated 1st January, 1907, herewith I beg to ask your goodness to note down that *without my permision you should not allow* your translaled Maharatta books of mine to be translated into any other language. And these two letters of mine to be printed into those translated books. Dated the 2nd January, 1097.

Yours truly, C. S. Kali (sd).

---

## হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলীর

# সিদ্ধিপ্রদ-লক্ষণচয়।

---

# KEY-NOTES TO CURE.

---

## এবিস ক্যানাডেন্‌সিস। Abies Canad.

ঝাউ জাতীয় বৃক্ষের সরস বল্কল এবং পত্রাঙ্কুর হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগচয়** (Therapeutics) :—অজীর্ণ, যকৃতের গোল-যোগ, জরায়ুর স্থানচ্যুতি।

**মস্তিষ্ক** (Cerebellum) :—চিন্তা ও অধ্যয়নে নিতান্ত অক্ষম। মাথা ঘোরে ও মাথার মধ্যে কেমন কেমন করে। মাথার মধ্যে অকথ্য যন্ত্রণা ও মুখমণ্ডল লালপানা হইয়া উঠে। মাথা গরম হয়।

**পাকস্থলী ও ক্ষুধা** (Stomach & Hunger) :—ভয়ানক ক্ষুধা, যেন মূর্চ্ছা যায়, কিন্তু উদর পূর্ণ করিয়া আহার করিলে পেটে যন্ত্রণা অত্যন্ত হয়, পেট কাঁপে এবং হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন্ হইতে থাকে। পা দুইটী উঁচু করিয়া শয়ন করে।

প্রাতে ক্ষুধা হয় না—কিন্তু মধ্যাহ্ণ ও রাত্রিতে অত্যন্ত ক্ষুধা ;

ডিস্পেপ্সিয়া গ্রস্থ রোগী। প্রায়ই উদ্গার উঠা ও খাদ্য বমন। সামান্য আহারের পরই পেটে ভয়ানক (distress) যন্ত্রণা।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৩০শ শক্তি।

## স্মৃতি-সহায়।

১। পাকস্থলী, যকৃৎ, জরায়ু।

২। ক্ষুধা ও ও তাহার বিশেষ লক্ষণ। ডিস্পেপ্সিয়া ?

৩। মস্তিষ্কগত লক্ষণ বল ?

৪। উদ্গার উঠা, বমন, পেটে যন্ত্রণা ?

---

# এবিস নাইগ্রা। Abies Nigra.

### ঝাউ জাতীয় বৃক্ষের নির্য্যাসে প্রস্তুত হয়।

**অধিকৃত রোগচয়** (Therapeutics) :—কাশ রোগ, ডিস্পেপ্সিয়া, উদ্গার, অতিরিক্ত তাম্রকুট কিংবা চা সেবনজনিত ডিস্পেপ্সিয়া এবং অন্যান্য কুফল এতদ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

**পাকস্থলী** (Stomach) :—বোধ হয় যেন একটি (foreign) আগন্তুক বস্তু, কিম্বা অন্য কোন কঠিন ঢেলপানা পদার্থ বুকের ভিতর পাকস্থলীর প্রবেশ-মুখে আবদ্ধ হইয়া রহিয়াছে। ইচ্ছা হয় যেন সেই ঢেলা উঠাইয়া ফেলি (চায়না); বোধ হয় বুকের মধ্যে যেন—খাদ্য দ্রব্য বাধিয়া রহিয়াছে (পাল্স, ব্রাই)। ক্ষুধা হেতু সমস্ত রাত্রি অনিদ্রা। পাকস্থলীতে আহারান্তে বেদনা।

**নিদ্রা** (Sleep) :—দিবসে, কিন্তু অনিদ্রা রাত্রিতে।

**শক্তি** (Potency) :—৩য়, ১২শ, ৩০শ।

## স্মৃতি-সহায়।

১। ডিস্পেপ্সিয়া ও তাহার কারণ।

২। পাকস্থলীস্থানের অবস্থাচয়, ক্ষুধার উপসর্গ।

৩। (চায়না) (পাল্স, ব্রাই) ইহাদের সম লক্ষণ।

৪। অনিদ্রা ?

৫। এবিসের উভয়রূপের বিশেষত্ব কি ?

---

# এব্রোটেনাম্। Abrotanum.

ইহা গেন্ধা জাতীয় গাছ।

**অধিকৃত রোগচয়** (Therapeutics) :—ফোটকচয়, অজীর্ণাদি ; হাইড্রোসিল্ ; (worms) কৃমি ; নাসিকা হইতে রক্তস্রাব। পর্য্যায়ক্রমে উদরাময় এবং কোষ্ঠবদ্ধতা—অজীর্ণ মল ইহার প্রধান লক্ষণ।

**শিশু** (Child) :—শিশুদের শরীর শীর্ণতা—বিশেষতঃ পা দুটি শুষ্ক হইয়া যাওয়া ( আইওড, ক্যালকেরিয়া, টিউবারকিউলিনাম্ )। শরীর ক্রমশঃ কাল রং হইতে থাকা। চর্ম্ম শিথিল এবং স্তরে স্তরে লোলিত হইয়া পড়া (গ্রীবাদেশের এইরূপ অবস্থায়—ন্যাট্রাম্ ; স্যানিকিউলা , সার্সাপ্যারিলা )।

**শরীর শীর্ণতা রোগে** (Marasmus) :—গ্রীবা এত দুর্ব্বল হয় যে, মাথা সোজাভাবে রাখিতে পারে না ( ইথুজা, ন্যাট্রাম্-মি) ; কেবল পা দুইখানি শীর্ণ হইয়া যাওয়া।

**রাক্ষসে ক্ষুধা** (Ravenous Hunger) :—প্রচুর পরিমাণে আহার করে, তথাপি শরীর শুষ্ক ও শীর্ণ হইয়া যায় ( আইওড, ন্যাট্রাম্-মি, স্যানিকুলা, টিউবারকিউলিনাম্ )।

ক্র্যাম্পস (Cramps) হেতু, অথবা শূল-বেদনা সহ হাতে পায়ে খিল ধরা।

**বাতের পীড়া** (Rheumatism) :—বাতজনিত স্ফীততার পূর্ব্বেই অত্যন্ত বেদনা ; উদরাময় কিম্বা অন্য কোন প্রকার স্রাব বন্ধ হওয়া হেতু বাত রোগ। বাত ভাল হইয়া—আমাশয় উপস্থিত হয়, কিম্বা অর্শ দেখা দেয় ; তদ্বিপরীতে অর্শ অথবা আমাশয় ভাল হইয়া বাতরোগ উপস্থিত হয়, অর্থাৎ অর্শ কিম্বা আমাশয় রোগের সহ পর্য্যায়ক্রমে বাতরোগ হইয়া থাকে। ( কেলি-বাইক্রোম )।

**গাউট** (Gout) :—গ্রন্থিচয় আড়ষ্ট, স্ফীত, হুল-বিদ্ধবৎ ভাবাপন্ন, মণিবন্ধ এবং এ্যাঙ্কেল (ankel) মধ্যে যাতনা এবং প্রদাহ।

সমস্ত শরীরে বেদনা এবং (lame) খোঁড়ার ন্যায় হাঁটা। দণ্ডায়মান হইতে অক্ষম। অত্যন্ত দুর্ব্বলতা এবং শয্যাশায়ী অবস্থা ; শিশুদের এক প্রকার হেক্‌টিক (Hectic fever) জ্বর।

শীত-ফাটা (Chilblains) স্থানে চুল্‌কাইতে থাকা (এগারিকাস্)।

শিশু অবাধ্য, খিট্‌খিটে, গোঁয়ার; অমানুষিক এবং দুষ্ট স্বভাবাপন্ন, নিষ্ঠুর কার্য্য করিতে ভালবাসে।

মুখমণ্ডল দেখিতে বৃদ্ধের ন্যায় কুঞ্চিত চর্ম্মযুক্ত (ওপি)।

**সম্বন্ধাবলী** (Relations):—স্ফোটকাদি রোগে হিপারের পর ফলপ্রদ। প্লুরিসি রোগে পার্শ্বদেশে চাপনবৎ বেদনাতে শ্বাসপ্রশ্বাসে অক্ষম অবস্থায়—ব্রাইওনিয়া কিম্বা একোনাইট প্রয়োগের পর—এব্রোটেনাম্ দ্বারা উপকার পাওয়া যায়।

**শক্তি** (Potency):—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

## স্মৃতি-সহায়।

১। উদরাময়, কোষ্ঠবদ্ধতা, বাত, অর্শ, আমাশয় ইত্যাদি রোগের কি প্রকার স্বভাবে এব্রোটেনাম্ দেওয়া যাইতে পারে?

২। শীর্ণতা, অধিক ক্ষুধা, শরীর শীর্ণ হওয়া, হেক্‌টিক্ জ্বর এবং শিশুদের স্বভাব সম্বন্ধে এব্রোটেনামের কি কি কার্য্য আছে?

৩। ওপি, আইওডাইড, স্যানিকিউলা, টিউবারকিউলিনাম্, ন্যাট্রাম্, ইথুজা, কেলি-বাইক্রোম্, এগারিকাস্ ইত্যাদি ঔষধের কোন্ কোন্ লক্ষণ সহ এব্রোটেনামের সৌসাদৃশ্য রহিয়াছে তাহা পরিষ্কার করিয়া বল?

৪। এব্রোটেনামের প্রতিমূর্ত্তিচয় বর্ণনা কর?

৫। শীর্ণ শিশুর অবস্থাচয়।

৬। (আইওড, স্যানিকিউলা, টিউবারকিউলিনাম) ইহাদের সম লক্ষণচয়।

৭। (ন্যাট্রাম-মি, স্যানিকিউলা, সার্সাপ্যারিলা ইহাদের লক্ষণ বিশেষত্ব)।

৮। গ্রীবা ও পায়ের অবস্থা (ইথুজা, ন্যাট্রাম্-মি সম্বন্ধে বিশেষ স্থানের লক্ষণ)

৯। ক্ষুধা (আইওড, ন্যাট্রাম-মি, স্যানিকিউলা, টিউবারকিউলিনাম)।

১০। বাতের পীড়া ও অর্শ সম্বন্ধে পরস্পর সম্পর্ক; বাতের উৎপত্তির কারণ; কেলি-বাইক্রোম্ সহ সম লক্ষণ।

১১। গাউট, হাঁটা, দণ্ডায়মান, হেক্‌টিক্ জ্বর।

১২। এগারিকাসের সম লক্ষণ, শিশুর স্বভাব, মুখমণ্ডলের অবস্থা।

# এব্সিন্থিয়াম। Absinthium

## সরস পত্র এবং পুষ্প হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগচয়** (Therapeutics) :—এপিলেপ্সি, অনিদ্রা, কাণপাকা, মস্তিষ্কের কন্‌জেচ্‌শন ও বৈকারিক লক্ষণ।

**মৃগীরোগাদি** (Epilepsy) :—এপিলেপ্সি অর্থাৎ মৃগীরোগের ইহা একটী অতি উৎকৃষ্ট ঔষধ। কম্পন, মুখভঙ্গী, দন্তে জিহ্বাদংশন, মুখ দিয়া ফেনা উঠা।

ডাক্তার হাল্‌বার্ট বলেন যে—যে সকল মৃগীরোগে সম্পূর্ণ জ্ঞানহারা হয় না, তাহাতে এবং মৃদু (mild) মৃগীরোগে এতদ্বারা ফল পাইবে। উঠিয়া দাঁড়াইলে মাথাঘোরা, তৎসহ পশ্চাৎদিকে পড়িয়া যাইবার আশঙ্কা এই **লক্ষণটি অতি প্রধান।**

মস্তিষ্ক এবং মেরুমজ্জার কন্‌জেচ্‌শন, বিবমিষা, পুনঃ পুনঃ বমনের উদ্বেগ, অবিরত কম্পন, হিষ্টিরিয়াভাবাপন্ন মূর্চ্ছা, পশ্চাৎ-টঙ্কার এই সমস্ত লক্ষণযুক্ত মৃগীরোগে ইহার মাদার টিংচার প্রথম কয়েক দিন ব্যবহার করিয়া তৎপরে ৩য় শক্তি ব্যবহার করাতে অনেক রোগী সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছে।

কম্পন—বিশেষতঃ হস্ত এবং হৃৎপিণ্ড কম্পন, ইহার প্রধানতম লক্ষণ। হঠাৎ অত্যন্ত মাথা-ঘোরা, মৃগীরোগাক্রমণ, নানারূপ বিভীষিকা দর্শন, অজ্ঞানতা। মৃগীরোগাক্রমণের প্রথমাবস্থায় কতক্ষণ পর্য্যন্ত জ্ঞানহারা থাকে।

বিকারে আনন্দের পর ভয়ানক ভীতিজনক্ ডিলিরিয়াম্ (বেল্)। নানা প্রকার (demons) ভূতপ্রেতাদি দর্শন। রোগী হাটিয়া বেড়াইতে (desires) চায়।

শিশুদের অনিদ্রা। টাইফয়েড ইত্যাদি জ্বর; নানাবিধ বৈকারিক অবস্থা। প্রস্রাব দুর্গন্ধময়।

**শক্তি** (Potency) :—Q, ৩য়, ৬ষ্ঠ।

## স্মৃতি-সহায়।

১। কীদৃশ মৃগী রোগে ইহা বিশেষ উপকারী?

২। মৃগী রোগে ইহার লক্ষণের বিশেষত্ব কি?
৩। বিকার ও ডিলিরিয়মে ইহার কি কি লক্ষণ দেখিতে পাওয়া যায়?

---

# য়্যাকালিফা-ইণ্ডিকা। Acalypha Indica.

## ইহার বাঙ্গালা নাম মুক্তঝুড়ি; সংস্কৃত নাম মুক্তবর্ষী।

এই উদ্ভিদ ক্ষুদ্র ক্ষুদ্র এক হস্ত বা দেড় হস্ত পরিমাণ উচ্চ হয়। ইহার পত্র দুই হাতের তালুর মধ্যে দলিয়া একটী ক্ষুদ্র অঙ্গুলির আকৃতি করতঃ বালকদিগের গুহ্যদ্বারে প্রবেশ করাইয়া দিলে তৎক্ষণাৎ বাহ্যি হয়। আমরা অনেক সময় এই ভাবে বাহ্যি করাইয়াছি। তবে আমরা উক্ত পত্র হস্ত মধ্যে দলিবার বেলায় তন্মধ্যে কিঞ্চিৎ পুরাতন ঘৃত মিশ্রিত করিয়া দিয়া থাকি।

**মানসিক অবস্থা** (Mind) :—বিষাদ ও নৈরাশ্যপূর্ণ; কিন্তু মৃত্যুতে অনিচ্ছা। হিমপ্‌টিসিস্‌ (Hæmoptysis) বা ফুসফুস হইতে রক্ত উঠা।

**স্ত্রী-জননেন্দ্রিয়** (Female organs). :—লিউকোরিয়া (whites) কখন গাঢ়, কখন পাত্‌লা—বিশেষতঃ যক্ষ্মাগ্রস্থ রোগীতে।

**কাশি** (Cough) :—কাশির সহিত রক্তউঠা। ভয়ানক শুষ্ক (dry) কাশি হইতে রক্ত উঠিতে থাকে।

**যক্ষ্মারোগ** (Phthysis) :—প্রাতে যে রক্ত উঠে তাহা লাল টক্‌টকে। সন্ধ্যাকালে যে রক্ত উঠে তাহা কাল, চাপ চাপ। রাত্রিকালেই কাশির বৃদ্ধি। ফুসফুসের শীর্ষভাগে (apex) টিউবার্‌কুলনিচয় (tubercles) সঞ্চিত হয়। সর্ব্বদা বক্ষঃস্থলে অতীব কষ্টকর বেদনা।

**নাড়ী** (Pulse) :—ক্ষুদ্র এবং নিস্তেজ (low)।

**জ্বর** ( Fever). :—অল্প অল্প, ঘুস্‌ঘুসে জ্বর।

**শারীরিক অবস্থা** (Bodily state) ক্রমে শরীর শুষ্ক হইয়া যায়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, এবং ৩০শ শক্তি সচরাচর ব্যবহৃত হয়।

### স্মৃতি-সাহায্য।

১। মানসিক অবস্থা।
২। লিউকোরিয়ার অবস্থা।

৩। কাশি, রক্ত উঠা, ঐ রক্তের বিভিন্ন প্রকৃতি, যক্ষাক্রান্ত স্থান, বক্ষঃস্থল, শারীরিক অবস্থা।

---

# এসিটিক এসিড। Acetic Acid

## রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**অধিকৃত রোগচয়** (Therapeutics) :—এনিমিয়া, ক্লোরোফরম ইত্যাদি এনিস্থেটিক্‌জনিত অনেক কুফল নিবারক ; কৃমি, ক্রুপি, বহুমূত্র, হাইড্রো-ফোবিয়া, উদরাময়, থাইসিস, পাকস্থলী মধ্যে ক্যানসার্ রোগ।

পাত্‌লা পিংশেবর্ণ ব্যক্তির মাংসপেশী শিথিল। মুখমণ্ডল মোমের ন্যায় ( waxen) সাদা ( ফেরাম)।

**রক্তস্রাব** ( Hœmorrhages) :—প্রত্যেক মিউকাস্-ঝিল্লী-আবৃত গহ্বর যথা, নাসিকা গহ্বরের অভ্যন্তরে, ফুস্‌ফুস্, গলা ও পাকস্থলী, জরায়ু ও অন্ত্রসমূহের অভ্যন্তর ইত্যাদি হইতে রক্ত ক্ষরিতে থাকা ( ফেরাম্, মিলিফো )। প্রতিনিধি রক্তস্রাব অর্থাৎ এক স্থানের রক্তস্রাব বন্ধ হইয়া স্থানান্তর হইতে রক্তস্রাব। আঘাত লাগিয়া নাসিকা হইতে রক্তস্রাব ( আর্ণিকা ) ; মেটে :হ্রেজিয়া রোগ।

শিশুদের শরীর শীর্ণতা এবং (wasting) ক্ষয়রোগ ( এব্রো, আয়োড, স্যানিকি, টিউবারকিউ )।

আঘাতাদির পর অতীব দুর্ব্বল ও শয্যাশায়ী অবস্থা ( সাল্‌ফ-এসি )। শস্ত্র উপচারের অর্থাৎ সার্জ্জিক্যাল ক্রিয়াদির দ্বারা শরীরে শক্ ( shock ) অর্থাৎ চমক লাগা ; ক্লোরোফরম্ আদি প্রয়োগের পর।

**তৃষ্ণা** (Thirst) :—অদম্য জ্বালা-উৎপাদিকা তৃষ্ণা। শোথ, বহুমূত্র, প্রাচীন উদরাময় ইত্যাদি রোগে এত তৃষ্ণা যে, বহুপরিমাণ জলপান করিয়াও উহার নিবৃত্তি নাই। কিন্তু **জ্বরে তৃষ্ণাশূন্যতা**।

টক্ উদ্গার উঠা, গর্ভাবস্থায় বমন, বুকজ্বালা সহ মুখ দিয়া জল উঠা এবং বহু পরিমাণে লালা নিঃসরণ—দিবা এবং রাত্রিতে ( ল্যাক্টিক-এসিড )।

( লালানিঃসরণ রাত্রিতে—মার্ক-সল্ )।

**উদরাময়** (Diarrhœa) :—বহুপরিমাণ (much) দুর্ব্বলতা ও অতীব তৃষ্ণা উৎপাদক; শোথ, টাইফয়েড জ্বর ও যক্ষ্মারোগের উদরাময়; তাহাতে বহুল পরিমাণে নিশাঘর্ম্ম।

প্রকৃত ক্রুপ অর্থাৎ **ঘুংড়ি কাশি**; সাঁই সুঁই শব্দে শ্বাস-প্রশ্বাস, নিশ্বাস সহ গরম ভাপ্‌রা গ্রহণে (Inhalation দ্বারা) কাশি ( স্পঞ্জিয়া ), অন্তিমাবস্থা।

N. B.—সিডার ভিনিগার অর্থাৎ এক জাতীয় এসিটিক্ এসিডের গরম ভাপ্‌রা গ্রহণে অনেক ক্রুপ্ এবং মারাত্মক ডিপ্‌থিরিয়া রোগ আরোগ্য লাভ করিয়াছে।

চিৎ হইয়া শয়ন করিতে অক্ষম ( চিৎ হইয়া শুইলে ভাল থাকে—আর্স )।

"উদরটি যেন অভ্যন্তরে ডুবিয়া যাইতেছে" এই প্রকার বোধ হয় তাহাতে শ্বাসপ্রশ্বাসে কষ্ট। পেটের উপর চাপ দিয়া উপুড় হইয়া শুইয়া থাকিলে ভাল বোধ করে ( এমোনি-কার্ব্ব )।

**হেক্টিক্ জ্বর**, চর্ম্ম শুষ্ক এবং উষ্ণ, বাম গাল লালবর্ণ এবং রাত্রিতে ঘর্ম্ম হইয়া শরীর ভাসিয়া যায়।

**সম্বন্ধাবলী** (Relations) :—ক্লোরোফরম ইত্যাদির ভেপার (vapour) শ্বাসপ্রশ্বাসে গ্রহণ করিলে ইহা তাহার প্রতিষেধক হয় ( এমিল )।

কয়লার ধোঁয়া, গ্যাস, ওপিয়ম, ষ্ট্র্যামোনিয়ম্ ইত্যাদি হইতে উৎপন্ন উপসর্গ কিম্বা পীড়ায় ইহা উৎকৃষ্ট প্রতিষেধক।

সিডার-ভিনিগার, কার্ব্বলিক—এসিডের প্রতিষেধক।

**প্রয়োগ** (Uses):—রক্তস্রাবে—চায়না ঔষধের পর এবং শোথ রোগে—ডিজিটেলিস প্রয়োগের পর এই ঔষধের প্রয়োগ উৎকৃষ্ট ফলপ্রদ।

**বৃদ্ধি** (Aggravation) :—ইহা বেল্, আর্ণিকা, ল্যাকে, মার্ক ইত্যাদির লক্ষণ বৃদ্ধি করে—বিশেষতঃ বেলেডোনা জনিত শিরঃপীড়া।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৩০শ।

## স্মৃতি-সাহায্য।

১। এসিটিক্-এসিডের প্রতিমূর্ত্তির বর্ণনা কর।

২। রক্তস্রাব, তৃষ্ণা, বমন, উদরাময়, লালা, উদরাময়, ক্রুপ, নিদ্রা, অবস্থিতি, হেক্‌টিক্ জ্বর ইত্যাদির কি কি অবস্থাতে এসিটিক-এসিড দেওয়া সঙ্গত ?

৩। ইহার প্রধানতম চারিটী লক্ষণের নাম উল্লেখ কর।

৪। ফেরাম, মিসিকো, আর্ণিকা, এব্রোটেনাম, আইওড, সেবিকিউ, টিউবারকিউ,-লিনাম্, সাল্ফ—এসি, স্পঞ্জিয়া, এমোনি—কার্ব্ব, এমিল ইত্যাদি ঔষধের সহিত কোন্ কোন্ অবস্থায় বা রোগে ইহার সৌসাদৃশ্য আছে ?

৫। নিদ্রা ও অবস্থিতি সম্বন্ধে আর্সেনিকের সহিত ইহার কি পার্থক্য রহিয়াছে ?

---

# এসিড হাইড্রোসিয়ানিক।

## Acid Hydrocyanic.

**নামান্তর** (Synonym) :—প্রুসিক্ এসিড ( Prussic acid )।

**প্রস্তুত-করণ** (Preparation):—ব্রিটিশ ফার্ম্মাকোপিয়ার ডাইলিউট হাইড্রোসিয়ানিক্ এসিড ১ ভাগ এবং রেক্‌টিফায়েড স্পিরিট ২ ভাগ মিশ্রিত করিয়া ইহার প্রথম সেন্টিসিমাল্ শক্তি প্রস্তুত হয় ; তৎপর পরের সমস্ত ডাই-লিউশন অর্থাৎ শক্তি উক্ত রেং-স্পিরিট্ যোগেই করা যায়।

**অধিকৃত রোগচয়** (Therapeutics) :—এঞ্জাইনা পেক্‌টোরিস্, হাঁপানি, এসিয়াটিক্ কলেরা, কন্‌ভাল্‌শন্, হিক্কা, প্রসববেদনা, বোল্‌তাদির দংশনাদিজনিত কন্‌ভাল্‌শনচয়, টিটেনাস, ইউরিমিক্ কন্‌ভাল্‌শন।

N. B. আদৎ (Strong) অর্থাৎ ডাইলিউট না করা হাইড্রোসিয়ানিক এসিড ভয়ানক (virulent) মারাত্মক বিষ। ইহা সেবন মাত্র মৃত্যু, এমন কি যে শিশি হইতে বিষ সেবন করা হয়, তাহা হস্ত হইতে নামাইতেও সময় পায় না।

**কলেরা-রোগে** (Cholera):—ইহাকে অনেকে মৃতসঞ্জীবনী উপাধি প্রদান করিয়াছেন। ভেদ বমন বন্ধ হইয়াছে, রোগীর নাড়ী নাই এবং মৃতের ন্যায় পড়িয়া আছে—সেই অবস্থায় ইহার ৩য় শক্তি দ্বারা আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে। [ গ্রন্থকারকৃত "বৃহৎ ওলাউঠা-সংহিতা" দেখ ]।

**কলিক** (Colic pain) :—ইন্টেস্টাইনের আক্ষেপ এবং শূল বেদনায় ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

**তরুণ রোগে কন্‌ভাল্‌শন** :—তরুণ রোগে কন্‌ভাল্‌শন্ হইলে এবং হৃৎপিণ্ডের আক্ষেপ সহ শ্বাস-প্রশ্বাসক্রিয়া বন্ধ হইবার উপক্রম হইলে এতদ্দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

**রোগি-তত্ত্ব** :—আমার পরম আত্মীয় ডাক্তার খগেন্দ্রনাথ সেনের হঠাৎ কয়েকবার ভেদ হয় এবং হঠাৎ তিনি অজ্ঞান হইয়া পড়েন ও তাঁহার হাত পা ছুড়িয়া কন্‌ভাল্‌শন্ হইতে থাকে এবং হৃৎপিণ্ডের আক্ষেপ সহ উহার স্পন্দন প্রায় স্থগিত হইবার উপক্রম হয়। শ্বাসপ্রশ্বাস অতি ক্ষীণ হইয়া আসিল, হস্ত পদাদি এবং শরীর হিমাঙ্গ হইয়া উঠিল; আমি তাঁহার জীবনে হতাশ-প্রায় হইয়া উঠিয়াছিলাম। তখন তাঁহাকে দুই মাত্রা ৩য় শক্তির হাইড্রোসিয়ানিক্ ঔষধ দেওয়াতে তাঁহার জীবন পুনরায় পাইলাম।

N. B. :—এতৎ সঙ্গে গরম জলের একটী ব্যাগ হৃৎপিণ্ড স্থানে এবং একটী ব্যাগ হস্ত পদাদিতে প্রয়োগ করিতে হইয়াছিল।

**কন্‌ভাল্‌শন** ( Convulsion ) :—সমস্ত শরীরটি আড়ষ্ট হইয়া পশ্চাদ্দিকেবক্র হয়। গ্রীবাদেশের আক্ষেপ। দাঁতের মাড়িতে মাড়িতে লাগিয়া যায়। থাকিয়া থাকিয়া নিশ্বাস পড়িতে থাকে। মুখ দিয়া ফেনা উঠে। মুখ রক্তবর্ণ হইয়া যায় এবং তন্মধ্যে নীলাভা দেখা যায়।

**রোগি-তত্ত্ব** :—৩॥০ বৎসরের একটি বালকের পিসীমাতা এপিলেপ্সি রোগে মারা যায়; ঐ শিশুটির সেই রোগ জন্মে; তখন শিশু হাটিতে শিখিয়াছে, কিন্তু রোগ জন্মাতে শিশু হাটিতে অক্ষম হইয়া পড়ে। প্রায় তিন সপ্তাহ অন্তর অন্তর ফিট্ হইতে থাকে। প্রতিবারে দুই দিন ফিট্ থাকিত এবং প্রতি পাঁচ ছয় মিনিট অন্তর ফিট্ আসিত। ফিট্ স্থগিত হইলে শিশু চীৎকার করিতে থাকিত। প্রাতে উঠিয়া শিশু কাঁদিতে আরম্ভ করিত এবং তৎপরে তাহার কন্‌ভাল্‌শন্ আরম্ভ হইত; সমস্ত শরীর এবং হস্ত পদাদিতে কন্‌ভাল্‌শন হইত; চক্ষু উন্মীলিত থাকিত, অক্ষিগোলকটি ঊর্দ্ধে এবং দক্ষিণদিকে ঘুরিতে থাকিত, তখন তাহার জ্ঞান থাকিত না।

তাহাকে প্রথম এই ঔষধ ২য় দশমিক শক্তি এক ফোঁটা করিয়া দিবসে

তিন বার সেবন করিতে দেওয়া যায়; পরে তুই ফোঁটা মাত্রায় প্রায় দুই সপ্তাহ সেবন করে, তাহাতে সে সম্পূর্ণ আরোগ্য প্রাপ্ত হয়। আরোগ্যের অন্তে তিন মাস পর তাহার গাত্রোপরি এক প্রকার ইরাপ্‌শন উঠে।

**ধনুষ্টঙ্কার** (Tetanus) :—টনিক আক্ষেপ (Persistent tonic spasms) অর্থাৎ অবিরত আক্ষেপ এবং তাহাতে আড়ষ্ট হইয়া থাকা।

( নাক্স-ভমিকার আক্ষেপ (clonic)—থাকিয়া থাকিয়া হয় )।

গল্ গল্ শব্দে তরল খাদ্য গলার ভিতর যায়—এই লক্ষণ অবলম্বনে একটী বালকের জ্বরযোগ আরোগ্য হয়।

**শুষ্ক কাশি** (Dry cough) :—রাত্রিতে বৃদ্ধি। শুষ্ক কাশিতে যেন গলা চিরিয়া যায়।

N. B. :—যক্ষ্মারোগীর এই প্রকার কাশি,এতদ্দ্বারা অনেক উপশম হইয়াছে।

**নাড়ী ও হৃৎপিণ্ডাদি** (Pulse & Heart) :—সমস্ত শরীর হিমাঙ্গ, বর্ণ নীলাভ কিম্বা বেগুনে রং বিশিষ্ট। হৃৎপিণ্ডের ক্রিয়া অবসন্নপ্রায়। অনেক সময়ে নাড়ী ক্ষীণ বা প্রায় লুপ্ত, কিম্বা লুপ্ত নাড়ী। ইহার কার্য্য অনেক সময় **ক্যাম্ফারের** সমতুল্য। শ্বাসপ্রশ্বাস অসম এবং খাবি খাওয়ার ন্যায়।

**শক্তি** (Potency) :—২য়, ৩য়, ৬ষ্ঠ।

### স্মৃতি-সহায়।

হাইড্রোসিয়ানিক ঔষধের কন্‌ভাল্‌শনের অবস্থাচয়, কোল্যাপ্স, কাশি, কলিক বেদনা এবং ধনুষ্টঙ্কার বর্ণনা কর।

---

## একোনাইটাম্ ফেরক্স। Aconitum Ferox.

### ইহার টিংচার গাছেড় শিকর হইতে প্রস্তুত হয়।

**নামান্তর** (Synonym) :—বিষ, অতি বিষ।

ইহা আমাদের হিমালয়জাত গাছড়া বিশেষ। পরে কথিত একোনাইটাম নেপেলাস্ অপেক্ষা ইহাতে (Aconitine) একোনাইটিন্ নামক বিষময় সার বস্তু পরিমাণে অত্যন্ত অধিকতর আছে।

**সিদ্ধিপ্রদ-লক্ষণচয়** (Chracteristics) :—এই ঔষধে শরীরের জ্বালা

অধিক। মনের অস্থিরতা, প্রথমে অত্যন্ত বৃদ্ধি হইয়া পরে নিতান্ত নিস্তেজ হইয়া পড়ে। এতদ্দ্বারা শরীরের অকথ্য এবং অসহনীয় যন্ত্রণা উদ্ভূত হয়।

ব্যাকুলতা (Anxicty), শ্বাসপ্রশ্বাস ক্রিয়া-নিপ্ত-মাংসপেশী-নিচয়ের প্যারালিসিস্‌প্রায় হওয়াতে যেন দমবন্ধ হইয়া আসে। তাহাতে রোগী ভয়ে অস্থির হয় এবং অর্দ্ধ-উপবেশনে বসিয়া, হস্তের তালু দুইটীর উপর মস্তক রাখিয়া নিশ্বাস প্রশ্বাস নিতে বাধ্য হয়!

বসিলে, শীতল জল পানে এবং কাফি সেবনে—**উপশম** বোধ করে।

কিছু গরম খাইলে—**যন্ত্রণা বৃদ্ধি** পায়।

N. B—এই কয়েকটী লক্ষণ ইহার সিদ্ধিপ্রদলক্ষণ জানিবে।

**আময়িক প্রয়োগাদি** (Therapeutics):—ওলাউঠা রোগের দারুণ গাত্রজ্বালায়, নিশ্বাসপ্রশ্বাস (stop) বন্ধ হইবার ভয়ে, শ্বাসপ্রশ্বাস দম বন্ধ প্রায়, পাকস্থলীতে নিউরাল্‌জিক বেদনা, হস্তপদের অসাড় অবস্থা ইত্যাদিতে অতীব ফলপ্রদ।

**শক্তি** (Potency):—১ম, ৩য়, ৩০শ।

### স্মৃতি-সহায়।

১। এই ঔষধের জ্বালা বর্ণনা কর?

২। শ্বাস প্রশ্বাসের অবস্থা ও বিশেষত্ব কি?

৩। কিসে ইহার উপশম ও বৃদ্ধি হয়?

---

## একোনাইটাম্‌ নেপেলাস।

## Aconitum Napellus.

মূলভাগ পরিত্যাগ করিয়া সমস্ত গাছটী দ্বারা টিংচারপ্রস্তুত হয়।

(কিন্তু একোনাইট-ফেরোক্স, র‍্যাডিক্স, এবং ক্যামেরাম্‌ এই তিনটীর টিংচার মূল ভাগ হইতে প্রস্তুত হয়)।

**নামান্তর** (Synonym):—**মিঠা বিষ**।

ইহার গাছ এবং একোনাইট ফেরোক্স হিমালয়ের উচ্চতম স্থানে প্রচুর পরিমাণে জন্মে। এই গাছ ইউরোপেও বহু পাওয়া যায়।

**অধিকৃত রোগনিচয়** (Therapeutics):—এপোপ্লেক্সি, ক্রোধ, হাঁপানি, দৃষ্টিহীনতা, ব্রংকাইটিস্, পানিবসন্ত, ওলাউঠা ( বিশেষতঃ লাল তরমুজ ঘোলানবৎ মল থাকিলে ), শিশু-ওলাউঠা, সর্দ্দি, কাশি, ক্রুপ, ডেঙ্গুজ্বর, দন্তোদ্গম, উদরাময়, শোথ, **ভয়জনিত রোগচয়**, গণোরিয়া, অর্শ, হিপ্ সন্ধির পীড়া, তীব্র জ্বর, নানাবিধ ইন্‌ফ্লুয়েঞ্জা, কামল, লেরিঞ্জাইটিস্, যকৃতের প্রদাহ, লাম্বেগো, প্লুরিসি, প্লুরোডিনিয়া, নিউমোনিয়া, অনিদ্রা, অণ্ডকোষের প্রদাহাদি, ধমুষ্টঙ্কার, তৃষ্ণা, দাঁতের ব্যথা, মূত্রাবরোধ, মূত্র না জন্মা, হুপিংকাশি, হাইতোলা ইত্যাদি ইত্যাদি।

**উপযোগিতা** (Suitability) :—ইহা (Acute) তরুণ রোগে যৌবন-কালে বিশেষতঃ যে সমস্ত বালিকা হৃষ্টপুষ্ট ও সর্ব্বদা বসিয়া সময় কাটায়; আকাশের সামান্য পরিবর্ত্তন হেতু যাহাদের পীড়ায় উদ্দীপন হয়, যাহাদের কাল চুল, চোখের তারা কাল, শরীরের মাংসপেশী শক্ত—তাহাদের পক্ষে একোনাইট নিতান্ত উপকারী।

**শুষ্ক শীতল বাতাস** :—শুষ্ক, উত্তরে এবং পশ্চিমে বাতাস, ঘর্ম্ম হইতেছে এমন সময় হঠাৎ শীতল বাতাস গায়ে লাগা; ঘর্ম্ম বন্ধ হইয়া কোন পীড়ার উৎপত্তি।

**মন** (Mind) :—অত্যন্ত ভয় এবং মনের ব্যাকুলতা, তৎসহ উত্তেজিত অবস্থা। বাহিরে ও জনতাপূর্ণ স্থানে যাইতে ভয়, রাস্তা দৌড়িয়া পার হইতেও —ভয় পায়। মুখমণ্ডলে ভয়ের লক্ষণ স্পষ্ট লক্ষিত হয়। সর্ব্বদা ভয়ে থাকিয়া, সুখ যে কি পদার্থ তাহা ইহ জীবনে জানিতে পারে না; এ পীড়ায় আর রক্ষা পাইবে না—এই মনে (firm) দৃঢ় বিশ্বাস। নিরাশায় নিমগ্ন হইয়া বলে "আর চিকিৎসার প্রয়োজন কি? এবার আমার রক্ষা নাই।" কোন্ তারিখে তাহার মৃত্যু হইবে তাহাও সে ভবিষ্যৎ বাণীর ন্যায় বলে; উপাস্থত গর্ভাবস্থায় মরিবে বলিয়া তজ্জন্য নিতান্ত ভয়।

অস্থিরতা, ব্যাকুলতা, অত্যন্ত ত্রস্ততার সহিত প্রত্যেক কার্য্য করে। এক ভাবে স্থির হইয়া বসিতে, শুইতে বা দণ্ডায়মান হইতে, কখনই সক্ষম হয় না; সর্ব্বদা স্থিতির পরিবর্ত্তন। প্রত্যেক জিনিষ দেখিয়া চমকিয়া উঠা।

**বেদনা** ( Pain ) :—অসহ্য, তাহাতে উন্মাদ প্রায়। অত্যন্ত অস্থিরতা, রাত্রিকালে বৃদ্ধি। হঠাৎ কর্ণ বেদনা ও পা হাতে দপদপানি ইত্যাদি ঠাণ্ডা বাতাস লাগিয়া উপস্থিত হইলে একোনাইটে উৎকৃষ্ট ফল পাইবে।

মন্তব্য :—মহাত্মা হানিমান বলেন যখন একোনাইট হোমিওপ্যাথিক মতে নির্ব্বাচিত করা হয়, তখন দেখিও, সেই সমস্ত লক্ষণ উহার **মানসিক** এবং **চরিত্রগত লক্ষণ** সহ যেন ঐক্য হয়।

অস্থিরতা ; শরীরের এবং মনের ব্যাকুলতা ও অশান্তি ; কিছুতেই ভাল বোধ করে না। সামান্য অসুখ সহ মানসিক অস্থিরতা। ভ্রান্তিযুক্ত ভয়—সামান্য অসুখের সময়েও উপস্থিত হয়।

গান বাজনা সহ্য হয় না, তাহাতে সে বড় বিমর্ষ থাকে ( স্থাবাইনা ; ঋতুর সময়—ন্যাট্রাম-কার্ব্ব )।

শয়ন অবস্থা হইতে উঠিলে মুখমণ্ডল মৃতবৎ ও পিংশেবর্ণ হইয়া যায়, অথবা তাহার মূর্চ্ছা হয় কিম্বা মাথাঘোরা উপস্থিত হইয়া পড়িয়া যায়, অবার উঠিতে নিতান্ত ভয় বোধ করে। প্রায়ই দৃষ্টিহারা এবং জ্ঞানশূন্য হইয়া যায়।

স্থূলকায়া বালিকাদিগের রজোভাব ; ভয় হেতু রজঃ না হওয়া।

প্রদাহের কন্‌জেচ্‌শন অবস্থায় নিতান্ত কার্য্যকারী।

**জ্বর** ( Fever ) :—চর্ম্ম শুষ্ক এবং উষ্ণ। মুখমণ্ডল রক্তবর্ণ, অথবা পর্য্যায়ক্রমে পিংশে এবং রক্তবর্ণ, অধিক পরিমাণে শীতল জল পানের জন্য জ্বালা-যুক্ত তৃষ্ণা। অতীব স্নায়বীয় অস্থিরতা, যন্ত্রণায় ছট্‌ফট্‌ করে।

সন্ধ্যার প্রাকালে এবং নিদ্রা যাইবার প্রাকালে অত্যন্ত যন্ত্রণা পাইতে থাকে। হঠাৎ অতীব জ্বর, অস্থিরতা, তৃষ্ণা, ঘর্ম্মশূন্যতা—ইহার প্রধান লক্ষণ।

জ্বালাযুক্ত জ্বরে ( হ্রাস ) এবং সর্ব্বপ্রকার জ্বালাযুক্ত বেদনায় অর্থাৎ যে বেদনা মধ্যে জ্বালা থাকে তাহাতে একোনাইট বিশেষ উপকারী।

**রোগি-তত্ত্ব** :—পাবনা জজ আফিসের কোন কর্ম্মচারীর ৩৬ বৎসর বয়স্কা স্ত্রীর জরায়ুর ক্যান্সার রোগ হইয়াছিল। তথাকার সিভিল সার্জ্জন্ মহাশয় তাঁহার চিকিৎসা করিতেন। একদিন রাত্রিতে বহুল রক্তস্রাব হইতে লাগিল ; রোগিণী জীবনের আশায় নিরাশ হইয়া বলিতে লাগিল "অদ্য রাত্রি

১টার সময় আমার নিশ্চয় মৃত্যু হইবে।" তাহাতে একোনাইট ৩০শ শক্তি দেওয়াতে আশ্চর্য্য ফল পাইলাম।

এস্থলে "মৃত্যুর সময় নির্ব্বাচন করিয়া বলাই" আমার চিকিৎসার প্রদর্শক হইয়াছিল। একমাত্র একোনাইটেই তস্থার রক্তস্রাব থামিয়া গেল; মৃত্যুর ভয়ও দূর হইল। অনেকদিন পরে রোগিণীর ঐ ক্যান্সার রোগেই মৃত্যু হয়।

**কন্‌ভাল্‌শন** (Convulsion) :—শিশুদের দন্তোদগম সময় কন্‌ভাল্‌শন, জ্বরসহ মাংসপেশীর উল্লম্ফন অথবা খোঁচ্‌ড়ান। শিশু হাতের মুষ্টিটি কামড়াইতে থাকে, চীৎকার করে এবং খিট্‌খিটে হয়; প্রবল জ্বর, চর্ম্ম শুষ্ক এবং উষ্ণ।

**ক্রুপ কাশি** ( Croup-cough ) :—শুষ্ক, শ্বাসপ্রশ্বাস বন্ধ হওয়া প্রায় এবং গলাভাঙ্গা কাশি। সজোরে ক্রুপ্ শব্দ। কঠিন সাঁই সুঁই, অথবা ঝনঝনে শব্দ, নিশ্বাস ছাড়িতে উক্তরূপ শব্দ ( কষ্ট ), নিশ্বাস গ্রহণে উক্ত শব্দ (স্পঞ্জিয়া);

* "শুষ্ক শীতল বাতাস লাগিয়া পীড়া।"

N. B. :—একোনাইটকে পর্য্যায়ক্রমে কখনও অন্য কোন ঔষধের সহিত ব্যবহার করিও না। যদি উহাতে একোনাইটের লক্ষণ দেখ, তবে নিশ্চয় জানিও এক একোনাইটেই তোমার রোগী আরোগ্য লাভ করিবে। একোনাইট স্বয়ং একাকী সেই রোগীকে আরোগ্য করিবে।

ইহা টাইফয়েড জ্বরে প্রথম অবস্থায় অপকারী।

**হঠাৎ ভয় পাইয়া** কোন উপসর্গ বা পীড়া হইবার উপক্রম হইলে একোনাইট উৎকৃষ্ট ঔষধ।

**রোগি-তত্ত্ব** :—কোন ভদ্র মহিলার চারি পাঁচ মাস **গর্ভের** সময় সন্ধ্যাকালে একটি গাছের আড়ালে খচ্ খচ্ শব্দ শুনিয়া ভয় পাইয়াছিল; তাহাতে তস্থার গর্ভস্রাব হওয়ার উপক্রম হইয়াছিল। তস্থাকে একোনাইট ৩০শ শক্তি দেওয়াতে ভয় কাটিয়া গেল এবং যথাসময় সা সুপ্রসব করিল।

সবুজবর্ণ সেওলার ন্যায় গাঢ় পিত্ত বমন ইহার একটি সিদ্ধিপ্রদ লক্ষণ।

একোনাইট অনেক প্রকার **উদরশূলে** (Abdominal colic) ফলপ্রদ। "এমন কি পেটের যে কোন "শূল বেদনা" তাহার কারণ না জানিয়াও অনেক সময় একোনাইট ১ম দশমিক শক্তিতে ফল পাওয়া গিয়াছে।

অনেক সময় শূলবেদনা সহ জীবনে নৈরাশ্য জন্মিলে শূলবেদনাদিতে, অনেক ফল পাইয়াছি।

**রোগি-তত্ত্ব** :—পাবনা দোগাছির বাবু গিরীন্দ্রনাথ সাহার পেটে ভয়ানক শূলবেদনা হইয়াছিল। স্থানীয় হোমিওপ্যাথিক ডাক্তার মহাশয়েরা তাঁহাকে অনেক প্রকার ঔষধ দেন, তাহাতে কোন ফল হয় নাই। দুই দিন দুই রাত্রি তাঁহার ভয়ানক কষ্ট গিয়াছিল, আমি যাইয়া উপরোক্ত সেওলাবৎ গাঢ় পিত্ত বমন দৃষ্টে তাঁহাকে একোনাইট ১ম দশমিক শক্তি একমাত্রা দিলাম। তাহাতে আশ্চর্য্য সন্তোষজনক ফল লাভ হইল। রোগীর বেদনা ঐ এক মাত্রাতেই আরোগ্য হইয়া গেল।

নবজাত শিশুর প্রস্রাব না হইলে একোনাইট তাহার একটি প্রধান ঔষধ।

**রোগি-তত্ত্ব** :—নবজাত শিশুর জন্মিবার পর প্রস্রাব না হওয়াতে একোনাইট ৩০শ শক্তির অনুবটিকা দ্বারা আমি মুন্সেফ বাবু তারকচন্দ্র দাসের প্রথম নবজাত শিশুতে এবং স্কুল মাষ্টার বাবু অঘোরনাথ অধিকারীর ১ম পুত্রেতে আশ্চর্য্য ফল পাইয়াছি। ঔষধ প্রয়োগের প্রায় একঘণ্টা পরেই দস্তুরমত প্রস্রাব হইয়াছিল। উক্ত শিশুদ্বয়ের জন্মের পর প্রায় ৩৬ ঘণ্টার অধিককাল প্রস্রাব হইয়াছিল না।

জ্বরের সময় কাশির উদ্বেগের বৃদ্ধি এবং কাশিতে শিরে এবং বক্ষঃস্থলে লাগিলে একোনাইট ( well ) উৎকৃষ্ট ঔষধ—কথিত লক্ষণচয়কে একোনাইটের সিদ্ধিপ্রদ লক্ষণ বলিয়া জানিবে। এই লক্ষণ অবলম্বনে আমরা অনেক রোগী আরোগ্য করিয়াছি।

**পুরাতন পীড়া** ( Chronic Disease ) :—কেণ্ট প্রভৃতি অনেক গ্রন্থকর্ত্তারাই বলেন যে নূতন (Acute) রোগেই একোনাইট ফলপ্রদ, কিন্তু পুরাতনে নহে—এই কথা আমরা স্বীকার করিতে পারি না।

**রোগি-তত্ত্ব** :—পাবনা রাধানগরনিবাসী বাবু প্রিয়নাথ মজুমদার ; ( বয়স ২২।২৩ বৎসর ), ম্যালেরিয়া জ্বর সহ প্রকাণ্ড প্লীহা ও যকৃৎ রোগে বহুকাল যাবৎ ভুগিতেছিল, নাসিকা দিয়া অনেক সময় ভয়ানক লাল রক্ত পড়িত। একদিন প্রাতে আমি যাইয়া দেখি, নাসিকা দিয়া রক্ত পড়িতেছে এবং জ্বর রহিয়াছে ; আমার নিকট সামান্ত গুটিকতক হোমিওপ্যাথিক ঔষধ ছিল, তখন

আমি প্রথম হোমিওপ্যাথিক চিকিৎসা করিতেছি; একোনাইট্ ৩য় শক্তির কয়েকটি মাত্র গ্লবিউল্ ছিল, আমি উহার ৪।৫টী বটিকা একবার মাত্র দিলাম, উহাতে রোগী ক্রমে বিজ্বর হইয়া আসিল; সন্ধ্যার সময়ে শরীরে ঘর্ম্ম দেখিতে পাইয়া আত্মীয় স্বজনেরা ব্যস্ত হইয়া আমাকে লইয়া যাইতে পাঠাইলেন; আমি অতি ব্যস্ততার সহ রোগী দেখিতে ছুটিলাম।

কিন্তু রোগীর নিকট যাইয়া দেখি জ্বর নাই বটে, কিন্তু নাড়ী ও শ্বাস প্রশ্বাসাদি ভাল আছে। তাহা দেখিয়া সন্তুষ্ট হইলাম। এই এক মাত্রা ঔষধে রোগী ক্রমে সুস্থতা লাভ করিল। ৮।১০ দিন তাহাকে ফেরি-সাল্ফের অর্দ্ধ সরিষা মাত্রা লইয়া তাহা দুই ঔন্স জলে বিগলিত করিয়া তাহার আট মাত্রা প্রস্তুত করিয়া দিনে তিনবার খাইতে দিলাম, রোগী তাহাতে ক্রমে সম্পূর্ণ সুস্থতা লাভ করিল এবং তাহার শরীরও হৃষ্টপুষ্ট হইল, এমন কি পূর্ব্বে কখনও তাহার শরীর এত বলবান্ ও হৃষ্টপুষ্ট ছিল না।

একোনাইট্ যে পুরাতন ব্যাধিতে এত উৎকৃষ্ট কার্য্য করে তাহার উৎকৃষ্ট প্রমাণ এই রোগী সন্দেহ নাই। আমেরিকার বিখ্যাত ডাক্তার কেন্ট তাঁহার মেটিরিয়া মেডিকাতে লিখিয়াছেন যে—একোনাইট প্রাচীন পীড়ায় কাজ করে না। ইহা তাঁহার অনভিজ্ঞতার কথা, এই রোগিতে তাহা দেখাইলাম।

N. B. :—কোন ঔষধের সমলক্ষণ (হোমিওপ্যাথিত্ব) থাকিলে তাহা কি প্রাচীন, কি তরুণ সকল অবস্থায়ই কাজ করিবে।

**রক্ত-ভেদ** (Bloody Stool):—উদরাময় এবং **ওলাউঠায়** পাকা লাল তরমুজ ঘোলানবৎ মল হইলে তাহাতে একোনাইট্ ১ম এবং ৩য় শক্তি প্রয়োগ করাতে আমাদের হস্তে বহু রোগী আরোগ্যলাভ করিয়াছে। লাল তরমুজ ঘোলানবৎ মল—একোনাইটের অতি প্রধান সিদ্ধিপ্রদ লক্ষণ জানিবে।

**ওলাউঠারোগ, উদরাময় ইত্যাদি** (Cholera, Diarrhæa):—ওলাউঠা রোগের প্রথম অবস্থায় একোনাইট এতদ্দেশে মহৎ কার্য্যকারী। অনেক সময় কেবল একোনাইটের ১ম শক্তি প্রদানে রোগী আরোগ্য লাভ করে। (গ্রন্থকার কৃত "বৃহৎ ওলাউঠা-সংহিতা" দেখ)।

N. B. :—ওলাউঠার মারীভয় লাগিলে **ভয় পাইয়া** অনেকের ওলাউঠা রোগ জন্মে তাহাতে একোনাইট্ অমোঘ ঔষধ।

**ঠাণ্ডা শুষ্ক বাতাস** লাগিয়া অনেকের উদরাময় জন্মে, কিম্বা ওলাউঠা হয়—তাহাতেও একোনাইট নিতান্ত ফলদায়ক।

যে সমস্ত ওলাউঠায় **মল লাল তরমুজ ঘোলানবৎ** তাহার একমাত্র আরোগ্যদায়ক ঔষধ একোনাইট; তাহাতে ইহার ১ম শক্তি দ্বারা চমৎকার ফল পাইবে, তাহাতে কাজ না পাইলে উহার ৩য় শক্তি দ্বারা কাজ অবশ্য পাইবে।

**রোগি-তত্ত্ব**:—(১) ইন্দুভূষণ বাবুর ওলাউঠায় এই প্রকার ভেদে ইহার প্রথম শক্তি আশ্চর্য্য কার্য্য করে। (২) বাগবাজারের নন্দ বসু মহাশয়ের বাটীতে ৺অন্নপূর্ণার পূজায় একটি ভৃত্যের পোলাও ইত্যাদি ভোজন করায় পূর্ব্ব কথিত প্রকার ভেদ হইতে থাকে; এ প্রকার রোগের কারণ—ঘৃতাদির জন্য পাল্‌সেটিলা না দিয়া তাহাকে একোনাইট্ ১ম শক্তি দেওয়াতে সে সহজেই আরোগ্য লাভ করিল।

ওলাউঠা কিম্বা উদরাময় সহ পেটে বেদনা থাকিলে—একোনাইট অতীব কার্য্যকারী। শিশুদের পেটে বেদনা সহ সবুজবর্ণের পাতলা মলে একোনাইট্ একমাত্র ঔষধ।

একোনাইটে মল—জলবৎ, সবুজ সেওলাবৎ। পিত্তময়, পাত্‌লা, পুনঃ পুনঃ আমাশয়বৎ, অসাড়ে বায়ু নিঃসরণ সহ মলত্যাগ।

তরমুজ ঘোলানবৎ মল, ভয়ানক পিপাসা, অস্থিরতা ইহার প্রধান লক্ষণ।

**ভয় পাইয়া** ( After Fright ):—যে কোন রোগ, ভয় পাইয়া জন্মে, কিম্বা গর্ভপাতের উপক্রম হয়—তাহাতে একোনাইট এবং ওপিয়াম ফলপ্রদ ( প্রায়শঃ ৩০শ শক্তি ব্যবহৃত হয় )।

হঠাৎ রোগের প্রবলবেগে আক্রমণ—একোনাইটের প্রধান লক্ষণ; শিশু শুইয়া আছে, কর্ণ বেদনায় হঠাৎ চীৎকার করিয়া উঠিল; হঠাৎ নিউমোনিয়া, ক্রুপ, লেরিঞ্জাইটিস্, নিউর‍্যাল্‌জিক্ বেদনা ইত্যাদি ঠাণ্ডা বাতাস লাগিয়া হইলে, একোনাইট্ প্রধানতম ঔষধ।

**মন্তব্য** ( Remarks ):—কোন রোগের প্রবল আক্রমনের পর রোগী নিতান্ত দুর্ব্বল হইয়া পড়িল, কিম্বা প্রাচীন রোগের পুনঃ পুনঃ আক্রমণ হইতে

থাকিলে তাহার প্রতিবিধান শক্তি একোনাইটে নাই। ঐ প্রকার অবস্থায় সাল্‌ফার একমাত্র মহৌষধ। তখন একমাত্রা সাল্‌ফার ৩০ শক্তি কিম্বা ২০০ শক্তি ব্যবহার করিলে সুন্দর ফল পাইবে।

**বৃদ্ধি** ( Aggravation ) :—সন্ধ্যা এবং রাত্রিতে অসহ্য বেদনা; গরম গৃহে; শয্যা হইতে উঠিবার সময়; বেদনার পার্শ্বে শয়ন করিলে ( হিপার, নাক্স-ম )।

**উপশম** ( Amelioration ) :—খোলা বাতাসে ( ম্যালুমি, ম্যাগ্‌নে-কা, পাল্‌স্, স্যাবা )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—জ্বরে অনিদ্রায় অসহ্য বেদনায়—ইহা **কফিয়ার** কার্য্যে সাহায্য করে; আঘাতাদি লাগলে—**আর্ণিকার** কার্য্যে সহায়তা করে; অন্যান্য সমস্ত রোগেই **সাল্‌ফারের** কার্য্যে সহায়তা করে।

( সাল্‌ফার প্রাচীন রোগে যাদৃশ কার্য্যকারী, ইহাও তরুণ রোগে তাদৃশ কার্য্য করে। অতিরিক্ত সাল্‌ফার ব্যবহার হইলে প্রতিষেধক জন্য একোনাইট দেওয়া যাইতে পারে )।

যে সমস্ত জ্বরে ইরাপ্‌শন অর্থাৎ হাম বসন্তাদির উদ্ভব হয় তাহাতে এই ঔষধ প্রায়ই ফলদায়ক নহে। জ্বরে একোনাইট এক মাত্রা কিম্বা দুই মাত্রার অধিক ব্যবহার করিবেন না। যদি কোন ফল হয় তবে, দুই এক ডোজেই হইবে। অতিরিক্ত একোনাইট কুফলপ্রদ।

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

## স্মৃতি-সহায়।

১। একোনাইটের মানসিক ও শারীরিক মূর্ত্তিচয় বর্ণনা কর।

২। কি কি কারনোদ্ভূত রোগে একোনাইট দিবে।

৩। একোনাইটের প্রধান প্রধান মানসিক লক্ষণ বর্ণন কর।

৪। মাথাঘোরা, লুপ্ত ঋতু, কন্‌ভালশন্, কাশি, ক্রুপ ইত্যাদি রোগে কি কি অবস্থায় এবং কোন্ কোন্ লক্ষণে একোনাইট দিবে তাহা বিশেষ করিয়া বল।

৫। সাল্‌ফার এবং একোনাইটের প্রতিযোগিতা কি অবস্থায়।

৬। কোন্ কোন্ অবস্থায় একোনাইট কার্য্যকারী।

# র‍্যাক্‌টিয়া রেসিমোসা (সিমিসিফিউগা)।

## Actaea Racemosa.

টাট্‌কা মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** ( Synonym ) :—সিমিসিফিউগা ( Cimicifuga )

ইহাকে **সিমিসিফিউগা** বলিয়াও অনেকে উল্লেখ করিয়াছেন। ইহার জন্মস্থান ক্যানাডা ও আমেরিকার ইউনাইটেড্‌ষ্টেট।

**ক্রিয়া** ( Action ) :—সিমিসিফিউগা মস্তিষ্কে, মেরুমজ্জায় এবং তলপেটে নানাবিধ লক্ষণ উৎপন্ন করে অর্থাৎ ঐ সমস্ত স্থানের উপর ইহার ক্রিয়া ভালরূপ প্রকাশ পায়। ইহা **স্ত্রী-রোগীর** একটি উৎকৃষ্ট ঔষধ।

**অধিকৃত রোগচয়** ( Therapeutics ) :—স্ত্রী-রোগচয়, জরায়ুর পীড়াচয়, অনিদ্রা, কম্পন, এঞ্জাইনা-পেক্টোরিস, কটিবেদনা, বুক্‌বেদনা, ঋতুস্রাব ( Climacteric ) প্রৌঢ়াবস্থার পীড়া কোরিয়া, বাতরোগ, মৃগী, হৃদ্‌রোগ, মেনিঞ্জাইটিস্।

স্ত্রীলোকের উপর ইহার ক্রিয়া অধিকতর প্রবল দেখা যায়।

অনিদ্রা, বেদনা, স্নায়বীয় স্বভাব, কাঁপা, হিষ্টিরিয়া এবং রিউমেটিজম ( বাত ) ইত্যাদিতে ইহার উৎকৃষ্ট ক্রিয়া লক্ষিত হয়।

**সূতিকোন্মাদ** :—মনে করে তস্থার যেন "পাগলা বুদ্ধি" হইয়াছে ( সিম্ফাইটাম্ ); আপনাকে আপনি আঘাত করিতে চেষ্টা করে।

কোন স্থানের নিউর‍্যাল্‌জিয়া নামক বেদনা লুপ্ত হইয়া উন্মাদরোগ উপস্থিত হয়। বোধ করে যেন তস্থার উপরে গুরুভারাপন্ন কাল মেঘ চাপিয়া রহিয়াছে এবং তস্থার মস্তক আবৃত করিয়া ফেলিয়াছে—তাহাতে চতুর্দ্দিকে অন্ধকার বোধ এবং মানসিক গোলযোগ উপস্থিত হয়। বিভীষিকা এবং তাহাতে ইন্দুর দেখা ( ল্যাক্—ক্যানি, ইথু )।

**নিউর‍্যাল্‌জিক বেদনা** (Neuralgic Pain) :—অক্ষিগোলকের সিলিয়ারি নামক মাংসপেশীর নিউর‍্যাল্‌জিক্‌ বেদনা; ঐ বেদনা ধীরপ্রকৃতির এবং তীক্ষ্ণ তীর (Shooting) ছোটাবৎ। ইহা অক্ষিগোলক হইতে টেম্পল

প্রদেশ, ব্রহ্মতালু, অক্ষিপাট কিম্বা অক্ষিকোটর পর্য্যন্ত প্রধাবিত হয়; বৃদ্ধি—সিঁড়ি দিয়া উর্দ্ধে উঠিতে, (উপশম)> শয়ন অবস্থায় থাকিলে।

জরায়ু কিম্বা ওভেরি হইতে বেদনাচয় প্রতিফলিত (Reflex) হইয়া হৃৎপিণ্ডে যন্ত্রণা উপস্থিত করে। হৃৎপিণ্ডের কার্য্য হঠাৎ থামিয়া যায় তাহাতে দম্‌বন্ধ প্রায় হয়, সামান্য নড়াচড়া করিলে প্যালপিটেশন হইতে থাকে (ডিজি)।

বামদিকের স্তনের নিম্নদেশে উৎকট বেদনা (আষ্টিলেগো)।

জরায়ু অথবা ওভেরির উত্তেজনা হইতে সমস্ত শরীরের নানাস্থানে তীক্ষ্ণ, কখন বা ছুরিকাবিদ্ধবৎ, কখন বা বিদ্যুৎ সঞ্চালনবৎ বেদনা অনুভূত হইতে থাকে।

**ঋতুস্রাব** ( Menstruation ):—অনিয়মিত; দুর্ব্বলতা-উৎপাদক (এলাম্, কাকিউ); জ্বর, ঠাণ্ডা লাগা এবং মানসিক উদ্বেগ হেতু ঋতুস্রাব বন্ধ হইয়া যায় অথবা গৌণে হয়। উন্মত্ততা অথবা হিষ্টিরিয়া কিম্বা কোরিয়া রোগ সহ ঋতুবন্ধ। ঋতুস্রাব সময়ে মানসিক লক্ষণ সকলের বৃদ্ধি।

**আক্ষেপ** ( Spasm ):—হিষ্টিরিয়াজনিত অথবা এপিলেপ্সিজনিত; জরায়ুর পীড়া হইতে প্রতিফলিত ক্রিয়া দ্বারা আক্ষেপ; ঋতুস্রাব কালে আক্ষেপের বৃদ্ধি; কোরিয়া রোগ বামদিকে অধিকতর প্রবল।

**গর্ভাবস্থা** ( Pregnancy ): বিবমিষা, অনিদ্রা, ভাক্ত (False) প্রসব বেদনা; পেটের আড়াআড়ি দিকে তীক্ষ্ণ বেদনা। গর্ভের তৃতীয় মাসে গর্ভস্রাব (স্যাবাইনা)।

**প্রসবসময়ে** ( During labor ):—প্রথমাবস্থায় কম্প; স্নায়বীয় উত্তেজনা হেতু কন্‌ভাল্‌শন; জরায়ুর মুখ (os) অতীব শক্ত, জিংড়েপানা (Rigid (বেল্); প্রসব বেদনা প্রখর আক্ষেপযুক্ত এবং কষ্টদায়ক; < অতি সামান্য ) গোলমালে (বৃদ্ধি)।

**প্রসবের পর** ( After Labor ):—হাঁতলের বেদনা ('ভাদালের ব্যাথা') After Pains ); কুঁচ্‌কিতে অত্যন্ত কষ্টদায়ক বেদনা।

N. B. :—যদি সিমিসিফিউগার লক্ষণ বর্ত্তমান থাকে, তবে গর্ভের শেষ মাসে এই ঔষধ মাঝে মাঝে সেবন করাইলে সত্বর প্রসব বেদনা উপস্থিত হয় (কলোফাই, পাল্‌স)।

নৃত্য অথবা লম্ফ ঝম্প ইত্যাদি নানাভাবে মাংসপেশীর অতীব সঞ্চালন হেতু মাংসপেশী সমস্ত বেদনা ( আর্ণি, ব্রাস )।

পৃষ্ঠ এবং গ্রীবাদেশের মাংসপেশীতে **বাতের বেদনা**, আড়ষ্ট, খোঁড়া-প্রায় অবস্থা; সূঁচের কাজ, টাইপে লেখা, পিয়ানো বাজান ইত্যাদি হেতু মেরু-দণ্ডে স্পর্শাদিতে কষ্ট বোধ ( এগারিকা, র‍্যানানকু-বাল্‌ব )।

মাংসপেশী সমূহের মধ্যভাগে বাত; আক্ষেপ, সূঁচের আঘাতবৎ বেদনা; বাতজনিত রজঃকৃচ্ছ্রতা।

**মন্তব্য** ( Remarks ):—**কলোফাইলাম** এবং এই ঔষধে রিউমেটিজম সহ হিষ্টিরিয়ার আক্ষেপ এবং কম্প আছে; ( তবে কলোফাইলামের রিউমেটিজম্ জরায়ুর দোষ সহ ক্ষুদ্র ক্ষুদ্র গ্রন্থিনিচয় মধ্যে দেখা যায় )। কিন্তু সিমিসিফিউগার এই রিউমেটিজম্ মাংসপেশীগুলির উদর ভাগেই অধিকতর লক্ষিত হয়।

**ষ্ট্যাক্‌টিয়া স্পাইকেটা** নামক ঔষধে হস্ত পদের ক্ষুদ্র ক্ষুদ্র গ্রন্থি-গুলির বাত দেখা যায়।

**সম্বন্ধাবলী** ( Relations ):—এগারিকাস, লিলিয়াম্, সিপিয়া, পাল্‌সেটিলা ইত্যাদি ঔষধ—জরায়ুর এবং বাতের পীড়া থাকিলে নির্দ্দেশিত হইতে পারে।

**বৃদ্ধি** ( Aggravation ):—ঋতুস্রাবের সময় রক্তস্রাবের বৃদ্ধি। ঋতুস্রাবের যতই আধিক্য, অঙ্গ প্রকারে রক্তভাঙ্গারও তত আধিক্য দেখা যায়। যত অধিক রক্তস্রাব হয়, ততই অধিক কষ্টের বৃদ্ধি দেখা যায়।

**শক্তি** ( Potency ):—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি সহায়।

১। সূতিকোন্মাদ; উন্মাদরোগ; মনের ভাব; বিভীষিকা দর্শন ইত্যাদি বিষয়ে সিমিসিফিউগার লক্ষণ কি কি প্রকার?

২। সিলিয়ারি নিউর‍্যাল্‌জিয়া; হৃৎপিণ্ডের গোলযোগ, ঋতুসম্বন্ধে অবস্থাচয়; হিষ্টিরিয়া এবং জননেন্দ্রিয়জনিত কোন্ কোন্ লক্ষণে সিমিসিফিউগা দেয়?

৩। গর্ভাবস্থায় এবং প্রসবের সময়ে ও পরে সিমিসিফিউগা কি অবস্থায় কিপ্রকার সাহায্য পাওয়া যায়?

৪। বাতজনিত কোন্ কোন্ লক্ষণে সিমিসিফিউগা দেয়?

৫। (সিফাই) (ল্যাক্-কে, ইথু.) (ডিজি) (এলাম, কফিয়া) (আর্জিলেগো) (কলো, পাল্‌স্) (এগার, ম্যানান্‌কু-বা) ইহাদের সহ এই ঔষধের কি কি লক্ষণের সৌসাদৃশ্য কিম্বা বৈসাদৃশ্য আছে!

---

# ইস্কিউলাস হিপোকাষ্টেনাম্।

## Æsculus Hippocastanum.

**সমস্ত ফলটি শাঁস এবং ফলের বল্কল সহ টিংচার সর্ব্বোৎকৃষ্ট।**

ইহা উদ্ভিদ বিশেষ; উত্তর ভারতবর্ষে এবং উত্তর আমেরিকায় পাওয়া যায়।

**উপযোগিতা** (Suitability):—অর্শ রোগাক্রান্ত ব্যক্তির পক্ষে এবং গ্যাষ্ট্রীক্ গোলযোগ, বিলিয়াস্ ধাতু এবং সর্দ্দি থাকিলে সবিশেষ ফল পাওয়া যায়।

**অধিকৃত রোগনিচয়** (Therapeutics):—মলদ্বারের পীড়ানিচয়, কটিদেশে এবং সেক্রামে বেদনা, লাম্বেগো, অর্শ, জরায়ুর প্রল্যাপ্‌সাস, জিহ্বা এবং গলার পীড়াচয়, প্রষ্টেট্ গ্ল্যাণ্ডের পীড়াচয়।

হৃৎপিণ্ড, ফুস্‌ফুস্, পাকস্থলী, মস্তিষ্ক, তলপেট এবং চর্ম্ম মধ্যে অধিকতর রক্তাধিক্য হইয়া পূর্ণভাব বোধ হইলে এই ঔষধ দ্বারা অধিক উপকার পাইবে। শরীরের অনেকস্থানে পূর্ণতা বোধ (fullness) ইহার প্রধান লক্ষণ।

ভেনাস্ কন্‌জেচ্‌শন্—বিশেষতঃ পোর্টাল এবং অর্শ সম্বন্ধীয় শিরানিচয়ের কন্‌জেচ্‌শন।

**মন** (Mind):—ভগ্ন হৃদয় এবং অন্ধকারাবৃত আশাশূন্য; অত্যন্ত খিট্‌খিটে—সহজেই চটিয়া যায় এবং আস্তে আস্তে স্ববশে আইসে; অতীব বেয়াড়া স্বভাব (ক্যামো)।

মুখ, গলা ও রেক্টামের মিউকাস্ ঝিল্লী স্ফীত, জ্বালাযুক্ত; বোধ হয় যেন শুষ্ক অথচ ক্ষতবৎ।

**সর্দ্দিলাগা** (Catarrh):—নাসিকা দিয়া পাতলা জলপড়া, তাহাতে জ্বালা; নাসিকার অভ্যন্তরে ক্ষতবৎ বোধ এবং শীতল বায়ুর নিশ্বাস লইতে ভাল লাগে না। ফেরিংসের ফলিকল্ (Follicle) সমস্ত প্রদাহ;

স্তরে ক্ষতবৎ বোধ এবং তাহাতে ভয়ানক জ্বালা। গলার অভ্যন্তরে কর্কশ এবং শুষ্ক ভাব।

পুনঃ পুনঃ ঢোক্ গেলা অভ্যাস, তৎসহ থ্রোটের (Throat) ভিতর জ্বালা, হুলবিদ্ধবৎ কষ্ট এবং শুষ্ক সঙ্কীর্ণাবস্থা (এপিস, বেল)।

• **রেক্টাম বা সরলান্ত্র** (Rectum):—বোধ হয় উহা যেন শুষ্ক এবং গরম অবস্থাপন্ন এবং উহার মধ্যে যেন খচ্ খচে ধান্য খোসা অর্থাৎ তুষ পোরা রহিয়াছে; ছুরিকা আঘাতের ন্যায় বেদনা রেক্টামে উপস্থিত হইয়া উর্দ্ধদিকে ধাবিত হয় (ইগ্নে, সাল্ফ)। অক্ষরণশীল অর্শের বুটি—উগ্র বেদনা ও জ্বালাযুক্ত এবং বেগুণেবর্ণ বিশিষ্ট; কদাচিৎ রক্ত পড়া।

**রোগি-তত্ত্ব** ঃ—কলিকাতা মেডিকেল কলেজের একটি ছাত্রের স্ত্রী প্রথম গর্ভবতী হইয়াছিলেন। তস্যার ৭মাস গর্ভের সময় ভয়ানক রক্তামাশয় হয়। উক্ত কলেজের কোন অধ্যাপক এসিষ্টাণ্ট সহ তস্যার চিকিৎসা করেন। ঘণ্টায় চারি পাঁচ বার তস্যাব বাহ্যি হইত ও তাহাতে ভয়ানক যন্ত্রণা ছিল তাঁহারা ওপিয়াম্ সহ মলদ্বারে পিচ্কারী দিয়া তস্যার সাময়িক যন্ত্রণার লাঘব করিতেন; কিন্তু কিছুতেই রোগের উপশম না দেখিয়া বলিলেন যে "গর্ভস্রাব না করিয়া দিলে কখনই রোগ উপশম হইবে না।" এই কথায় ভীত হইয়া ছাত্রটী আমার নিকট আসিল। তস্যার পুনঃ পুনঃ মলত্যাগ, কটিদেশে বেদনা এবং মলদ্বারের মধ্যে তুষের ন্যায় যেন কিছু প্রবেশ করিয়া রহিয়াছে এই কয়েকটি লক্ষণ দেখিয়া আমি ইস্কিউলাস্ ৩য় শক্তি খাইতে দিলাম।ঃ ডোজ দিবার পরেই বাহ্যি কমিয়া আসিল ও অন্যান্য কষ্টের ও জ্বরের উপশম হইয়া আসিতে লাগিল, সপ্তাহের মধ্যে রোগিণী আরোগ্য লাভ করিল।

* রেক্টামের ক্ষতবৎ অবস্থা সহ তাহাতে পূর্ণতা বোধ, তাহাতে জ্বালা এব চুল্কান (সাল্ফ)।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation):—শুষ্ক কঠিন মল অতি কষ্টে নির্গত হওয়া—এতদবস্থা সহ রেক্টামের উত্তপ্ততা এবং শুষ্কাবস্থা; কটিদেশে অতীব

তীক্ষ্ণ বেদনা। মলত্যাগের পর—কয়েক ঘণ্টা পর্য্যন্ত অতীব কষ্ট এবং তন্মধ্যে পূর্ণতা বোধ। ( এলোজ, ইগ্নে, মিউর-এসি, সালফ )।

জরায়ুর স্থানচ্যুতি ও প্রল্যাপ্সাস্ এবং উত্তেজনাযুক্ত কাল্‌চে বর্ণের শ্বেত-প্রদর, তৎসহ কটিদেশে বেদনা এবং হাঁটিতে অতীব শ্রান্তি বোধ।

• ল্যাম্বো-সেক্রাল্ সংযোগস্থলে অতীব কষ্টকর বেদনা ; সর্ব্বদাই এতাদৃশ বেদনা ; গর্ভাবস্থায় জরায়ুর প্রল্যাপ্সাস ; লিউকোরিয়া। বেদনায় যেন কোমর খসিয়া পড়ে, তখন হাঁটিয়া বা উপুর হইয়া চলা কষ্টকর, সেই সময় বসিয়া অথবা শুইয়া থাকে। বোধ হয় যেন কটিদেশে আর বল নাই, উহাতে ভারবোধ হয় ; মেরুদণ্ড নিম্নশাখাদ্বয়, কিংবা বাহুদ্বয় মধ্যে পক্ষাঘাত বোধ হয়।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—অর্শরোগে—এলোজ, কলোফা, ইগ্নে, মিউর-এসি, নাক্স-ভমিকা, সাল্‌ফার ইত্যাদি ইস্কিউলাসের ন্যায় ফলপ্রদ।

(কলোফাইলামের পর ইস্কিউলাস্ সেবনে প্রায় রোগীই আরোগ্যলাভ করে )।

নক্স-ভমিকা এবং সাল্‌ফারের পর—ইস্কিউলাস্ সেবনে অনেক অর্শরোগী আরোগ্য লাভ করিয়াছে।

**বৃদ্ধি** ( Aggravaticn ) :—ভ্রমণ, উপুড় হওয়া কিম্বা নড়াচড়া করিলে কোমরে অতীব বেদনা। শীতল বাতাস নিশ্বাসে লইলে রোগের বৃদ্ধি।

**শক্তি** ( Pctency ) ৩য়, ১২শ, ৩০ শ।

## স্মৃতি-সহায়।

১। ইস্কিউলাস্ কীদৃশ ব্যক্তির পক্ষে উপযোগী এবং ইহার মানসিক লক্ষণ কি কি ?

২। কোন্ কোন্ যন্ত্রের মিউকাস ঝিল্লীর উপর ইহার কার্য্য আছে ? এবং এই সমস্ত মিউকাস মেম্ব্রেণের কি কি অবস্থায় ইহা ফলপ্রদ ?

৩। কি প্রকার কোষ্ঠবদ্ধতায় এবং তৎসহ কি কি লক্ষণে ইহা দেয়।

৪। মল নির্গমনের সহ এবং পরে কি কি লক্ষণ দেখা যায় ?

৫। জরায়ুর কোন কোন পীড়ায় ইহা ব্যবহৃত হয় ?

৬। পৃষ্ঠদেশের কি প্রকার বেদনায় ইহা উৎকৃষ্ট কার্য্যকারী।

৭। ( ক্যাম্বো ), ( এপিস্, বেল ) ( ইগ্নে, সাল্‌ফ, ) ( এলো ,ইগ্নে, মিউর্-এসি, সাল্‌ফ ) ইত্যাদি ঔষধ সহ কোন্ কোন্ লক্ষণে ইহার সৌসাদৃশ্য রহিয়াছে ?

---

# ইথুজা সাইনেপিয়াম্। Æthusa cynapi.

ইহা উদ্ভিদ জাতীয় ভৈষজ্য। ফুলসহ সমস্ত গাছটি দ্বারা টিংচার প্রস্তুত হয়।

**বমন** ( Vomiting ) :—**শিশুদের বমনে** ইহা একটি উৎকৃষ্টতম ঔষধ। দুগ্ধ সেবন মাত্র—অতি কষ্টের সহিত সমস্ত দুগ্ধ, শিশু বমন করিয়া ফেলে ; এবং তৎপরক্ষণেই অবসন্ন প্রায় হইয়া অঘোরে পড়িয়া থাকে। অথবা দুগ্ধ কিছু অধিককাল পেটে থাকিয়া **টক ছানা** হইয়া উঠিয়া যায়—সে ছানার **ঢেলা** কখন **এত বড়** হয় যে, দেখিলে বিশ্বাস হয় না যে ঐ শিশুর গলা দিয়া এত বড় ঢেলা নির্গত হইতে পারে।

দুগ্ধ সহ্য না হওয়া ইথুজার একটি প্রধানতম ধর্ম্ম ( ম্যাগ্নে-কার্ব্ব )।

**রোগি-তত্ত্ব** :—এই লক্ষণযুক্ত একটি শিশুর বমন সহ উদারাময় রোগে ইহার ৩য় শক্তি দ্বারা আমরা অত্যুৎকৃষ্ট ফলপ্রাপ্ত হই!

অনেক সময় এতাদৃশ বমন হইতে হইতে—**শিশুর ওলাউঠা** উপস্থিত হয়, তৎসহ সবুজ, জলবৎ অথবা শ্লেষ্মাপূর্ণ মল, পেটবেদনা এবং কন্‌ভাল্‌শন্ দেখা যায়। ঐ কন্‌ভাল্‌শন্—এক বিশেষ ধরণের, উহাতে চক্ষু অর্থাৎ অক্ষি গোলকটি উর্দ্ধদিকে, কিম্বা পার্শ্বদিকে না ঘুরিয়া নিম্নদিকে যায়। রোগ-আরোগ্য না হইলে মুখ চোখ বসিয়া যায় এবং **ওষ্ঠের উপরে** লিনিয়ান্নাজালিস্ ( Linea nasalis ) নামক **সাদা রেখা**—উপরে ওষ্ঠের পৃষ্ঠদেশে দেখা যায়। এই শেষোক্ত লক্ষণটি ইথুজা ভিন্ন অন্যকোন ঔষধে নাই।

N. B. :—ইথুজাতে তৃষ্ণার—সম্পূর্ণ অভাব ( এপিস্, পাল্‌স্ ); ইহাতে শরীর অবসন্ন হইয়া পড়া ও ব্যকুলতা **আর্সেনিকের** ন্যায় ; কিন্তু ইহাতে আর্সেনিকের ন্যায় তৃষ্ণা নাই।

**টক্ এবং ছানার বড় বড় ঢেলার ন্যায় বমন এবং টক্ গন্ধযুক্ত মল উভয়ই ইথুজার ন্যায় ক্যাল্‌কেরিয়া-কার্ব্বে আছে ; কিন্তু ইথুজাতে ক্যাল্‌কেরিয়ার ন্যায়—মস্তকে ঘর্ম্ম ও এবং ব্রহ্মরন্ধ্র ( Fontanelle) খোলা দেখা যায় না।**

বিভীষিকাতে ঘরের ভিতর ইন্দুর দৌড়িয়া যাইতে দেখে।

**সম্বন্ধবলী** ( Relations ) :–ইহা এণ্টিম-ক্রুড্, আর্স, ক্যাক-কার্ব্ব; ষ্ঠানিকিউলার ন্যায় ঔষধ।

**বৃদ্ধি** ( Aggravation ) :—পান এবং আহারের পর, বমনের পর, মল-ত্যাগের পর, আক্ষেপের পর।

**শক্তি** ( Potency ) :—অনেকে ইহার ২০০ শত শক্তি বিশেষ ফলপ্রদ মনে করেন ; আমরা ৩য় ও ৬ষ্ঠ শক্তি দ্বারাও ফল পাইয়াছি।

## স্মৃতি-সহায়।

১। শিশুদের কীদৃশ অবস্থায় ইহা উৎকৃষ্ট কার্য্য করে?

২। ইহার মানসিক এবং মুখশ্রীর কি কি লক্ষণ?

৩। কন্ভালশন্, তৃষ্ণা, বমন ইত্যাদির কোন্ কোন্ লক্ষণে ইহা অতীব কার্য্যকারী?

৪। এব্রোটে, এপিস্, আর্স, ম্যাগ্নে—কার্ব্ব ইত্যাদি ঔষধের সহিত ইহার সাদৃশ্য, কিম্বা বৈসাদৃশ্য থাকিলে বর্ণন কর।

# এগারিকাস মস্কেরিয়াস। Agaricus. M.

এক প্রকার কুকুর-ছাতা জাতীয় উদ্ভিদ বিশেষ হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়া** ( Actions ) :—**স্নায়বীয় কেন্দ্রে** এই ঔষধের ক্রিয়া অধিকতর দেখা যায়। সুরার ন্যায় মস্তিকের উপর ইহার কার্য্য লক্ষিত হয়—কিন্তু মাথাঘোরা ও ডিলিরিয়াম্ এবং মাংসপেশীর বল ইহাতে অধিকতর দৃষ্ট হয়। অঙ্গাদির কম্প এবং মোচড়ান ( Twitching ) ইহার প্রধান লক্ষণ।

**চর্ম্মের** (Skin) উপর—ইহার উৎকৃষ্ট কার্য্য বর্ত্তমান রহিয়াছে। কর্ণ, মুখ-মণ্ডল, নাসিকা, পদাঙ্গুলি এবং চর্ম্মের রক্তবর্ণ চুলকানি এবং জ্বালা এ প্রকার লক্ষিত হয়—যেন উহাদের উপর বরফ পড়িয়াছিল। এই জন্য চিলব্লেইন্

( Chilblain ) রোগে ( শীতে গা ফাটিয়া যাওয়া ) ইহা একটি ফলপ্রদ ঔষধ। সচারাচর ইহার ২০০শত শক্তি দ্বারা এই অবস্থায় অনেক ফল পাওয়া গিয়াছে।

অঙ্গপ্রত্যঙ্গ মোচ্ড়ানিতে ইহা উৎকৃষ্ট ঔষধ। **কোরিয়া** নামক রোগে—মুখমণ্ডলের মাংসপেশীর মোচ্ড়ান ও বক্রতা, বিশেষতঃ অক্ষিপত্রদ্বয়ের এবং শাখা সমস্তের। নিদ্রাবস্থায় এই কোরিয়াজনিত মোচ্ড়ান এবং অঙ্গ প্রত্যঙ্গাদির নৃত্য থামিয়া থাকে।

( মুখমণ্ডলের মাংসপেশীর নৃত্যেতে—মাইগেল একটি উৎকৃষ্ট ঔষধ )।

**মেরুদণ্ড** ( Spinal Column ) :—স্পাইনাল ইরিটেশনে—ইহা উৎকৃষ্ট কার্য্যকারী; পথ চলিতে—ঠিক ভাবে চলিতে পারে না; সিঁড়ি ডিঙ্গাইয়া পা ফেলার ন্যায় অনেক সময়ে পা ফেলিতে থাকে; দাঁড়াইয়া থাকিলে পায়ের গোড়ালিতে বেদনা বোধ হয়।

মেরুদণ্ড স্পর্শ করিলে উহাতে বেদনা ( থেরিডিয়ন্ )—প্রাতে ইহার বৃদ্ধি। লাম্বার্ এবং সেক্রাম্ প্রদেশের বেদনা এবং কন্‌কনানি। দিবসে পরিশ্রম করিতে বেদনা; উপবেশনাবস্থায় বেদনা ( জিঙ্ক )।

**অত্যাধিক রিপুচরিতার্থতা** হেতু—স্পাইনাল ইরিটেশন্ ( কে-লফস্ ); অবিরত রিপুচরিতার্থতা হেতু স্নায়বীয় অবসন্নতা; চর্ম্মরোগ বসিয়া যাওয়া হেতু এপিলেপ্সি ( সোরি সাল্‌ফ )। প্রত্যেকবার নড়াচড়াতে এবং প্রত্যেকবার শরীর ঘুরাফিরা করিতে স্পাইন মধ্যে বেদনা। একটি ভার্টিব্রা মধ্যে কোন একস্থানে স্পর্শেও অত্যন্ত বেদনা লাগে।

প্রসব বেদনার ন্যায় অসহ্য বেদনা ( লিলিয়াম্. মিউরেক্স, সিপিয়া )। ঋতু বন্ধ হইবার বয়সে ( Climacteric period ) জরায়ুর প্রল্যাপ্সাস।

ঠাণ্ডা বাতাস আদৌ সহ্য হয় না ( ক্যাল্ক-কা, কেলি-কা, সোরি )।

বামদিকের ঊর্দ্ধশাখা এবং দক্ষিণদিকের নিম্নশাখাতে রোগ বা লক্ষণ বর্ত্তমান ( এন্টি-টার্ট, ষ্ট্রামো )।

( তদ্বিপরীতে—দক্ষিণদিকের ঊর্দ্ধশাখা এবং নিম্নদিকের বামশাখার পীড়া বা রোগ বর্ত্তমানে—এম্ব। ব্রোমিয়াম; মেডো, ফস, সাল্‌ফ-এসি।

**উপযোগীতা** (Suitability) :—পাতলা কেশবিশিষ্ট ব্যক্তি; চর্ম্ম এবং

মাংসপেশী লোলিত! বৃদ্ধ ব্যক্তি। অতি দুর্ব্বলতা; ভালরূপে রক্ত সঞ্চালন হয় না।

**মাতালদিগের পীড়া**—বিশেষতঃ তাহাদিগের মাথা ধরিলে—ইহা একটি উৎকৃষ্ট ঔষধ। অতিরিক্ত সঙ্গমের পরে—উপসর্গাদি জন্য ইহা অতি উৎকৃষ্ট ( লোবে, নাক্স, র‍্যানানকু-বাল্ব )।

**ডিলিরিয়াম** ( Delirinm ) :—অবিরত খাইতে চায়; বিছানা হইতে উঠিয়া যাইবার চেষ্টা; টাইফাস্ এবং টাইফয়েড জ্বর।

**শিরঃপীড়া** ( Headaches ) :—যাহারা সহজে জ্বরে বিকার প্রাপ্ত অর্থাৎ ডিলিরিয়াম্ গ্রস্ত হয়, অথবা যাহাদের শিরঃপীড়া সহ অত্যন্ত বেদনা থাকে ( বেল্ )।

**পুংজননেন্দ্রিয়** ( Male Organs ) :—**অত্যন্ত শিথিল** (Relaxed)—কিছুমাত্র শক্ত হয় না; কিন্তু সঙ্গমেচ্ছা অতীব প্রবল এবং অদম্য।

**নিশ্বাসপ্রশ্বাস** ( Respiration ) : -ওলাউঠা-রোগে **আক্ষেপ-যুক্ত** ( Spasmodic ) নিশ্বাস প্রশ্বাসে রোগী প্রাণ ভরিয়া নিশ্বাস পায় না। বোধ হয় যেন বক্ষঃস্থল রক্তে পূর্ণ রহিয়াছে।

**রোগি-তত্ত্ব** :—ফরিদপুর পাঁচুড়িয়া গ্রামের উপেন্দ্র সাহার স্ত্রীর ওলাউঠা হয়। তাহাতে এই লক্ষণ দেখিয়া এগারিকাস ৩য় শক্তি একমাত্রা প্রদানে আশ্চর্য্য ফল প্রাপ্ত হই। N. B : -যদি ইহা দ্বারা ফল না পাও তবে ইহার বীর্য্য active principle **মাস্কেরিণ** ৬ষ্ঠ শক্তি দ্বারা ফল পাইবে।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—**মদ্যাদি খাইয়া** ডিলিরিয়াম হইলে—সিমিসিফিউগা, ক্যান্থেরিয়া, ক্যানাবিস্-ইণ্ডি, হাইওস্, কেলি-ফস্, ল্যাকে, নাক্স-ভ, ষ্ট্র্যামো এই সমস্ত ঔষধের সমতুল্য।

কোরিয়া রোগে—ইহা মাইগেল, ট্যারেণ্টুলা, জিঙ্কাম্ নামক ঔষধের সমকক্ষ।

**বৃদ্ধি** (Aggravation) :—আহারান্তে; স্ত্রী-সঙ্গমের পর; শীতল বাতাসে, মানসিক পরিশ্রমে, বজ্রপাতের পূর্ব্বে ( ফস্, সোরি )।

**শক্তি** ( Poteney) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

## স্মৃতি-সহায়।

১। কীদৃশ ব্যাক্তিতে এগারিকাস্ কার্য্যকারী ?

২। এগারিকাসের বয়স, চরিত্র, ডিলিরিয়াম্, শিরঃপীড়া, চর্ম্মের অবস্থা, কোরিয়া রোগের লক্ষণ, স্পাইন্ এবং মেরুমজ্জাগত লক্ষণ, হাটিবার প্রণালী, পৃষ্ঠদেশ এবং কটির বেদনা। অত্যাধিক রতিক্রিয়ার ফল; নড়াচড়াজনিত লক্ষণ, স্ত্রী-জননেন্দ্রিয়গত লক্ষণ ইত্যাদি পরিষ্কার করিয়া বর্ণনা কর ?

৩। ইহার হস্তপদের কন্ভাল্শন্ সম্বন্ধে কি বিশেষত্ব আছে ? সে সম্বন্ধে এন্টি-টার্ট, ষ্ট্র্যামো, ব্রোমিয়াম, মেডোরিণাম্, কস্, সাল্ফ ইত্যাদি ঔষধের সহিত তুলনা করিয়া ঐ বিশেষত্ব দেখাও ?

৪। ইহার কোন্ কোন্ লক্ষণের সহিত ( লোবে. নাক্স, র্যানান্কু ) ( বেল ) ( থেরিডি ) ( জিঙ্ক ) ( কেলি-ফস্. ) ( সোরি, সাল্ফ ) ( ক্যাল্ক-কা, কেলি-কার্ব্ব, সোরি, ) ইত্যাদি ঔষধের সাদৃশ্য রহিয়াছে।

৫। ইহার এপিলেপ্সি কি প্রকার লক্ষণাক্রান্ত তাহা লিখ।

## এগ্নাস ক্যাষ্টাস। Agnus castus.

উক্ত নামধেয় ক্ষুদ্র গাছের ছোট ছোট ফল হইতে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** :—শ্লেষ্মাময় ধাতুবিশিষ্ট লোকের শরীরে উপকারী।

**ধাতুদৌর্ব্বল্য** ( Nervous Debility ) :—অত্যাধিক হস্ত-মৈথুন-কারী "পুরাতন পাপীর" ধাতুদৌর্ব্বল্য এবং অত্যাধিক স্ত্রী-সঙ্গম হেতু রতিক্রিয়ার ক্ষমতা ধ্বংস। পুরুষাঙ্গ এবং অণ্ডকোষদ্বয়—শিথিল এবং শীতল অবস্থাপন্ন। এতৎসহ কাহারও গ্লীট ( Gleet ) নামক পীড়া থাকা। অবিবাহিত ব্যক্তিদিগের স্নায়বীয় দুর্ব্বলতা। * **সম্পূর্ণ ধ্বজভঙ্গ**—রতিক্রিয়ার ক্ষমতা, কিম্বা ইচ্ছা পর্য্যান্ত নাই ( ক্যালাডিয়াম্, সেলিনিয়াম )।

**অকালে বার্দ্ধক্য** :—সদা ক্ষুব্ধ এবং চিন্তিত মন; সহানুভূতি শূন্যতা; ছিন্ন ভিন্ন মানসিক অবস্থা; আত্মঘৃণা। অতীব রতিক্রিয়া, হস্ত-মৈথুন হইতে এই সমস্ত অবস্থার উৎপত্তি।

পুনঃ পুনঃ গণোরিয়া রোগের আক্রমণ হেতু ধ্বজভঙ্গ। গণোরিয়া রোগ লুপ্ত বা গুপ্ত ( Suppressed ) অর্থাৎ চাপা থাকিয়া—যে সমস্ত অসুখের উৎপত্তি হয় ( মেডোরিণা )।

**মন** ( Mind ):—অনাবিষ্ট মন—কোন কার্য্যে, বিষয়ে বা অধ্যয়নে মন অন্তর্নিবিষ্ট হয় না। কিছু মনে থাকে না—একটি পংক্তি অন্ততঃ দুইবার পাঠ না করিলে বুঝিতে পারে না ( লাইকো, এসিড-ফস্, সিপি )।

**লিউকোরিয়া বা শ্বেতপ্রদর** ( Leucorrhoea ):—স্বচ্ছ শ্লেষ্মার ন্যায়, কিন্তু কাপড়ে লাগিলে হলুদ দাগ পড়ে। স্থানীয় শিথিলতা হেতু অজ্ঞাতসারে ক্ষরণ হয়।

**পোয়াতি** ( After delivery ):—পোয়াতির স্বল্প দুগ্ধ কিম্বা দুগ্ধ বসিয়া গেলে ( এসাফি, ল্যাক্-ক্যানিনাম, ল্যাক্-ডিফ্লোরেটাম্ ); এই ঔষধ দ্বারা বহু পোয়াতিতে আশানুরূপ ফল পাওয়া গিয়াছে। সা বলে যে, সা মরিবে।

সা যেন সময় সময় কখন মাছের গন্ধ, কখন মৃগনাভির গন্ধ তাহার নাকের নিকট পায়।

**সম্বন্ধাবলী** ( Relations ):—ক্যালাডিয়াম এবং সেলিনিয়াম ধ্বজভঙ্গ অথবা জননেন্দ্রিয়ের দুর্ব্বলতায়—এগ্নাসের পর প্রয়োগ করিলে বিশেষ ফল প্রদান করে।

**শক্তি** ( Potency ):—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি সহায়।

১। এগ্নাস্ ক্যাষ্টাসের শারীরিক ধর্ম্ম; শরীরগত অবস্থা; স্মৃতি এবং মানসিক অবস্থা; বয়স, পুংজননেন্দ্রিয়জনিত অবস্থা; গণোরিয়া এবং গ্লীটের অবস্থা; লিউকোরিয়াজনিত অবস্থা, দুগ্ধক্ষরণের অবস্থা; স্ত্রীলোকের মানসিক অবস্থা বর্ণনা কর ?

২। ( লাইকো, ফস্-এসি, সিপি ) ( ক্যালাডিয়াম্, সেলিনিয়াম্, ) ( মেডোরিণা ) ( এসাফি ) ( ল্যাক-কানি, ল্যাক্-ডি ) ইত্যাদি ঔষধের কোন্ কোন্ লক্ষণ এগ্নাসের কোন্ কোন্ লক্ষণের সদৃশ ?

# এলিয়াম সিপা। Allium cepa.

ইহার সাধারণ নাম পেঁয়াজ।

**অধিকৃত রোগনিচয়** (Therapeutics):—**তরুণ সর্দ্দি,** কাশি, আঙ্গুল-হাড়া, হুপিংকাশি। লেরিঞ্জাইটিস্।

**সর্দ্দি** ( Nasal Catarrh):—নাক দিয়া সর্দ্দি পড়া, তৎসহ চক্ষু দিয়া জল পড়া ( ইউফ্রে, পাল্‌স্ ) এবং গলার ভিতর ছেঁক ছেঁক করা; গলার ভিতর কুট্ কুট্ করিয়া কাশির উদ্রেক হয় এবং কথনও লেরিংস্ মধ্যে ক্ষতবৎ কষ্ট হয় এবং তজ্জন্য কাশির উদ্রেক হইলে—রোগী কাশি থামাইতে চেষ্টা করে, কিন্তু তাহাতে তাহার চক্ষে জল আইসে। কাশির চোটে লেরিংস্ যেন ফাটিয়া যায় বোধ হয়। অত্যন্ত গলা-ভাঙ্গা। গরম গৃহে পীড়ার বৃদ্ধি।

N. B. :—( শিক্ষক এবং গায়কদিগের লেরিঞ্জাইটিস্ এবং গলাভাঙ্গা জন্য—**ওয়াইথিয়া** ( Wyethia ) নামক ঔষধ চমৎকার কার্য্য করে )

**মন্তব্য** ঃ—আমাদের দেশের গৃহিণীরা বালকদিগের সর্দ্দি কাশিতে পেঁয়াজ পোড়াইয়া, তাহা ছেঁচিয়া তাহার রস খাইতে দিয়া থাকেন। তাহাতে উপকার হয় বটে, কিন্তু আমাদের শক্তিকৃত ঔষধের ন্যায় তত উৎকৃষ্ট নহে।

ঋতুস্রাব সময়ে শিরঃপীড়া থাকে না, কিন্তু ঋতুর অন্তে পুনরায় শিরঃপীড়া হয় ( ল্যাকে, জিঙ্ক )। ধুঁয়ালাগাবৎ চক্ষু জ্বালা, চক্ষু লাল হওয়া এবং জল পড়া; ঝাঁজাল জল নাসিকার অগ্রভাগ বাহিয়া ফোঁটা ফোঁটা পড়িতে থাকে ( আস´ আইওড, মার্ক )।

বসন্তকালে সর্দ্দি লাগা; উত্তরে বাতাসে সর্দ্দি লাগা; সর্দ্দিলাগা হেতু নাসিকার অভ্যন্তর এবং ওষ্ঠের উপরিভাগ হেজিয়া ( Excoriates ) যায়। নিদ্রা হইতে উঠিলে ভয়ানক হাঁচি হইতে থাকে।

নাসিকার অভ্যন্তরে পালিপাস্ ( Polypus ) ( ম্যারাম-ভি, স্যাঙ্গুইনে নাইট্রিকা )। কাশি উঠিলে হস্ত দ্বারা চাপিয়া রাখিতে বাধ্য হয়।

অতি ভোজন, শশা, স্যালাড্‌স ইত্যাদি আহার, কিম্বা পার শীতল জল

লাগা হেতু সর্দি; অর্শ ইত্যাদি হইতে পেটে কলিক্ বা শূল-বেদনা। বসিলে বৃদ্ধি; নড়াচড়া করিলে উপশম বোধ।

মুখে, মস্তকে, গ্রীবা এবং চক্ষে স্নায়ুশূল।

কোন আঘাত লাগা হেতু—প্রাচীনভাবীয় স্নায়ুপ্রদাহ। শাখা এম্পুটেইট ( Amputate ) করিলে অর্থাৎ শস্ত্রক্রিয়া দ্বারা কাটিয়া ফেলিলে অবশিষ্ট ভাগে নিউর‍্যাল্‌জিয়া। জ্বালা এবং হুল ফুটানবৎ বেদনা। চরণে—বিশেষতঃ উহার গোড়ালিতে ক্ষতবৎ বোধ।

ফরসেপ ( Forcep ) দিয়া প্রসব করার অন্তে—জ্বর এবং তৎসহ শিরা অর্থাৎ ভেইন মধ্যে প্রদাহ।

**সম্বন্ধাবলী** ( Relations ):—ফসফরাস্, পাল্‌সেটীলা, থুজার পর উপকারী। ক্যাল্‌কেরিয়া কিম্বা সাইলিসিয়া অগ্রে ব্যবহার করিয়া তৎপশ্চাৎ এলিয়াম্-সিপা দ্বারা **পলিপাস রোগে** অনেক ফল পাওয়া গিয়াছে। ইহা কোরাইজা ইত্যাদি রোগে ইউফ্রেসিয়ার প্রায় সমতুল্য। চরণ ভিজা হেতু পীড়া ( হ্রাস )।

**বৃদ্ধি** ( Aggravation ):—সন্ধ্যায় এবং গরম ঘরে বৃদ্ধি (পাল্‌স্) (খোলা বাতাসে বৃদ্ধি—ইউফ্রেসিয়া )।

**উপশম** ( Amelioration ):—ঠাণ্ডা এবং খোলা বাতাসে (পাল্‌স্)।

**শক্তি** ( Potency ):—১ম, ৩য়, ১২শ।

## স্মৃতি-সহায়।

১। কোন্ কোন্ স্থানের মিউকাস ঝিল্লীর উপর এলিয়াম-সিপার কার্য্য রহিয়াছে?

২। এলিয়াম-সিপার বিভিন্ন প্রকার শিরঃপীড়া, চক্ষুরোগ; সর্দ্দি; বিভিন্ন প্রকার সর্দ্দি; পলিপাস; লেরিঞ্জাইটিস; উদরের কলিক; নিউর‍্যাল্‌জিক বেদনা; নিউরাইটিস্ এবং ফ্লেবাইটিস্ ইত্যাদি বর্ণনা কর।

৩। ( ইউফরবি, পাল্‌স ) ( ল্যাকে, জিঙ্ক ) ( ইউফরবি ) ( আর্স-আইওড ) ( ম্যারাম্-ভি, স্যাঙ্গুই-নাইট্রিকা ) ( পাল্‌স ) ( হ্রাস ) ব্রাকেটস্থ এই সমস্ত ঔষধের কোন্ কোন্ লক্ষণ বা অবস্থা সহ এলিয়াম্-সিপার কোন্ কোন্ লক্ষণাদির সাদৃশ্য বা বৈসাদৃশ্য আছে।

## এলো সকোট্রিনা। Aloe Socotrina.

ইহা গাছের নির্য্যাস বিশেষ। ইহার নামান্তর—এলোজ।

**অধিকৃত রোগচয়** ( Therapeutics ) :—মলদ্বারের পীড়াচয়, শূলবেদনা, কোষ্ঠবদ্ধতা, ডায়েরিয়া, রক্তামাশয়, গণোরিয়া, অর্শ, হারিশ বাহির হওয়া, সেক্রামে বেদনা।

**ক্রিয়াস্থান** ( Actions ) :—যকৃৎ প্রদেশ, জরায়ু, পোর্টাল রক্তাবহা-নাড়ীচয় এবং তাহাদের পোষিত যন্ত্রাদি, মলদ্বার।

**উদরাময়** ( Diarrhœa ) :—উদরাময় রোগে **পডোফাই-লমের** সহিত এই ঔষধের অনেক সাদৃশ্য রহিয়াছে; গ্রীষ্মকালে উভয়েরই রোগের বৃদ্ধি; প্রাতে উভয়েরই রোগের বৃদ্ধি; সাল্‌ফার প্রয়োগের পর উভয়েরই ক্রিয়ার উৎকৃষ্টতর ফল দেখা যায়।

তবে এক্ষণে এলোজের কোন্ কোন্ **লক্ষণের বিশেষত্ব** রহিয়াছে তাহাই দেখা যাউক :—মল হরিদ্রাবর্ণ, বিষ্ঠাময়, রক্তময়, অথবা স্বচ্ছ শ্লেষ্মাময়। সময় সময় থলো থলো, জেলির ন্যায় মল, বহুপরিমাণে বা অল্প পরিমাণে বা ফোঁটা ফোঁটা ভাবে; আসাড়ে মলদ্বার দিয়া নির্গত হয়। বায়ু নিঃসরণ (Flatus) সহ অথবা মূত্রত্যাগ কালে, অসাড়ে মল নির্গমন। রেক্‌টাম বোধ হয়, যেন ভারী তরল পদার্থে পূর্ণ রহিয়াছে এবং উহা যেন অচিরে নির্গত হইয়া পড়িবে এবং কার্য্যেও তাহাই ঘটে।

( এতাদৃশ মল নির্গমন **গুলিয়েগুার** নামক ঔষধ ভিন্ন অন্য কোন দ্বিতীয় ঔষধে তত ভাল নাই, তবে **মিউরিয়েটিক-এসিডেও**—এই লক্ষণ কতক পরিমাণে দেখা যায় )।

N. B. :—মলত্যাগের পূর্ব্বে পেট ডাকা এবং মলদ্বার হইতে সমস্ত তলপেট, এমন কি উপর পেট পর্য্যন্তও ভার বোধ হয়; ইহা **এলো-উদরাময়ের** একটি প্রধান লক্ষণ।

আহারের পর এবং পান করার পর তৎক্ষণাৎ **বাহ্যির বেগ** উপস্থিত হয়, তাহাতে সে দৌড়াইয়া পায়খানায় যায় ( ক্রোটন )। অতি ভোরে জাগরিত হইবা মাত্র তাহাকে পায়খানায় দৌড়িতে হয়। ( সোরি, রুমেক্‌স, সাল্‌ফ )।

বাতকর্ম্ম পরিত্যাগ কালে—বোধ হয় যেন, তাহার কাপড় নষ্ট হইল (ওলিয়েণ্ডার, মিউর-এসি, ন্যাট্রা-মি)। বহু পরিমাণে জ্বালাযুক্ত দুর্গন্ধময় বাতকর্ম্ম; অল্প মলের সহিত বহু পরিমাণ বায়ু নিঃসরণ (এগারি); বায়ু নিঃসরণের পর মলদ্বারে জ্বালা।

**অর্শ** (Piles):—**অর্শের** গুটিগুলি আঙ্গুর ফলের (Bunches) থোবার ন্যায় বাহির হইয়া পড়ে। শীতল জল প্রয়োগে—উহার উপশম বোধ হয়। (মিউরিয়েটিক্-এসিডের উপশম—গরম জল প্রয়োগে; এলোতে মলদ্বার অত্যন্ত চুল্‌কায়, কিন্তু মিউরিয়েটিক্-এসিডে উহা স্পর্শে, এমন কি বিছানার কাপড়ে লাগিলেও ক্ষতবৎ স্থানের ন্যায় বেদনাযুক্ত বোধ হয়)।

N. B. :—এলোর ন্যায় **কলিন্‌সোনিয়া** ঔষধেরও অর্শের উপর ভাল ক্রিয়া আছে। তবে কোষ্ঠকাঠিন্য থাকিলেই—কলিনসোনিয়া এবং উদরাময় থাকিলে এলোজ উৎকৃষ্ট।

**কলিক বা পেটে বেদনা** (Colic Pain):—তলপেটের দক্ষিণ ভাগে অতীব পেট কামড়ান; মলত্যাগের পূর্ব্বে এবং মলত্যাগের সময়ে অতীব পেট কামড়ান; মলত্যাগ হইলে—পেট বেদনার নিবৃত্তি হয়, রোগী অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়ে এবং তাহার সমস্ত শরীর ঘর্ম্মে ভাসিয়া যায়। উদরাময়ের পূর্ব্বে প্রায়ই মলদ্বারে এত চুল্‌কায় এবং জ্বালা হয় যে, তাহাতে নিদ্রা যাওয়া অসম্ভব হয়। উদরাময় অবস্থায় অত্যন্ত ক্ষুধা।

মল **কঠিন** হইয়াও অনেক সময় অসাড়ে নির্গত হয় (আর্ণিকা); মলদ্বারের **সম্বরণ শক্তির** অভাবই ইহার প্রধান কারণ। আর্ণিকাতেও—এই লক্ষণ দেখা যায়।

**রোগি-তত্ত্ব** :—(১) দর্জ্জিপাড়ার প্রসিদ্ধ রামানন্দ পালের ইরিসিপেলাস রোগ হয়; সেই সময় কয়েকদিন তাহার কোষ্ঠবদ্ধ ছিল; একদিন অসাড়ে অজ্ঞাত ভাবে কঠিন মল পরিত্যাগ করে, তাহাকে **আর্ণিকা** ৩০ শক্তি দেওয়াতে আর অসাড়ে মলত্যাগ হয় নাই, তাহাতে ইরিসিপেলাস রোগ পর্য্যন্ত আরোগ্য হইয়া গেল।

(২) ডাক্তার ন্যাসের ৫ বৎসরের একটি শিশুর অতীব কোষ্ঠ কাঠিন্য ছিল, শিশুটী অনেক কোঁথিলেও তাহার মলত্যাগ হইত না; পরে অসাড়ে বিছানায় বা অন্যত্র আপনি মল বাহির হইয়া থাকিত; কয়েক ডোজ ২০০ শত শক্তির এলো খাওয়ায় তাহার এই রোগ আরোগ্য হইয়া গেল। ইতিপূর্ব্বে এই শিশুর জন্য শিশুর মাতা অনেক প্রকার চিকিৎসা করিয়াও কৃতকার্য্যতা লাভ করিতে পারে নাই।

এলোজ এবং পডোফাইলাম্ উভয়েরই **হালিশ বাহির হওয়া** এবং প্রল্যাপ্‌সাস্ ইউটেরাই অর্থাৎ জরায়ু বাহির হওয়া রহিয়াছে। **এলোর**—পেটভার এবং মলদ্বারের জ্বালা দ্বারা ইহাকে চিনিয়া লইবে।

**উপযোগীতা** ( Suitability ):—আলসে শ্রান্তব্যক্তি; শারীরিক বা মানসিক পরিশ্রমে বিরত; মানসিক পরিশ্রমে সহজেই অবসন্ন হইয়া পড়ে; বৃদ্ধ ব্যক্তি, বিশেষতঃ ঢিলা স্বভাব স্ত্রীলোক এবং শ্লেষ্মাময় ধাতু; ঘর্ম্মের সহিত অতীব অবসন্নাবস্থা ইত্যাদিতে এলো দ্বারা উৎকৃষ্ট কার্য্য পাওয়া যায়।

প্রত্যেক বৎসর শীতের প্রারম্ভে চুল্‌কানি বাহির হইতে থাকে ( সোরি )। কোষ্ঠবদ্ধ থাকিলে নিজের উপরই ত্যক্ত ভাবাপন্ন হয়।

**শিরঃপীড়া** (Headache):—প্রত্যেক পাদবিক্ষেপ সহ বৃদ্ধি। ( বেল্, ব্রাই ), এতৎসহ চক্ষুদ্বয় ভারী এবং বিবমিষা। তাপে শিরঃপীড়ার বৃদ্ধি; ঠাণ্ডাতে উপশম ( আস´ ); শিরঃপীড়া সহ পর্য্যায় ক্রমে লাম্বেগো; ভালরূপ বাহ্যি না হইলে—শিরঃপীড়া।

**সম্বন্ধাবলী** ( Relations ):—সাল্‌ফারের ন্যায় প্রাচীন পীড়া সহ উদর ভারী এবং পোর্টাল বিধানের কন্‌জেচ্‌শন্ থাকিলে অতীব উপকারী; কোন ইরাপ্সন বসিয়া গেলে পুনরায় তাহার উদ্গম করাইতে পারে।

এমোনি-মি, নাক্স, পডো, গ্যাম্বোজ ইহার সমধর্ম্মাক্রান্ত ঔষধ।

**বৃদ্ধি** ) Aggravation ):—অতি প্রাতে; বসিয়া দিন কর্ত্তনে; গরমের সময় চৈত্রমাসাদিতে পান; আহারের পর; দণ্ডায়মান থাকা এবং ভ্রমণ সময়।

**উপশম** (Amelioration):—ঠাণ্ডা জল; শীতকাল; মল ওবায়ু নিঃসরণ।

**শক্তি** ( Potency ):—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত। ২০০ শত শক্তির ৫টি

অনুবটিকা একমাত্রা খাইতে দিয়া আমরা উদরাময় রোগে অত্যাশ্চর্য্য ফল পাইয়াছি।

## স্মৃতি-সহায়।

১। এলো-সকোট্রিনার প্রকৃতি, মানসিক অবস্থা, বয়স, স্বভাব, শারীরিক ধর্ম্ম লিখ ?

২। ইহার কণ্ডুরোগের সহ ক্রোধ এবং কোষ্ঠবদ্ধতা; মিউকাস ঝিল্লীর পীড়া; বিবিধ প্রকারের শিরঃপীড়া ও তাহাদের আনুষঙ্গিক পীড়াচয়; উদরাময়ের অবস্থা; মলত্যাগের অবস্থা; কলিক পীড়া; বাতকর্ম্মের অবস্থাচয়; অসাড়ে মলত্যাগের অবস্থা; মলত্যাগের পূর্ব্বের অবস্থাচয়; অর্শরোগচয়ের অবস্থা; মলদ্বারের অবস্থাচয় বর্ণনা কর ?

৩। ( সোরিনাম ) ( বেল্, ব্রাই ) ( আর্সেনিক ) ( ক্রোটন্-টি ) ( গ্যামেবুস, সোরি, সাল্ফ ) ( ওলিএণ্ডার, মিউর-এসি, ষ্ট্যাট্রা-মি ) ( এগারিকাস ) ( মিউর-এসি ) ( কলিন্-জো ) ইত্যাদি ব্রাকেটস্থিত ঔষধাবলীর কোন্ কোন্ লক্ষণের সহিত এই ঔষধের সাদৃশ্য বা বৈসদৃশ্য রহিয়াছে ?

---

# এলুমিনা। Alumina.

## ইহা খনিজ।

ইহাকে ইংরাজীতে ( Pure Clay ) অর্থাৎ বিশুদ্ধ বা অবিমিশ্র মৃত্তিকা বলা যায়। সাধারণ মৃত্তিকাতে লৌহাদি নানাবিধ ধাতু, বালুকা এবং উদ্ভিদ মিশ্রিত আছে—কিন্তু বিশুদ্ধ মৃত্তিকা ঐ সমস্ত পদার্থ বিবর্জ্জিত।

**অধিকৃত রোগচয়** (Therapeutics ):—মলদ্বারের পীড়া, কোষ্ঠবদ্ধতা, কাশি, নখের পীড়া, ধনুষ্টঙ্কার, প্যারালিসিস্।

ইহা **প্রাচীন পীড়ায়** ( Chronic Diseases ) একটি মহৌষধ। ইহাকে অনেকে "প্রাচীন পীড়ার একোনাইট" বলিয়া থাকেন।

**ক্রিয়াস্থান** ( Actions ):—স্পাইনাল নার্ভ এবং সেরিব্রো-স্পাইনাল নার্ভ। ইহা কঞ্জাংটাইভা, নাসিকা এবং অন্ত্র পথের মিউকাস্ ঝিল্লীর শুষ্কাবস্থা উৎপাদন করে।

শরীরের জীবনী-তাপের ( Animal Heat ) হীনতা ( ক্যাল্ক্, সাইলি ); রোগাপানা চেহারা। বর্ণ কালিপানা। কোমল (Soft) ও আনন্দময় স্বভাব। হাইপোকণ্ড্রিয়াক্। শুষ্ক চুলকানি, শীতে বৃদ্ধি ( পিট্রোলি। সমস্ত গাত্রে ভয়ানক চুল্কান—

বিশেষতঃ বিছানায় গরম হইয়া উঠিলে ( সাল্‌ফার ); চুল্কাইতে চুল্কাইতে রক্ত বাহির হয় ও বেদনা করে।

সময় অতি ধীরে অতিবাহিত হয়; এক ঘণ্টা যেন অর্দ্ধ দিবসের ন্যায় বোধ হয় ( ক্যানা-ইণ্ডি )।

**লোকমোটর অ্যাটাক্সিয়া** নামক পীড়ায়—নিম্নলিখিত লক্ষণচয় থাকলে এলুমিনা দ্বারা উৎকৃষ্ট কার্য্য পাওয়া যায়। নিম্নশাখাদ্বয়ে ভার বোধ; নিম্নশাখাদ্বয়কে টানিয়া চলিতে অক্ষম। সন্ধ্যার সময় চলিয়া যাইতে মাতালের ন্যায় হেলিতে দুলিতে থাকে এবং অবশেষে বসিয়া পড়ে; দিবসে চক্ষু উন্মীলন না করিয়া কথনই চলিতে পারে না; চক্ষু মুদ্রিত কারলেই হেলিয়া দুলিয়া পড়িয়া যাইবার উপক্রম হয় ( আর্জেণ্টা-নাইট্রা, জেল্‌স )। পাদবিক্ষেপ কালে—পায়ের গোড়ালিতে ঝিঁ ঝিঁ ধরার ন্যায় বোধ করে। অতীব মূর্চ্ছা এবং ক্লান্তি সহ বসিয়া পড়া। মেরুদণ্ডের অস্থির ভিতর দিয়া উত্তপ্ত লৌহ শলাকা প্রবেশ করার ন্যায় যন্ত্রনা বোধ।

**রাক্ষসী এবং অস্বাভাবিকী ক্ষুধা** ( Ravenous Hunger ):— চা'খড়ি, চাউলের গুঁড়ি, পোড়ামাটী, পাতথোলা, লবঙ্গ, কাফি অথবা চা'র গুঁড়ো, টক্‌বস্তু এবং অপাচ্য বস্তু সকল খাইতে অতীব স্পৃহা। ঘরের বেড়ার মাটী, সাইলমাটী, অট্টালিকার পলাস্তারা ইত্যাদি অখাদ্য পদার্থ খাইতে অদম্য ইচ্ছা ( সিকুটা, সোরিনাম্‌ )।

( পাউরুটী খাইতে অনিচ্ছা, কিম্বা উহাতে নিতান্ত অরুচি—নাট্রা-মিউর )।

গোল আলু প্রায়ই সহ্য হয় না, সেই জন্য গোল আলু খাইতে পারে না। ( চর্ব্বিযুক্ত খাদ্য এবং পিষ্টকাদি খাইতে পারে না—পাল্‌স )।

**পরিপাক যন্ত্রচয়** (Digestive Organs ):—বহুবৎসর যাবৎ উদ্গার উঠা, বিশেষতঃ সন্ধ্যার সময় বৃদ্ধি। লবণ, মদ্য, ভিনিগার, গোলমরিচ ইত্যাদি উত্তেজক বস্তু খাইলে তৎক্ষণাৎ কাশি আরম্ভ হয়।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ):—রেক্‌টামের অসাড় অবস্থা, এমন কি নরম (Soft) মলও কোঁথ পাড়িয়া বাহির করিতে হয় (এনাকার্ডি, প্ল্যাটি, সিপি,

সাইলি, ভিরেট্রাম্)। কোষ্ঠবদ্ধতা; মলত্যাগের ইচ্ছা নাই—এবং বহু মল একত্রীভূত না হওয়া পর্য্যন্ত মলত্যাগের ক্ষমতাও নাই (মেলিলোটস্)।

N. B. :—**ব্রাইওনিয়ার** সহিত -কোষ্ঠবদ্ধতা সম্বন্ধে অনেক সাদৃশ্য রহিয়াছে; কোষ্ঠবদ্ধতায় ব্রাইওনিয়ারও—মলত্যাগের জন্য ইচ্ছার অভাব বিদ্যমান রহিয়াছে; মিউকাস ঝিল্লীর শুষ্কাবস্থা হেতু কোষ্ঠবদ্ধতা; শুষ্ক, পাতলা শরীর—উভয় ঔষধেই দেখা যায়; ব্রাইওনিয়ার পর এলুমিনা এবং এলুমিনার পর ব্রাইওনিয়া প্রয়োগ হইলে—উভয়েই হিতকারী হয় (উভয় ঔষধই শিশুদিগের কোষ্ঠবদ্ধতায় উপকারী)।

বৃদ্ধ, দুগ্ধপোষ্য শিশু, যে শিশু, নানা প্রকার কৃত্রিম খাদ্য খাইয়া মানুষ হয়, তাহার পক্ষে এলুমিনা উপযুক্ত ঔষধ (লাইকো, ওপি)। গর্ভাবস্থায় রেক্‌টাম (Rectum) অর্থাৎ সরলান্ত্রের অকর্ম্মণ্য অবস্থা হেতু কোষ্ঠবদ্ধতা (সিপি)। প্রস্রাব করিতে বাহি হওয়া।

প্রস্রাব করার জন্য বাহি যাওয়ার ন্যায় বসিয়া অত্যন্ত কোঁথ পাড়িতে হয়।

**প্রদরস্রাব** (Leucorrhœa) :—লিউকোরিয়া বা শ্বেতপ্রদর রোগ হেতু স্রাব—বহুল পরিমাণ ঝাঁজযুক্ত এবং উহা পায়ের গোড়ালি পর্য্যন্ত বাহিয়া পড়িতে থাকে (সিফিলি); দিবসে পীড়ার বৃদ্ধি; ঠাণ্ডা জলে স্নান করিলে উপশম। ঋতুস্রাবের পর শারীরিক এবং মানসিক উভয় প্রকারের দুর্ব্বলতা, এমন কি কথা বলিতে অক্ষম হয় (কার্ব্ব-এনি, ককুলাস)।

কথা বলিতে ক্লান্তি; মূর্চ্ছা এবং অতীব শ্রান্তি; বসিয়া থাকিতে ইচ্ছা।

লেড্ (lead) পয়জন—অর্থাৎ সীসক দ্বারা বিষাক্ত হওয়া; চিত্রকরের শূলবেদনা এবং সীসক দ্বারা যে সমস্ত উপসর্গ এবং রোগ জন্মে তজ্জন্য এলুমিনা একটি প্রধান ঔষধ।

**সম্বন্ধাবলী** (Relations) :—ব্রাইওনিয়ার পর উপকারী; ইহার পর—ব্রাইওনিয়া, ল্যাকেসিস, সাল্‌ফার উৎকৃষ্ট ফলপ্রদ। ইহা ব্রাইওনিয়া রোগের প্রাচীনাবস্থায় ফলপ্রদ; ইহা ব্যারাইটা-কার্ব্ব এবং কোনায়ামের সদৃশ ঔষধ। রোগিদিগের পীড়ায় কার্য্যকারী।

**বৃদ্ধি** (Aggravation) :—শীতল (Cold) বাতাসে; শীত ঋতুতে; বসিলে;

গোল আলু খাইলে; মাংসের যুষ খাইলে; একদিন পর একদিন। অমাবস্যা পূর্ণিমায় বৃদ্ধি (সাইলি)।

**উপশম** (Amelioration):—গ্রীষ্ম ঋতুর মাঝামাঝি সময়ে; গরম জল পানে; আহার করার সময় (সোরি); সজল দিনে (কষ্টি)।

**শক্তি** (Potency):—৬ষ্ঠ, ৩০শ ২০০, শত।

## স্মৃতি সহায়।

১। এলুমিনার শারীরিক ধর্ম্ম; আকৃতি; বর্ণ; স্বভাব; মানসিক অবস্থা; চর্ম্ম রোগের অবস্থা বর্ণন কর?

২। ইহার রুচি এবং কোন্ বস্তু খাইবার প্রবল ইচ্ছা তাহা বল এবং কোন্ দ্রব্যটী ইহার সহ্য হয় না?

৩। ইহার হাটা এবং চলা সম্বন্ধে কি বিশেষত্ব আছে?

৪। ইহার উদ্গার; কাশি; কোষ্ঠবদ্ধতা; মলের অবস্থা; সরলান্ত্র এবং মল নির্গমনের অবস্থা; অন্যান্য নানাবিধ কোষ্ঠবদ্ধতা; উদরাময়ের মলনির্গমনের বিশেষত্ব। মূত্রত্যাগের বিশেষত্ব; লিউকোরিয়া রোগ; ঋতুর আনুষঙ্গিক অবস্থাচয় এবং কথা বলার আনুষঙ্গিক অবস্থাচয় বর্ণন কর?

৫। (ক্যাল্‌ক, সাইলি) (পিট্রো) (সাল্‌ফ) (ক্যানাবিস্-ইণ্ডি) (আর্জ্জেণ্ট-না, জেলস্) (সিকুটা); (সোরিনাম্) (মেলিলোটাস্) (প্লাটিনা) (এনাকার্ডিয়াম্, প্লাটিনা, সিপিয়া, সাইলি, ভিরাট) (লাইকো. ওপি) (সিপি) (সিফিলিনাম্) (কার্ব্ব-এনি, ককিউ) (সোরিনাম্) (কষ্টিকাম্) ইত্যাদি ঔষধের কোন্ কোন্ লক্ষণ সহ ইহার সাদৃশ্য আছে?

---

# এম্ব্রা গ্রিসিয়া। Ambra Grisea.

সমুদ্রে এম্বার গ্রীস নামক এক প্রকার পদার্থ ভাসিতে দেখা যায়; উহা তিমি মৎস্যজাত ফেনাবৎ বস্তু বিশেষ বলিয়া অনুমিত হয়। কেহ কেহ বলেন যে উহা উক্ত মৎস্যের অন্ত্রস্থ রোগ বিশেষের ক্ষরিত পদার্থ। জাপানীরা ইহাকে তিমি মৎস্যের বিষ্ঠা বলিয়া বর্ণনা করে।

**অধিকৃত রোগচয়** (Therapeutics):—স্ত্রী-রোগচয়, মলদ্বারের ইরিটেশন, বধিরতা, কাশি, মুখমণ্ডলস্থ ব্রণাদি, ঋতু সম্বন্ধে কোন কোন হিষ্টিরিয়া, নিম্ফোম্যানিয়া, র‍্যানুলা, প্লীহাতে বেদনা, পিউয়ারপারেল জ্বর ইত্যাদি।

**ক্রিয়াস্থান** (Actions) :—স্নায়ু-বিধানের উপর ইহার ক্রিয়া বিশেষ—রূপে প্রকাশিত হইয়া থাকে; তাহাতে হিষ্টিরিয়ার ন্যায় অনেক লক্ষণ প্রকাশ পায়; হিষ্টিরয়াযুক্ত স্ত্রীলোকের জন্য ইহা একটি উৎকৃষ্ট ঔষধ।

স্মৃতি-বিভ্রম এবং ত্রস্ততা সহ সমস্ত কার্য্য করা ইহার প্রধান লক্ষণ বিশেষ। সময় ধীরে চলিয়া যায় বলিয়া বোধ করে।

**অনিদ্রা** ( Insomnia ) :—বিষয় চিন্তায় মস্তিষ্ক ক্ষীণ হইয়া অনিদ্রা, তৎসহ মাংসপেশীর আক্ষেপ এবং মোচড়ান—বিশেষতঃ পাতলা শরীরবিশিষ্ট ব্যক্তির। নিদ্রা না হওয়া হেতু বসিয়া থাকা ( একটিয়া, সিপিয়া )।

**উপযোগিতা** ( Suitability ) :—শিশু বিশেষতঃ সহজে উত্তেজনা-শীল, স্নায়বীয় ধাতুবিশিষ্ট এবং দুর্ব্বল, অবিবাহিতা যুবতীর পক্ষে অতি উপযুক্ত ঔষধ; সহজে সর্দ্দি লাগা স্বভাব বিশিষ্ট পাতলা শরীরযুক্ত ব্যক্তি।

রাক্ষুসা রোগ সহ নিশ্বাস প্রশ্বাসে দুর্গন্ধ ( থুজা )।

পেটের ভিতর ঠাণ্ডা বোধ করা ( ক্যাল্‌ক-কা )।

বাহির সময়ে, কেহ তাহার নিকটে থাকিলে—এমন কি নিজের মা কিম্বা দাসী থাকিলেও—সে বিশেষ ত্যক্ত বোধ করে। বাহি করিবার জন্য নিস্ফল বেগ এবং তাহাতে সে অস্থির হয়।

**স্ত্রী-যন্ত্রাদি** ( Female organs ) :—ঋতুস্রাব হইবার প্রকৃত সময়ের মধ্যভাগে রক্তস্রাব হওয়া; সামান্য কারণে—এমন কি একটু বেশী হাটিলে, কিংবা বাহির বেগ দিলে রজঃস্রাব হইতে থাকে। লিউকোরিয়া—গাঢ় নীলাভ, সাদা মিউকাস ক্ষরণ, বিশেষতঃ কেবল রাত্রিতে ( কষ্টি, মার্ক-ক, নাইট্রি-এসি )।

**কাশি** ( Cough ) :—আক্ষেপ সহ অতীব ভয়ানক কাশি, তৎসহ উদ্গার এবং গলাভাঙ্গা শব্দ, কথা বলিতে কিংবা উচ্চরবে পাঠ করিতে বৃদ্ধি ( ড্রসি, ফস্ ), প্রাতে কাশি উঠে, কিন্তু সন্ধ্যায় উঠে না ( হাইয়স্ )।

N. B. :—এম্বা, মস্কাস্, কাষ্টোরিয়াম, এসাফিটিডা, ভেলিরিয়ানা এই পঞ্চৌষধি **হিষ্টিরিয়া রোগ** নাশ জন্য বিশেষ তৎপর জানিবে।

**সম্বন্ধাবলী** (Relations):—সিমিসিফি,এসাফি, কোকা, ইগ্নে, মস্কাস, ভেলিরি, ফস্ এই কয়েকটী ঔষধ অনেক সময় এম্বার ন্যায় কাজ করিয়া থাকে।

**বৃদ্ধি** ( Aggravation ) :—গরম জলে ; গরম ঘরে ; সঙ্গীত ও বাদ্যে ; শয়নাবস্থায় থাকায় ; সজোরে কথা বলা বা অধ্যায়ন করায়। বহুলোকের সমাগমে ; জাগরিত হওয়ার পর।

**উপশম** (Amelioration) :—আহারের পর, শীতল বাতাসে ; শীতল খাদ্য এবং পানীয়ে ; বিছানা হইতে উঠায়।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ।

### স্মৃতি-সহায়।

১। এম্‌ব্রার বয়স, লিঙ্গ, আকৃতি, শারীরিক ধর্ম্ম, মানসিক স্বভাবের বর্ণন কর ?

২। ইহার ম্যানুলা রোগ ; উদর মধ্যে বোধশক্তি ; মলত্যাগের সাময়িক অবস্থা ; রজঃস্রাব ; লিউকোরিয়া ; কাশি ইত্যাদির অবস্থা বর্ণন কর ?

৩। ( সিমিসিফি, সিপিয়া ) ( থুজা ) ( ক্যাল্‌ক ) ( কষ্টি. মাক. নাইট্রিক-এসি.) ( ড্রসি, ফস্ ) ( হাইয়স ) ইত্যাদি ঔষধের কোন্ কোন্ লক্ষণের সহিত ইহার সাদৃশ্য আছে ?

---

# এমোনিয়াম কার্ব্বোণিকাম।

## Ammonium Carbonicum.

ইহার সাধারণ ইংরাজী নাম ( Smelling-salts )! নিশাদল এবং চূণ একত্রিত করিলে তন্মধ্যে এমোনি-কার্ব্ব উৎপন্ন হয়।

এলোপ্যাথিক ডাক্তারেরা ইহা কাচের ছিপিযুক্ত শিশীতে বদ্ধ করিয়া রাখেন ; মাথাধরা এবং মূর্চ্ছাদি রোগে ইহার আঘ্রাণ লইতে হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—সহজে সর্দ্দি লাগা অভ্যাস, কাশি, ইউরিমিয়া, ফুস্‌ফুসের ইডিমা, অসাড়ে মূত্রস্রাব। ভেনাস কন্‌জেচ্‌শন্ জনিত অর্শ ও নাসিকা হইতে রক্তপাত, ঋতুকালে অর্শ দেখা দেয়। রাত্রিকালে নাক বন্ধ হইয়া থাকে, নিশ্বাস লইতে পারে না। দক্ষিণপার্শ্বের রোগচয়।

শারীরিক দোষে রক্তস্রাব-প্রবণতা। রক্তের লাল কণানিচয়ের ধ্বংসাবস্থা এবং রক্তের তরলাবস্থা। ক্ষততে গ্যাংগ্রীন্ অবস্থা প্রাপ্ত হওয়া।

বৃদ্ধ দুর্ব্বল ব্যক্তিদিগের ইরিসিপেলাস্ রোগে—রক্তের বিষাক্ত অবস্থা হেতু মাতালের ন্যায় অজ্ঞানাবস্থা হইলে বিশেষ কার্য্যকারী।

স্থূলকায় মাংসল রমণীর, সর্ব্বদা বসিয়া থাকা হেতু নানাবিধ পীড়া। ক্ষীণা, কোমলাঙ্গী সর্ব্বদা স্মেলিং-সল্টের ( Smelling-Salt ) আঘ্রাণ লইবার জন্য উহা অষ্ট প্রহর নিকটে রাখে। **শীতকালে** সহজেই সর্দ্দি ইত্যাদি লাগে।

গাত্র ধৌত করিতে শিশুর অনিচ্ছা ( এন্টি-ক্রু, সাল্ফার )।

**শ্বাসপ্রশ্বাস** ( Respiration ) :—নিদ্রা আসিলে শ্বাসপ্রশ্বাস বন্ধ প্রায় হয়; তখন নিশ্বাস পাইবার জন্য জাগরিত হইয়া পড়ে ( গ্রিণ্ডে, ল্যাকে )। নাসিকার অভ্যন্তর শুষ্ক অথবা বন্ধ প্রায়; রাত্রিতে বৃদ্ধি; মুখ দিয়া নিশ্বাস গ্রহণ ( স্যাম্বু, লাইকো, নক্স-ভ, ষ্টিক্টা—পাল্মো )।

প্যাল্পিটেশন্ সহ শ্বাস প্রশ্বাসের কষ্ট; শারীরিক পরিশ্রমে, অথবা সিড়ি দিয়া উপরে উঠিলে এবং গরম ঘরে বৃদ্ধি।

সজল দিনে এবং ঝড় বাতাসে মেজাজ ও শরীর খারাপ হইয়া উঠে।

**নাস্য রক্তস্রাব** ( Epistaxis ):—নাসিকা হইতে রক্তস্রাব; হাত মুখ ধুইবার বেলা প্রাতে বাম নাসিকা হইতে রক্তস্রাব ( আর্ণি, ম্যাগ্নে-কার্ব্ব )। আহারান্তে নাসিকা হইতে রক্তস্রাব; নাসিকা হইতে প্রায়ই রক্তময় শ্লেষ্মা পড়ে। উপুর হইলে নাসিকাগ্র রক্তবর্ণ হইয়া লাল টক্টকে দেখায়। * প্রায়ই রাত্রিতে নাক বন্ধ হয়—মুখ দিয়া নিশ্বাস ফেলা; ( **ডিপ্থিরিয়া** রোগে—এই লক্ষণ থাকিলে সুফল পাইবে )। বহু দিনের সর্দ্দি, শিশুদের নাকী কথা এবং নাসিকা দিয়া নিশ্বাস প্রশ্বাসে কষ্ট ( হিপার্, নাক্স, স্যাম্বু, ষ্টিক্টা )। গলার পচা-ক্ষত, টন্সিলের গ্যাংগ্রিন্ সম্ভাবনা, গ্ল্যাণ্ড সমস্ত শীতল। শিশু নিশ্বাস লইতে পারে না, সেই জন্য ঘুমাইতে পারে না।

* ঋতুস্রাবের প্রারম্ভে ওলাউঠার ন্যায় হয় ( বোভি, ভিরেট )

**ঋতুস্রাব** ( Menstruation ) :—যথা সময়ের অতি পূর্ব্বে বহুল পরিমাণ; তৎপূর্ব্বে পেটে কলিকবৎ বেদনা। ঝাঁজাল—দুই উরুতে লাগিলে যেন উহা হাজিয়া যায়। রাত্রিতে এবং বসিয়া থাকিলে বহুল স্রাব ( জিঙ্ক )। এতৎসহ দন্তশূল, পেট বেদনা, বিমর্ষচিত্ততা। ক্লান্তি—বিশেষতঃ উরুদ্বয়ে। হাইতোলা এবং কম্প।

**লিউকোরিয়া বা শ্বেতপ্রদর** ( Leucorrhœa ) :—জলবৎ,

জরায়ুতে জ্বালা। ঝাঁঝাল—ভেজাইনা হইতে বহুল পরিমাণে নির্গত; যোনিকপাটে ক্ষতোৎপাদক।

**এম্ফিজিমা** ( Emphysema ):—রোগে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**কাশি** (Cough):—গলার ভিতর ধূলি প্রবেশের ন্যায় (Dry) শুষ্ক, খুস্‌খুসে (Hacking) কাশি। প্রতি রাত্রে ৩টা হইতে ৮টাতে বৃদ্ধি (কেলি কার্ব)। বক্ষে কঞ্জেচশন্ সহ নিউমোনিয়া, তৎসহ বেগুণে বা কালবর্ণের গয়ের উঠিতে থাকে এবং বক্ষঃ মধ্যে বৃহৎ বুড়্ বুড়্ শব্দ অর্থাৎ লার্জ ক্রিপিটেশন। ( Large Crepitation ) এবং ঘড়্ ঘড়্ শব্দ শুনা যায়।

আঙ্গুলহাড়া—তাহাতে পেরিয়ষ্টিয়মে পর্য্যন্ত বেদনা (ডাইওস্কো, সাইলি)।

**ইরাপ্‌টিভ জ্বরাদি** ( Erruptive Fever ):—স্কার্লেটিনার ন্যায় সমস্ত শরীর রক্তবর্ণ (এইলেণ্টাস্)। মারাত্মক স্কার্লেটিনা সহ (Deep) গভীর নিদ্রা; গলা ঘড়্ ঘড়ি; শরীরে জীবনীশক্তির হীনতা হেতু—মিনমিনার ন্যায় (ক্ষুদ্র সরিসা বা বালুকাকণাবৎ) ইরাপ্‌শনগুলি ঈষৎ পরিমাণে প্রকাশ পায় বা ভালরূপে উঠিতে পারে না (তজ্জন্য কন্‌ভাল্‌শন—জিঙ্ক)। মস্তিষ্কের প্যারালিসিস হইবার ভয় (টুবারকু, জিঙ্ক)।

এতদ্দেশীয় দুষ্ট হাম—মারাত্মক ব্রঙ্কাইটিস কিংবা নিউমোনিয়া, ডিলিরিয়াম্ কিম্বা ষ্টুপর্ ( Stupor ) অথবা মাতালের ন্যায় অজ্ঞানাবস্থা ইত্যাদি উপসর্গ, রক্তের বিষাক্ত অবস্থাজনিত হইলে এতদ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

**সম্বন্ধাবলী** ( Relations ):—হ্রাস-টক্স দ্বারা—বিষাক্ত হইলে, কিম্বা বিষাক্ত কীটাদি দংশন করিলে ইহা তাহার মহৌষধ। মক্ষিকা এবং পোকা ইত্যাদিতে দংশন করা হেতু পীড়া; প্রায়শঃই দক্ষিণ অংশের পীড়া। ল্যাকেসিসের সহিত বিরুদ্ধাবস্থা।

**বৃদ্ধি** ( Aggravation ):—ঠাণ্ডা এবং ভিজা বাতাসে, ভিজা পুলটিশে, গাত্র ধৌত হেতু ঋতুস্রাব কালে।

**উপশম** ( Amelioration ): পেটের উপর ভর করিয়া শুইয়া থাকিলে (এসিটিক্ এসিড), বেদনাযুক্ত পার্শ্বে শয়নে (পাল্‌স), শুষ্ক বাতাসে।

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## স্মৃতি-সহায়।

১। এমোনি-কার্ব্বের আকৃতি, রক্তস্রাব—প্রবণতা, ক্ষত; শিশুদের অনিচ্ছা; নিদ্রায় শ্বাসপ্রশ্বাস; শিরঃপীড়া; নাসিকার দ্বারা শ্বাসপ্রশ্বাস; নাসিকা হইতে রক্তস্রাব; গলার ভিতরে টন্সিলের অবস্থা; ডিপ্‌থিরিয়া রোগের অবস্থা; ঋতুস্রাবের আরম্ভ অবস্থায় ঋতুস্রাব সহ অন্যান্য নানাবিধ অবস্থা; লিউকোরিয়া; শ্বাসকষ্ট; এম্পিজিমা; কাশির অবস্থা; হাম; স্কার্লেটিনা ইত্যাদি পীড়ায় এবং অবস্থাতে এমোনি-কার্ব্বের যে যে বিশেষত্ব আছে তাহা বল?

২। (এণ্টি-ক্রুড, সাল্‌ফ) (গ্রিণ্ডেলি, ল্যাকে) (বেল্, গ্লোনইন্) (আর্ণি, ম্যাগ্নে-কা) (হিপ, নাক্স, স্থাম্বু, ষ্টিক্টা) (বোভি, ভিরাট) (জিঙ্ক, কেলি-কার্ব্ব) (ডায়েস্কো, সাইলি) (এইল্যান্থাস) (টিউবারকিউ, জিঙ্ক) (এসিটিক্-এসি) (পাল্‌স) ইত্যাদি ঔষধের কোন্ কোন্ লক্ষণ সহ ইহার সাদৃশ্য রহিয়াছে?

---

# এমোনিয়াম মিউরিয়েটিকাম।

## Ammonium Muriaticum.

ইহা রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—হিক্কা, এনোস্মিয়া অর্থাৎ ঘ্রাণশক্তির লোপ, অর্শ, যকৃতের পীড়া, চক্ষুর প্রদাহ।

ইহা দক্ষিণদিকের পীড়া সম্বন্ধে উৎকৃষ্ট ঔষধ।

**উপযোগীতা** ( Suitability ) :—চর্ব্বিপূর্ণ, স্থূলশরীর এবং অলসতা-পূর্ণ ব্যক্তি অথবা শরীরটি মোটা এবং চর্ব্বিপূর্ণ, কিন্তু পা দুইখানি সরু; এতাদৃশ ব্যক্তির পক্ষে ইহা অতীব ফলপ্রদ।

নাসিকা হইতে জলবৎ ঝাঁজাল সর্দ্দি অর্থাৎ কোরাইজা, তাহাতে ওষ্ঠের উপরিভাগ হেজিয়া যাওয়া।

**ঋতুকালে** ( During Menstruation ) :—উদরাময় এবং বমন, রক্ত বাহ্যি ( ফস্ ); চরণদ্বয়ে নিউর‍্যালজিক্ বেদনা; রাত্রিতে ঋতুস্রাবের পরিমাণ অত্যন্ত অধিক ( বোভি ) ( কিন্তু শয়ন অবস্থায় বৃদ্ধি—ক্রিয়োজো )।

**শ্বেতপ্রদর** ( Leucorrhœa ) :—নাভির চতুর্দ্দিকে পেট কামড়ানির ন্যায় বেদনা হইয়া অণ্ডলালের ন্যায় ভাঙ্গিতে থাকে; প্রত্যেকবার মূত্রত্যাগের পর বেদনাশূন্য কটাবর্ণ শ্লেষ্মার ন্যায় ভাঙ্গিতে থাকে।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ):—অদম্য কোষ্ঠবদ্ধতা সহ অত্যন্ত বাতকর্ম্ম। অতি কষ্টে কঠিন খণ্ড খণ্ড মলনির্গমন; মল মলদ্বারের নিকট আসিয়া, খণ্ড খণ্ড হইতে থাকে ( ম্যাগ্নে-মি ) মলের বর্ণ বিভিন্ন, এমন কি দুইবারের মলও এক প্রকার দেখা যায় না ( পাল্‌স )।

**অর্শচয়ে জিল্‌কানি** ( Smarting ) এবং ক্ষত-বোধবৎ কষ্ট। মলত্যাগের পর গুহ্যদ্বারে জ্বালা এবং হুল-ফুটানবৎ যন্ত্রণা ( ইস্কিউ, সাল্‌ফা ); বিশেষতঃ শ্বেতপ্রদর স্রাব লুপ্ত হওয়ার পর।

পৃষ্ঠদেশে স্ক্যাপুলা অস্থিদ্বয়ের অন্তর্ব্বর্ত্তি স্থানে এক প্রকার ঠাণ্ডা অনুভব ( ল্যাকে )।

**হিক্কা** ( Hiccough ) :—অনেক **দুরারোগ্য হিক্কা** এতদ্দ্বারা আমাদের হস্তে আরোগ্য লাভ করিয়াছে। যে হিক্কার চোটে বুকে লাগে— তাহাতে ইহা অমোঘ ঔষধ; হিক্কায় আমরা ইহার ৩য় শক্তি ব্যবহার করিয়া থাকি।

পায়ের ডিমের মাংসপেশীচয় ভ্রমণ সময়ে বেদনা সহ ছিন্নবৎ বোধ হয়; পেশীচয়ের খর্ব্বতা হেতু গ্রন্থিচয়ের আড়ষ্টতা ( কষ্টি, সাইমেক্স )।

চরণদ্বয়ে দুর্গন্ধময় ঘর্ম্ম ( এলুমি, গ্রাফা, সোরি, সেনিকিউ, সাইলি )।

**সর্দ্দি** ( Coryza ) :—দিবসে এক নাক বন্ধ এবং রাত্রিতে উভয় নাসিকা বন্ধ, কোরাইজা ( Coryza ) হেতু নাসিকা হইতে লেরিংস্ ও ট্রেকিয়া পর্য্যন্ত জ্বালা; মল কঠিন এবং টুক্‌রা টুক্‌রা হইয়া বাহির হওয়া—এই ঔষধের এক প্রধান ধর্ম্ম।

* ( যত প্রকার মিউরিয়েটযুক্ত ঔষধ আছে, তাহাদের সকলেরই মল টুক্‌রা টুক্‌রা হইয়া বাহির হওয়া এক প্রধান ধর্ম্ম )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—এন্টি-ক্রু, ফস্, সোনকিউ, পাল্‌স— এই ঔষধের পর প্রয়োগে উৎকৃষ্ট কার্য্য করে।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শক্তি।

এমোনিয়াজাতীয় আরও গুটিকতক ঔষধ আছে যথা :—

১। **এমোনিয়াম কষ্টিকাম** ( Ammonium Causticum )

ইহা গলার অভ্যন্তরে ক্ষতবৎ ( Soreness ) অবস্থা সহ স্বরবন্ধ হইলে উপকারী।

২। **এমোনিয়াম ফসফরিকাম** ( Ammonium Phoshoricum )

ধাতুস্থ গাউট, তাহাতে সমস্ত সন্ধিতে ইউরেট অব সোডার ( Urate cf soda ) কঙ্কর এবং ঢেলা সমস্ত জন্মিয়া সন্ধিগুলির বিকৃতি সম্পাদন করে।

৩। **এমোনিয়াম পিক্রেটাম** ( Ammonium-picratum )

ম্যালেরিয়াজনিত নানাবিধ উপসর্গে এবং ইণ্টার্‌মিটেণ্ট পীড়াচয়ে ফলদ।

### স্মৃতি-সহায়

১। এমোনি-মিউরিয়েটের শারীরিক গঠনাদি বর্ণন কর ?

২। কোরাইজা, ঋতু এবং তাহার আনুষঙ্গিক উপসর্গচয়, কোষ্ঠবদ্ধতা, অর্শ ও তদানুষঙ্গিক উপসর্গচয়, লিউকোরিয়া, পায়ের ডিমের মাংসপেশী, চরণস্থ ঘর্ম এই সমস্ত সম্বন্ধে ইহার কি কি বিশেষ লক্ষণ আছে আবৃত্তি কর ?

৩। (এলিয়াম্‌-সি) ( ফস্‌ ) ( বোভি ) ( ক্রিয়োজোট্‌ ) ( ম্যাগ্নে-মি ) ( পাল্‌স ) ( ইগ্নিউ, সাল্‌ফ ) ( ল্যাকে ) ( কষ্টিকাম, সাইলেস্ত্র ) ( এলুমি, গ্রাফা, সোরি, সেনিকিউলা ) ইত্যাদি ঔষধের সহ এমোনি-মিউরিয়েটের কি কি সৌসাদৃশ্য রহিয়াছে ?

---

# এমিলেনাম নাইট্রোসাম।

## Amylenum Nitrosum.

### ইহা রাসয়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

ইহার ইংরাজী নাম নাইট্রাইট্‌ অব এমিল্‌ ( Amyl Nitrite )।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—**এঞ্জাইনা** পেক্টোরিস্‌, হৃদ্‌রোগ, সি-সিক্‌নেস ( Sea-sickness )।

ইহা **এঞ্জাইনা-পেক্টোরিসের** একটি প্রধান ঔষধ। এই পীড়ার আক্রমণ সময়ে নিশ্বাস বন্ধ প্রায় হয় ; হৃৎপিণ্ড ( Tightens up ) করিয়া ধরে ;

মুখচোখ লাল হয়; হৃৎপিণ্ডের শব্দ গোলোযোগ সহ শুনা যায়; হৃৎপিণ্ডের এবং ক্যারোটিড ধমনীর উল্লম্ফন (গ্লোনইন্)। (হৃৎপিণ্ডের শব্দ গোলযোগ পূর্ণ হইলে—এই ঔষধ দ্বারা গ্লোনইনের ন্যায় ফল পাওয়া যায়)।

ঘ্রাণে সংজ্ঞানাশক ঔষধচয় অর্থাৎ ক্লোরফরম্ আদি প্রয়োগে অচেতন হইলে এবং মৃগীরোগের অচেতন অবস্থায় এই ঔষধের আঘ্রাণ লইলে জ্ঞান উদ্দীপ্ত হয়।

ধমনী দ্রুত প্রসারিত এবং বেগযুক্ত হয়, কিন্তু কিছু দিন পরে নাড়ী দুর্ব্বল এবং ধারগতি বিশিষ্ট হইয়া পড়ে। মুখে এবং মস্তকে রক্ত আবদ্ধ হইয়া পড়ে (বেল্, গ্লোনইন্)।

বিশুদ্ধ বাতাস জন্য ব্যাকুল; গাত্রবস্ত্র খুলিয়া ফেলিয়া দেয়; বিছানার চাদর উঠাইয়া ফেলিয়া দেয়—শীতকালেও জানালা খুলিয়া দেয় (আর্জেণ্টা-নাইট্রাস্, সাল্ফার)।

মুখমণ্ডল সহজেই রক্তবর্ণ হইয়া পড়ে (কোকা, ফেরাম্)।

সমুদ্র-গমনে বমন (sea-sickness)। আধকপালে মাথাব্যথা—বিশেষতঃ যখন ঐ পীড়িত পার্শ্ব পিংশেবর্ণ দেখায়। অবিরত আলস্য ভাঙ্গিতে ভাঙ্গিতে শরীরটি কয়েক ঘণ্টা পর্য্যন্ত সটান করিয়া থাকে।

পুনঃ পুনঃ গভীর ভাবে হাইতোলা (কেলি-কার্ব্ব)।

প্রসবের অনতি বিলম্বেই পিউয়ার্‌পারেল কন্‌ভাল্‌শন!

**সম্বন্ধাবলী** (Relations):—বেল, ক্যাক্টাস, কোকা, ফেরাম, গ্লোনইন্, ল্যাকে ইত্যাদি ঔষধের সহ প্রকৃতি গত সাদৃশ্য রহিয়াছে।

**বৃদ্ধি** (Aggravation) শারীরিক এবং মানসিক উভয়বিধ পরিশ্রমেই।

**শক্তি** (Potency):—নিম্নশক্তিতে ইহা কিঞ্চিৎ উপশম দেয় বটে, কিন্তু উচ্চশক্তি না হইলে প্রকৃত আরোগ্য প্রদান করিতে পারে না।

## স্মৃতি-সহায়।

১। এমিলেনাম্-নাইট্রোসাম্‌এর শারীরিক ও মানসিক অবস্থা বল?

২। নাড়ী [Pulse] এবং ধমনীচয়, মস্তিষ্কাদির কন্‌জেচ্‌শন্, বায়ুসেবনে অদম্য ইচ্ছা, কোল্যাপ্সের ন্যায় অবস্থা, আধকপালে মাথাব্যথা, গলাবন্ধ—ব্যবহার, এঞ্জাইনা পেক্টোরিস,

হাত পা টানা দেওয়া, কন্‌ভাল্‌শন এই সকল রোগে এবং অবস্থায় ইহার কি কি লক্ষণ বর্ত্তমান আছে ?

৩। (বেল, গ্লোনইন্) (আর্জে'ণ্টা, ন্যাকে, সাল্ফ) (কোকা, কেয়াম্) (ন্যাকে) (গ্লোনইন্) (কেলি-কার্ব্ব) ইত্যাদি ঔষধের সহ ইহার কোন্ কোন্ বিষয়ে সৌসাদৃশ্য আছে।

---

# এনাকার্ডিয়াম-অরিএণ্টেইল।

## Anacardium Orientale.

### বীজ হইতে টিংচার প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** ( Synonyms ) :—ইংরাজিতে ইহাকে মার্কিং-নাট্ ( **M**arking-Nut ) বলে ; বাঙ্গালাতে ইহাকে **ভেলা** বলে।

মধুপুর অঞ্চলে ইহার অনেক গাছ আছে। ফলগুলি পরিপক্ক হইলে কাল দেখায়। আমাদের ভারতবর্ষ হইতে ইহা ইউরোপ ইত্যাদি অঞ্চলে যায়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—ইহা ইরিসিপেলাস, আদত বসন্ত, অর্থাৎ যে সমস্ত ইরাপ্‌শণের মধ্যভাগে কাল গর্ত্তপানা হয়, তৎসম্বন্ধে উৎকৃষ্ট ঔষধ।

প্রত্যেক জিনিষই যেন স্বপ্নবৎ বোধ হয়। হঠাৎ ভুল হওয়াতে—রোগীর বড় কষ্টকর অবস্থা ও গোলযোগে পড়া হেতু কার্য্যে অনুপযুক্ততা বোধ। বৃদ্ধদিগের শারীরিক দুর্ব্বলতা ও স্মৃতিনাশ ; বহুদিনের উদরাময় ইত্যাদি রোগ হেতু স্মৃতিনাশ। ইহা **স্মৃতি-শক্তির** একটি উৎকৃষ্ট ঔষধ।

হিংসাপূর্ণ এবং নিতান্ত দুষ্ট কর্ম্মে রত।

অবিরত শপথ করা এবং শাপ দেওয়ার অদম্য ইচ্ছা ( ল্যাক্-ক্যানিনাম্, ভিরেট্রাম্, এসিড-নাইট্রিক্)। ঈশ্বরের নিকট প্রার্থনা করিতে থাকা (ষ্ট্র্যামো)।

নিজের প্রতি এবং অন্যের প্রতি বিশ্বাস স্থাপন করিতে পারে না।

তাহার মনে হয়—তাহার যেন দুইটি ইচ্ছা রহিয়াছে ; এক ইচ্ছায় করিতে বলে, অন্য ইচ্ছায় করিতে মানা করে।

হাটিবার বেলায়, তাহার পিছনে যেন কেহ চলিয়া আসিতেছে, এই জ্ঞানে অতি ভয় বোধ করা। চতুর্দ্দিকে সন্দেহজনক বিষয়; সমস্ত প্রকার বুদ্ধিরই দুর্ব্বলতা।

অর্শ এবং কোষ্ঠবদ্ধতা সহ রোগ-সন্দিগ্ধতা ( Hypochondriasis )।

আশ্চর্য্য স্বভাব—পরিহাস যোগ্য বিষয়ে নিতান্ত গম্ভীর ভাব ধারণ করে এবং নিতান্ত গুরুতর বিষয়ে হাস্য এবং পরিহাস করে। নিজেকে কোন দেবতা মনে করে, অভিসম্পাত করে এবং শপথ করে।

**অনুভূতি** ( Sensation ) :—বোধ হয়, অঙ্গের কোন এক ভাগ রজ্জু দ্বারা বেষ্টিত বা বান্ধা রহিয়াছে ( ক্যাক্টাস, কার্ব্বলিক-এসি, স'লফার ), যেন কোন ভোঁতা অস্ত্র, কিংবা গোঁজা ( Plug ) তন্মধ্যে প্রবিষ্ট হইয়া আছে। এতাদৃশ ভাব মস্তক, উদর, গুহ্যদ্বার এবং সরলান্ত্রের মধ্যে অনুভূত হয়।

**শিরঃপীড়া** ( Headache ):—বিছানায় শয়ন অবস্থায়, নিদ্রা আসিবার উপক্রমে এবং আহারের সময় ( সোরি, কেলি-ফস্ ) সম্পূর্ণ উপশম বোধ হয়। কার্য্যকালে এবং চলিলে শিরঃপীড়ার বৃদ্ধি।

বসিয়া দিন কর্ত্তনকারীদিগের ( Sedentary Habits ) শিরঃপীড়া এবং পাকস্থলীর গোলযোগ—( আর্জ্জেণ্টা-না, ব্রাই, নাক্স )।

**পাকস্থলী আদির লক্ষণ** ( Stomach &c ) :—পান, আহারের সময় গলায় ঠেকা ( ন্যাট্রা-মি, ক্যানাবিস্-স্যাটাইভা, নাইট্রিক-এসি); আহারের পর দুই এক ঘণ্টা মধ্যে পাকস্থলী শূন্য ( Empty ) বোধ হয়। আহারান্তে পেটে শূন্য শূন্য ভাব উপশম হয় ( চেলিডো, আইওড, গ্রাফাইটিস্, পিট্রোলিয়াম্ )। মুখের স্বাদশূন্যতা অথবা টক্। পাকস্থলীর ভয়ানক বেদনা; মলত্যাগের জন্য দৌড়িয়া যাওয়া, মলত্যাগ হইলে বেদনার উপশম। অতি তাড়াতাড়ি পান আহার করা। হস্তের তালুতে আঁচ্‌লি ( ন্যাট্রা-মি )।

মলত্যাগ জন্য অতীব ইচ্ছা, কিন্তু বহু চেষ্টায়ও মল বাহির হয় না এবং ঐ ইচ্ছা চলিয়া যায় ( সাইলি )। সরলান্ত্র অসাড়প্রায় বোধ হয় এবং তন্মধ্যে যেন একটা ছিপি রহিয়াছে ( নাক্স, ইস্কিউলাস )। অতি নরম মলও অতি কষ্টে নির্গত হয়।

**ডিস্পেপসিয়া**— রোগে অসংখ্য কষ্ট এবং উপসর্গ জন্মিয়া থাকে। সেই দুর্জ্জয় ডিস্পেপ্‌সিয়া রোগে **এনাকার্ডিয়াম** এবং **নাক্স-ভমিকা** উভয়ই উৎকৃষ্টতম ঔষধ; কিন্তু ইহাদের **পার্থক্য** জানা থাকিলে তোমরা রোগীকে সহজেই আরোগ্য দান করিতে পারিবে :—

**এনাকার্ডিয়ামে**—দেখা যায় যে, পাকস্থলী শূন্য থাকিলে তাহাতে বেদনা উপস্থিত হয়; আহার করিলে—সেই বেদনার উপশম হয়; এবং পুনরায় পাকস্থলী শূন্য হইয়া ক্ষুধা পাইলে বেদনাও পুনরায় অনুভূত হয়; এবং কিছু আহার করিলেই বেদনা নিবৃত্ত হয়।

**নাক্স-ভমিকার** বেদনা—( আহারের জীর্ণ অবস্থার পরবর্ত্তী সময়ে উপশম প্রাপ্ত হয় এবং আহার জীর্ণকালে অর্থাৎ ভোজনের ২।৩ ঘণ্টা পরে, বেদনার বৃদ্ধি দেখা যায় ও সম্পূর্ণ জীর্ণ না হওয়া পর্য্যন্ত বেদনা চলিতে থাকে এবং আহার জীর্ণ হওয়া সমাধা হইলেই আর বেদনা থাকে না )।

কিন্তু **এনাকার্ডিয়ামে দেখিবে** যে আহার জীর্ণ হইলেই বেদনার আরম্ভ হয় এবং আহার করিলেই বেদনা নিবৃত্ত হয়।

N. B. :—এই দুইটি উজ্জ্বল লক্ষণ অবলম্বনে অনেক প্রাচীন ডিস্পেপ্‌-সিয়া এবং শূলবেদনাযুক্ত রোগী আরোগ্য লাভ করিয়াছে। পৃথক্‌ভাবে এনা-কার্ডিয়ামে অনেকগুলি রোগী এবং নাক্স-ভমিকায়ও অনেকগুলি রোগী আরোগ্য হইতে দেখা গিয়াছে; উভয় ঔষধেরই ২০০ শত শক্তি আমাদিগকে বিশেষ ফল প্রদান করিয়াছে।

**চর্ম্মের** উপরেও—এনাকার্ডিয়ামের ক্রিয়া দেখা যায়। ইরিসিপেলাসের ন্যায় ইরাপ্‌শন ইহার এক প্রধান লক্ষণ; আমরা স্বচক্ষে দেখিয়াছি অনেকে ভেলা দিয়া কালী প্রস্তুত জন্য ভেলা ছেঁচিয়াছে এবং সেই দিনই তাহার মুখ, চোক ফুলিয়া ইরিসিপেলাসের ন্যায় হইয়াছে। পাশ্‌চুলার ( Pustular পুঁযবৎ ) ইরাপশন্ এবং তাহাতে চুল্কান; স্ফীত স্থানে জ্বালা। ইরাপ্‌শন হইতে হরিদ্রাবর্ণ ও চট্‌চটে রস নির্গত হওয়া। চাম্‌ড়া পুরু হইয়া ফোকার ন্যায় উঠা।

**সম্বন্ধাবলী** ( Relations )—হ্রাস-র‍্যাডি, হ্রাস-টক্স, হ্রাস-ভেনিনেটা ইত্যাদি সদৃশ ঔষধ।

পীড়া দক্ষিণ দিকে আরম্ভ হইয়া পরে বামদিকে প্রসারিত হয় ( ল্যাইকো )।
ল্যাইকো এবং পাল্‌সের পরে ইহা প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফল পাওয়া যায়।
প্লাটিনা—ইহার পূর্ব্বে এবং পরে সুন্দর কার্য্য করে।

শক্তি ( Potency ) :—১২শ, ৩০শ, ২০০ শত।

**এনাকার্ডিয়াম অক্সিডেণ্টেল (Anacardium Occident.)** ইহা বসন্তের ন্যায় মাথায় টোপ খাওয়া ইরাপশনে এবং তাহাতে অত্যন্ত চুল্কান থাকিলে উপকারী।

### স্মৃতি-সহায়।

১। এনাকার্ডিয়াম্-অরিয়েণ্টেইলএর কি কি প্রধান মানসিক লক্ষণ আছে।

২। ডিস্পেপসিয়া রোগে, শূলবেদনায় নাক্স-ভমিকা সহ কোন্ কোন্ লক্ষণে ইহার পার্থক্য?

৩। স্মৃতিশক্তির উপর ইহার কি প্রকার ক্ষমতা আছে?

৪। মল এবং গুহ্যদ্বার সম্বন্ধে কি কি লক্ষণ?

৫। ইরাপ্‌শন্ সম্বন্ধে লক্ষণ?

---

## এন্থ্রাসিনাম। Anthraxinum.

ইহা নসোড্‌স ( Nosodes ) জাতীয় ঔষধ। প্রাণী দেহের কোন বিষাক্ত রোগের বিষ হইতে প্রস্তুতীকৃত ঔষধকে নসোড বলা যায়।

এন্থ্রাসিন কার্ব্বাংকেল জাতীয় পীড়া বিশেষের বিষ হইতে প্রস্তুত হয়। সাধারণতঃ ইহা এন্থ্রাক্স নামক বিষ, যাহা উক্ত রোগগ্রস্ত মেষের প্লীহা হইতে প্রস্তুত হয়।

**অধিকৃতরোগাদি (Therapeutics) :**—ইরিসিপেলাস্, কার্ব্বাঙ্কেল্; স্ফোটকাদি; নানাবিধ ম্যালিগ্‌ন্যাণ্ট ক্ষত ও স্ফীতি প্রভৃতি।

ইহা আর্সেনিকের ন্যায় কার্য্যকরী। জ্বালাযুক্ত বেদনা, কর্ত্তনবৎ এবং ছোরাবিদ্ধবৎ বেদনায় ( আর্সেনিক কোন ফল প্রদান না করিলে ) ইহা দ্বারা বিশেষ ফল পাইবে।

কার্ব্বাংকেল্, দূষিত ( Mallignant ) এবং প্রাণনাশকক্ষত এবং যে

ক্ষতে অসহ্য জ্বালা, স্লাফ ( Slough ) বাহির হওয়া ইত্যাদি সহ নানাবিধ কষ্ট, তাহাতে ইহা বিশেষ উপকারী।

**রোগি-তত্ত্ব** :—* * * রায়, বয়স ৩৫ বৎসর প্রায়। বহুমূত্র রোগগ্রস্ত; গাত্রদাহ ইত্যাদি; অত্যন্ত ঘর্ম্ম; লিঙ্গের মধ্যে ও অণ্ডকোষে ভয়ানক চুলকানি ছিল। বাম উরুতে কার্ব্বংঙ্কেল দেখা দিল। কাল স্লাফ উরুতে দেখিলাম; এন্থ্রাসিন দেওয়াতে ঐ স্লাফ কাটিয়া স্লাফটী খসিয়া পড়িল, শুষ্ক ক্ষতে পরিণত হইল অর্থাৎ উহাতে পূঁয রক্ত কিছুই ছিল না। সামান্য কষানি মাত্র ছিল। ইহার ৩০শ.শক্তির একটী মাত্র ডোজ দিই। তাহাতেই উহা আরাম হইয়া গেল।

**রক্তস্রাবাদি** ( Hæmorrhages ) :—মুখ, নাক, গুহ্যদ্বার অথবা জননেন্দ্রিয় দ্বার দিয়া রক্ত ক্ষরিতে থাকে। **রক্ত**—কাল,গাঢ় এবং আল্‌কাতরার ন্যায়, শীঘ্র পচিয়া ( Decomposed ) বিশ্লিষ্ট হইয়া যায় ( ক্রোটেলাস্ )।

**সেপ্‌টিক** ( Septic ) জাতীয় জ্বরে, অতি অল্প দিনেই দ্রুতবেগে শরীর শুষ্ক হইয়া যায়। নাড়ী প্রায় অলক্ষিত, মূর্চ্ছা এবং ডিলিরিয়াম্ ( পাইরোজেন্ )।

গ্যাংগ্রীনযুক্ত ক্ষত, আঙ্গুলহাড়া, কার্ব্বাংকেল, ভয়ানক দুষ্ট জাতীয় ইরিসিপেলাস্।

আঙ্গুলহাড়া অতীব দুষ্টজাতীয়, তাহাতে ভয়ানক জ্বালাযুক্ত বেদনা এবং পচিয়া স্লাফ ( Slough ) নির্গত হয় ( আর্স, কার্ব্বলিক্-এসি, ল্যাকে )।

ম্যালিগ্‌ন্যাণ্ট অর্থাৎ দুষ্ট ফুষ্কুড়ি; কাল অথবা নীলবর্ণ ফোস্কা বা ফুস্কুড়ি মুখে উঠে; প্রায়ই ইহা ২৪ কি ৪৮ ঘণ্টার মধ্যে মারাত্মক হয় (ল্যাকে, পাইরো)।

**কার্ব্বাংকেল**, তাহাতে **ভয়ানক জ্বালাযুক্ত বেদনা**; এবং দুর্গন্ধযুক্ত খারাপ পূঁয ক্ষরণ।

**ডিসেক্সন** (Dissection) অর্থাৎ শবচ্ছেদ সময়ে কাটিয়া যাওয়া,বিশেষতঃ যদি ঐ ক্ষত হইতে গ্যাংগ্রীন হইতে আরম্ভ হয়; সেপ্‌টিক্ জ্বর এবং তাহাতে অতীব শয্যাশায়ী ( আর্স, পাইরোজেন্ )।

কোন বিষাক্ত কীট-দংশন। যদি ঐ স্ফীতস্থানের বর্ণ পরিবর্ত্তিত হইতে থাকে এবং লালবর্ণ ডোরা সকল লিম্ফেটিক নাড়ীনিচয়ের উপর স্পষ্ট লক্ষিত হয় ( ল্যাকে, পাইরো )।

পূঁজ কিম্বা অন্য কোন প্রকার বিষাক্ত পদার্থ শোষিত হইয়া সেপ্‌টিক-প্রদাহ এবং তাহাতে জ্বালাযুক্ত বেদনা এবং নিতান্ত শয্যাশায়ী অবস্থা (আর্স, পাইরো)।

ঘোড়া, গরু, ছাগল এবং ভেড়ার এপিডেমিক্ ভাবে প্লীহা রোগ।

প্লেগ, পাইমিয়া, সেপ্টিসিমিয়া, কু-বসন্ত এবং কার্ব্বাংকেল ইত্যাদি দুষ্ট জ্বরাক্রান্ত রোগীর নিশ্বাস এবং গন্ধগ্রহণে, অথবা শবচ্ছেদ গৃহের গন্ধগ্রহণে কোন পীড়ার উৎপত্তি হইলে ইহা তাহার **উৎকৃষ্ট প্রতিষেধক**।

দুর্গন্ধময়, দুষ্ট নিশ্বাস প্রশ্বাস গ্রহণে বিষাক্ত হইয়া (পাইরো) থাকে।

**মন্তব্য** (Remarks):—প্লেগ রোগীর চিকিৎসক, শুশ্রূষাকারী, এক আলয়বাসী এবং প্রতিবাসীদিগকে এন্থ্রাসিন্ ৩০শ, শক্তি ১৫দিন অন্তর একমাত্রা করিয়া দিলে তাহাদের প্লেগ হওয়া নিবারণ করা যাইতে পারে। (এতজ্জন্য বয়স্কদিগকে ৬টী অনুবটিকা এবং শিশুদিগকে দুইটি অনুবটিকা দেওয়া কর্ত্তব্য)।

ডাক্তার **হেরিং** বলেন—কার্ব্বাংকেল্‌কে যে সার্জ্জিকেল পীড়া বলে সে চিকিৎসকই নহে!! আভ্যন্তরিক ঔষধ প্রয়োগই এই রোগের সুচিকিৎসা; তাহাতে তাঁহার একটী রোগীও নষ্ট হয় নাই। কার্ব্বাংকেলে ছুরি ধরা (Operation) তাঁহার মতে নিতান্ত অসঙ্গত। আমরাও শতকরা ৯৯টি কার্ব্বাংকেল রোগীতে ছুরি না ধরিয়া সুফল পাইয়াছি।

অতীব বেদনাযুক্ত, ক্ষুদ্র ক্ষুদ্র স্ফোটক, **পুনঃ পুনঃ** হইতে থাকিলে এবং কার্ব্বাংকেলের প্রথমাবস্থায় ইহা এক মহৌষধ।

**সম্বন্ধাবলী** (Relations):—ইহা—ম্যালিগ্‌ন্যাণ্ট এবং সেপ্‌টিক্—অবস্থানিচয় জন্য আর্স, কার্ব্বলিক্-এসি, ল্যাকে, সিকে, পাইরো ইত্যাদি ঔষধের সমতুল্য।

ক্যান্সার, কার্ব্বাংকেল এবং ইরিসিপেলাস্ ইত্যাদি রোগের ভয়ানক বেদনা এবং যন্ত্রণায়—আর্সেনিক্ কিম্বা এন্থ্রাসিন্ কোন উপশম দিতে না পারিলে **ইউফরবিয়া** হইতে অনেক সময় চমৎকার ফল লাভ হয়।

**শক্তি** (Potency):—৩০শ, ২০০ শত।

স্মৃতি সহায়।

১। কি কি রোগে এম্ব্রাসিন ফলপ্রদ? এবং কেনই বা ইহা প্লেগ আদি রোগের প্রতিষেধক বলিয়া ব্যবহৃত হইতে পারে?

---

# এণ্টিমোনিয়াম-ক্রুডাম।

## Antimonium Crudum.

### খনিজ সাল্‌ফাইড অব্ এণ্টিমনি।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—মলদ্বারের পীড়াদি, উদরাময়, বমন ( চাপ চাপ Curdled জমাট দুগ্ধ ), কড়া, রেমিটেণ্ট জ্বর, শোকশীন জ্বর, দাঁতের মাঢ়ী লালবর্ণ; হুপিংকাশি; এগ্‌জিমা ইত্যাদি।

হৃষ্টপুষ্ট শিশু এবং যুবকের পক্ষে এই ঔষধ সুন্দর কার্য্যকরী ( ক্যাল্ক-কা )।

নিতান্ত বৃদ্ধের পক্ষেও ইহা উপযোগী। বৃদ্ধদের প্রাতঃকালীন উদরাময় এবং হঠাৎ (Sudden) কোষ্ঠবদ্ধতা, অথবা পর্য্যায়ক্রমে উদরাময় ও কোষ্ঠবদ্ধতা; নাড়ী দ্রুত এবং কঠিন।

ঠাণ্ডা লাগা সহ্য হয় না, তাহাতে পীড়া জন্মে বা বৃদ্ধি পায়। অনেক সময় স্নান করার পরে নানা প্রকার পীড়ার বৃদ্ধি হয় বা জন্মে।

শিশু অতীব খিট্‌খিটে, এমন কি * তাহার প্রতি দৃষ্টি করিলেই, কিম্বা তাহার গায়ে হাত দিলে সহ্য করিতে পারে না।

নীরবে থাকে, কাহারও সঙ্গে কথা বলে না; কিম্বা কাহারও কথা শুনিতে ভাল বোধ করে না ( এণ্টি-টা, আইওড, সাইলি ); তাহার প্রতি যৎসামান্য লক্ষ্য করিলেও তাহার ক্রোধ উদ্দীপ্ত হয়। হৃদয়ে নিতান্ত দুঃখ এবং তাহাতে অশ্রুপাত করিতে থাকে। জীবনে ভার বোধ, ব্যাকুলতা সহ ক্রন্দনশীল স্বভাব। সামান্য বিষয়েই ব্যথিত ( পাল্‌স্ ); আশা-ভরসা-শূন্যতা, ডুবিয়া মরিতে ইচ্ছা।

চন্দ্রালোকে নানাবিধ মানসিক কষ্ট, বিশেষতঃ প্রণয় ( love ) সম্বন্ধে মনের উদ্বেলতা। বঞ্চিত ভালবাসার কুফল ( ক্যাব-ফস্ )।

নাসিকা রন্ধ্রের চতুর্দ্দিকস্থ চর্ম্ম এবং ওষ্ঠদ্বয়ের মধ্যভাগ ফাটা ফাটা এবং মামড়িযুক্ত।

ঠাণ্ডা লাগা, স্নান করা এবং মদ্যপান ইত্যাদি হইতে পীড়া; ফল, চর্ব্বি, টক্ খাওয়া হেতু অজীর্ণ দোষ; চর্ম্মরোগ লুপ্ত হওয়া ইত্যাদি কারণ হইতে শিরঃপীড়া

**পরিপাক-যন্ত্রাদি** :—অত্যধিক ভোজনে ( Eating ) পাকস্থলীর অসুখ। পাকস্থলী এত শক্তিহীন যে—সামান্য কারণেই উহাতে গোলযোগ উপস্থিত হয়; * জিহ্বাতে পুরু এবং দুগ্ধের ন্যায় সাদা কোটিং পড়া ইহার প্রধানতম লক্ষণ।

N. B. :—যে কোন পীড়াতে এইরূপ জিহ্বা দেখিবে তাহাতেই অগ্রে এণ্টি-ক্রুডের কথা স্মরণ করিও।

টক্ এবং শূকর-মাংস খাইতে নিতান্ত স্পৃহা। রুটি এবং পিষ্টকাদি, টক্—বিশেষতঃ ভিনিগার, টক্ কিম্বা খারাপ মদ্যে স্পৃহা; ঠাণ্ডা জলে স্নান; রৌদ্রে অতীব তাতিলে ও প্রখর গ্রীষ্মকাল হইতে পাকস্থলীর এবং অন্ত্রসমূহের অসুখ অর্থাৎ উদরাময় ইত্যাদি।

অতীব ঠাণ্ডা এবং অতীব গরম—উভয়েতেই পীড়ার বৃদ্ধি বা উৎপত্তি।

বহুবৎসর যাবৎ অবিরত উদ্গার এবং বাতকর্ম্ম হওয়া। উদ্গারে অজীর্ণ ভুক্ত বস্তুর স্বাদ পাওয়া যায়।

চর্ম্মেতে অস্বাভাবিক উদ্ভেদ। হাতের নখগুলি সত্বর সত্বর বৃদ্ধি পায় না। আঘাত প্রাপ্ত নখগুলি ( Horn ) শৃঙ্গের ন্যায় ফাটিয়া যাইতে থাকে। পায়ের নীচে আঁচলি এবং ( Callosity ) শালঘড়া জন্মে ( র‍্যানানকু ); হাঁটিবার কালে—বিশেষতঃ প্রস্তরাবৃত উঠানে চলিবার সময়, ঐ সমস্ত শালঘড়ার ( কর্ন্‌স্ Corns ) মধ্যে অত্যন্ত লাগে।

অত্যন্ত গরম হওয়া হেতু গলা-ভাঙ্গা; রৌদ্রতাপ সহ্য হয় না। রৌদ্রে পরিশ্রম হেতু পীড়ার বৃদ্ধি, কিম্বা খারাপ অবস্থা ( ল্যাকে, ন্যাট্রা-মি )।

**বৃদ্ধি** :—অগ্নুত্তাপে অতীব তাতায়। গ্রীষ্মকালে অবসন্ন প্রায়।

**হুপিং কাফ** ( Whooping Cough ) :—রৌদ্রে বা গরম ঘরে তাপিত হওয়া, কিম্বা ঠাণ্ডা জলে ধৌত হওয়া হেতু বৃদ্ধি।

যখন কোন লক্ষণ পুনরায় দেখা দেয়, তখন তাহা পূর্ব্বস্থান ত্যাগ করিয়া নূতন স্থানে স্থাপিত হয়, অথবা এক পার্শ্ব হইতে অন্য স্থানে যায়।

ঠাণ্ডা জলে স্নান করিতে সম্পূর্ণ অনিচ্ছা।

শিশুকে ঠাণ্ডা জলে স্নান, কিম্বা গাত্র ধৌত করাইতে অতীব ক্রন্দন করে। ঠাণ্ডা জলে স্নান হেতু অতীব শিরঃপীড়া হয়, কিম্বা ঋতুস্রাব বন্ধ হইয়া যায়।

জলে ঝাঁপান বা সাঁতরান হেতু—সর্দ্দি লাগে (হ্রাস), অথবা উদরাময় কিম্বা দন্তশূল হইয়া থাকে।

উদরাময়ের কতক মল তরল এবং তৎসহ কতক মল গাঢ়। অতীব রক্ত-বাহি সহ গুটলে মল থাকে।

N. B. :—গ্রীষ্মকালীন উদরাময়ে—এন্টিম-ক্রুড্ এবং ব্রাইওনিয়া উভয়েরই দাবী রহিয়াছে।

**কড়া এবং আঁচলি** ( Corns & Warts ) :—বেদনাযুক্ত কর্ন্ বা কড়া রোগে ইহা অতীব উৎকৃষ্ট ঔষধ।

অর্শ ও মলদ্বার হইতে অবিরত মিউকাস ক্ষরিতে থাকে, তাহাতে কাপড়ে পীতবর্ণ দাগ লাগে।

**জ্বর** ( Fever ) :—গ্যাষ্ট্রিক্ এবং রেমিটেণ্ট ফিবারে এন্টিম-ক্রুড অতি উৎকৃষ্ট ঔষধ। অতিশয় তৃষ্ণা সহ রাত্রিতে জ্বরের বৃদ্ধি।

ভোজনান্তে এরূপ বিবমিষা হয় যে, বমন করিয়া উঠাইয়া না ফেলিলে কিছু-তেই সুস্থতা বোধ করে না।

অক্ষিপত্রদ্বয়ের প্রাচীন রোগ হেতু লাল হইয়া থাকে।

পোক্ড়া দাঁত হেতু দন্ত-বেদনা, রাত্রিতে উহার বৃদ্ধি।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—স্কুইলের—পরে বা পূর্ব্বে উপকারী। পাকস্থলীর গোলযোগে—ব্রাই, ইপিকাক্, লাইকো এবং পাল্‌সেটিলার সহিত ইহার অনেক সাদৃশ্য আছে।

এন্টি-ক্রুড—পাল্‌স, মার্ক-সল্ ইত্যাদি ঔষধের পর অতীব উপকারী।

**বৃদ্ধি** ( Aggravation) :—আহারান্তে, ঠাণ্ডা জলে স্নান অন্তে, অম্লজনক-দ্রব্যে, সূর্য্য বা অগ্নির উত্তাপে, ঠাণ্ডা কিম্বা গরম হেতু পীড়া।

**উপশম** ( Amelioration ) :—খোলা বাতাসে, বিশ্রামে, গরম জল দ্বারা স্নানে।

শক্তি ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০।

## স্মৃতি-সহায়।

১। এণ্টি-ক্রুডের বয়স, মানসিক লক্ষণচয় বর্ণনা কর?

২। শিরঃপীড়া, উদর, জিহ্বা, অন্ত্র, মলদ্বার, নখ, পদতল, কাশি ইত্যাদি সম্বন্ধে লক্ষণচয় বল?

৩। প্রখর সূর্য্যোত্তাপে এবং শীতল জলে স্নান, পোঁকড়া দাঁত, হুপিংকাশি, বেদনাযুক্ত কড়া, ঠাণ্ডালাগা ও রৌদ্রে তাতান ইত্যাদি সম্বন্ধে এণ্টি-ক্রুডের কি কি অবস্থা এবং লক্ষণ রহিয়াছে?

৪। (ক্যাল্‌ক্) (এণ্টি-টার্ট, আইওড, সাইলি) (ক্যাল্‌ক-ফস) (আর্জেণ্টা-না, সাল্‌ফ) (স্যানান্‌কিউ-বা) (ল্যাকে, ন্যাট্রা-মি) (হ্রাস) ইত্যাদি ঔষধের কোন কোন লক্ষণ সহ এণ্টিম-ক্রুডের লক্ষণের সৌসাদৃশ্য রহিয়াছে?

---

# এণ্টিমোনিয়াম-টার্টারিকাম।

## Antimonium Tartaricum.

খনিজ পদার্থ বিশেষ। ইংরাজি নাম—টার্টার এমিটিক।

**অধিকৃত রোগচয়**(Therapeutics):—মদ্যপান জনিত পীড়ানিচয়, স্যাপ্‌থি, হাঁপানি, বসন্ত, জল-বসন্ত, ওলাউঠা, কাশি, ক্রুপ, ব্রঙ্কাইটিস্, চক্ষুপ্রদাহ, ফুসফুস পীড়া, নিউমোনিয়া, বাত, চীৎকার করা, তৃষ্ণা, বমন, হুপিং কাশি।

**উপযোগিতা** (Suitability) :—ইহা কফীয়ধাতু এবং অলসভাবাপন্ন ব্যক্তি এবং ঢোপ্পাশরীর (এরাণি) ইত্যাদির পক্ষে উপযোগী। স্যাঁৎ-স্যাঁতে মেঝে অথবা নিম্নতম তলার ঘরে বাস হেতু পীড়া (আস', আর্ণি, টেরিবি)।

**ক্রিয়া** ( Action ) :—ইহার কার্য্য নিউমোগ্যাষ্ট্রিক স্নায়ুর উপর থাকাতে কাশিবার সময় রোগীর বক্ষে এতাদৃশ ঘড়্ ঘড়্ শব্দ লক্ষিত হয়, বোধ হয় যেন তাহাতে কত গয়েরই উঠিবে কিন্তু কিছুই উঠে না।

শিশু নিকটবর্ত্তী ব্যক্তিদিগকে জড়াইয়া ধরে। কোলে উঠিয়া বেড়াইতে চায়। যদি কেহ স্পর্শ করে, তাহা হইলে কাঁদে, গাঁঙ্গায়, নাড়ী দেখিতে দেয় না (এণ্টি-ক্রুড, স্যানিকিউলা)।

মুখমণ্ডল শীতল। নীলিমাপূর্ণ, পিংশে বা শীতল ঘর্ম্ম দ্বারা আবৃত (ট্যাবেকাম্)।

**জিহ্বা ( Tongue ) :**—সাদা লেইয়ের সদৃশ পুরু কোটিংযুক্ত, তাহার মধ্যে মধ্যে লালবর্ণ প্যাপিলিগুলি দেখা যায় এবং উহার পার্শ্বদ্বয় লাল; মধ্যে লালবর্ণ ডোরা সকল; মধ্যভাগ শুষ্ক এবং রক্তবর্ণ। আপেল খাইবার জন্য অদম্য ইচ্ছা ( এলোজ ) ( অম্ল, শূকর মাংস খাইতে ইচ্ছা—এন্টি-ক্রুড )।

**বমন ( Vomiting ) :**—দক্ষিণ পার্শ্ব ব্যতীত যে কোন পার্শ্বে থাকিলে বমন হয়। বমন করিতে করিতে মূর্চ্ছা। বমনের পর তন্দ্রা এবং শয্যাশায়ী অবস্থা। ওলাউঠার ভেদ বমন সহ শীতল ঘর্ম্ম ( ভিরেট )।

**শ্বাসবন্ধ ( Suffocation ) :**—জলে ডুবা হেতু শ্বাসবন্ধ এবং মৃতের ন্যায় অবস্থা। ব্রঙ্কাই সমস্তে তরল মিউকাস। ফুসফুসের প্যারালিসিস; লেরিংস অথবা ট্রেকিয়ার মধ্যে কোন পদার্থ পতন হওয়াতে শ্বাসবন্ধ।

তন্দ্রা এবং অচেতনতা সহ শ্বাসবন্ধ।

**তন্দ্রা ( Drowsiness ) ইত্যাদি :**—প্রায় প্রত্যেক পীড়া সহ অপরিহার্য্য নিদ্রার ইচ্ছা (নাক্স-ম, ওপি)। তন্দ্রা, কোমা (Coma), ষ্টুপর (Stupor) ইত্যাদি যে কোন পীড়াই দেখ,—তাহাতেই এই ঔষধের কথা মনে করিও।

**পেঁচোয় পাওয়া ( Asphyxia Neonatorum ) :**—সদ্যঃ প্রসূত শিশু পিংশে, শ্বাসপ্রশ্বাস রহিত এবং খাবি খাইতে থাকে। নবশিশুর দমবন্ধ প্রায়। ইহা প্রয়োগে অনেক সময় মৃত্যু-ঘড়্ঘড়ীও উপশম প্রাপ্ত হয় (ট্যারেণ্টুলা)।

নিউমোনিয়াতে, বিশেষতঃ দক্ষিণ ফুসফুসের নিউমোনিয়া সহ ন্যাবা বা কামল থাকিলে ইহা দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

ইহা হৃদ্-অবসাদক ঔষধ। মিউকাস্-ঝিল্লী এবং চর্ম্মোপরি পাস্টিউলার প্রদাহযুক্ত ফুস্কুড়ি এবং ক্যাটারেল ( Catarrhal ক্ষরণশীল ) প্রদাহ।

ইহা চর্ম্মোপরি বসন্ত সদৃশ ইরাপশন্ উৎপাদন করে বিধায়, ইহা **বসন্ত** রোগের অত্যুৎকৃষ্ট ঔষধ, এমন কি বসন্ত রোগের সময় যদি ওলাউঠা দেখা দেয়, সে **ওলাউঠাতেও** ইহা অত্যাশ্চর্য্য কায করে।

**রোগি-তত্ত্ব :**—(১) ইং ১৯০৬ সনের বসন্তের সময়ে সিকদার বাগানের

পুর্ব্বে উঁহাদিগের পাড়ায় ভয়ানক **বসন্ত** হয়; সেই সময় তাঁহার ভ্রাতার **ওলাউঠার প্রথমাবস্থায়** এন্টিম-টার্ট প্রয়োগে সুন্দর ফলপ্রাপ্ত হই।

(২) ইং ১৯১৬ সনের ১০ই এপ্রিল; গ্রাম এবং পোষ্টাফিস মশাট, থানা চণ্ডীতলা, জেলা হুগলী। বাবু সন্তোষলাল মিত্র ও কৃষ্ণময় মিত্রের মাতা, বয়স ৬৬ বৎসর, ছেলেমেয়েতে তস্যার ১১টী সন্তান হইয়াছিল। কলিকাতাতে তস্যাদের এক বাসা ছিল। এ বাসায় তস্যার একটি কন্যার ও অন্যান্য কয়েক জনের **বসন্ত** রোগ হয়। কন্যাটী বসন্ত রোগে মারা যায়। এ বাসায় আরও একটী লোকের বসন্ত রোগে মৃত্যু হয়। অবশেষে বাসাস্থ সকলে কথিতা বৃদ্ধাকে লইয়া এবং কলিকাতা হইতে দুইটী সহিস সহ তাহাদের নিজবাটী মশাট গ্রামে পালায়ন করেন। সেথায় যাইয়া বৃদ্ধার **ওলাউঠা** হয়। তস্যার একটী গর্ভবতী কন্যা ওলাউঠারোগে প্রাণত্যাগ করে। দুইটী সহিসেরও ওলাউঠা হয়; তাহাদের একটী কলিকাতায় পালাইয়া আসে। অপর সইসটীর আসন্ন প্রায় অবস্থা দেখিলাম।

উক্ত বৃদ্ধা মাতার **হিক্কা** হইতেছে। অঘোর অবস্থায় পড়িয়া আছেন। অনেক ডাকিলে ২।১টী উত্তর দেন্। নাড়ী অতি ক্ষীণ; মধ্যে মধ্যে অসাড়ে পাতলা ভেদ হইতেছে জানিলাম। জলবৎ মিউকাস্ (Mucous) যুক্ত বমন মধ্যে মধ্যে হইতেছে। (Much) অত্যন্ত তৃষ্ণা। অতীব তন্দ্রালুতা। বমন (Acid) অম্ল স্বাদযুক্ত। এ রোগীতে তথাকার হোমওপ্যাথিক ডাক্তার ভিরেট্রাম, আর্সেনিক আদি অনেক ঔষধ দিয়াছিলেন কিন্তু কোনও কাজ হয় নাই। না হইবারই কথা!! কারণ একটী কথা বহুস্থানেই বলিয়াছি যে, কোনও গ্রামে, পাড়ায় বা বাড়ীতে **বসন্ত রোগ** দেখা দিলে যদি সেই সেই স্থানে **ওলাউঠা** হয় তবে **এন্টিম-টার্ট** না দিয়া কদাচ ঔষধ দিবে না।

কারণ বহুদিন যাবৎ একটী থিয়োরি বা অনুমিতি বলিয়া আসিয়াছে যে, অনেক **ওলাউঠা বসন্ত রোগেরই রূপান্তর বিশেষ** অর্থাৎ উহা বহির্ভাগে না দেখা দিয়া অন্ত্রের মধ্যে তাহার ক্রিয়া প্রকাশ পায়। সেই অনুমিতির উপর দৃঢ় বিশ্বাস আমার রহিয়াছে। সেই জন্য আমি এন্টিম-টার্ট ৩০শ, শক্তি একমাত্রা প্রদান করিলাম। তাহাতে রোগীর অবস্থা অনেক সুবিধাজনক হইয়া উঠিল। অনেকে মনে করিয়াছিল তস্যার তন্দ্রালুতা হইতেই বিকার-

ভাব উৎপন্ন হইবে এবং হিক্কাদি প্রবল হইয়া উঠিবে এবং যে নাড়ীটুকু আছে তাহাও লুপ্ত হইয়া যাইবে। কারণ তাহাদের বাড়ীর দুইটী রোগী এ ভাবে মারা যায়। যাহা হউক ভগবানের কৃপায় ক্রমেই অবস্থা ভাল দেখা গেল। ডাক্তার জ্ঞানেন্দ্রকুমার মৈত্র সমস্ত রাত্রি তথায় ছিলেন। তিনি আসিয়া রিপোর্ট করিলেন হিক্কা এবং তন্দ্রালুতা অনেক কমিয়া গিয়াছে, তৃষ্ণা অনেক কম।

**টক্ বমির** জন্য পরে কেলি-বাইক্রোমিকাম একডোজ দেওয়া হয়। তাহাতে বিশেষ উপকার হইয়াছিল। পরে বায়ু সহ সবুজ বর্ণ মল নির্গমন এবং হৃদপিণ্ডের দুর্ব্বলতার জন্য আর্জেণ্টাম-নাইট্রাম দেওয়া হয়। পরে সাধারণ দুর্ব্বলতার জন্য চায়না কয়েক ডোজ দেওয়া হয়, তাহাতেই রোগী ভাল হইয়া যায়।

এই রোগীতে ( Barley water ) এবং **"এসেন্স অব মসুর"** প্রতি তিন ঘণ্টা অন্তর অবিরত দেওয়া হয়; তাহাতে রোগীণীর নাড়ীর অবস্থা এবং দুর্ব্বলতা সম্বন্ধে অনেক উপকার হয়। এই রোগীর জন্য প্রস্রাবের ঔষধ জ্ঞানবাবু রাখিয়া আসিয়াছিলেন বটে কিন্তু তাহা খাওয়ান হয় নাই। "এসেন্স মসুর" এবং ( Barley water ) বার্লি-জল খাইতে খাইতে প্রস্রাব হইয়া যায়।

**মন্তব্য** :—এই রোগিণীতে **এণ্টিম-টার্ট** না পড়িলে কোন ঔষধেই বোধ হয় ফল হইত না। **এণ্টিম-টার্টই** তাহার প্রাণ রক্ষা করিয়াছে সন্দেহ নাই। অন্য দুইটী রোগী যাহারা মারা গিয়াছে তাহাদিগকে এণ্টিম-টার্ট দিয়া চিকিৎসা আরম্ভ করিলে বোধ হয় প্রাণ রক্ষা হইত। অনেক প্রাচীন চিকিৎসকও **এণ্টিম-টার্টের** এতাদৃশ ক্ষমতা জ্ঞাত নহেন।

**বমন নিবারণে** ইহা **ইপিকাক** তুল্য অদ্বিতীয় ঔষধ; কিন্তু **এণ্টিম-টার্টের** বমনের প্রধান ধর্ম্ম এই যে, বমনের পরক্ষণেই সুস্থতা বোধ হয় এবং তন্দ্রা বা নিদ্রিত ভাবাপন্ন হয় (ইপিকাকে—**বিবমিষা** অবিরত চলিতে থাকে।) ওলাউঠার বমনেও এতদ্দ্বারা ফল পাওয়া গিয়াছে ( কুপ্রাম-মেটা—উদর মধ্যে ক্র্যাম্পস থাকিলে)। বিবমিষা, বমন, তরল মল, শয্যাশায়ী অবস্থা, শীতল ঘর্ম্ম, তন্দ্রা অথবা অর্দ্ধ-চৈতন্যাবস্থা—এই একটী লক্ষণ **ওলাউঠার** নিতান্ত খারাপ অবস্থায় দেখিতে পাইলে, প্রত্যেকবার বমনের পর এই এণ্টিম-টার্ট দিবে; ইহাতে সুন্দর ফল পাইবে।

নিউমোনিয়া, ব্রঙ্কাইটিস্, হুপিংকাফ, হাঁপানি, ইহাদের [illegible] কোন [illegible]

**বক্ষঃস্থলে যত শ্লেষ্মা বোধ হয় তত শ্লেষ্মা উঠে না।**

**জ্বর** ( Fever ) :—ওলাউঠা, শিশু-ওলাউঠা, **নিউমোনিয়াদি** শ্বাসপ্রশ্বাস যন্ত্রের যে কোন পীড়াতে এবং যে কোন প্রকার জ্বর হউক তাহাতে—যদি নিদ্রালুতা বা অদম্য নিদ্রালুতা, কিংবা **অতীব তন্দ্রা**, কিংবা তন্দ্রার পরিমান প্রায় অচৈতন্যবস্থায় ( Coma ) তুল্য হয়—এমন অবস্থায় **এণ্টিম-টার্ট** অতীব উৎকৃষ্ট ঔষধ ( ওপি )।

N. B.—**ওপিয়াম** ইহার প্রতিযোগী ঔষধ বটে, কিন্তু তাহাতে মুখমণ্ডল কাল্‌চে লাল অথবা বেগুনে রং বিশিষ্ট এবং তৎসহ টানিয়া টানিয়া গভীর নিশ্বাস ফেলা; অথবা ঘড়্ ঘড়্ যুক্ত শ্বাসপ্রশ্বাস দৃষ্ট হয়।

তদ্বিপরীতে—**এণ্টিম-টার্টের** নিশ্বাস প্রশ্বাস প্রায়ই ঘড়্ঘড়ীযুক্ত এবং ইহার মুখমণ্ডল পিংশে অথবা নীলিমাপূর্ণ হয় কিন্তু কদাচ রক্তবর্ণ নহে জানিবে।

( কথিত নিদ্রালুতা ইত্যাদি নাক্স-মস্কেটা নামক ঔষধেও পাইবে )।

**নিউমোনিয়া রোগে হিপাটিজেশন্** ( Hepatization ) অর্থাৎ যকৃতীভূত অবস্থায় এণ্টিম-টার্ট অতি উৎকৃষ্ট ঔষধ। এই অবস্থায় শ্বাস-প্রশ্বাসের ফুস্‌ফুস্‌গত (Rales) শব্দ শুনিতে পাইবে না। শ্বাস-প্রশ্বাস অপেক্ষাকৃত খর্ব্বতা প্রাপ্ত হয় এবং রোগীর মুখমণ্ডল পিংশে (Pale) দেখায়। এতৎসহ দুর্ব্বলতা এবং নিদ্রালুতা থাকে।

N.B.—: এই অবস্থায় সাল্‌ফার যদি শোষণ কার্য্যে (Absorption) অসমর্থ হয় তবে এণ্টি-টার্ট দ্বারা অতি সুফল পাইবে।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহা লাইকোপোডিয়াম সদৃশ, কিন্তু উহার ন্যায় ইহাতে নাসিকার পক্ষদ্বয়ের উঠাপড়া না হইয়া—পক্ষদ্বয় যেন সটানে প্রসারিত হইয়া থাকে।

**ভ্যাক্‌সিনেশন্ জনিত কুফল** ফলিলে যদি থুজা দ্বারা উপকার না পাও এবং **সাইলিসিয়াও** যদি সে স্থলে নির্দ্দেশিত না হয় তবে—**এণ্টিম-টার্ট** দিবে।

গণোরিয়া লুপ্ত অবস্থায় থাকিলে—ইহা পাল্‌সেটিলা তুল্য উপকারী।

শিশুদের কাশরোগে ইহাতে উপকার না পাইলে এক ডোজ হিপার দিবে।

**বৃদ্ধি** (Aggravation) :—ঠাণ্ডা স্যাঁৎ স্যাঁৎ স্থানের বাতাসে; রাত্রিতে শয়নাবস্থায়; বিছানার গরমে; আকাশের অবস্থা পরিবর্ত্তনে (কেলি-সাল্ফ, ন্যাট্রা-সাল্ফ)।

**উপশম** (Amelioration) :—খোলা শীতল বাতাসে; সোজা হইয়া উপবেশনে; কাশি উঠিলে; দক্ষিণ পার্শ্বে শয়নে (ট্যাবেকাম্)।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত এবং C. M. শক্তি। অনেক সময় ২০০ শত ওতদূর্দ্ধ শক্তি দ্বারা আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

## স্মৃতি-সহায়।

১। এন্টি-টার্টের শারীরিক ধর্ম্ম, প্রকৃতি, ফিজিওলাজি-জনিত ক্রিয়া, স্বভাব, ঘর্ম্ম, জিহ্বার অবস্থা, বমন শ্বাস-প্রশ্বাসের অবস্থা, নিদ্রালুতা, নিউমোনিয়ার অবস্থাচয় বিশেষ লক্ষণ সহ বর্ণন কর? স্যাঁতসেতে স্থানে; ঢোপ্সা শরীর।

২। (ইপিকাক্, কুপ্রাম-মেট) (আর্ণি, এরানি, ওপিয়াম, নাক্স-ম) (আস´, টেরিবি) (এন্টি-ক্রুড, স্যানিকিউ) (ট্যাবেকাম্) (এলোজ) (এন্টি-ক্রুড) (ভিরেট, পাল্সেটিলা) ইত্যাদি ঔষধের সঙ্গে ইহার কি কি বিষয়ের সাদৃশ্য রহিয়াছে?

---

# এপিস-মেলিফিকা। Apis Mellifica.

## ইহা মধুমক্ষিকা হইতে প্রস্তুত হয়।

এপিয়াম্ ভাইরাস্ (Epium Virus) নামক মধুমক্ষিকার বিষই এই ঔষধের প্রধান উপাদান; ঐ বিষ হুলের সংলগ্ন ক্ষুদ্রস্থলী মধ্যে অবস্থিতি করে।

"এপিস-মেলিফিকা" নামধেয় যে টিংচার দেখিতে পাওয়া যায়—উহা হুল সহ মধুমক্ষিকার সমস্ত শরীর দ্বারা প্রস্তুত হয়।

কিন্তু **এপিয়াম ভাইরাস** নামধেয় যে টিংচার দেখিতে পাইবে,—তাহা মধুমক্ষিকার কেবল হুলস্থিত বিষ হইতে প্রস্তুত হইয়া থাকে। উভয় ঔষধই প্রায় সমগুণ বিশিষ্ট।

N.B. :—**এপিসমেলিফিকা** নামক ঔষধই **সর্ব্বদা** ব্যবহৃত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—য়্যাব্সেস্, এক্সেল গ্রন্থির

স্ফীতি, প্লেগ, কার্ব্বাংকেল, ডায়েরিয়া, শোথ, ইরিসিপেলাস, চক্ষুরোগ, অপ্‌টিক নিউরাইটিস্‌, পায়ের জ্বালা, হৃদ্‌রোগ, হাইড্রোথোরাক্স, ব্রাইট পীড়া, গাল-ফোলা, মেনিঞ্জাইটিস, ওভেরির বেদনা এবং টিউমার, পেরিটোনাইটিস, বাত, কোন ইরাপ্‌শন বসিয়া যাওয়া, গলার ভিতর ক্ষত এবং বেদনা, বসন্ত।

(১) তন্দ্রালুতা, (২) শোথযুক্ত স্ফীতি, (৩) তৃষ্ণাশূন্যতা, (৪) উত্তাপে অসহিষ্ণুতা, (৫) হুলবিদ্ধবৎ যন্ত্রণা, (৬) অপরাহ্নে চারিটা হইতে ৬টার মধ্যে রোগের বৃদ্ধি (৭) থেতলাইয়া যাওয়াবৎ (Bruised) বোধ। এই সাতটী এপিসের প্রধানতম লক্ষণ।

স্ক্রফুলা ধাতু; গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি এবং কাঠিন্য; স্কিরাস কিংবা ক্ষতযুক্ত ক্যান্‌সার ইত্যাদিতে ইহা অত্যুৎকৃষ্ট কার্য্যকরী।

শিশু এবং বালিকা, যদিচ অতি সতর্ক কিন্তু কোন একটী বস্তু হাতে করিলে তাহা হাত হইতে পড়িয়া যায় (বোভি)।

হাম, বসন্তাদি ভাল না উঠিলে, কিংবা বসিয়া গেলে, তজ্জনিত পীড়া এবং দুষ্ট উপসর্গাদি (জিঙ্ক)—হাম্‌, স্কার্লেটিনা, আর্টিকেরিয়া।

ঈর্ষা, ভয়, রাগ, ত্যক্ততা, দুঃসংবাদ ইত্যাদি—হইতে উৎপন্ন পীড়া। খিট্‌-খিটে স্বভাব, নার্ভাস, অস্থিরতা, কিছুতেই সন্তুষ্ট না হওয়া ইত্যাদি স্বভাব।

ক্রন্দনশীল স্বভাব; না কাঁদিয়া থাকিতে পারে না; উৎসাহ শূন্যতা এবং নৈরাশ্যপূর্ণতা (পাল্‌স) স্ত্রীলোক, বিশেষতঃ বিধবার পক্ষে বিশেষ উপযোগী।

পীড়িত শিশু জাগ্রত অবস্থায় বা নিদ্রাবস্থায়, হঠাৎ তীক্ষ্ণস্বরে গগণভেদী চীৎকার করিয়া উঠে (হেলেবোরাস)।

N. B. :—এই লক্ষণ অবলম্বনে আমরা শিশুর ওলাউঠার পর বিকার, জ্বর-বিকার, মেনিঞ্জাইটিস, উদরাময় ইত্যাদি—অনেক রোগ অতি সহজে আরোগ্য করিয়াছি। "হঠাৎ তীক্ষ্ণস্বরে চীৎকার" ইহার সিদ্ধিপ্রদ-লক্ষণ।

নিম্ন চক্ষুপত্রে যেন শোথ ভাব হইয়া ফুলিয়া উঠা (উপরের অক্ষিপত্রে ঐরূপ শোথ ভাব হইলে—কেলি-কার্ব্ব); চরণদ্বয়ে এবং দুই হাতে শোথযুক্ত স্ফীতি।

শোথরোগ (Œdema):—কিন্তু তৃষ্ণা নাই; (তৃষ্ণা থাকিলে—এসিটিক্‌-এসিড, এপোসাইনাম্‌)।

সামান্য স্পর্শও অসহ্য বোধ করে ( বেল্, ল্যাকে )।

বেদনায় জ্বালা, **হুলফুটানবৎ ( Stitching ) যন্ত্রণা,** ক্ষতবৎ বেদনা; বেদনা হঠাৎ এক স্থান হইতে স্থানান্তরে উপস্থিত হয় ( কেলি-বা, ল্যাক-ক্যানি )।

**শোথ এবং জলোদরী, তৃষ্ণার অভাব।**

মূত্রবেগ ধারণে অক্ষম, তৎসহ ঐ সমস্ত স্থানে ইরিটেশন্। এমন কি এক মুহূর্ত্তও প্রস্রাবের বেগ রাখিতে পারে না এবং মূত্রত্যাগান্তে ভয়ানক জ্বালাপোড়া বোধ হয়।

**মূত্র** রক্তময়, **অত্যল্প** ( Scanty ) যন্ত্রণা উৎপাদক এবং পুনঃ পুনঃ প্রস্রাব।

কোষ্ঠবদ্ধতায় পেটের ভিতর এরূপ বোধ হয় যেন মলনির্গমনের বিশেষ চেষ্টা করিলে পেট ফাটিয়া যাইবে। মাতালদিগের উদরাময়; হাম্, বসন্তাদি ইরাপ্টিভ রোগে, বিশেষতঃ উহা বসিয়া গেলে—**উদরাময়।** প্রত্যেকবার নড়াচাড়ায় অসাড়ে মলত্যাগ; বোধ হয় যেন মলদ্বার অতীব বিস্তৃতভাবে খোলা রহিয়াছে ( কস্ )।

**দক্ষিণদিকের পীড়া**; দক্ষিণদিকের—ওভেরির ড প্সি(Droposy), অণ্ডকোষের বিবৃদ্ধি।

**বেলা ৩টার** সময় শীত হইয়া ইণ্টারমিটেণ্ট জ্বর, তৎসহ অত্যন্ত তৃষ্ণা, ( সর্ব্বদা জ্বর হইলে—ইগ্নেসিয়া )। (থুজা—রাত্রি ৩টা এবং বেলা ৩টা )।

গরম গৃহ এবং বাহ্যিক উত্তাপ হেতু **পীড়ার বৃদ্ধি।**

জ্বালাযুক্ত হুলফুটানবৎ বেদনা ( আর্স, সাল্ফ ); এপিসের জ্বালা ঠাণ্ডা প্রয়োগে আরাম বোধ হয় (কিন্তু আর্সেনিকের জ্বালা—তাপ প্রয়োগে আরাম বোধ হয়)। গলার ভিতর কোন প্রকার পীড়া, অর্শ, ওভেরির পীড়া, ক্যান্সার, আঙ্গুলহাড়া, চক্ষুরোগ, কর্ণরোগ, জিহ্বা, গুহ্যদ্বার, অণ্ডকোষ ইত্যাদির পীড়ায় হুলফুটানবৎ জ্বালাযুক্ত যন্ত্রণা থাকিলে ইহা প্রয়োগে আশ্চর্য্য ফল পাইবে।

হঠাৎ কোন চর্ম্মরোগ বসিয়া মস্তিষ্কাদি আক্রান্ত হইলে—এপিস্ দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**শোথ ভাবাপন্ন** বা প্রকৃত শোথযুক্ত **অবস্থায়** ইহা ফলপ্রদ।

ডিপ্থিরিয়াতে গলাভ্যন্তরে ইউভুলা ( Uvula ) পর্য্যন্ত শোথযুক্ত স্ফীতি এবং "প্রত্যেক নিশ্বাসে প্রাণ যাইবে" এরূপ অবস্থা ও তাহাতে হুল্ফুটানবৎ

জ্বালাযুক্ত যন্ত্রণা। ( ব্যাপ্‌টিসিয়াতেও গলার ভিতর ঐরূপ স্ফীতি আছে বটে, কিন্তু তাহাতে যন্ত্রণা নাই এবং তাহার বৃদ্ধি এপিসের ন্যায় এত দ্রুতগতিতে হয় না )।

এপিসে **নিম্ন চক্ষুপত্র** জলপূর্ণ ব্যাগের ন্যায় ঝুলিয়া পড়ে।

( ঐ প্রকার উপরের পত্রে হইলে—কেলি-কার্ব্ব )।

এপিসের স্পর্শাসহিষ্ণুতা এত প্রবল যে, অঙ্গুলিস্পর্শ করিলেও স্থানটি থেঁত্‌লে যাওয়ার ন্যায় কষ্ট বোধ হয়; এমন কি কেশস্পর্শেও ছন্‌ছন্‌ করিয়া উঠে ( চায়না )।

ইরিসিপেলাস রোগেও ঐ প্রকার স্পর্শাসহিষ্ণুতা লক্ষিত হয় ( হিপার )।

যে জ্বরে একবার ঘর্ম্ম এবং পরক্ষণেই শরীর উত্তপ্ত ও ঘর্ম্মশূন্য বোধ হয় তাহাতে এপিসের ন্যায় অন্য কোন ঔষধই উৎকৃষ্ট নহে।

শোথ আদিতে এত শ্বাসকষ্ট বোধ হয়, যেন "এই নিশ্বাসই তাহার শেষ নিশ্বাস" হইবে।

**সম্বন্ধাবলী** (Relations) :—ন্যাট্রাম্—মিউরিয়েটিকামের পরে—ইহা অতীব ফলপ্রদ। হ্রাস-টক্সের পূর্ব্বে কিংবা পরে—প্রয়োগ করিলে ইহা ভাল খাটে না। এপিসের পর—আর্স এবং পালস্‌ উৎকৃষ্ট ফল প্রদান করে।

স্কালেটিনা রোগের এল্‌বুমিনুরিয়াতে—ক্যান্থ, ডিজি, হেলে দ্বারা কোন কায না পাইলে এপিস্‌ দিবে এবং তাহাতে নিশ্চয়ই ফল পাইবার কথা।

**বৃদ্ধি** (Aggravations) :—নিদ্রান্তে (ল্যাকে); চতুর্দ্দিকে বন্ধ করা ঘরে; বিশেষতঃ গরম ঘরে থাকিতে অসহ্য বোধ করে। জলে ভিজিলে বৃদ্ধি (হ্রাস)। কিন্তু পীড়িত স্থান ধৌত করিলে, অথবা ঘামা ঘামাভাবে জলস্পর্শ করিলে আরাম বোধ করে।

**উপশম** (Amelioration) :—খোলা বাতাসে; শীতল জলে অথবা শীতল জলে স্নানে; অনাবৃত হইলে।

( কাশিতে, হাঁটিতে, অবস্থিতির পরিবর্ত্তনে—বেদনা ); সোজাভাবে উপবেশনে।

**শক্তি** (Potency):—৩০শ শক্তি দ্বারা আমরা অধিকাংশ স্থলেই ফললাভ করিয়াছি। ২০০ শত শক্তিও উৎকৃষ্ট ফলপ্রদ। কখন কখন ৬ষ্ঠ শক্তি বহু ও হইয়া থাকে।

## স্মৃতি-সহায়।

১। এপিসের প্রধানতম সপ্ত লক্ষণ বল?

২। কীদৃশ ব্যক্তিতে ইহা ফলপ্রদ?

৩। কোন্ কোন্ কারণ ঘটিত রোগে এপিস্ কার্য্যকরী?

৪। এপিসের মানসিক অবস্থা এবং স্বভাব বর্ণন কর?

৫। এপিসের চীৎকার, শোথ, বেদনা, জ্বালা, মূত্রত্যাগের অবস্থা, মলত্যাগের অবস্থা, এপিসের জ্বর, জ্বরের সময়, তৃষ্ণার অবস্থা, ইহার বৃদ্ধি এবং উপশম বর্ণনা কর?

৬। ( বোভি ) ( জিঙ্ক ) ( পাল্‌স ) ( হেলেবোরাস ) ( কেলি-কার্ব্ব ) (এসিটিক্-এসিড, এপোসাইনাম্ ) ( বেল, ল্যাকে ) ( কেলি-বাই, ল্যাক্-কেনি ) ( ফস্ ) ( ইগ্নেসিয়া ) ( থুজা ) ( রাস্ ) ( ল্যাকে ) ইত্যাদি ঔষধের কি কি লক্ষণের সহিত এপিসের সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য এবং তাহাদের কাহার সহিত কি সম্বন্ধ আছে তাহা বল?

---

# এপোসাইনাম ক্যানাবিনাম্।

## Apocynum Cannabinum.

সমস্ত গাছটী কিংবা কেবলমাত্র শিকড় হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহা আমেরিকার অন্তর্গত ইণ্ডিয়ান দ্বীপস্থ হেম্প ( Hemp ) নামক গাছ।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ):—উদরে জল জমা অর্থাৎ জলোদরী, নানাবিধ শোথ, হৃদ্‌রোগ, তাম্রকুট সেবনজনিত হৃদ্‌রোগ, মূত্রজনিত রোগ।

**ক্রিয়াস্থল** ( Action ):—কিড্‌নী, চর্ম্ম এবং সিরাস ঝিল্লী ইত্যাদির পীড়া হইতে শোথ উৎপাদন করে।

ইহা হৃৎপিণ্ডের অবসাদক এবং নাড়ীর দুর্ব্বলতা উৎপাদক।

হাইড্রোকেফেলাস্ এবং এস্‌সাইটিস্ রোগ, হলুদ বা কটাবর্ণের উদরাময়, সজোরে ঐ মলনির্গমন, বক্ষঃস্থলে এবং পাকস্থলী স্থানে কষ্টবোধ ইত্যাদিতে ইহা অতি উপকারী। যে দিকে শুইয়া থাকে—সেই দিকেই শোথ ভার হয় ( আর্সেনিকের শোথ প্রায়ই শাখা সমূহে )।

মূত্র এবং ঘর্ম্মের পরিমাণ কমিয়া যায়। তরুণ প্রদাহযুক্ত শোথ সহ অতীব তৃষ্ণা (এসিটিক্-এসিড)। জল খাইলে বমন হইয়া যায় (আর্স); যন্ত্রাদির পীড়া হইতে শোথ। টাইফাস, টাইফয়েড, স্কার্লেটিনা, জ্বর, যকৃতাদির সিরোসিস্ (Cirrhosis) অর্থাৎ সঙ্কুচিত অবস্থা এবং কুইনাইন ইত্যাদির অপব্যবহারজনিত শোথ।

তরুণ হাইড্রোকেফেলাস রোগে মস্তকের অস্থিগুলির যোড়া খুলিয়া যায়; অচৈতন্যাবস্থা; একচক্ষের দৃষ্টি নষ্ট; সর্ব্বদা অনৈচ্ছিক ভাবে (Automatically) একদিকের বাহু এবং পা সঞ্চালিত হইতে থাকে; ললাটের সম্মুখ দিক প্রবর্দ্ধিত। (বাম বাহু এবং বাম পা সঞ্চালিত হইলে—ব্রাই)।

পূর্ণ যুবতীর ঋতুস্রাব বন্ধ হইয়া মাথা এবং উদরে শোথ।

অতীব ঋতুস্রাব (রোহিণীর পীড়া); ইহাতে অবিরত কিংবা মাঝে মাঝে অত্যন্ত রক্তস্রাব; ঐ রক্ত তরল কিংবা চাপ চাপ; এতৎসহ বমন, বিবমিষা, প্যাল্পিটেশন্; শরীর সঞ্চালন করিলে নাড়ী দ্রুত ও ক্ষীণ হয়; জীবনী শক্তির হীনতা—এমন কি বালিশ হইতে মাথা উঠাইলেও মূর্চ্ছা হয়।

গর্ভাবস্থায় কাশি, খর্ব্ব এবং শুষ্ক অথবা গম্ভীর এবং তরল (কোনা)।

**সম্বন্ধাবলী** (Relations):—**শোথ** রোগে ইহা—এসিটিক এসিড, এপিস (তৃষ্ণা-শূন্যতা), আর্স, চায়না, ডিজি, ইত্যাদি ঔষধের সমতুল্য।

N. B. :—এপিস, এপোসাইনাম্ ইত্যাদি ঔষধে অনেক খারাপ শোথ রোগ আরোগ্য হইতে পারে নাই কিন্তু **ব্ল্যাটা-অরিএন্টালিস** ঔষধে আশ্চর্য্য ভাবে আরোগ্য লাভ করিয়াছে।

**শক্তি** (Potency):—ইহার ১ম শক্তি অনেক স্থলে কার্য্যকারী; ৩য় এবং ৬ষ্ঠ শক্তি দ্বারাও আমরা ফল পাইয়াছি।

## স্মৃতি-সহায়।

১। ইহার ক্রিয়া-স্থান এবং কোন্ কোন্ রোগে, কি কি অবস্থায় কার্য্যকারী।

২। (এসিটিক্-এসিড), (আর্স), (ব্রাই) (কোনা) ইত্যাদি ঔষধের সহ এপোসাইনামের কি প্রকার সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

# আর্জেণ্টাম মেটালিকাম।

## Argentum Met.

### ইহার নামান্তর বিশুদ্ধ রৌপ্য।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—এপিলেপ্সি, মূর্চ্ছা-রোগ, মস্তিস্ক-পীড়া, বহুমূত্র, হিপ-জয়েণ্ট রোগ।

সুদীর্ঘ, পাতলা, খিট্‌খিটে স্বভাবাপন্ন ব্যক্তিতে, পারদের অপব্যবহার-জনিত পীড়া সমূহে, হস্ত-মৈথুনজনিত কুফল আদিতে এই ঔষধ অতীব উপকারী।

নাসিকা, কর্ণ, ইউষ্টেসিয়ান্ টিউব, টার্সাল ( Tarsal ) ইত্যাদির কার্টিলেজ এবং গ্রন্থিসমূহের কার্টিলেজের উপর ইহার বিশেষ কার্য্য রহিয়াছে।

**হস্ত মৈথুনের কুফল,** শুক্র ক্ষরণ, এমন কি প্রায় প্রতি রাত্রেই শুক্র ক্ষরণ হইয়া থাকে। লিঙ্গোচ্ছাস হয় না, পুরুষাঙ্গটি শুস্ক ও ক্ষুদ্র হইয়া যায়। অণ্ডকোষদ্বয়ে থেঁত্‌লে যাওয়ার ন্যায় বেদনা ( ড্রসো )।

জরায়ুর প্রল্যাপসাস, তৎসহ **বাম** ওভেরি এবং পৃষ্ঠদেশে বেদনা হইয়া সমুখ এবং নিম্নদিকে প্রসারিত হয় ; পরিণত বয়স্কার রক্তস্রাব।

( দক্ষিণ ওভেরিতে বেদনা জন্য—প্যালাডিয়াম্ )।

নাসিকা দিয়া অতীব পাতলা, দুর্ব্বলকারী সর্দ্দিক্ষরণ, তৎসহ হাঁচি।

পাঠক, কথক এবং বক্তৃতাকারকদিগের **গলা-ভাঙ্গা** ( এলুমিনা, এরাম-ট্রি ) ; গায়কদিগের সম্পূর্ণ স্বরবদ্ধ। গলাধঃকরণ এবং কাশিতে লেরিংস এবং গলার ভিতর লাগে। গায়ক এবং বক্তৃতাকারকদিগের স্বরের তানের পরিবর্ত্তন। ( এরাম-ট্রি )।

ট্রেকিয়ার দ্বিভাগ আরম্ভ স্থানে—ছন্ ছন্ করিয়া যেন লাগে, বিশেষতঃ কথা বলিতে শব্দ করিতে বা গান করিতে।

হাসিতে কাশির উদ্রেক হয় ( ড্রসি, কস, ষ্ট্যানা ) এবং তাহাতে বহুপরিমাণ শ্লেষ্মা লেরিংস মধ্যে উৎপন্ন হয়। জোরে পাঠ করিলে—কাশি হয় এবং তৎসহ গয়ের উঠে। কাশি সহ সহজেই শ্লেষ্মা উঠে এবং উহা দেখিতে

(Gelatin) জিলাটিন কিংবা সিদ্ধ করা সাগুর ন্যায় দেখায়। বক্ষঃস্থলের অতীব দুর্ব্বলতা।

সম্বন্ধাবলী (Relations) :—এপারের পর—উৎকৃষ্ট (well) কার্য্য-কারী; হাসিতে কাশির উদ্রেক—এই অবস্থায় ইহা ষ্ট্যানাম্ তুল্য উপকারী।

বৃদ্ধি (Aggravation) :—গাড়িতে চড়িয়া বেড়াইতে (ককিউ; লেরিং-সের উপর চাপ দিলে কাশির উদ্রেক)।

শক্তি ( Potency ) :—ইহার ১২শ, ৩০শ এবং ২০০ শত শক্তি উপকারী; কখন কখন ৬ষ্ঠ শক্তি দ্বারাও উপকার পাওয়া যায়।

### স্মৃতি-সহায়।

১। আর্জেণ্টাম্-মেটা কোন্ কোন্ ব্যক্তিতে ও অবস্থায় উপকারী? কোন্ কোন্ যন্ত্রের উপর ইহার ক্রিয়া রহিয়াছে? পুং-জননেন্দ্রিয়চয়, জরায়ু এবং ওভেরির কীদৃশ পীড়ায় ইহা ফলপ্রদ? নাসিকা, লেরিংস এবং ট্রেকিয়ার কোন্ কোন্ পীড়ায়, কি কি অবস্থায় ইহা কার্য্যকারী? ইহার কাশি এবং গয়েরের স্বভাব বর্ণন কর।

২। ( প্লাটো ) ( প্যালাডিয়াম্ ) ( এলুমিনা, এরাম-টি ), ( ড্রসি, ফস, ষ্ট্যানা ) ( ষ্ট্যানাম্ ) ( এরাম-ট্রি ) ( ককিউলাস্ ) ইত্যাদি ঔষধের সহিত ইহার কি কি অবস্থায় সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে।

---

# আর্জেণ্টাম নাইট্রিকাম।

## Argentum Nitricum.

ইহার ইংরাজি নাম ( Silver nitrate ) নাইট্রেট অব সিল্ভার। সাধারণ ভাষায় কষ্টিক (Caustic) বলে। ইহা অতি কাজের ঔষধ।

অধিকৃত রোগাদি ( Therapeutics ) :—এসিডিটি বা অম্লের পীড়া, এডিসন্ ডিজিজ, এনিমিয়া, চক্ষুরোগ, গ্যাষ্ট্রিক আলসার, হাতকোলা, বুক-জ্বালা, লোকোমোটর য়্যাটাক্সিয়া, প্যারালিসিস, প্রষ্টেট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি। স্পাইনের ইরিটেশন; গলার ভিতরে পীড়া।

আকৃতি (Features) :—ইহার রোগীকে দৃষ্টিমাত্রই চিনিতে পারিবে; রোগীটি, বিশেষতঃ শিশু-রোগীটি, রোগে জীর্ণ শীর্ণ এবং শুষ্ক হইয়া গিয়াছে।

( সিফেলী-শিশুটিকে দেখিতে শুষ্ক, ক্ষুদ্রাকৃতি বৃদ্ধটির ন্যায় দেখায় )। প্রতি বৎসরই রোগীটি ( Emaciates ) শুষ্ক হইয়া যায় ; নিম্নশাখাদ্বয় সুস্পষ্ট ভাবে শীর্ণ দেখায়। ( এব্রোনি-মি )।

**মানসিক অবস্থার** উপর এবং **হাইপোকণ্ড্রিয়াসিস** পীড়ার উপর ইহার গভীর ( Deep ) কার্য্য ( অরামের ন্যায় ) রহিয়াছে।

উচ্চগৃহ এবং অট্টালিকাদি দেখিলে—তাহার **মাথা ঘুরিয়া** যায় এবং তাহাতে সে মাতালের ন্যায় পদ বিক্ষেপে চলিতে থাকে ( জেল্‌স্ )। তাহার বোধ হয় যেন—রাস্তার দুইপার্শ্বের অট্টালিকাগুলি সন্নিকট হইয়া তাহাকে চাপিয়া ধরিল। রাস্তায় চলিবার সময়—তাহার মনে ভয় হয় যে, রাস্তার কোণের দিকের অট্টালিকার কোণের সহিত তাহার শরীরে ধাক্কা লাগিবে। মানসিক ব্রস্ততা, তাড়াতাড়ি হাঁটা, তাড়াতাড়ি কার্য্য করা ( লিলিয়াম্-টিগ্রি )।

গান শুনিতে যাওয়া, কিংবা গির্জ্জা বা দেবালয়ে যাওয়ার জন্য প্রস্তুত হইবার সময় তাহার **বাহ্যি পায়** ( জেল্‌স )।

সময় যেন আর ফুরাইতে চায় না এবং অতি ( slow ) ধীরে যেন যায় ( ক্যানাবিস-ইণ্ডি )।

আর্জেণ্টাম্-নাইট্রিকাম্ **অর্দ্ধ-শিরঃশূল** ( আধ কপালে মাথা ব্যথা) সম্বন্ধে উৎকৃষ্ট ঔষধ এবং ইহাতে বোধ হয় যেন, মস্তকটি অতি বড় বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে ( পাল্‌স, এপিস্ ) এবং মাথা বান্ধিলে উপশম বোধ হয়।

ইহাতে সমস্ত শরীরের কিংবা কোন অংশের বৃদ্ধি হইয়াছে এরূপ বোধ করিতে থাকে ( ইস্কিউলাস্ )।

**মাথাঘোরা,** তৎসঙ্গে কর্ণে ভেঁা ভেঁা শব্দ শুনা, দুর্ব্বলতা এবং কম্পন প্রধান লক্ষণ। চোক বুজিয়া চলিতে সম্পূর্ণ অক্ষম।

( জেল্‌সিমিয়ামেও—এই সমস্ত লক্ষণ আছে )।

N.B. :—এই দুই ঔষধই "লোকমোটর্ য়্যাটাক্সিয়া" নামক পীড়ায় কার্য্যকরী। আমরা এই সমস্ত লক্ষণের জন্য উক্ত রোগের তরুণ অবস্থায়—কিংবা সর্ব্বপ্রথমে জেল্‌স্ দিয়া থাকি।

রোগ প্রাচীন হইলে—আর্জেণ্টাম্—নাইট্রিকাম্ দেওয়া যায়।

**চক্ষু-পীড়া** ( Eye-Diseases ) :—গরমে বৃদ্ধি ; খোলা বাতাসে ভাল বোধ ( ক্যাল্কে-ফি, রুটা ; উভয় চক্ষের কার্য্য সমতাদি না থাকা এবং মাইওপিয়া ইত্যাদি দৃষ্টিহীনতা থাকা হেতু চক্ষুর অবৈধ শ্রান্তিজনিত পীড়া নিচয়।

N.B. :- **ইহা চক্ষুরোগের এক অমূল্য ঔষধ**, এলোপ্যাথ মহাশয়েরা বাহ্য-প্রয়োগ দ্বারা ইহার যে ব্যবহার করিয়া থাকেন, তাহাতে তাঁহারা ইহার যে অপব্যবহার করেন তৎসম্বন্ধে কোন সন্দেহ নাই।

আমরা **পুরুলেণ্ট** (পূযবৎ) **অপ্‌থ্যাল্‌মিয়াতে** ইহার ৩০শ এবং ২০০ শত শক্তি আভ্যন্তরিক প্রয়োগ করিয়া অভাবনীয় আশ্চর্য্য ফলপ্রাপ্ত হইয়াছি।

চক্ষুর অভ্যন্তরে কিমোসিস্ ( Chemosis ) অর্থাৎ কঞ্জাংটাইভার লালবর্ণ ফোস্কার মত স্ফীতিনিচয়; কঞ্জাংটাইভার রক্তবহা নাড়ীচয়ের রক্তের গতিবিধি বন্ধ; চক্ষু হইতে বহুল পূযক্ষরণ—এমন কি ইহাতে কর্ণিয়া (Opaque) অস্বচ্ছপ্রায় ও শ্লাফ্‌যুক্ত হইলেও আর্জেণ্টাম্-নাইট্রিকামের আভ্যন্তরিক ব্যবহার দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

N. B. :—এতাদৃশ পুরুলেণ্ট অপ্‌থ্যালমিয়াতে রোগী কোন কষ্ট প্রকাশ করে না।

(যদি চক্ষুর মধ্যে **পূঁয জমিয়া** পাতা দুইটি ফুলিয়া উঠে তাহা হইলে—এপিস্ কিংবা হ্রাস দ্বারা ফল পাইবে)।

তরুণ গ্র্যানুলার অপ্‌থ্যালমিয়া; মাংসখণ্ডের ন্যায় রক্তবর্ণ চক্ষু, অপ্‌থ্যালমিয়া নিউনেটোরাম, কর্ণিয়ার আলছার ( ক্ষত ) কিংবা অস্বচ্ছাবস্থা, অক্ষিপত্র স্ফীত এবং পুরু ইত্যাদি অবস্থার জন্য ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

(অপ্‌থ্যালমিয়া নিউনেটোরামেতে—আর্জেণ্টাম—নাইট্রিকাম অপেক্ষা **মার্ক—সল** দ্বারা উৎকৃষ্টতর ফল পাওয়া যায়)।

প্রাতে চক্ষু বন্ধ হইয়া থাকা ( মার্ক-সল্, এপিস্, হ্রাস )।

সেলাই কর্ম্ম হইতে চক্ষুর শ্রান্তি ও অসুখ—খোলা বাতাসে ভাল বোধ।

**মিষ্ট খাইতে অদম্য ইচ্ছা**; শিশু মিষ্ট না খাইয়া থাকিতে পারে না, কিন্তু খাইলেও নিশ্চয়ই তাহার উদরাময় রোগ জন্মিবে।

( লবণ খাইতে ভালবাসে—ক্যাল্ক-ফস্, ন্যাট্রাম-মি )।

**পরিপাক যন্ত্রাদির** উপর ইহার উৎকৃষ্ট (Action) কার্য্য রহিয়াছে। পাকস্থলীর (Disorder) গোলযোগ সহ উদ্গার উঠা; পেটফাঁপা পীড়া; প্রতি সন্ধ্যায়, আহারের পরই উদ্গার উঠা; পাকস্থলী কাঁপিয়া উঠে—যেন ফাটিয়া যাইবে; উদ্গার সহজে উঠে না, অবশেষে মহাবেগে উদ্গার উঠিয়া যায়।

উদরাময় ( Diarrhœa ) :—সবুজবর্ণ (Green ) মিউকাস, দেখিতে গাড় সবুজ রংয়ের থস্‌থসে ( Papascent ) শেওলার ন্যায় দেখায়।

মল কিছুকাল কাপড়ে থাকিলে, সবুজবর্ণ ধারণ করে। ইক্ষু অথবা চিনি খাওয়ার পর উদরাময় ; থলো থলো মিউকো-লিম্ফ ( muco-lymph ) অর্থাৎ শ্লেষ্মা সংমিশ্রিত পুঁষের ন্যায় দৃশ্যবিশিষ্ট পদার্থ ( এসারাম্ ); মল—বহমান বাতকর্ম্ম সহিত নির্গত হইতে থাকে (এলোজ, ক্যাল্ক-ফস) ; কোন পানীয় পদার্থ খাইবামাত্র তৎক্ষণাৎ পাত্‌লা মল নির্গত হয় (আর্স, ক্রোটন্-টি, থ্রম্বিডিয়ম্ )।

দিবা রাত্রিতে অসাড়ে মূত্রত্যাগ হইতে থাকে ( কষ্টিকাম্ )।

ইম্পোটেন্সি ( Impotency ) বা ধ্বজভঙ্গ ; প্রকৃত সঙ্গমে প্রবৃত্ত হইবার বেলায় পুরুষাঙ্গটি শিথিল হইয়া পড়ে ( এগ্নাস, ক্যালাডি, সেলিনি )।

সঙ্গম সময় বেদনা ( স্ত্রী এবং পুরুষ উভয়পক্ষে )। সঙ্গমের পর যোনিদ্বার দিয়া রক্তস্রাব হইতে থাকে ( নাইট্রিক্-এসিড )।

যুবতী-বিধবার এবং বন্ধ্যা-স্ত্রীলোকের ভয়ানক রক্তস্রাব ( মেটোরেজিয়া ) ; স্নায়বীয় দুর্ব্বলতা, পরিণত বয়সে ( ল্যাকে )।

সুবাতাস সেবন জন্য অত্যন্ত ইচ্ছা ( এমিল, পাল্‌স্, সালফার )।

গায়ক এবং কথকদিগের ক্রনিক ( Chronic ) লেরিঞ্জাইটিস ; উচ্চতানে সুর ধরিলে কাশি উপস্থিত হয় ( এলুমিনা, আর্জেণ্টা মেট্, এরাম্ )।

যদি সে বুঝে যে, তাহাকে কেহ দেখিতেছে না, তখন সে স্থিরভাবে হাঁটে এবং দণ্ডায়মান হয়।

অত্যন্ত অস্থিরতার পর কন্‌ভাল্‌শন।

কিছু গলাধঃকরণ করিতে, তাহার গলার ভিতর—যেন এক টুক্‌রা চেলাকাঠের ন্যায় কিছু রহিয়াছে বোধ করে ( ডলিক্‌স, নাইট্রিক্-এসিড, হিপার, সাইলি ); হাঁটিতে অথবা ঘোড়া বা গাড়ীতে চড়িতে, জরায়ুর মধ্যে, কিংবা তৎসংলগ্ন স্থানে ঐ প্রকার চেলাকাঠের টুক্‌রা থাকার ন্যায় খচ্ খচ্ করে এইরূপ বোধ হয়।

গাত্রাবরণ ফেলিয়া দিলে শীত বোধ করে এবং গাত্রাবরণ থাকিলেও দম্ আট্‌কার ন্যায় কষ্টবোধ করে ; সুবাতাসের জন্য নিতান্ত স্পৃহা।

ক্ষত স্থানে অধিক গ্র্যানুলেশন (মাংসবৃদ্ধি) হইলে এই ঔষধের ৩০শ কিংবা ২০০ শত শক্তি আভ্যন্তরিক প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফল পাইবে।

**রোগি-তত্ত্ব** ঃ—আমরা বিপিন বাগছী নামক একটি সম্ভ্রান্ত লোকের **মূর্চ্ছা রোগে** ইহার প্রথম শক্তি ট্রিটুরেশন্ ব্যবহার করিয়া বাঞ্ছিত ফল লাভ করিয়াছি।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহার তেজস্কর ( strong lotion ) লোশন, কিংবা আদৎ ঔষধ বাহ্য-প্রয়োগ দ্বারা কুফল হইলে ন্যাট্রাম-মিউরিয়েটিকাম আভ্যন্তরিক প্রয়োগ করিয়া সুফল প্রাপ্ত হওয়া গিয়াছে।

কফিয়া ব্যবহার হেতু—শিরঃপীড়ায় ইহা সুন্দর ঔষধ। তামাকের ব্যবহার দ্বারা—বালকদিগের অসুখ করিলে ( আর্স, ভিরেট )।

ইহা ন্যাট্রা-মি. নাইট্রিক্-এসি, ল্যাকে, অরাম্, কুপ্রাম ইত্যাদির সমতুল্য ঔষধ।

**বৃদ্ধি** ( Aggravation ) :—ঠাণ্ডা খাদ্য, ঠাণ্ডা বাতাস, মিষ্ট খাওয়া, কুল্পি ইত্যাদি খাওয়া, অতিরিক্ত মানসিক শ্রম।

**উপশম** ( Amelioration ) :—খোলা বাতাস, শীতল জলে স্নান।

**শক্তি** ( Potency ) :—৩০শ, ২০০শত এবং ১০০০ সহস্র শক্তি।

**মন্তব্য** ঃ—একটি আশ্চর্য্যের বিষয় এই যে, যেখানে আদৎ কষ্টিক লোশন প্রয়োগ করিয়া ফল পাওয়া যায় নাই—সেই অপ্থ্যাল্মিয়া নিউনেটোরামে ২০০ শত কিংবা ১০০ শক্তির এই ঔষধ দ্বারা, জল ( ডিষ্টিল্-ওয়াটার ) সহ সলিউশন্ প্রস্তুত করিয়া প্রয়োগ করাতে আশ্চর্য্য ফল লাভ হইয়াছে।

## স্মৃতি-সহায়।

এই ঔষধের আকৃতি, মানসিক অবস্থা; শিরঃপীড়া. মাথাঘোরা, চক্ষুরোগ, উদরাময়ের প্রকৃতি, ডিস্পেপ্সিয়া. ইম্পোটেন্সি, সঙ্গমের অবস্থা, মেট্রোরেজিয়া; লেরিঙ্গাইটিস্, কাশি, নিশ্বাসের অবস্থা, চলিবার অবস্থা, কম্পন্তাদ্গমন্. গলাধঃকরণের অবস্থা; বস্ত্রাবৃত অবস্থা; ক্ষতাদির অবস্থা, আহারের স্পৃহা অর্থাৎ রুচি ও তৎসহ উদরাময়ের অবস্থা বর্ণন কর।

২। ( সিকেলী ) ( এমোন্-মি ) ( জেল্স ) ( ক্যানাবিস্-ইণ্ডি ) ( লিলিয়াম-টি ) ( অরাম্, পাল্স, এপিস ) ( ইস্কিউলাস ) ( জেল্স্ ) ( ন্যাট্ মি, রুটা ) ( এপিস্, ফ্লুয়ার ) ( মার্ক-সল ) ( এপিস্, মার্ক-সল্, হ্রাস্ ) ( ক্যাল্ক-কস্, ন্যাট্রাম-মি ) ( এনাগ্রাম্ ) ( এলোজ, ক্যাল্ক-কস্ ) ( আর্স, ক্রোটন্-টি, পুরিডিয়াম্ ) ( কষ্টিকাম্ ) ( এনাম, ক্যালাডিয়াম, সেবিনিয়াম্ ) ( নাইট্রিক

এসিড) (ল্যাকে) (এম্বিল, পাল্‌স্‌, সালফার) (এলুমিনা, আর্জেণ্টা-মেটা, অরাম) (ডলিকস) (নাইট্রিক-এসি, হিপার, সাইলি) (ভাট্রাম্‌-মি) (ককিয়া) (আর্জেণ্টা-না, আর্স, ভিরেট) এই সকল ঔষধের সহিত আর্জেণ্টাম্‌—নাইট্রিকামের কোন্‌ কোন্‌ বিষয়ে সাদৃশ্য কিংবা বৈসাদৃশ্য রহিয়াছে।

---

## আর্ণিকা-মণ্টেনা। Arnica Montana.

উক্ত নামধেয় সমস্ত গাছটীর রস হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics):—এপোপ্লেক্সি, কোটক ও ব্রণাদি, দুর্গন্ধময় মুখ, দুর্গন্ধময় বমন, আঘাতাদি, খিল ধরা, বহুমূত্র, রক্তস্রাব, প্রসবান্তে উপসর্গাদি, লাম্বেগো, মেনিঞ্জাইটিস, স্বরভঙ্গ, হুপিং কাশি।

নার্ভাস (Nervous) স্ত্রীলোক; হৃষ্টপুষ্ট এবং উজ্জ্বলবর্ণ-বিশিষ্ট ব্যক্তিদিগের পক্ষে উপযোগী।

যে কোন প্রকার **আঘাতাদি লাগা** (Injury) হেতু, কিংবা চাপা লাগা হেতু যদি কোন পীড়া বা কষ্ট উপস্থিত হয়, তবে আর্ণিকাকে তাহার মহৌষধ জানিবে। এমন কি যদি ঐ আঘাতাদি লাগা **বহুবৎসর পূর্ব্বেও** ঘটিয়া থাকে, এমন ইতিহাস প্রাপ্ত হও তবে **আর্ণিকা** প্রয়োগ করিতে অণুমাত্রও বিলম্ব করিও না।

**রোগি-তত্ত্ব**:—একটী কাণ পাকা রোগীর কাণে **পিচ্‌কারী দেওয়া** হেতু বহুমাস পর্য্যন্ত সময় সময় **টিটেনাসের** ন্যায় **ফিট** হইত। ঐ রোগীর অভিভাবকেরা আমার নিকট আসাতে আমি ঐ প্রকার কাণে পিচ্‌কারী প্রয়োগের ইতিহাস পাইলাম এবং কয়েক ডোজ **আর্ণিকা** ৩য় শক্তি প্রয়োগ করাতেই রোগী সম্পূর্ণ আরোগ্য হইয়া গেল। পূর্ব্বে এই রোগী অপরাপর অনেক চিকিৎসক দ্বারা চিকিৎসিত হইয়াছিল।

N. B.:—আঘাত, বন্ধন, চাপালাগা, পড়িয়া যাওয়া, লাঠির ঘা খাওয়া ইত্যাদিকে আমরা **আঘাতাদি** বলিয়া উল্লেখ করিলাম। যদি এমন জানিতে পার যে, বহুকাল অতীত হওয়া সত্ত্বেও, অতি যৎসামান্য আঘাত তাহার শরীরে লাগিয়াছে একথা বিশেষরূপে তাহার মনে গাঁথা রহিয়াছে—এতাদৃশ স্থলেও আর্ণিকা কার্য্যকারী।

ক্ষতবৎ বেদনা, খোঁড়া, সমস্ত শরীরে আঘাত প্রাপ্ত হওয়ার ন্যায় অবস্থা; মাংসপেশী ইত্যাদিতে (Mechanical Injury) আঘাতাদি লাগা। আঘাত লাগিয়া অজ্ঞানাবস্থা। ভোঁতা অস্ত্রে খোঁচা ইত্যাদি লাগা হেতু পীড়া (সিম্‌ফাইটাম্)।

অনৈচ্ছিক মলমূত্রাদি ত্যাগ।

কম্পাউণ্ড ফ্র্যাক্‌চারস এবং তাহাতে পূয হওয়া (ক্যালেণ্ডিউলা)

আঘাত কিংবা চোট্ প্রাপ্তি হেতু—(Shock) অর্থাৎ চমক লাগা; **মস্তিষ্কের কন্‌কাশন** (Concussion) অর্থাৎ **ঝাঁকি লাগা।** আঘাত লাগিয়াছে বটে, কিন্তু কোমল অংশগুলি ছিন্ন ভিন্ন (lacerated) হইয়া যায় নাই।

কোন স্থানে থেত্‌লে যাওয়া। পাকিয়া যাওয়া এবং (septic) সেপ্‌টিক অবস্থা প্রাপ্ত ইত্যাদিতে আর্ণিকা প্রয়োগে পীড়িত স্থানের দুষ্ট-পদার্থচয় ধ্বংস ও শোষিত হইয়া যায়।

স্নায়বীয় ধাতুবিশিষ্টদিগের বেদনা সহ্য হয় না। সমস্ত শরীরে অতীব স্পর্শাসহিষ্ণুতা (ক্যামো, কাফিয়া, ইগ্নে)।

যে শয্যায় শয়ন করে তাহা অতীব কঠিন বোধ হয়; অবিরত এই কষ্টের কথা প্রকাশ করে এবং অবিরত কোমল স্থান পাইবার আশায় বিছানার এক স্থান হইতে অন্যস্থানে গড়াইতে থাকে (যে অঙ্গের উপর শরীরের ভর থাকে সেই অঙ্গেই বেদনা এবং কষ্ট—ব্যাপ্‌টি, পাইরো)।

(বেদনা উপশম জন্য নড়াচড়া করিলে—হ্রাস)।

শরীরের উপরার্দ্ধ গরম, কিন্তু নিম্নার্দ্ধ শীতল। মুখমণ্ডল, অথবা মস্তক এবং মুখমণ্ডল উভয়ই গরম। শরীর শীতল, অজ্ঞান অবস্থা; কোন কথা জিজ্ঞাসা করিলে উত্তর দেয় বটে, কিন্তু অব্যবহিত পরেই ডিলিরিয়াম্ এবং অচৈতন্যাবস্থা উপস্থিত হয়।

(কথা বলিতে বলিতে কথার অসমাপ্তি অবস্থায় নিদ্রিত হয়—ব্যাপ্টি)।

পীড়ার নিতান্ত খারাপ অবস্থায়ও বলে যে তাহার কোন কষ্ট নাই।

কোন আঘাতাদি লাগা—হেতু মেনিঞ্জাইটিস। নিঃসৃত রক্তাদি শোষিত করিতে ইহা বিশেষ সক্ষম (বিশেষতঃ কন্‌কাশন অব্ দি ব্রেইন অবস্থায়)।

হাইড্রোকেফেলাস্; শিশুদের সম্মুখ বাহু দুইটি (fore-arms) মৃত শরীরের ন্যায় শীতল (ডায়েরিয়া এবং কলেরায়—ব্রোমিয়াম)

এপোপ্লেক্সি, চৈতন্যশূন্যতা অসাড়ে মলমূত্র ত্যাগ।

( পীড়ার তরুণ অবস্থায় এই ঔষধ পড়িলে রক্তস্রাব বন্ধ হয় এবং অপরাপর অপস্রাবগুলিকে শোষিত করে। )

N. B. :—( এই ঔষধ প্রয়োগ করিয়া নূতন লক্ষণ না হওয়া পর্য্যন্ত ইহাতেই নির্ভর করিয়া থাকিবে। এমন কি লক্ষণান্তর না দেখিলে বহুদিন ও বহু সপ্তাহ পর্য্যন্ত অপেক্ষা করিতে পার )।

আঘাত কিম্বা কাশি হেতু কঞ্জাংটাইভা অথবা রেটিনা মধ্যে রক্তস্রাব। ঐ রক্ত চতুর্দ্দিকের অন্তর্বিধানে চোঁয়াইয়া বিস্তৃত হইয়া পড়ে ( লিডাম, নাক্স-ভ )।

বাত কিংবা গাউট তাহাতে অতীব বেদনা; কোন ব্যক্তি নিকটে আসিবে বলিয়া এত ভয় যে, পাছে সে ব্যক্তি তাহাকে স্পর্শ কিম্বা আঘাত করে।

তলপেটে আঘাত লাগাবৎ বেদনা হেতু সোজা হইয়া চলিতে পারে না।

ক্ষুদ্র ক্ষুদ্র বেদনাযুক্ত স্ফোটক সমস্ত দলে দলে ( in crops ) উঠে ( সালফ ) বিশেষতঃ মস্তকে এবং মুখমণ্ডলে। আর্ণিকাতে এতাদৃশ স্ফোটকাক্রান্ত শিশু ও ( Adult) বয়স্ক অনেক রোগী আমাদের হাতে আরোগ্যলাভ করিয়াছে, বিশেষতঃ গ্রীষ্মকালে।

বামদিকের পক্ষাঘাত। নাড়ী, পূর্ণা বলবতী; ঘড়্ ঘড়ীযুক্ত নিশ্বাস প্রশ্বাস; টানিয়া গভীর নিশ্বাস; বিড়্ বিড়্ করিয়া বিকারের ন্যায় বকা।

**উদ্গার বা ঢেকুর উঠা** ( Eructations ) :—উদ্গার সহ জল উঠে; ঢেকুরে পচা ডিমের ন্যায় গন্ধ। আহারের কতক সময় পর পচাগন্ধযুক্ত বমন।

**রোগী-তত্ত্ব** :—(১) এই লক্ষণ অবলম্বনে আমরা একটি রোগীর পচা বমন আর্ণিকার প্রয়োগে আরোগ্য করিয়াছি। এই রোগীটি প্রায় দুই বৎসরের ঊর্দ্ধকাল বমনে ভুগিতেছিল। এই রোগীটি গাইবান্ধা মুন্সেফ অফিসের একজন আমলা। ক্যাল্কেরিয়া ৩০শ শক্তি একমাত্রা দিয়া পরে আর্ণিকা ৩য় শক্তি আরম্ভ করা হয়।

**অচৈতন্যাবস্থাদি ( Coma ) বৈকারিক লক্ষণ সহ** ইরিসিপেলাস্ রোগে ইহা এক অমৃততুল্য ঔষধ।

(২) দিল্লীর সুপ্রসিদ্ধ চিকিৎসক শ্রীযুক্ত বাবু হেমচন্দ্র সেনের ভাগিনের বধূর প্রসবান্তে আঁতুড় ঘরে দক্ষিণের স্তনটিতে প্রদাহ হয় এবং পাকিয়া উঠে। মেডিক্যাল কলেজের সার্জ্জন তাহাতে ২।৩ বার অস্ত্র করেন;

রোগীর অবস্থা ক্রমে খারাপ হইয়া উঠে। গাত্রে ইরিসিপেলাস হইয়া জ্বর ১০০° ডিগ্রী পরিমাণ উঠে। ক্রমে সংজ্ঞালোপ হইয়া যায়। তন্দ্রার অজ্ঞান অবস্থায় বিছানায় মূত্রত্যাগ হইতেছে জানিতে পারিলাম; সমস্ত শীর্ণ দেহখানি কাঠের ন্যায় আড়ষ্ট হইয়া গিয়াছে; নাড়ী কখন কখন অদৃশ্য ও অতি ক্ষীণ ভাবে দেখা গেল; জল পর্য্যন্ত অতি কষ্টে গলাধঃকরণ হয়।

এই রোগিণীতে আর্ণিকা ৩য় শক্তি প্রতি দুই ঘণ্টা অন্তর খাইতে দিয়া যে কি অভাবণীয় ফল লাভ করিয়াছি, তাহা ভগবানের আশ্চর্য্য লীলা বলিয়া প্রতীতি হয়; কারণ এই রোগিণী পুনরায় জীবনলাভ করিবে তাহা কোন চিকিৎসকই এক মুহূর্ত্তের জন্যও আশা করেন নাই এবং আমিও করি নাই। মহাত্মা হানিমানের মিশন (Mission) প্রকৃত ঐশ্বরিক মিশন (mission) তাহাতে সন্দেহ নাই। হানিমানের শিষ্য ব্যতীত আর্ণিকা যে এই রোগের মৃত-সঞ্জীবনী ঔষধ তাহা বোধ হয় জগতের অন্য কোন "প্যাথিতে" উপলব্ধি করিতে পারে নাই।

"অসাড়ে মূত্রত্যাগ" এই লক্ষণই আর্ণিকা দেওয়ার জন্য যেন আমাকে নীরবে অতি দৃঢ়তার সহিত ইঙ্গিত করিল।

**আমাশয়** ( Dysentery ) :—এতৎসহ মূত্রকৃচ্ছ্রতা, নিস্ফল মূত্রত্যাগেচ্ছা; অনেক গোঁণে মলত্যাগ।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ) :—রেক্টাম মলে পূর্ণ হইয়া থাকে; কিন্তু তাহা নির্গত হইতে চায় না; জরায়ুর পশ্চাৎ বক্রতা ( Retroversion ) হেতু কিংবা প্রষ্টেইট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি হেতু পুরু ফিতার ন্যায় মলনির্গমন।

"বৃহৎ ওলাউঠা সংহিতা"র বহুস্থানে আমরা দেখাইয়াছি যে আমাদের হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলীর বিশাল ভাণ্ডারে অমৃততুল্য এমত কত ঔষধ রহিয়াছে, যাহার যথারীতি প্রুভিং এবং ব্যবহারিক প্রয়োগ এখনও সম্পূর্ণরূপে হয় নাই এবং এ পর্য্যন্ত যাহা হইয়াছে—তাহাও দস্তুর মত পরিশ্রম করিয়া উদ্ধারের চেষ্টা কেহ দেখিতেছেন না ইহা নিতান্ত দুঃখের বিষয়।

**কলেরা রোগে আর্ণিকা**—যে একটি অতি উৎকৃষ্ট ঔষধ তাহা এ পর্য্যন্ত কোন গ্রন্থকার কিম্বা চিকিৎসক লিপিবদ্ধ করেন নাই।

নিম্নলিখিত প্রবন্ধটী ১৯১৬ সনের জুন মাসে (American Institute of

Homœopathy ) নামক মহাসভায় পঠিত হইয়াছিল এবং তথাকার বড় বড় অনেক সভ্যই আমাদের এই প্রবন্ধটীর উৎকৃষ্টতা স্বীকার করিয়াছিলেন।

আমেরিকার বহু পত্রিকায়—যথা (Journal of American Institute of Homœopathy, North American Homœopathic Journal, Medical Century, Homœopathic Recorder,) ইত্যাদি মাসিকপত্রে ইহা মুদ্রিত হইয়াছিল।

আমরা (Medical Century) হইতে ইহার অনুবাদ নিম্নে মুদ্রিত করিলাম।

## "আর্ণিকা"

ডাক্তার সি, এস্ কালী এম, ডি; এল, এল, এস; কলিকাতা, ইণ্ডিয়া লিখিত।

বাবু নগেন্দ্রনাথ দত্ত, বয়স ২০ বৎসর। ডিস্‌পেপ্‌সিয়া আছে। চেহারা পাতলা একহারা, দুর্ব্বল, গৌরবর্ণ। কলিকাতা প্রেসিডেন্সী কলেজের বি, এ, ক্লাসের ছাত্র। গভর্ণমেণ্ট হিন্দু হোষ্টেলে বাসা। প্রায় ২৫০ ছাত্রও তথায় বাস করিত। ১৯১৪ সনে ১লা ফেব্রুয়ারী রাত্রির শেষ ভাগে তাহার ওলাউঠা আরম্ভ হয়। কলিকাতার দুইজন বিখ্যাত হোমিওপ্যাথিক ডাক্তার চিকিৎসা আরম্ভ করেন। তাঁহারা ভিরেট্রাম, একোনাইট, আর্সে-নিক, ফস্‌ফরাস, কুপ্রাম—মেটালিকম, কুপ্রাম—আর্স, কুপ্রাম—এসিটিকাম, সিকেলি ইত্যাদি নামজাদা ঔষধগুলি তাহাকে দিয়া কোন ফলই পাইলেন না।

ভেদ বমন বহুল পরিমাণে এবং পুনঃ পুনঃ হইতে লাগিল। তৃষ্ণাও প্রবল ছিল এবং খিলধরা অতীব ভয়ানক চলিতেছিল। ২রা ফেব্রুয়ারী প্রাতঃকাল হইতে প্রস্রাব হয় নাই, কিন্তু ঐ দিন বেলা ২টার সময় ভেদ বন্ধ হইয়া যায়। পেট ফাঁপিয়া উঠে এবং তৎসঙ্গে পূর্ব্বোক্ত সমস্ত লক্ষণেরই বিশেষ বাড়াবাড় হইতে থাকে। আমি সন্ধ্যার সময় রোগী দেখিতে আহুত হই।

দেখিলাম রোগীর এক মুহূর্ত্ত স্থির অবস্থা নাই। অবিরত অস্থির রহি-য়াছে। হস্তপদগুলিকে সজোরে তক্তপোষের উপর ফেলিতেছে। সর্ব্বদা পাখার হাওয়া চাহিতেছে, কিন্তু তাহাতে কোনও তৃপ্তি নাই। নিদ্রার লেশ মাত্র দেখিলাম না। সময়ে সময়ে অর্দ্ধ-নিমীলিত চক্ষে তন্দ্রাচ্ছন্নের ন্যায় পড়িয়া থাকে। তৎসঙ্গে নিম্নলিখিত লক্ষণগুলি লিখিয়া লইলাম :—

অদম্য তৃষ্ণা (Unquenchable thirst) :—পুনঃ পুনঃ বরফ, বরফের জল এবং ডাবের জল পান করিতেছে। কথিত পানীয় সকল পান করিবার জন্য অবিরত ইচ্ছা, কিন্তু বুঝিতে পারিতেছে না, কেন সে এ প্রকার করিতেছে। জিজ্ঞাসা করিলে বলিতে পারে না, তাহার তৃষ্ণা কিম্বা ক্ষুধা হইতে কি এইরূপ কষ্ট হইতেছে। কিন্তু বোধ করিতেছে, তাহার পাকস্থলী যেন ক্ষুধার অগ্নিতে জ্বলিয়া যাইতেছে। অথচ তাহার উপর অত্যন্ত পেটফাঁপা রহিয়াছে এবং পুনঃ পুনঃ মলত্যাগের ইচ্ছা হইতেছে।

বমন (Vomiting) :—জল পান করিতে করিতে পাকস্থলীটী পূর্ণ হইয়া উঠিলে তাহাতে চাপ পড়িয়া কতক সময় বাদে বমন হইয়া যায়। কথিত উদ্গীর্ণ পদার্থ—তিক্ত, পীতাভ কিম্বা ঈষৎ সবুজবর্ণ এবং দুর্গন্ধময়। এই বমনে "অতীব দুর্গন্ধ" ইহার একটী প্রধান লক্ষণ ছিল। উদ্গারে দুর্গন্ধ। কষ্টদায়ক কাঠ উকিতে ( Retchings) বড়ই কষ্ট হইতেছিল।

খিলধরা ( Cramps )—উভয় পায়ে অত্যন্ত খিল ধরিতেছিল। কখনও বা ফ্লেক্সার (Flexor) মাংসপেশীতে, কখন এক্স্টেন্‌ছর (Extensor) মাংস পেশীতে খিল ধরিতেছিল। পায়ের অঙ্গুলী হইতে ঐ খিল ধরা আরম্ভ হইত। এই ভয়ানক কষ্টদায়ক খিল ধরাতে—রোগী উন্মাদ প্রায় হইয়া পঞ্চম তানে চীৎকার করিতে লাগিল এবং বলিল যে "তাহার পা দুখানি যেন ভগ্ন হইয়া যাইতেছে।" জানিলাম আমার দেখিতে যাইবার পূর্ব্বে হাতে ও হস্তাঙ্গুলিতে ঐরূপ খিল ধরিতেছিল। শ্বাস প্রশ্বাস কষ্টদায়ক। তৎসঙ্গে মাথা গরম এবং শরীর অপেক্ষাকৃত ঠাণ্ডা।

অস্থিরতা (Restlessness) :—বিশেষ চেষ্টা করিয়াও সামান্য মুহূর্ত্তের জন্য শরীরটী একভাবে স্থির রাখিতে পারে না। একভাবে দুই এক মিনিট থাকিলে অতি কষ্ট বোধ করে। আবার মাঝে মাঝে অর্দ্ধনীমিলিত চক্ষে তন্দ্রাভিভূত হইয়া পড়ে। মস্তক উষ্ণ এবং সর্ব্বদা জলপটি রাখিতে ইচ্ছা করে। নাড়ী অতীব ক্ষীণ।

গাত্রদাহ ( Burning ) :—সমস্ত শরীর যেন আগুনে জলিয়া যায়। গায়ে যে গেঞ্জি ছিল, তাহা ছিঁড়িয়া ফেলিয়া দিব। আর তাহার গায়ে গেঞ্জি

যাইতে পারিল না। সজোরে পাখায় বাতাস করিয়াও তাহার এই দাহ নিবারণ করা কঠিন হইয়া উঠিল।

**তথ্যানুসন্ধানে** তাহার বন্ধুর ছাত্রদের নিকট জানিলাম যে তাহারা, উহার শুশ্রূষার জন্য পালি করিয়া নিযুক্ত আছে। গত ৩১শে জানুয়ারী ৺সরস্বতী পূজার ভাসান ছিল। তাহাতে এবং পূজার দিন রাত্রে রাত্রিজাগা, নানাপ্রকার ভোজনের অত্যাচার ইত্যাদি হয়। লাফান ঝাঁপানতেও শরীরের প্রতি বিশেষ অবিচার হয়। ৺সরস্বতীর পূজা—বিদ্যার্থীদের একটি বিশেষ উৎসবের দিন সন্দেহ নাই; কিন্তু তাহাতে তাহাদের শরীরের উপর অনেক অবৈধ অত্যাচার হইয়াছিল।

যে দুইজন উচুদরের হোমিওপ্যাথিক ডাক্তার তাহাকে দেখিয়াছিলেন, দেখিলাম তাঁহারা যতদূর পারেন চলিত ঔষধগুলির প্রায় সকল ঔষধই দিয়াছিলেন; তাহাতে কতকটা ফল হওয়ার কথা ছিল কিন্তু তাহা হয় নাই !!! আমি তখন নিতান্ত চিন্তায় পড়িলাম। আমার মনের মধ্যে কেহ যেন বলিয়া দিল,—বিশেষ চেষ্টা করিলে ঔষধ আপনিই নির্ব্বাচিত হইয়া পড়িবে।

রোগীর অবস্থানুসন্ধান, লক্ষণ পর্য্যবেক্ষণ ইত্যাদিতে একটু বিশেষ সময় অতিবাহিত হইতে লাগিল। ছাত্রেরাও রোগীর হৃদয়বিদারক অস্থিরতা দেখিয়া আর ধৈর্য্য রাখিতে না পারিয়া বলিল—"শীঘ্র একটী ঔষধ দিন, নতুবা ইহা দেখিয়া আর ধৈর্য্য ধরা যায় না।" তখন আমি তাহাদিগকে একটু রুষ্ট ভাবে বলিলাম তাবৎ দিনইত ঘণ্টায় ঘণ্টায় ড্রাগ্ (Drug) ঢুকাইয়াছ! প্রকৃত ঔষধ পড়িলে নিশ্চয়ই সমস্ত কষ্টেরই উপশম দেখিবে !! বালকেরা চুপ করিল।

(১) রোগীর শারীরিক অত্যাচার; (২) তৃষ্ণার পূর্ব্ব কথিত অবস্থা, (৩) বমন; (৪) **দুর্গন্ধময় উদ্গার**—এই কয়েকটী দৃষ্টে **আর্ণিকাকেই** আমার ব্রহ্মাস্ত্র বলিয়া মনে হইল। আর্ণিকা ৩য় শক্তি ছয় মাত্রা এক শিশি জলেতে প্রস্তুত করিয়া দেওয়া হইল। পরদিন প্রাতঃকালে সংবাদ আসিল একমাত্রা আর্ণিকা সেবনের পর, অর্দ্ধঘণ্টার মধ্যে রোগী নিদ্রাভিভূত হইয়া পড়িয়াছিল। ঐ দুর্দ্দম্য কষ্টদায়ক প্রাণান্তকারী খিলধরা, অসহ গাত্রদাহ, অস্থিরতা এবং অন্যান্য লক্ষণ যেন মন্ত্রশক্তি প্রভাবে অন্তর্হিত হইয়া গেল !!! রাত্রি ৯টা হইতে ২টা পর্য্যন্ত রোগী শান্তভাবে সুনিদ্রায় কাটাইয়াছিল।

তৎপরে জাগরিত হইয়া সাধারণ পরিমাণ প্রস্রাব করিল। পেটফাঁপা আর লক্ষিত হইল না। আমি ৩রা ফেব্রুয়ারী প্রাতে রোগী দেখিতে গেলাম, দেখিলাম রোগীর কষ্টকর কাট-বমি তখনও চলিতেছে। রোগী বলিল "তাহার সর্ব্বাঙ্গে বেদনা হইয়াছে এবং সে নিতান্ত দুর্ব্বল বোধ করিতেছে।" নাড়ীর অবস্থা—অনেক ভাল দেখিতে পাইলাম। সে জল-বার্লি এবং ডাবের জল খাইবার জন্য ইচ্ছা প্রকাশ করিল। যথানিয়মে তাহা দেওয়া হইতে লাগিল। **আর্ণিকা মণ্টেনা** ৩য় শক্তি প্রতি ছয় ঘণ্টা অন্তর দিতে বলিয়া আসিলাম।

৪ঠা ফেব্রুয়ারী তাহার বাহ্যি হইল। এ মল ঘন, পীতবর্ণ, অত্যন্ত দুর্গন্ধময় ছিল। তজ্জন্য **চায়না** ৩০শ শক্তি দেওয়া হইল। তাহাতেই রোগী আরোগ্য লাভ করিল! অবশ্য অন্নপথ্য পর্য্যন্ত তাহাকে ( Unmedicated Alcohol ) এক ফোঁটা করিয়া দিনে ২।৩ বার দেওয়া হইত।

**মন্তব্য** ( Remarks ) :—১। এই রোগীতে **আর্ণিকা** ব্যবস্থা করিতে আমি সাহস করি নাই। কারণ নিম্নলিখিত তিনটী লক্ষণ কোনও গ্রন্থে আর্ণিকার মধ্যে কদাচ পাই নাই :—

(১) সর্ব্বাঙ্গে জ্বালা ; (২) পায়ের খিল ধরা ; (৩) দুর্গন্ধ বমন।

কিন্তু যখন দেখিলাম মামুলি চলতি ঔষধগুলি, যাহাতে ঐ সমস্ত লক্ষণ রহিয়াছে, তাহাদের দ্বারা কোনও ফলই ফলিল না; তখন বিষম সমস্যায় পড়িয়া গেলাম। অন্য দিকে দেখিলাম, আর্ণিকাতে অন্য যে কয়টী লক্ষণ আছে, তাহা দ্বারা আর্ণিকা কাজ করিবে; তাহাও যেন হৃদয়ে বুঝিতে পারিলাম।

আর্সেনিক ইত্যাদি পুনরায় দিলে এগ্র্যাভেশন ( Aggravation ) ( বৃদ্ধি ) হইতে পারে। সেই ভয়ও মাঝে মাঝে অন্তরে জাগরিত হইতে লাগিল। তখন আর্ণিকাকেই কঠোর সমস্যা মধ্যে নির্ব্বাচিত করিলাম। ভগবানের কৃপায় ইহার সুফল অতি অল্প সময়ের মধ্যেই হাতে হাতে ফলিল। তখন এই গভর্ণমেণ্ট হোষ্টেলের উপস্থিত ছাত্রগণ এবং সুপারিণ্টেণ্ডেণ্ট মহাশয় ঔষধের কার্য্য দেখিয়া চমৎকৃত হইলেন এবং অনেকেই মুক্তকণ্ঠে বলিলেন যে, "এই স্থলে আর্ণিকা যেন কোনও **দৈবশক্তির** ন্যায় কাজ করিয়াছে।"

২। কথিত এই রোগীতে **ইন্‌ট্রাভেনাস্ ইন্‌জেক্‌সন** ( Intravenous Injection ) জন্য পরামর্শ পরিপক্ক হইয়াছিল, কিন্তু বিশেষ কয়েক জন আত্মীয় জন্য তাহা হইল না। এই স্থানে (Intravenous Injection)

করিলে বিশেষ কুফলই ফলিত সন্দেহ নাই। কারণ এই পীড়ার সহিত রক্তের জলীয় ভাগের সঙ্গে কোন সম্বন্ধ থাকুক বা না থাকুক, কিন্তু স্নায়ু-বিধানের সঙ্গে যে এই রোগীটীর কলেরার বিশেষ সম্বন্ধ রহিয়াছে—ইহা লক্ষণ গুলি হইতেই প্রতিপন্ন হয়। কোনও সুবিজ্ঞ ডাক্তার একটু চিন্তা করিয়া দেখিলেই বুঝিতে পারিবেন। এমন স্থলে কথিত ইন্‌জেক্‌শন্ ( Injection ) প্রাণনাশক হইত সন্দেহ নাই।

এতাদৃশ স্থলে আমাদের **মীমাংসা** এই যে—যে সমস্ত ওলাউঠা রোগীর রক্তের জলীয়ভাগের অভাব হেতু নানা উপসর্গ হয়, সেই স্থলে ইন্‌জেক্‌শন ( Injection ) কখন কখন কার্য্যকারী হইতে পারে! কিন্তু স্নায়ু-বিধানের অন্তঃস্থল হইতে কোনও দূষিত-শক্তি হেতু ওলাউঠা জন্মিলে—ইন্‌জেক্‌শনে ( Injection ) কোনই কার্য্য করিতে পারিবে না ইহা নিশ্চয় কথা ( That is when vital power is touched by the perversion of Nervous Action, there injection would do harm rather than doing any good. )

৩। মহাত্মা ডাঃ **লিপি** এবং ডাক্তার **ন্যাস্** এবং অন্যান্য রোগীতত্ত্ব পারদর্শী ডাক্তারদের দৃঢ় বিশ্বাস্ যে—up to date ( উপস্থিত সময় পর্য্যন্তও ) কোনও গ্রন্থে কোন কোনও লক্ষণ না থাকিলেও যদি ঐ সমস্ত লক্ষণ ( Clinically ) কোনও ঔষধ দ্বারা আশ্চর্য্য ভাবে দূরীভূত হয়, তবে নিশ্চয় জানিও ঐ ঔষধের প্রুভিং পুনরায় নূতন নূতন ব্যক্তির দ্বারায় এবং বিশেষ বিশেষ শারীরিক অবস্থাপন্ন এবং বিশেষ বিশেষ অবস্থাস্থিত ব্যক্তিদের দ্বারা সম্পাদিত হইলে, নিশ্চয়ই গ্রন্থে অনুপস্থিত কথিত লক্ষণচয়, কালে কোনও না কোনও দিন প্রকাশিত এবং সমর্থিত হইয়া ভৈষজ্য-তত্ত্বকে উজ্জ্বলিত করিবে।

( ডাঃ ন্যাস্ কৃত ( Testimony to the Clinics ) নামক পুস্তকের ১১ পৃষ্ঠায় এবং ঐ পুস্তকের ("ফস্‌ফরাস্ Phosphorus") ১০৩ ও ১০৪ পৃষ্ঠা দেখ )।

আমাদেরও তাঁহাদের কথা স্মরণ হইয়া মনে হইল, দুর্গন্ধময় বমন ইত্যাদি তিনটী লক্ষণ যদিচ উপস্থিত কোনও পুস্তকে নাই, কালে প্রুভিং দ্বারাউহা প্রকাশিত হইয়া পড়িবে।

**দুর্গন্ধময় বমনযুক্ত অবস্থায় আর্ণিকা দিতে কেন সাহস হইল ঃ**—রঙ্গপুর জেলার গাইবান্ধা সব্‌ডিভিসনের কোনও হিন্দু ভদ্র-

লোকের প্রায় বৎসর যাবৎ শূল-বেদনা ছিল! আহারের পর প্রতিদিনই ভয়ানক শূল-বেদনা উপস্থিত হইত। বেদনার স্থান—পাকস্থলী ছিল। বেদনা উপস্থিত হইলে 'বমন না করা পর্য্যন্ত, কিছুতেই স্থির থাকিতে পারিত না। ঐ বমনে প্রতিদিনই দুর্গন্ধ থাকিত। সময় সময় তাহার যে ঢেকুর উঠিত, তাহাতে সে দুর্গন্ধ পাইত এবং ঢেকুরের সঙ্গে কদাচ যদি কোনও তরল পদার্থ উঠিত তাহাও দুর্গন্ধময় হইত।

প্রথম আমি তাহার রাক্ষসিক ক্ষুধা, স্ক্রফুলাযুক্ত ধাতু দেখিয়া ক্যাল্‌কেরিয়া কার্ব্ব ৩০শ শক্তি একমাত্রা দেই। কিন্তু সপ্তাহকাল মধ্যেও তাহাতে কোনও ফল পাইলাম না এবং "আর্ণিকার উদ্গারে পচাগন্ধ আছে" দেখিয়া মনের দৃঢ় ধারণা হইল যে—উহার "পাকস্থলীতে অজীর্ণ পদার্থ সকল থাকে, তাহাতে দুর্গন্ধ থাকা হেতুই এ উদ্গার দুর্গন্ধময়।" "পর্ব্বতো বহ্নিমান ধূমাৎ" শাস্ত্রের এই **আনুমাণিক** খণ্ড দ্বারা মনে দৃঢ় বিশ্বাস করিয়া লই যে,—গাইবান্ধার এই রোগীর **দুর্গন্ধময় বমনে** আর্ণিকার লক্ষণ ছিল। উদ্গারে দুর্গন্ধ হইলে—পাকস্থলীর অভ্যন্তরস্থ পদার্থে দুর্গন্ধ থাকা সম্ভব এবং তাহা একই প্যাথোলজিক্যাল ( Pathological ) কার্য্যের অধীন সন্দেহ নাই।

এই বিশ্বাসের উপর শূল-বেদনার রোগীটীকে আর্ণিকা ৩য় শক্তি দিয়া আশ্চর্য্য ফল লাভ হইল। তিন দিনের মধ্যে তাহার শূল-বেদনা ক্রমেই কম হইয়া, চতুর্থ দিনে আর বেদনা অনুভব করিতে পারিল না। আর্ণিকা ৩য় শক্তি প্রতিদিন দিনে তিনবার করিয়া আরও এক সপ্তাহ দিয়াছিলাম। তাহাতেই এই শূল-বেদনার রোগী সম্পূর্ণ আরোগ্য হইয়াছিল এবং তৎপর ২।৩ বৎসর পরও জানিতে পারিয়াছিলাম যে, তাহার আর শূল-বেদনা হয় নাই।

এরূপ **দুর্গন্ধময় বমনযুক্ত** আরও কয়েকটী রোগী আমি আর্ণিকার দ্বারা আরাম করিয়াছি। **দুর্গন্ধময় বমন** থাকিলে, আমি এইক্ষণ উহা আর্ণিকার একটী গাইডিং ( Guiding symptom ) ( চিকিৎসা-প্রদর্শক ) লক্ষণ মনে করি।

এই ওলাউঠা রোগীতেও—"বমনে দুর্গন্ধ" আমার একটী প্রধানতম (Guiding symptom ) হইয়াছিল এবং ৺সরস্বতী পূজা উপলক্ষে, অতিরিক্ত শারীরিক পরিশ্রম ও ব্যায়াম—আর্ণিকা প্রয়োগের পক্ষ হইয়া দাঁড়াইয়াছিল।

N. B. এই রোগীতে বমন ও অন্যান্য কয়েকটি লক্ষণে আর্ণিকা সহ ফস্‌ফরাসের প্রতিদ্বন্দ্বিত্ব ছিল। অনেকেই জানেন **ফস্‌ফরাসের** রোগী জল পান করে এবং জল উদর মধ্যে যাইয়া গরম হইবা মাত্র বমন হইয়া উঠিয়া যায়। কিন্তু **আর্ণিকার বমন** উহা হইতে কতকটা **ভিন্ন** :—

আর্ণিকার রোগী যথেষ্ট জল পান করিতে করিতে যখন পাকস্থলীতে চাপ পড়ে, তখন খানিকটা সময় বাদে উহা হড়্‌হড়্‌ করিয়া বমন হইয়া উঠিয়া যাইতে থাকে।

See Medical Century Vol xx II No. 5 May 1915.

**প্রসব** ( Labor ) :—প্রসবের পর তদানুসঙ্গিক স্থাননিচয়ে টাটানি ও বেদনা ; প্রসবান্তে এই ঔষধ প্রয়োগে—**ফুলপড়ার পর রক্তস্রাব** এবং প্রসব সম্বন্ধীয় ভবিষ্যৎ উপসর্গনিচয় প্রায়ই হইতে পারে না।

**মন্তব্য** ঃ—ইহা আমরা বহু রোগীতে দর্শন করিয়াছি ; এইক্ষণ এই সম্বন্ধে বদ্ধ ধারণা হইয়াছে যে—প্রসবের পর আমরা কয়েক ডোজ আর্ণিকা অবশ্য খাইতে দিব।

আর্ণিকাতে **হঁাতলের বেদনারও** ( After pains ) অনেক উপকার পাইবে। ৭।৮ ডোজ্‌ আর্ণিকা প্রয়োগে যদি ঐ বেদনার উপকার না পাও, তাহা হইলে **সিমিসিফিউগা** ৩য় কিংবা ৬ষ্ঠ শক্তি ৫।৬ ডোজ খাইতে দিলেই উৎকৃষ্ট ফল পাইবে। প্রসবান্তে অসাড়ে প্রস্রাব অথবা প্রস্রাব বন্ধ হইয়া থাকিলেও ইহা ফলপ্রদ ( ওপি )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—একোন, হাইপেরিকাম্‌, হ্রাস ইত্যাদি ঔষধের ক্রিয়াবর্দ্ধক।

আঘাতাদিতে ইহা—ব্যাপ্‌টি, চায়না, কোনা,ফাইটো, পাইরো, হ্রাস্‌, রুটা, ষ্ট্যাফি ইত্যাদি ঔষধের সমতুল্য।

একোন, এপিস্‌, হেমে, ইপিকাক্‌, ভিরেট্রাম্‌ ইত্যাদি ঔষধের পর—আর্ণিকা প্রয়োগ হইলে উৎকৃষ্ট কার্য্যকরী হয়। আর্ণিকা প্রয়োগের পর—সাল্‌ফিউরিক এসিড প্রয়োগ করিলে সুফল পাওয়া যায়।

মদ্যাদি সেবন কিংবা কয়লার ধূম সেবন হেতু কোন পীড়া হইলে—আর্ণিকা তাহাতে উৎকৃষ্ট কার্য্যকরী ( এমোনি-কার্ব্ব, বোভি )।

মেরুদণ্ডে আঘাত লাগিলে—আর্ণিকা দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে ( এমোনি-কার্ব্ব, বোভি )।

**রোগি-তত্ত্ব**:—(১) মিরার সম্পাদক বাবু নরেন্দ্রনাথ সেন সিঁড়ি হইতে **পড়িয়া গিয়া** কটিদেশে এতাদৃশ চোট পাইয়াছিলেন যে, তাহাতে উত্থান শক্তি রহিত হইয়া শয্যাশায়ী হইয়া পড়েন। আমি এই ঘটনার ২।১ দিন পর তাঁহাকে দেখিলাম। বসিবার, কি পাশ ফিরিবার পর্য্যন্ত ক্ষমতা নাই দেখা গেল। **আর্ণিকা** ৩য় শক্তি তিন ঘণ্টা অন্তর খাইতে দিলাম এবং স্পিরিট্ সহ আর্ণিকা মাদার টিং মিশ্রিত করিয়া মেরুদণ্ডে মালিশ করিতে দেওয়া হইল। তাহাতে অনেক উপকার পাইলাম, কিন্তু শেষ ভাগে যে একটু বেদনা ছিল, তাহা কিছুতেই দূর হয় না দেখিয়া—হ্রাস-টক্স্ ৩০শ শক্তি কয়েক ডোজ দেওয়াতে তিনি সম্পূর্ণ ভাল হইয়া গেলেন।

(২) কলিকাতার "মিনার্ভা থিয়েটার" সর্ব্বপ্রথম উদ্ঘাটনের পূর্ব্বদিন নাট্যাচার্য্য শ্রীযুক্ত বাবু গিরিশচন্দ্র ঘোষের দক্ষিণ পায়ের (Ankle) এঙ্কেল্‌গ্রন্থি **মচ্‌কিয়া** (Sprain) যায়; তাহাতে এত বেদনা ও স্ফীত হইয়াছিল যে তিনি ম্যাক্‌বেথ্ সাজিয়া রঙ্গমঞ্চে যে অবতীর্ণ হইবেন, সে আশায় নিরাশ হইলেন। দ্বিতীয় ব্যক্তি তাঁহার স্থানে ম্যাক্‌বেথ অভিনয় করেন এমন কেহই ছিল না; সুতরাং সেদিন অভিনয় বন্ধ জন্য ঘোষণাপত্র প্রচার মনস্থ করিলেন। কিন্তু আমি তাহা নিষেধ করিয়া তাঁহাকে পূর্ণ সাহস দিলাম এবং **আর্ণিকা** মাদার স্পিরিট্ সহ মিশ্রিত করিয়া স্থানীয় প্রয়োগ এবং আর্ণিকা ৩য় শক্তি ১॥ দেড় ঘণ্টা অন্তর খাইতে দিলাম; তাহাতে ৮ ঘণ্টার ভিতর বেদনা প্রায় বার আনা কমিয়া গেল। সন্ধ্যার সময় আমি আর্ণিকা স্পিরিট্ পীড়াস্থানে প্রয়োগ করিয়া তদুপরি তুলা দিয়া সুন্দর ভাবে পা খানিতে জানু পর্য্যন্ত টাইট্ করিয়া ব্যাণ্ডেজ বান্ধিয়া দিলাম।

এই অবস্থায় গিরীশ বাবু ম্যাক্‌বেথ সাজিয়া রঙ্গমঞ্চে অবতীর্ণ হইলেন। প্রত্যেক অঙ্কের অভিনয়ের পর তিনি বিশ্রামাগারে আসিলে তাঁহাকে এক ডোজ্ করিয়া আর্ণিকা ৩য় শক্তিই খাইতে দিতে লাগিলাম। অভিনয় সুন্দররূপে নির্ব্বাহ হইয়া গেল। পরদিন প্রাতে তিনি বলিলেন "অভিনয়ের পরদিন যেরূপ শরীর বেদনা হয়, সে দিন তাহাও হয় নাই।" ম্যাক্‌বেথ অভিনয়ে অনেকবার উঠিতে বসিতে হয়, তাহাতে পায়ের বেদনা অধিক না হইয়া বরং আর্ণিকার মাহাত্ম্যে প্রায়ই কমিয়া গিয়াছিল। যে কিঞ্চিৎ বেদনা ছিল তাহাও কয়েক ডোজ্ আর্ণিকা প্রয়োগে ভাল হইয়া গেল।

(৩) কলিকাতা সার্কুলার রোডে যখন আমাদের হোমিওপ্যাথিক হস্‌পিটাল্ ছিল, তাহাতে একটি স্ত্রীলোক প্রবল **জ্বরাতিসারে** আক্রান্ত হইয়া উপস্থিত হয়। তন্দ্রার অজ্ঞানতা ও ভুলবকা ইত্যাদি লক্ষণ সহ **অসাড়ে মলত্যাগ** দেখিয়া **আর্ণিকা** ৩য় শক্তি দেওয়া গেল ; তাহাতে তস্যার বিকার, এবং অতিসার সমস্তই আশ্চর্য্য ভাবে আরোগ্য হইয়া গেল।

(৪) পিস্তলের গুলি লাগিয়া আমার জ্যেষ্ঠপুত্র শ্রীমান্ শশাঙ্কের অঙ্গুলীর অস্থি ফুটো হইয়া গিয়াছিল ; তাহাও **আর্ণিকা** লোশন্ এবং আর্ণিকা অয়েণ্ট-মেণ্ট প্রয়োগে স্বল্প যন্ত্রণা-সহ প্রায় একমাস কাল মধ্যে আরোগ্য হয়। গুলি-লাগা এবং বারুদ-দগ্ধক্ষতে একপ্রকার বিষ জন্মে বলিয়া কলিকাতার বড় বড় সার্জ্জনেরা তাহার অঙ্গুলী এম্পুটেশন্ জন্য ইচ্ছা করিয়াছিলেন কিন্তু আমি তাহাতে সম্মত হইলাম না। [পুঁটিয়ার এক-আনির রাজার অঙ্গুলীতে ঐরূপ গুলি লাগে ও এলোপ্যাথিক চিকিৎসা হয়। তিনি বহু কষ্টে ছয় সাত মাস ভুগিয়া প্রাণে বাঁচিয়া যান! কিন্তু হস্তের অবস্থা বিকৃতি হইয়া যায়! ]

(৫) পাব্‌না রাধানগরের জমীদার শ্রীযুক্ত বাবু দ্বারিকানাথ মজুমদার মহাশয়ের মাতা প্রায় ৭০ বৎসর বয়সে—তাঁহাদের দোতালার বারেণ্ডা হইতে ভূমিতে **পড়িয়া যান**। দক্ষিণ হাঁটুতে ভয়ানক চোট লাগে এবং অজ্ঞান হইয়া পড়েন। কটিদেশেও ভয়ানক আঘাত পান। তস্যাকে দোতালার ঘরে নেওয়া অসম্ভব বিধায় নীচের বারেণ্ডাতেই গদির উপরে বিছানা করিয়া রাখা হয়। ঐ বারেণ্ডার মেঝে সেঁতান ছিল। অগত্যা ঐ স্থানেই চিকিৎসা আরম্ভ করিলাম। **আর্ণিকা** ৩য় শক্তি প্রতি তিন ঘণ্টা অন্তর খাইতে দিলাম এবং আর্ণিকার মাদার টিংচার জল সহ মিশ্রিত করিয়া লোশন প্রস্তুত করিয়া তাহাই আঘাত প্রাপ্ত স্থানে দিতে লাগিলাম। কিন্তু আঘাত প্রাপ্তস্থান সমুদয় এবং মুখচোখ ফুলিয়া গেল ; সেজন্য লোশন দেওয়া বন্ধ করিয়া ৮ আউন্স সরিষার তৈলে এক ড্রাম আর্ণিকা মাদার টিংচার মিশাইয়া আঘাত প্রাপ্তস্থানে মালিশ করিতে দিলাম। ইহাতেই তিনি আরোগ্য লাভ করেন।

(এস্থলে উল্লেখ করা আবশ্যক—যে সময় সময় ২,৩টি উপসর্গের জন্য যথা লক্ষণে ২।৪টি আভ্যন্তরিক ঔষধ মধ্যে মধ্যে প্রয়োগ করিতে হইয়াছিল)।

(৬) ১৯১১ সনের নবেম্বর মাসে আমার দৌহিত্রী শ্রীমতী লীলা

( ছটাকীর বয়স প্রায় ১ বৎসর ) তস্যার সহোদর ভ্রাতার স্কন্ধ হইতে পাকা উঠানের উপরে **পড়িয়া যায়**। পড়িবার কালে মস্তকটী নিম্নদিকে ছিল। মস্তকে গুরুতর আঘাত লাগিয়া দম বন্ধ প্রায় হইয়া নীলবর্ণ হইয়া যায়। ক্রন্দন করার ক্ষমতাও লোপ পাইয়াছিল। উৰ্দ্ধনেত্র এবং বিস্ফারিতলোচন হইয়া পড়ে। মুখ দিয়া ফেণা (froth) নির্গত হইতে আরম্ভ হয়। সংক্ষেপতঃ একরূপ মৃতবৎ অবস্থা যেন উপস্থিত হইল। কয়েক মুহূর্ত্ত পরেই দক্ষিণ বাহু এবং নিম্নমাঢ়ীর আক্ষেপ আরম্ভ হইল। নিশ্বাস ঘন ঘন চলিতে লাগিল। হস্ত পদে এবং মস্তকেও কন্‌ভাল্‌শন্ দেখা দিল, মুখের বর্ণ তখন রক্তশূন্য ও পিংশে হইল। তখন **আর্ণিকা** ৩০শ শক্তি ১ ফোঁটা জলে ফেলিয়া খাইতে দিলাম, কিন্তু গলাধঃ-করণ হইল না। মুখ বাহিয়া দুই পার্শ্ব ও সম্মুখ দিয়া পড়িয়া গেল।

আমি ঐ বালিকাকে ইতঃপূর্ব্বেই তস্যার মাতার ক্রোড়ে হইতে নিজ ক্রোড়ে নিয়া বসিয়াছি। বাড়ীর মেয়েরা সকলেই হাহুতাশে চীৎকারাদি করিয়া চতুর্দ্দিক অস্থির করিয়া তুলিয়াছে। আমি সেইদিকে ভ্রূক্ষেপ মাত্র না করিয়া পুনরায় আর এক ডোজ আর্ণিকা খাইতে দিলাম। এবারে কিঞ্চিৎ গলাধঃকরণ হইল। আর্ণিকা মাদার টিংচার ১০।১৫ ফোটা এক আউন্স জলে মিশ্রিত করিয়া মস্তকের আঘাত প্রাপ্ত স্থানে প্রয়োগ করিতে লাগিলাম। পাখা দ্বারা মস্তকে বাতাস দেওয়া হইতে থাকিল। এবং হস্ত ও পদ একেবারে হিমবৎ ঠাণ্ডা হওয়াতে কাঠ-কয়লার অগ্নিতে ন্যাকড়া গরম করিয়া সেক দেওয়াইতে লাগিলাম। কতক্ষন পরে বালিকা আমার ক্রোড়েই মলমূত্রত্যাগ করিল; কতক সময় পরে কন্‌ভাল্‌শন্ ইত্যাদি কমিয়া আসিল এবং বালিকা যেন নিদ্রাভিভূত হইয়া পড়িল। বালিকাকে কোমল কম্বলের বিছানায় শোয়াইয়া দিলাম এবং কোমল কম্বল দ্বারা গাত্র আবৃত করিয়া রাখিলাম। মস্তকে কথিত আর্ণিকা লোশন এবং পাখার বাতাস চলিতে লাগিল; ক্রমে বালিকার সুনিদ্রা আসিল। নিদ্রা হইতে উঠিবার পর তস্যার কন্‌ভাল্‌শন্ ইত্যাদি হয় নাই। তবে কিঞ্চিৎ জ্বর হইয়াছিল; তজ্জন্য একো-নাইট্ ৩০শ শক্তি এক মাত্রা দেওয়াতেই সা আরোগ্য লাভ করিল। প্রায় এক মাস যাবৎ ঐ বালিকা সুস্থাবস্থাতেই আছে।

**অনুব্য:**—আর্ণিকা প্রয়োগের কারণ যে, আঘাত প্রাপ্ত তাহা বহুবার বলিয়াছি। কিন্তু মাথায় জলযুক্ত লোশন ইত্যাদি প্রয়োগ জন্য একোনাইট দেওয়া হয়। নিজের বাড়ীতে কোন বিপদ হইলে, অনেক চিকিৎসকই জ্ঞান-হারা হইয়া গোলযোগে পতিত হন; তাহাতে বিপদ আরও ঘনীভূত হইয়া রোগীর প্রাণ নষ্ট করে! সুতরাং উপদেশ যে, ধৈর্য্যাবলম্বনে কর্ত্তব্য যাহা তাহা করিবে। তাহাতে ৺জগদম্বা তোমার সহায় হইয়া সুফল প্রদান করিবেন।

**বৃদ্ধি** (Aggravation) :—বিশ্রাম অবস্থায়; শয়ন অবস্থায়; মদ্যপানে।

**উপশম** (Amelioration) :—পরিচালনে ( হ্রাস, রুটা )।

**শক্তি** (Potency) :—আমরা সচরাচর ইহার ৩য় শক্তি ব্যবহার করিয়া বহুস্থলে অত্যাশ্চর্য্য ফললাভ করিয়াছি। ইহার ৬ষ্ঠ এবং ১২শ, ৩০শ শক্তিও উপকারী। কখন কখন ইহার ২০০ শত শক্তিও ব্যবহৃত হয়।

## স্মৃতি-সহায়।

১। আর্ণিকার আকৃতি, প্রয়োগের প্রধানতম্ নির্দ্দেশক শারীরিক অবস্থা, স্নায়বিক অবস্থা, শয়নাবস্থায় শারীরিক উক্ত-বোধাদি, শরীরের ঊর্দ্ধভাগের অবস্থা, বৈকারিক এবং মস্তিষ্ক সম্বন্ধীয় অবস্থা, হাইড্রো-কেফেলাসের লক্ষণ, এপোপ্লেক্সির লক্ষণাদি, কনজাংটাই-ভার অবস্থা; গাউট এবং রিউমেটেজ্‌মের অবস্থা, ফোটকাদি, প্যারালিসিস, উদ্গার, বমন, আমাশয়, কোষ্ঠবদ্ধতা, প্রসবের পর রক্তস্রাবাদি, মূত্রকৃচ্ছ্রতা ইত্যাদি বর্ণনা কর?

২। [ সিমুফাই ] [ ক্যালেণ্ডু ], [ ক্যামো, কফিয়া, ইগ্নে ] [ ব্যাপ্‌টি পাইরোজেন ] [ হ্রাস ] [ ব্যাপ্‌টি ] [ ব্রোমাইড ] [ লিডাম, নাক্স ] [ সাল্‌ফার ] [ ওপিয়াম ] ইত্যাদি, ঔষধের সহিত আর্ণিকার কি কি বিষয়ে সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

---

# Arsenic-Alb.

# আর্সেনিকাম এল্‌বাম।

ইহা আমাদের একটি প্রধানতম ঔষধ। কোন কোন সন্ন্যাসী একমাত্র হরিতাল ভস্ম অবলম্বন করিয়া যে কত উৎকট উৎকট রোগ আরোগ্য করেন তাহা বোধ হয় অনেকেই স্বচক্ষে দেখিয়াছেন।

( হরিতাল—সাল্‌ফার মিশ্রিত আর্সেনিক বিশেষ )।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—**জ্বর, ওলাউঠা** রক্ত-ক্ষীণতা, মুখের ক্ষত, হাঁপানি, কাশি, ক্যান্‌সার, কার্ব্বাঙ্কেল, ক্রুপ, টাইফয়েড জ্বর, গ্যাংগ্রিন, ম্যালেরিয়া জ্বর, কিড্‌নির রোগ, নিউর‍্যাল্‌জিয়া, স্ফোটক, পূঁয হওয়া, তৃষ্ণা, তামাকুজনিত রোগ, ক্রিমি, শোথ প্রভৃতি।

**অস্থিরতা** (Restlessness) :—আর্সেনিকের ন্যায় অস্থিরতা অন্য কোন ঔষধেই লক্ষিত হয় না।

( একোনাইটে—যে অস্থিরতা আছে তাহা আর্সেনিকের সমতুল্য নহে; প্রদাহান্বিত জ্বরের প্রথম অবস্থায়, সাধারণ উগ্রজ্বরে—একোনাইটেরই অস্থিরতা প্রধান )।

আর্সেনিকে **মানসিক অস্থিরতাই** প্রবলতর লক্ষিত হয় এবং তৎসহ শারীরিক বল নিতান্ত হীন হইয়া পড়ে।

জ্বরাদির শেষ অবস্থায়, অথবা লো (low) টাইফয়েড আদি লক্ষণাক্রান্ত জ্বরে আর্সেনিক অধিক কার্য্যকারী।

( একোনাইটের রোগী ভয় এবং যন্ত্রণায় সবেগে নিজ দেহকে এদিক ওদিক নিক্ষেপ করিতে থাকে কিন্তু ) আর্সেনিকের রোগী—মনের ব্যাকুলতা এবং অস্থিরতা হেতু, একোনাইটের ন্যায় আর ছটফট করিতে সমর্থ হয় না। কারণ তাহার শরীর নিতান্ত দুর্ব্বল। সে ইচ্ছা অনুসারে নড়াচড়া করিতে পারে না। এক স্থান হইতে অন্য স্থানে, এক বিছানা হইতে অন্য বিছানায় যাইতে বড় ইচ্ছুক হয় বটে, কিন্তু ততদূর পারিয়া উঠে না।

আর্সেনিকের **মৃত্যু ভয়**—একোনাইটের মৃত্যু ভয় হইতে **স্বতন্ত্র**। আর্সেনিকের রোগী মনে করে যে, তাহার রোগ দুরারোগ্য। সেই হেতু তাহার মৃত্যু অবশ্যম্ভাবী।

আর্সেনিকের রোগীতে যদি একটু বলও থাকে তবে দেখিবে যে, তাহার শারীরিক ও মানসিক অস্থিরতা উভয়ই সমতুল্য। বেদনা নাই তত্রাচ সে স্থির থাকিতে পারে না। কেন যে স্থির থাকিতে পারে না, সে তাহা বলিতে পারে না। সে বলে অস্থিরতা এবং ছটফট করিলে সে ভাল বোধ করে। অস্থিরতা হেতু সে বিছানার বাহির হইয়া পড়ে; অবিরত এপাশ ওপাশ করিতে থাকে। এমন কি যথাসাধ্য বল থাকিলে চলিয়া বেড়াইতেও ক্ষান্ত হয় না।

আর্সেনিক প্রয়োগের পর সর্ব্ব প্রথমে দেখিবে তোমার রোগীর আর তাদৃশ ছটফটী নাই; বেদনা থাকা সত্বেও রোগী সুস্থির রহিয়াছে; এতাদৃশ অবস্থায় ক্রমেই তোমার রোগীর লক্ষণ ভাল দেখিতে পাইবে।

N. B. পুনরায় বলিতেছি যে, বিশেষ দুর্ব্বলতা সহ অস্থিরতা অবিরত দেখিলে —**অর্সেনিক** দিতে কদাচ ভুলিবে না।

**জ্বালা** (Burning) :—যে সমস্ত ঔষধে জ্বালা আছে—**আর্সেনিক** তাহাদের সর্ব্বপ্রধান। এই লক্ষণ যে কেবল তরুণ রোগেই দেখা যায় এমন নহে; প্রাচীন পীড়ায় বিশেষতঃ, যে পীড়া ম্যালিগ্‌ন্যাণ্ট স্বভাবাপন্ন, কিংবা ম্যালিগ্‌ন্যাণ্টহওয়া সম্ভাব্য, তাহাতেও এতদ্দ্বারা ফল পাইবে ( অনেক সময় প্রাচীন পীড়াতে জ্বালা থাকিলে **সাল্‌ফার** অধিকতর উপকারী দেখা যায় )।

যে স্থান কিংবা যে যন্ত্রেই জ্বালা থাকুক না কেন, তাহাতেই আর্সেনিক ফলপ্রদ; কিন্তু আর্সেনিকের জ্বালার এক অত্যাশ্চর্য্য বিষয় এই যে, **গরম গৃহে এবং উত্তাপ প্রয়োগে জ্বালার উপশম** হয়। **জ্বরে** সর্ব্বাঙ্গ জ্বালার সময়, রোগী বস্ত্রাবৃত থাকিতে চায়। আর্সেনিকের জ্বালায়—উত্তাপ প্রয়োগে জ্বালার উপশম—এই কথা বিশেষ করিয়া স্মরণ রাখিও।

( এতদ্বিপরীতে **সিকেলীর** জ্বালা জানিবে—ইহাতে রোগীর শরীর বরফের ন্যায় শীতল এবং তাহাতে ভয়ানক জ্বালা এবং উত্তাপ প্রয়োগে নিতান্ত অসহ্য, এমন কি গাত্রে বস্ত্র পর্য্যন্ত রাখিতে পারে না )।

সর্দ্দিলাগা সহ গলাজ্বালা, এবং নাসিকাজ্বালা, উত্তাপ প্রয়োগে উপশম হইলে আর্সেনিক অবশ্য দেয়। **গরম** জল খাইয়া—গলার জ্বালা ভালবোধ হইলে আর্সেনিক দেয়। ( এলিয়াম সিপা এবং মার্কিউরিয়াস—সর্দ্দিরোগে উপকারী ঔষধ বটে, কিন্তু গরম উত্তাপে তাহাদের উপশম বোধ হয় না )।

**রোগি-তত্ত্ব** :—একটি রোগীতে **গ্যাস্‌ট্রালজিয়া** অর্থাৎ পাকস্থলীর শূল এতদ্দ্বারা বিশেষ হইয়াছিল; এই শূলসহ পেটে জ্বালাও ছিল; এই শূলবেদনা ঐ রোগীর এক প্রকার চর্ম্মরোগ লুপ্ত হইয়া প্রথম আরম্ভ হয়; আর্সেনিক ৩০শ শক্তি প্রয়োগে ঐ শূল আশ্চর্য্যভাবে আরোগ্য হইয়া গেল; কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, ঐ শূল আরোগ্য হওয়া সহ পুনরায় তাহার পূর্ব্ব চর্ম্মরোগ

দেখা দিল। তাহাকে বলিয়া দেওয়া হইল, যদি সে পুনরায় ঐ চর্ম্মরোগে কোন বাহ্য ঔষধ প্রয়োগ করে, তবে তাহার ঐ শূল পুনরায় দেখা দিবার সম্পূর্ণ সম্ভাবনা আছে।

**জ্বর** (Fever):—আর্সেনিক **জ্বরের** অতীব মহৌষধ। ডাঃ **বেয়ার** আর্সেনিকের এতদূর পক্ষপাতী যে, জ্বর দূষিত অবস্থা প্রাপ্ত হইবে বলিয়া পূর্ব্ব হইতে আর্সেনিক দিতে উপদেশ প্রদান করেন; কিন্তু আমরা এতাদৃশ উপদেশের কদাচ পক্ষপাতী নহি।

জ্বরের শীতাবস্থায়—পাতলা মল, পেটে বেদনা এবং বিবমিষা; কিছু পান করিলে এবং কিছু খাইলে পুনরায় যেন শীত হইয়া জ্বর আসিল এইরূপ বোধ হয়; শীতের সময় অঙ্গুলীর (Tip) চাড়া এবং ওষ্ঠ নীলবর্ণ হইয়া যায়। শীতের সময় জলতৃষ্ণা হয় না। শীতবোধ সহ চর্ম্ম শুষ্ক, ঘর্ম্মশূন্য অথবা বহুল পরিমাণ ঠাণ্ডা চটচটে ঘর্ম্মে পূর্ণ।

জ্বরে (উত্তাপাবস্থায়)—শরীরের অভ্যন্তর জ্বলিয়া যায়। জ্বরের অত্যন্ত উত্তাপ (Heat) সহ ডিলিরিয়াম্, অস্থিরতা, ব্যাকুলতা।

ঘর্ম্ম—রাত্রিকালে জানুগ্রন্থিতে বহুল ঘর্ম্ম। জ্বরের প্রথম অবস্থায় ঘর্ম্ম দেখা যায় না, কিন্তু শেষভাগে দেখা যায়।

জ্বরের পর—উপর পেটটি পূর্ণ (full) বোধ হয়। টাইফয়েড জ্বর, হেক্‌টিক জ্বর।

জ্বর—বেলা দুই প্রহরের সময় আরম্ভ। (N. B. এই লক্ষণ অবলম্বনে আমরা বহু ইণ্টারমিটেণ্ট ফিবার আরোগ্য করিয়াছি)।

মুখ হইতে (Annus) গুহ্যদ্বার পর্য্যন্ত সমস্ত **অন্ত্রনলীতে** (Intestinal canal) আর্সেনিকের উৎকৃষ্ট ক্রিয়া রহিয়াছে:—

**ওষ্ঠদ্বয়** শুষ্ক, রসশূন্য, ফাটা ফাটা; রোগী উহাদিগকে ভিজাইবার জন্য অবিরত জিহ্বা দ্বারা লেহন করিতে থাকে।

**জিহ্বার** নানাবিধ অবস্থা; ইহা শুষ্ক, রক্তবর্ণ এবং উন্নত পেপিলিযুক্ত; অথবা রক্তবর্ণ এবং পার্শ্বস্থ দন্তের চাপেতে খাঁচ কাটা; অথবা সাদা চা খড়ির ন্যায়, অথবা হোয়াইট সাদা লেডের পেইন্টের ন্যায় কোটিংযুক্ত, অথবা সীসকের বর্ণবৎ; অথবা শুষ্ক, (brown) কটা বা কালবর্ণ বিশিষ্ট, বিশেষতঃ, টাইফয়েড জ্বরে।

**মুখের অভ্যন্তর** শুষ্ক, অথবা ক্ষতযুক্ত—সাধারণ ক্ষতযুক্ত, অথবা পচা ক্ষতযুক্ত। গলার অভ্যন্তরেও প্রায় তাদৃশ অবস্থা।

**তৃষ্ণা**—অবর্ণনীয়, কিন্তু অল্প এক ঢোক জল খাইলেই তৃপ্তি বোধ করে ( অধিক জলপানে—ভিরেট্রাম্ )।

**পাকস্থলী** এত উত্যক্ত যে, সামান্য খাদ্য কিংবা পানীয় দ্রব্য উদরস্থ হইবা মাত্র, উহাতে বেদনা এবং কষ্টবোধ হয়; অথবা **তৎক্ষণাৎ বমন** হইয়া যায়, অথবা ভেদ হয়, অথবা ভেদ ও বমন উভয়ই হইয়া থাকে। ঠাণ্ডা পানীয়, বরফ জল অথবা বরফের কুচি খাইলে কিছুতেই সহ্য হয় না এবং তাহাতে পাকস্থলীতে ভয়ানক কষ্ট ও বেদনা উৎপন্ন করে। খাদ্য, জল, পিত্ত, রক্ত, কাফি-গোলার ন্যায় পদার্থ ইত্যাদি পেটে যাহা কিছু থাকে, সমস্তই বমন করিয়া ফেলে।

**গরম (Hot) পানীয় সেবনে উপশম বোধ** এবং **দুই প্রহর রাত্রিতে কষ্টের বৃদ্ধি**—ইহার প্রধানতম সিদ্ধিপ্রদ লক্ষণ মধ্যে গণ্য।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রনিচয়** (Respiratory Organs):—নাসিকা দিয়া জলবৎ পদার্থ ঝরিতে থাকা; তাহাতে ওষ্ঠের উপরিভাগ এবং নাসিকার পক্ষদ্বয় হাজিয়া যায় (excoriates) এবং তাহাতে জ্বালা হয় ( সিপা, মার্ক )।

N. B. ( শেষোক্ত দুই ঔষধে আর্সেনিকের ন্যায় জ্বালা নাই; মার্কিউরিয়াসের পর—আর্সেনিক উৎকৃষ্টতর কার্য্য করে )।

শ্বাসপ্রশ্বাসে অতীব কষ্ট; সাঁই সুঁই শব্দযুক্ত শ্বাসপ্রশ্বাস; তৎসহ কাশি এবং ফেনাময় থুথুর ন্যায় গরম গয়ের; শয়ন করিতে অক্ষম; নিশ্বাস প্রশ্বাস জন্য বসিয়া থাকিতে বাধ্য হয়। সামান্য নড়াচড়াতে বা চলাতে যেন দম বাহির হইয়া যায়। শ্বাস প্রশ্বাসের পথ সঙ্কীর্ণ বোধ হয়। কোনও চর্ম্মোৎপাত বসিয়া গিয়া হাঁপানি; ঘাম বসিয়া গিয়া নিউমোনিয়া; একজিমা বসিয়া গিয়া প্রাচীন ফুসফুস রোগ।

**রোগি-তত্ত্ব**:—একটি হাঁপানি রোগী রাত্রি দুই প্রহর কালে এমন অবস্থায় পড়িয়াছিল যে, আগামী প্রাতে বাঁচে কিনা তাহা সন্দেহ; রাত্রি ১২টার সময় প্রায়ই তাহার রোগ বৃদ্ধি হইত বলিয়া আর্সেনিক্ ৩০শ শক্তি তাহাকে দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

"দক্ষিণ ফুসফুসের শীর্ষ ভাগস্থ উৎকট, তরুণ, তীক্ষ্ণ, স্থায়ী, অথবা অগ্নিবিদ্ধবৎ যন্ত্রণা" এই লক্ষণ অবলম্বনে ফুসফুসের পীড়াগ্রস্ত বহুতর রোগী আরোগ্য লাভ করিয়াছে।

নিউমোনিয়ার শেষ অবস্থায় **পচা গয়ের** উঠিয়াছে দেখিয়া আর্সেনিক দ্বারা অনেক রোগী আরোগ্য হইয়াছে। এই স্থলে অনেকেরই পীড়িত ফুসফুসে জ্বালা ছিল। প্লিউরিটিক্ এফিউসনে আর্সেনিক্ উৎকৃষ্ট।

**স্নায়ুবিধান** ( Nervous System ):—আর্সেনিকের **অস্থিরতা** একটি প্রধানতম লক্ষণ। **অতীব শয্যাশায়ী অবস্থা**—ইহার অত্যুৎকৃষ্ট—ফলপ্রদ লক্ষণ। এই অবস্থা তরুণ এবং প্রাচীন—উভয় প্রকার পীড়াতেই দেখিতে পাইবে। টাইফয়েড জ্বরে আর্সেনিকের ন্যায় শয্যাশায়ী অবস্থা অন্য কোন ঔষধেরই নাই।

( তবে কার্ব্ব-ভেজিটেবিলিস এবং মিউরিয়েটিক এসিডেও এই লক্ষণ দেখিতে পাইবে; কিন্তু তাহাদিগের মধ্যে আর্সেনিকের ন্যায় অস্থিরতা, অথবা সর্ব্বদা স্থান পরিবর্ত্তন দেখিতে পাইবে না )।

আর্সেনিকের রোগী যদিচ বিছানায় আবদ্ধ থাকিতে চায় না, কিন্তু সামান্য নড়াচড়া করিলেই অবসন্নপ্রায় হইয়া শুইয়া পড়ে।

পর্ব্বতে উঠিতে, সিঁড়ি দিয়া উপরে উঠিতে যেন দম বাহির হইয়া যায়। আর্সেনিকের দুর্ব্বলতা সর্ব্বাঙ্গব্যাপী।

( কিন্তু ফস্-এসিড, ষ্ট্যানাম্, এবং সালফারের দুর্ব্বলতা—বক্ষঃস্থলে।

( ফস্ফরাসের দুর্ব্বলতা—উদরাভ্যন্তরে )।

( ইগ্নেশিয়া, হাইড্রাস্টিস্ এবং সিপিয়ার দুর্ব্বলতা—পাকস্থলীতে )।

এত অরুচি যে খাদ্য বস্তুর গন্ধ এবং দৃষ্টি পর্য্যন্ত সহ্য করিতে পারে না ( কলচি, সিপি )।

দন্তোদ্গম সময় শিশু পিংশে, দুর্ব্বল এবং খিটখিটে হয় এবং দ্রুতগতিতে কোলে করিয়া বেড়াইতে বলে ( ক্যামোমিলাতেও এই লক্ষণ কতকটা আছে )।

**উদরাময়** ( Diarrhœa ):—কিছু পান করিলে বা আহার করিলে—উদরাময় উপস্থিত হয়; ভেদের পরই অতীব দুর্ব্বলতা।

**অর্শ** ( Piles ) :—অর্শে হুলফুটানবৎ বেদনা ( মলত্যাগের সময় নহে ); বসিতে পারে না, বা নিদ্রা যাইতে পারে না; জ্বালাযুক্ত যন্ত্রণা, উত্তাপ প্রয়োগে উপশম; ফিস্‌চুরা এনাই ( মলদ্বারের ফাটা) হেতু মলমূত্র ত্যাগে অক্ষম।

সামান্ত নড়াচড়াতে অস্থির হইয়া পড়ে।

সাধারণতঃ বেলা ১টা হইতে ২টা এবং রাত্রি ১২টা হইতে ২টা মধ্যে **রোগের বৃদ্ধি।**

পচা মাংসাদি কিংবা অন্য কোন প্রকার খাদ্যজনিত রোগ বা কুফল।

পচা দূষিত কোন পদার্থ **ঘ্রাণ** কিংবা ক্ষত সহ শরীরে প্রবেশ করিলে **আর্সেনিক** দ্বারা উপকার পাইবে।

**রোগী-তত্ত্ব** :—গ্রন্থকারের পাঠ্যাবস্থায় পোষ্ট-মর্টাম করিতে যাইয়া তদীয় অঙ্গুলিতে ছুরিকা বিদ্ধ হয়। তিনি যে মৃত দেহটি পোষ্ট-মার্টাম করেন উহা পেরিটোনাইটিস্ রোগের ছিল এবং উদর মধ্যে পূজ পর্য্যন্ত জন্মিয়াছিল; সেই উদর মধ্যে তাঁহার অঙ্গুলিতে ছুরিকাঘাত লাগে। তাহাতে তিনি ভীত হইয়া তৎক্ষণাৎ ষ্ট্রং কার্ব্বলিক-অয়েল হস্তে মালিশ করিয়া, কার্ব্বলিক সোপ দ্বারা পশ্চাৎ ধৌত করিয়া, তৎপরে কষ্টিক দ্বারা ঐ ক্ষতস্থান পোড়াইয়া দিলেন। কিন্তু তাহাতে তাঁহার মনের ভয় দূর হইল না; কারণ তাঁহার কিছুদিন পূর্ব্বে হরিপদ বন্দ্যো-পাধ্যায় নামক তাঁহার সহাধ্যায়ী এক ব্যক্তির ঐরূপ সমস্ত প্রক্রিয়া করা সত্বেও তাঁহার বাহুতে সেলুলাইটিস রোগ হইয়া তাঁহার প্রাণ নষ্ট হইবার অবস্থা হইয়াছিল; তিনি অনেক কষ্টে রক্ষা পান। তাহা দেখিয়া গ্রন্থকার ধৈর্য্য ধরিয়া থাকিতে পারিলেন না; তিনি ডাঃ শ্রীযুক্ত বাবু মহেন্দ্রলাল সরকার মহাশয়কে এই কথা জানাইলেন; ডাঃ সরকার মহাশয় তাঁহাকে আর্সেনিক ৩০শ শক্তি খাইতে দিলেন; তাহাতে ঐ আর্সেনিক যে কি অমৃততুল্য কাজ করিয়াছে, তাহা বলিয়া শেষ করিতে পারি না। এই আর্সেনিক না খাইলে বোধ হয় তাঁহাকেও হরিপদ বাবুর ন্যায় হইতে হইত।

N. B. এই কথাটি মেডিকেল কলেজের প্রত্যেক ছাত্রেরই জানা থাকা কর্ত্তব্য।

ডায়েবেটিস রোগের উপর কার্য্যকাল হইলে—আমরা ইহার ১২শ শক্তি প্রয়োগ দ্বারা এতাদৃশ বহুরোগী আরোগ্য করিয়াছি।

**রোগী-তত্ত্ব** :—বারুইপুরের একটি প্রসিদ্ধ উকীল প্রায়ই পেটরোগা; তিনি কলিকাতায় আসিয়া গড়পারে একটি একতালা গৃহে বাস করেন, তাহার বারাণ্ডার মধ্য দিয়া একটি পচা নর্দ্দমা গিয়াছে। তাঁহার ওলাউঠার স্থায় হইল। আমি ঐ বারাণ্ডায় বসিয়া নর্দ্দমার অতীব গন্ধ পাইতে লাগিলাম। তখন ঐ নর্দ্দমার পচা দুর্গন্ধ যে তাহার পীড়ার কারণ তাহা নিশ্চয় করিয়া তাঁহাকে এক ডোজ আর্স ৩০শ শক্তি খাইতে দিলাম; আর দ্বিতীয় ডোজ তাঁহাকে দিতে হয় নাই। তাহাতেই তিনি আরোগ্যলাভ করিলেন। পরদিনেই তাঁহাকে স্থানান্তর যাইবার উপদেশ দিলাম।

প্রতিবৎসরই এক সময়ে পীড়া হয় ( কার্ব্ব-ভ, ল্যাকে, থুজা, সাল্ফ )।

**শোথ** (Œdema ) :—পিংশে, সাদা বা মেটে রং ( এসিটিক এসিড )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—এলিয়ম-সিপা, কার্ব্ব-ভ, ফস্, পাইরোজেন ঔষধ ইহার কার্য্যে পোষকতাকারী।

তাম্রকুট, কাঁচা কিম্বা অন্য প্রকারে খাইয়া, কিংবা বাহ্যপ্রয়োগ করিয়া বিষাক্ত হইলে, এল্কোহল সেবনে বিষাক্ততা, সমুদ্রে স্নান, পচা মাংসাদি ভক্ষণ; ডিসেক্সন করা হেতু ক্ষত, এনথ্রাক্স বিষ শরীরে প্রবেশ, বিষাক্ত পোকাদি দ্বারা দংশন ইত্যাদিতে আর্সেনিকের আভ্যন্তরিক প্রয়োগ অমৃততুল্য।

**বৃদ্ধি** ( Aggravation ) :—রাত্রি দুই প্রহরে, ঠাণ্ডা লাগায়, ঠাণ্ডা খাদ্য বা পানীয় সেবনে, ঘাড় নীচু করিয়া পীড়িত স্থানের উপর শয়নে।

**উপশম** ( Amelioration ) :—উত্তাপে; ( কিন্তু মাথা-বেদনা উত্তাপে তত উপশম বোধ হয় না; তাহাতে ঠাণ্ডা জল দিলে ক্ষণিক উপশম বোধ হয় —স্পাইজি )। জ্বালাযুক্ত বেদনা উত্তাপ প্রয়োগ উপশম।

**শক্তি** ( Potency ) :—৩০শ এবং ২০০ শত শক্তি অধিকতর কার্য্যকারী। অনেক সময় ৩য়, ৬ষ্ঠ শক্তি দ্বারাও উপকার পাওয়া যায়।

## স্মৃতি-সহায়।

১। অস্থিরতা, জ্বর, মৃত্যুভয়, জ্বালা, পাকস্থলীর অবস্থা, ওষ্ঠ, জিহ্বা, সর্দ্দি, শ্বাসপ্রশ্বাসযন্ত্রের অবস্থা বা পীড়া, স্নায়ুবিধানের লক্ষণচয়, অরুচি, স্বভাব, উদরাময়, অর্শ, বৃদ্ধি, উপশম আর্সেনিকের এই সমস্ত অবস্থা ও পীড়া বর্ণনা কর?

২। ( একোনাইট ) ( এনথ্রাক্স ) ( এসিটিক্-এসিড ) ( সিপা, ম্লার্ক ) ( কল্‌চি, সিপি

( ক্যাম্ফো ) ( কার্ব্ব-ভ, ল্যাকে, থুজা, সাল্‌ফ ) ইত্যাদি ঔষধের সহ আর্সেনিকের কি কি বিষয়ে সৌসাদৃশ্য বা বৈসাদৃশ্য আছে।

---

# আর্সেনিকাম আইওডেটাম।

## ARSENICUM IODATUM.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—পুনঃ পুনঃ হাঁচি; নাসিকার প্রাচীন সর্দ্দি; টন্‌সিলের বিবৃদ্ধি এবং প্রদাহ; প্লীহার এত বড় বিবৃদ্ধি যে উদর গহ্বরের চতুর্থাংশ পূর্ণ রহিয়াছে; প্রায় দুই বৎসর কুইনাইন-সেবন এবং ইণ্টারমিটেণ্ট জ্বর।

**সর্ব্বদা খাই খাই**; আমাশয় সহ উদরাময়; ওলাউঠার ন্যায় উদরাময়; শিশু-ওলাউঠা, সেকেণ্ডারী সিফিলিস।

স্তনের মধ্যে চাপপানা এবং স্তনের বোঁটাটি ডুবিয়া যাওয়া।

**রাত্রিতে হাঁপানি** তাহাতে উঠিয়া বসিয়া থাকিতে হয়; যক্ষ্মারোগ; পুনঃ পুনঃ কাশি সহ শ্লেষ্মা এবং পূঁযের ন্যায় পড়ে।

**কাশি** (Cough) : —বৎসরনিচয় যাবৎ অত্যন্ত কষ্টকর কাশি; কাশিতে কাশিতে বমন।

**শাখাসমস্ত** (Cold) **ঠাণ্ডা**—প্যারালিসিস, সোরিক কিংবা স্ক্রুফুলা-ধাতুবিশিষ্ট লোকের।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ।

---

# আর্সেনিকাম হাইড্রোজেনিসেটাম।

## ARSENICUM HYDROGENISATUM.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—উত্তেজিত অবস্থা, অবিরত বকিতে থাকা, অবিরত উদ্গার উঠা, তৎসহ পেটে ব্যথা; কষ্টকর হিক্কা ( জ্বরাদি রোগে ); পা ঠাণ্ডা ও পেটের বহির্ভাগে জ্বালা; নাড়ী অদৃশ্য

( ওলাউঠার কোল্যাপ্স অবস্থায়) ; শাখা সমস্ত শীতল ; নিতান্ত শয্যাশায়ী অবস্থা ; অনিদ্রা—সম্পূর্ণ অনিদ্রা। হাইড্রোথোবাক্স পীড়ায় শ্বাসকষ্ট।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ ও ৩০শ।

---

## আর্সেনিকাম সালফিউরেটাম ফ্লেভাম।
## ARSENICUM SULPHURATUM FLAVUM.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—সিরাস এপোপ্লেক্সি, লেবিংসের যক্ষ্মারোগ, বিশেষতঃ মাতালদিগের ; শাখা সমস্ত অসাড় ও প্যারালিসিসযুক্ত ; গাঁইট বেদনা ; ষ্টার্ণাম্ অস্থির কেরিজ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ।

---

## আর্সেনিকাম সাল্‌ফিউরিকাম রুব্রাম।
## ARSENICUM SULPHURICUM RUBRUM.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—প্রাচীন উদরাময় রোগে ইহা অনেক সময় ব্যবহৃত হয় ; পেটফাঁপা সহ কন্‌ভাল্‌শন ; দুর্গন্ধময় উদরাময়।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ।

---

## আর্সেনিকাম মেটালিকাম।
## ARSENICUM METALLICUM.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—চুল উঠিয়া যাওয়া ( টার্সিয়ারী সিফিলিস্ Tertiary Syphilis ).

( ইহা দুই সপ্তাহ ব্যবহার করিয়া একটি রোগীর **দুর্ব্বল দৃষ্টি-শক্তির** এত উন্নতি হইয়াছিল যে, যথেচ্ছভাবে চক্ষু ব্যবহার করিয়াও কোন কষ্টবোধ হইত না ; কিন্তু চারি বৎসর পূর্ব্বে সে এ প্রকার ভাবে চক্ষুর ব্যবহার করিতে পারে নাই। )

**চক্ষের টেরিগিয়াম** (Pterigium) নামক পীড়াতে—তন্মধ্যে বড় বড় রক্তবাহিকাচয় হইলে, বিশেষতঃ দক্ষিণ চক্ষের।

(নাক্স-ভমিকা ও স্পাইজিলিয়া ব্যবহার করিয়া তাহাতে কোন ফল হয় নাই ; এতাদৃশ টেরিগিয়াম আর্স—যেটাতে আরোগ্য লাভ করিয়াছে)।

জিহ্বাতে দন্তের ছাপ থাকে। জ্বালাযুক্ত শ্যাঙ্কার।

ঋতু :—মাস-পূর্ণের পূর্ব্বেই হয় এবং অনেককাল স্থায়ী থাকে। ঋতু স্বল্প সময় মধ্যে এবং স্বল্প মাত্রায় হইতে থাকে।

**শক্তি** (potency) :——৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শক্তি।

---

# এরাম ট্রিফাইলাম

## ARUM TRIPHYLLUM.

ইহা ক্ষুদ্র গাছড়া বিশেষ; পূর্ব্ববঙ্গে ইহাকে খারকোন বলে। কলিকাতা অঞ্চলে ইহার নাম ভেট্‌কোল, কেহ বলে, ঘেট্‌কোল।

ইহার ফুল সন্ধ্যার সময় ফোটে ; তখন এক প্রকার দুর্গন্ধ বাহির হয়। কয়েকটী তরুণ উৎকট রোগে ইহা দ্বারা আমরা অনেক ফল পাইয়াছি।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—এফোনিয়া (Aphonia), ডিপ্‌থিরিয়া, ফেরিঞ্জাইটীস্, মাটীদ্বয়ের প্রদাহ, কথকদিগের গলার ক্ষতাদি, নাসিকার সর্দ্দি, মুখের ক্ষত, *ইউরিমিয়া।

ওষ্ঠ ও মুখগহ্বরের অভ্যন্তর—রক্তবৎ লালবর্ণ। রোগী অবিরত ওষ্ঠ খোঁটে কিম্বা চোখের কণ্ঠা খোঁটে, অথবা কপাল, নাসিকা কর্ণ কিম্বা অপর কোন স্থান অনবরত খুঁটিতে থাকে এই খোঁটা অনেক রোগীতে এত প্রবল দৃষ্ট হয় যে, এক একটি স্থান খুঁটিতে খুটিতে ঘা করিয়া ফেলে এবং তাহা হইতে রক্ত বাহির হয় ; এই প্রকার খোঁটা অন্য কোন ঔষধেই এত প্রবল দেখা যায় না।

N. B :—এই খোঁটা দৃষ্টে কয়েকটী জ্বর বিকারের রোগী এবং জ্বরাতিসার-যুক্ত বিকারের রোগীতে এরাম-ট্রিফাইলাম দিয়া কি যে আশ্চর্য্য ফল পাইয়াছি তাহা না দেখিলে বিশ্বাস হয় না।

এই খোঁটা সহ অনেক সময় নাকে ও কাণের মধ্যে সর্ব্বদা অঙ্গুলি প্রবেশ করান একটি অভ্যাস দেখিতে পাওয়া যায় (সিনা)। স্কার্লেটিনা, টাইফাস

ফিবারেও উপরোক্ত খোঁটা ও ছিদ্রবৎ স্থানে অঙ্গুলি প্রবেশ করান দেখা যায় এবং তাহাতে এই ঔষধ দ্বারা অনেক ফলও ফলে।

জিহ্বা, ওষ্ঠদ্বয় এবং মুখের অভ্যন্তর ভাগ—অতীব লাল টকটকে দেখিলে এই ঔষধ দ্বারা সুন্দর ফল লাভ করিবে।

লেরিংস এবং ব্রঙ্কিয়েল টিউবের উপরও ইহার প্রধান কার্য্য রহিয়াছে। স্বরভঙ্গ, স্বর বসিয়া যাওয়া (Aphonia), অথবা শাসনের অনধীন স্বর ইত্যাদিতেও এই ঔষধ অতি উপকারী।

অনেক বক্তৃতাকারী, কথক, গায়ক ইত্যাদিতে দেখা গিয়াছে যে, মধ্যম-তানে কথা বলিতে ইচ্ছা করিলেও তাহা উচ্চতম তানে নির্গত হইয়া পড়ে। গায়কদিগের গলা-ভাঙ্গিলে ইহা বিশেষ ফলপ্রদ ( আর্জেণ্টা-না, আর্ণিকা, সেলিনিয়াম, ফস্ফরাস, কষ্টিকাম )।

নাসিকা হইতে অতীব ঝাঁজাল সর্দ্দি ঝড়া; নাসিকার অভ্যন্তর (Raw) কাঁচা ক্ষতবৎ। নাসিকা দিয়া জল পড়া সত্ত্বেও নাক (Stopped) বন্ধপ্রায় বোধ হয় ( এমোনি-কা, স্যাম্বু, সিনাপিস ) ; হাঁচির বৃদ্ধি রাত্রিতে। নাসিকা দিয়া ঝাঁজাল ক্ষরণ হেতু নাসিকার অভ্যন্তর, নাসিকার পক্ষদ্বয় এবং উপর ওষ্ঠ হাজিয়া যায় ( আর্স, এলিয়াম-সিপা )। মুখের কোণ (Craked) ফাটা, ক্ষতযুক্ত এবং রক্তস্রাবশীল ( কাডু´ ) ; আঙ্গুলের নখগুলি কামড়াইতে কামড়াইতে রক্ত বাহির করিয়া ফেলে।

গলার ভিতর এবং মুখে ক্ষত থাকা হেতু, শিশু পান ও আহার করিতে চায় না ( মার্ক )। অনিদ্রা।

বহু পরিমাণে ঝাঁজাল লালা নির্গত হইয়া মিউকাস মেম্ব্রেণে ক্ষত উৎপাদন করে। জিহ্বা এবং মুখাভ্যন্তর—কাঁচা ক্ষতবৎ এবং রক্ত ক্ষরণশীল।

ম্যাফোনিয়া ( Aphonia ) অর্থাৎ স্বরাভাব বা বাক্যহীনতা—উত্তরে বাতাসে ( একোন, হিপার )।

ইউরিমিয়ার পূর্ব্ব-লক্ষণে এই ঔষধ প্রয়োগ করিতে পারিলে অত্যাশ্চর্য্য ফল পাইবে। শিশু থাকিয়া থাকিয়া অত্যন্ত ক্রন্দন করিলে এবং চেঁচাইলে ইহা দ্বারা অধিক ফল পাইবে। ( এপিস )।

ডিপথিরিয়া রোগের ইহা এক মহৌষধ, ইহার তৃতীয় শক্তি প্রয়োগ করিয়া আমরা অনেক রোগী আরোগ্য করিয়াছি। এরাম-ট্রিফাইলামের মাদার টিংচার, কিম্বা ঐ গাছের মূল বাঁটিয়া গলদেশের উপর প্রলেপ দিয়াও আমরা অনেক সময় উপকার পাইয়াছি। এই ঔষধের ৬ষ্ঠ শক্তি আভ্যন্তরিক প্রয়োগ করিলে ফল পাইবে।

**সম্বন্ধাবলী** (Relations) ঃ—হিপার এবং নাইট্রিক্-এসিডের পর—শুষ্ক গলাভাঙ্গা এবং ক্রুপের ন্যায় কাশিতে ইহা উপকারী।

প্রাতঃকালীন গলা-ভাঙ্গাতে, বধিরতাতে এবং স্কার্লেটিনা রোগে—ইহা কষ্টিকাম এবং হিপারের পর কার্য্যকারী।

**শক্তি** (Potency) ঃ—ডাঃ এলেন বলেন ইহার নিম্নশক্তি ব্যবহার উচিত নহে এবং পুনঃ পুনঃ দেওয়াও উচিত নহে; ইহার উচ্চশক্তি শীঘ্র ফলদায়ক! কিন্তু আমরা ইহার ৩য় ও ৬ষ্ঠ শক্তি ব্যবহার করিয়া ফল পাইয়াছি।

### স্মৃতি সহায়।

১। এরাম-ট্রিফাইলামের সর্দ্দি, নাসিকার অভ্যন্তরের অবস্থা; যে সর্দ্দি পড়ে তাহার অবস্থা; খোঁটা ইত্যাদি অভ্যাসের সবিস্তার বর্ণনা, স্বরহীনতা, স্বরের অন্যান্য অবস্থা ডিপথিরিয়া ইত্যাদি সম্বন্ধে বর্ণনা কর?

২। (এমোনি কার্ব্ব স্যাম্বুকা, সিনা) (আর্স, হিপার) (ক্যাণ্ডুর‍্যাঙ্গো) (একোন, হিপার) (আর্জেণ্টা-না, কষ্টি, ফস, সেলি) ইত্যাদি ঔষধের সহিত ইহার কি কি সাদৃশ্য কিংবা বৈসাদৃশ্য আছে।

---

# এসারাম্ ইউরোপিয়াম্।

## ASARUM EUROPEUM.

**ইহার সরস সমস্ত বৃক্ষ এবং মূলের টিংচার ব্যবহৃত হয়।**

**অধিকৃত রোগাদি** (Therapeutics) ঃ—নিতান্ত স্নায়বীয় পীড়া, গলগণ্ড বাহির হইয়া পড়া, উদরাময়, ডিস্‌মেনোরিয়া, চক্ষুরোগ।

স্নায়বীয় এবং চিন্তাশীল ব্যক্তি; উত্তেজনাশীল অথবা ক্ষুব্ধচিত্ত।

মনে করে সে যেন প্রেতাত্মার ন্যায় বায়ুতে সঞ্চালন করিতেছে (ল্যাক্-ক্যানি); সমস্ত হস্তপদ যেন অতি পাতলা বোধ হয়।

যে কোন ভাবে হউক, মানসিক চঞ্চলতা হইলেই শীত ও কম্প হয়।

এত স্নায়বীয় ধাতুবিশিষ্ট যে, কাপড়ের কিংবা রেশমী রুমালের, কিংবা কাগজের খসমস শব্দ শুনিতে নিতান্ত অসহ্য বোধ করে (ফেরাম্, ট্যারেণ্টুলা)।

কর্ণ মধ্যে কিছু আবদ্ধ হইয়া যেন কাণে ধাপা ধরিয়া আছে।

পাঠ করিবার সময় বোধ করে, চক্ষুদ্বয় যেন কোটরাভ্যন্তরে প্রবেশ করিবে, কিংবা কোটর হইতে বহির্নিঃসৃত হইয়া পড়িবে।

ঠাণ্ডা জল দিয়া চক্ষু (Wash) ধোয়াইলে উপশম বোধ হয়। চক্ষে ঠাণ্ডা বাতাস, কিংবা ঠাণ্ডা জল দিলে অত্যন্ত সুস্থ বোধ করে।

**রোগি-তত্ত্ব** ঃ—একটী চক্ষু-প্রদাহের এবং চক্ষুর পত্র-প্রদাহের (Blepharitis) রোগীতে এই পূর্ব্বোক্ত লক্ষণ বর্ত্তমান ছিল; তাহাতে ২০০ শত শক্তির একমাত্রা এসারাম প্রয়োগে সে আরোগ্য লাভ করে।

রৌদ্রের আলো, প্রবল বাতাস অসহ্য বোধ করে।

**বিবমিষা** (Nausea) ঃ—অবিরত, কিংবা সময় সময় বিবমিষা (ইপিকাক্;) আহারান্তে জিহ্বা পরিষ্কার করিলে (সাল্ফ); গর্ভাবস্থায়।

মদ্যপানে অদম্য ইচ্ছা ঃ রুষিয়াতে মদ ছাড়াইবার জন্য তদ্দেশীয় লোকে ইহা উৎকৃষ্ট ঔষধ বলিয়া সর্ব্বদা ব্যবহার করিয়া থাকে।

প্রাতে গাত্রোত্থানমাত্র উদর মধ্যে চাপনবৎ এবং গর্ত্ত-করাবৎ যন্ত্রণা (বদমায়েসদের) এবং অবিরত হাইতোলা।

**সম্বন্ধাবলী** (Relations) ঃ—পবদার ন্যায় (Pieces) খণ্ড খণ্ড মল, কিংবা (Thready) সূত্রবৎ মল থাকিলে—এলোজ, আর্জেণ্টা-না, মার্ক, পডো, সাল্ফ-এসি ইত্যাদি ঔষধের সহিত এই ঔষধের সাদৃশ্য জানিবে।

কষ্টিকামের সহিত—ইহার অনেক সৌসাদৃশ্য রহিয়াছে।

**এই ঔষধের পর**—বিস্মাথ, কষ্টি, পাল্‌স, সাল্ফ-এসিড প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফল পাওয়া যাইবে।

**বৃদ্ধি** (Aggravation) ঃ—ঠাণ্ডা, শুষ্ক, অথবা পরিষ্কার আকাশের অবস্থা থাকিলে (কষ্টি)।

**উপশম** (Amelioration) ঃ—ঠাণ্ডা জলে স্নান করিলে, কিংবা হাত ধুইলে, অথবা পীড়িতস্থান ধৌত করিলে; সজল দিনে (কষ্টি)।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

**স্মৃতি সহায়।**

১। স্বভাব, মানসিক ভাব, শাখা সমস্তের বোধ, মানসিক চঞ্চলতার সহিত শীত করা, চক্ষুর অবস্থা, শীতল বাতাস অথবা শীতল জল সহ অক্ষির অবস্থা, বিবমিষা, মদ্যপান, পাকস্থলীর কষ্ট, হাইতোলা ইত্যাদি বিষয়ে এসারামের অবস্থাবলী বর্ণন কর?

২। (ফেরাম. ট্যারেন্টুলা) (ইপিকাক,) (সালফার) ইত্যাদি ঔষধ সহ ইহার কি কি সাদৃশ্য কিম্বা বৈসাদৃশ্য আছে।

---

# এষ্টিরিয়াস রুবেন্স। ASTERIUS RUBENS.

মৎস্য জাতীয় জন্তু, নাম ষ্টার Star মৎস্য।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—স্তনে ক্যান্সার, চর্ম্মের ক্ষতাদি।

সাইকোটিক এবং লিম্ফ্যাটিক ধাতুবিশিষ্ট; খিট্‌খিটে স্বভাব, সহজে উত্তেজিত হয়, বিশেষতঃ প্রতিবাদ করিলে (এনাকা. কোনায়াম্)।

**এপোপ্লেক্সি** (Appoplexy) :—মাথা গরম, বোধ হয় উহার চতুর্দ্দিক উষ্ণ বায়ুতে পরিবেষ্টিত রহিয়াছে। মস্তিষ্কে রক্তাধিক্য সহ কনজেচশন। মুখমণ্ডল রক্তবর্ণ; নাড়ী—শক্ত, পূর্ণ ও ঘনগতি বিশিষ্ট।

**স্তনের ক্যান্সার** (Cancer-breast) :—তীক্ষ্ণ ছুরিকাবিদ্ধবৎ বেদনা। রজঃস্রাবের পূর্ব্বে—স্তনদ্বয় স্ফীত এবং ভারযুক্ত; বোধ করে স্তনদ্বয় যেন অভ্যন্তরাভিমুখে প্রবিষ্ট হইয়াছে। স্তনের একস্থানে চকচকে একটি লাল দাগ দেখা যায়। উহা ফাটিয়া গলিয়া যায়; ক্রমে সমস্ত স্তন আক্রান্ত হয়, তন্মধ্য হইতে অতি দুর্গন্ধ পাওয়া যায়।

ক্ষত স্থানের (Edges) ধার—উচ্চ, শক্ত ও মাংসাঙ্কুরযুক্ত; অভ্যন্তর ভাগ ফ্যাকাশে। ক্ষতের সর্ব্ব নিম্ন ভাগ ঈষৎ রক্তবর্ণযুক্ত গ্র্যানুলেশনপূর্ণ।

চলিবার সময় ঠিক থাকিতে পারে না; মাংসপেশীগুলি ইচ্ছানুযায়ী কার্য্যে অসমর্থ (এলাম্, জেলস)।

**এপিলেপ্সি বা মৃগীরোগ** (Epilepsy) :—কথিত রোগের আরম্ভের চারি পাঁচ দিন পূর্ব্বে, যেন সমস্ত শরীর (Twists) মোচড়াইতে থাকে।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) ঃ—দুরারোগ্য, নিষ্ফল বাহ্যির ইচ্ছা ; মল—কঠিন, গোল কুলের ন্যায়।

**উদরাময়** (Diarrhœa) ঃ—জলবৎ, কটা রং বিশিষ্ট, সজোরে নির্গত হয় ( ক্রোটন-টি, গ্র্যাটি, গামি, জ্যাট্রো, থুজা )।

স্ত্রীলোকের কামেচ্ছা প্রবল ( লিলিয়াম )।

**সম্বন্ধাবলী** (Relations) ঃ—মিউরেক্স এবং সিপিয়ার সদৃশ।

ইহা স্তনের ক্যান্সারে—কার্ব্ব-এনি, কোনা, সাইলি ইত্যাদি ঔষধের সদৃশ-প্রায় কার্য্যকারী।

**এপিলেপ্সি** রোগে ইহা—বেল, ক্যাল্‌ক, সালফার তুল্য।

**শক্তি** (Potency) ঃ—১ম, ৩য়, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি সহায়।

১। শারীরিক ধর্ম্ম, স্বভাব, মস্তিষ্কের অবস্থা, এপোপ্লেক্সি ; স্তনের ক্যান্সার্ ও তাহার অবস্থাচয়, চলিবার সময়ের অবস্থা, এপিলেপ্সি, কোষ্ঠবদ্ধতা, উদরাময় ইত্যাদি এষ্টিরিয়াসের লক্ষণাবলী বর্ণন কর।

২। ( এনাকা, কোনা ) ( এলাম, জেল্‌স ) ( ক্রোটন-টি, গ্র্যাটি গামি, জ্যাট্রো, থুজা ) ( লিলিয়াম ) ইত্যাদি ঔষধের সহিত এষ্টিরিয়াসের কোন্ কোন্ বিষয়ে সাদৃশ্য বা বৈসাদৃশ্য রহিয়াছে।

# অরাম মেটালিকাম। AURUM METALLICUM.

## ইহা আমাদের বিশুদ্ধ স্বর্ণ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) ঃ—অস্থি-রোগাদি, মুখে দুর্গন্ধ, চক্ষু-রোগাদি, হাইড্রোসিল, উপদংশাদির উপসর্গাদি, জরায়ুর কাঠিন্যাদি, মস্তিষ্ক রোগাদি।

**মানসিক অবস্থায়** বহির্জগতে কৃপণ স্বর্ণ-সেবীরা যে প্রকৃত সুখী নহে এবং অনেকে প্রাণভয়ে ব্যতিব্যস্ত তাহা বোধ হয় সকলেই জানেন। শরীরাভ্যন্তরে স্বর্ণ প্রবিষ্ট হইলে, মনুষ্যের যে কি অবস্থা হয় তাহা শুনুন :—

মানসিক দুর্ল ক্ষণই তাহার সর্ব্বপ্রধান হইয়া উঠে। সে যে বিষয় চিন্তা করে, তাহার মন্দভাগই সে দেখিতে পায় ; নীরবে অশ্রু বারিপাত করে ;

ঈশ্বরের নিকট নানাবিধ প্রার্থনা করে ; ভাবে যে, সে পৃথিবীর উপযুক্ত নহে ব্যগ্রচিত্তে মৃত্যুর কামনা করে।

আত্মহত্যা করিতে হৃদয়ে অদম্য ইচ্ছার উৎপত্তি হয়।

অরাম্-রোগী সর্ব্বদাই যেন অন্ধকার নিরাশ-সমুদ্রে ডুবিয়া আছে, জীবন তাহার নিকট অতীব ভার বোধ হওয়াতে তাহার ইচ্ছা হয় যে, তাহার মৃত্যু হউক।

এতাদৃশ রোগী পুরুষ হইলে—প্রায়ই তাহার যকৃতের দোষ থাকে দেখিয়াছি। স্ত্রী হইলে দেখিবে যে—তাহার জরায়ুর অবস্থা ভাল নহে ; উহার বিবৃদ্ধি, কঠিন অবস্থা অথবা প্রল্যাপ্সাস ( Prolapsus ) বর্ত্তমান।

উভয় স্থলে দেখা যায় যে, পুনঃ পুনঃ কঞ্জেচ্শন হওয়া হেতু ঐ যন্ত্রদ্বয়ের হাইপারট্রফি অর্থাৎ বিবৃদ্ধি ঘটিয়া থাকে।

ইহাতে এই প্রকার কঞ্জেচ্শন—হৃৎপিণ্ডে, মস্তকে, বক্ষে এবং কিড্নিতেও দেখা যায়। কিন্তু উহাদের সঙ্গে কথিত মানসিক ভাব নিশ্চয়ই দেখিতে পাইবে। এই প্রকারের রোগীর স্বভাবও অতীব খিটখিটে ও ঝগ্ড়াটে সামান্য প্রতিবাদেই তাহার ক্রোধানল জ্বলিয়া উঠে ( কোনা )। নিতান্ত মৌন এবং মনঃক্ষুব্ধ অবস্থায়ও তাহার এই ক্রোধ দেখিতে পাইবে। ( কোব্রা এবং নাক্স-ভমিকারও—এতাদৃশ আত্মহত্যেচ্ছা এবং ক্ষুব্ধচিত্ততা দেখিতে পাইবে ; কিন্তু উহারা অরামের সমতুল্য নহে )।

N. B. :—এই মানসিক লক্ষণ অবলম্বনে আমরা বহুরোগী আরাম করিয়াছি।

শিশু শীর্ণ এবং নিস্তেজ হৃদয়, স্ফূর্ত্তিহীন, ক্ষীণমেধা, বালসুলভ চঞ্চলতা রহিত, অণ্ডকোষদ্বয়ের বীচি অপরিপুষ্ট—এক প্রকার নাই বলিলেই হয়।

কোন কাজ শীঘ্র করিতে পারে না ( আর্জেণ্টা-না )

**উপদংশ** (Syphilis) :—ইহা প্রাচীন উপদংশের মহৌষধ, বিশেষতঃ যদি পারদের অপব্যবহার করিয়া থাকে। ইহা নাসিকা, তালু এবং ম্যাষ্টইড প্রসেসের (Bone) অস্থির কেরিজ Caries রোগে অত্যুৎকৃষ্ট ঔষধ।

নাসিকার প্রাচীন সর্দ্দি ও ওজিনা রোগ থাকিলে অরাম অবশ্য দেয়, কারণ উহা নাসিকার অস্থিদিগের কেরিজ রোগ উৎপাদন করিতে পারে।

নাসিকার অভ্যন্তরে ক্ষত, চটা বা মামড়ি পড়া, জুড়িয়া থাকা ইত্যাদি অবস্থা সহ রোগীকে ক্ষুব্ধচিত্ত এবং আত্মহত্যার ইচ্ছাযুক্ত দেখিলে—অরাম না দেওয়া নিতান্ত অন্যায় জানিবে।

অৰ্দ্ধ-দৃষ্টি অর্থাৎ একটী বস্তুর অর্দ্ধাংশ মাত্র নয়ন-পথে পতিত হইলে অরামকে প্রধান সহায় জানিবে।

(লাইকো এবং লিথিয়াম-কার্ব্বণিক—ঔষধদ্বয়েও অর্দ্ধাংশ দৃষ্টি আছে) কিন্তু মনে রাখিও অরামে নিম্নার্দ্ধই দেখা যায়। পক্ষান্তরে কথিত দুইটি ঔষধে—বস্তুনিচয়ের বামার্দ্ধ দেখা যায়)।

অরাম যে, কেবল জরায়ুর কাঠিন্যের ঔষধ এমন নহে; উহা অণ্ডকোষের বিবৃদ্ধি এবং কাঠিন্যেও অতুৎকৃষ্ট উপকারী, বিশেষতঃ যদি অরামের মানসিক লক্ষণ অথবা পারদের অপব্যবহার সহ উপদংশের ইতিহাস বর্ত্তমান থাকে।

ফ্যাটি Fatty হৃৎপিণ্ড (ফস), স্থূল শরীর, বৃদ্ধ বয়স ইত্যাদিতে ইহা আমাদের একটী উৎকৃষ্ট ঔষধ।

অতীব পাল্‌পিটেশন সহ ব্যাকুলতা এবং ফুসফুসের কঞ্জেচ্‌শন; ক্যারোটিড এবং টেম্প‌ল্‌ আর্টারীর দৃশ্যমান উল্লম্ফন থাকিলে অরাম অবশ্য দিবে। হৃৎপিণ্ড স্তম্ভিত, এমন বোধ হয় যেন আর ইহা ক্রীড়া করিতে সমর্থ হইবেনা। কিন্তু হঠাৎ উস্ফলন করিয়া উঠিয়া উহা পুনঃ ক্রীড়া করিয়া থাকে (সিপি)।

হাড়ে বেদনা হইলে অরাম উৎকৃষ্ট। পেরিয়ষ্টিয়ামের পীড়ায়—ইহা কেলি-আইওড, এসাফিটিডা এবং মার্কউরিয়াস ঔষধের সমশ্রেণীভুক্ত।

শোক, ভালবাসায় বঞ্চিত হওয়া হেতু মৃত্যু ইচ্ছা, ভয় পাওয়া, ক্রোধ, প্রতিবাদ, মনঃক্ষুব্ধতা, ত্যক্ততা, বিভীষিকা, মানসিক অসন্তুষ্টতা (ষ্ট্যাফি) ইত্যাদি হইতে অসুখ বা রোগোৎপত্তি হওয়া।

মস্তকের চুল উঠিয়া যাওয়া, বিশেষতঃ উপদংশ এবং পারদের অপব্যবহার হইলে।

কোঁথ-পাড়া হেতু জরায়ুর প্রল্যাপ্সাস (পডো, হ্রাস); জরায়ুর বিবৃদ্ধি (কোনায়াম); ঋতুস্রাব সময়ে মনঃক্ষুব্ধতার বৃদ্ধি।

যৌবন অবস্থায়, বালিকাদিগের মুখে দুর্গন্ধ।

**সম্বন্ধাবলী** (Relations):—সিফিলিনাম ২০০ শত শক্তি এক ডোজ দিয়া তৎপরে অরাম প্রয়োগ করিলে সুন্দর ফল পাইবে।

অরামেরও পর—সিফিলিনাম উৎকৃষ্ট উপকারী।

অস্থি এবং জরায়ুর পীড়ায় ইহা—এসাফি, ক্যাল্‌ক্, প্ল্যাটি, সিপি, ট্যারেন্টু, থেরিডিয়ন ইত্যাদি ঔষধের সমতুল্য।

**বৃদ্ধি** (Aggravation):—ঠাণ্ডা বাতাসে; ঠাণ্ডা লাগায়, শয়নাবস্থায়; মানসিক শ্রমে; শীতকালে অনেক অসুখের বৃদ্ধি।

**উপশম** (Amelioration):—উষ্ণ বাতাসে, গরমে থাকায়, প্রাতঃ-কালে, গ্রীষ্ম সময়ে।

**শক্তি** (Potency):—ইহার ৩০শ এবং ২০০ শত শক্তি উৎকৃষ্ট কার্য্যকারী।

### স্মৃতি-সহায়।

১। অরামের মানসিক ও শারীরিক অবস্থা, জরায়ু ও যকৃৎ, উপদংশ রোগ, কেরিজ রোগ, নাসিকার নানাবিধ অবস্থা, দৃষ্টি, অণ্ডকোষের বীচির পীড়া ও অবস্থা; বয়স, হৃৎপিণ্ডের অবস্থা, শোকাদির পরিণতি, চুল—উঠা, রজঃস্রাব ইত্যাদি বর্ণন কর?

২। (কোব্রা, নাক্স-ভমিকা) (লাইকো, লিথিয়াম-কার্ব্ব) (কেলি-আইয়ড, এসাফি, মার্ক) (আর্জেণ্টা-না) (সিফিলিনাম) (কোনা) (পডো, হ্রাস,) (সিপি) ইত্যাদি ঔষধের সহিত ইহার কি কি বিষয়ে সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

# অরাম মিউরিয়েটীকাম।

## AURUM MURIATICUM.

### বিশুদ্ধ স্বর্ণ হাইড্রোক্লোরিক এসিডে বিগলিত হইয়া এই ঔষধ প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics):—জরায়ুর গ্রীবাদেশস্থ ক্যান্সার, য়্যাল্‌বুমিনুরিয়া, চক্ষে না দেখা, প্রাচীন উপদংশাদি—এমন কি অস্থির ক্ষতাদি হইলে; জরায়ুর টিউমার, (Fistula) ফিসচুলা, স্বরভঙ্গাদি।

স্বর্ণ যে আমাদের অত্যুৎকৃষ্ট ঔষধ তাহা এইক্ষণ আর কেহ অস্বীকার

করিতে পারেন না। Aurum-Metallicum এর অনেক গুণ Aurum Muriatic এর মধ্যে আছে; কিন্তু কতক বিষয়ে স্বতন্ত্র্যও আছে।

( আমরা স্বহস্তে অরাম-মিউরিয়েট প্রস্তুত করিয়া তাহা ব্যবহার দ্বারা অতি আশ্চর্য্য ফল পাইয়াছি। ইহার দ্বিতীয় শক্তি ব্যবহার দ্বারা অনেক স্ক্রফুলা—রোগী এবং উপদংশজনিত ভয়ানক ক্ষতাদি—এমন কি হাড় পর্য্যন্ত খাইয়া গিয়াছে এমন রোগীও—আমাদের হস্তে আরোগ্য লাভ করিয়াছে )।

**মন** (Mind):—রোগী নিজে মনে করে, তাহার মানসিক অবস্থা পরিষ্কার এবং সুশৃঙ্খলাবদ্ধ, কেবল তাহার স্বাস্থ্য ভাল নয়; সে কল্পনাতে দেখিতে পায়, জগতের প্রায় যাবতীয় পীড়াই তাহার হইয়াছে। যদি সে একাকী থাকে, তবে তাহার শারীরিক পীড়ানিচয়ের চিন্তা ব্যতীত আর কোন চিন্তাই নাই এবং তাহাতে মেজাজ খারাপ হইয়া উঠে।

সঙ্গীর (Company) সঙ্গে থাকার ইচ্ছা, আত্মহত্যার ইচ্ছা; কায-কর্ম্ম করে না, কেবল কাঁদিয়া কাটায়। Idle আলস্যাধীন ( এলুবুমিনুরিয়া ), অতীব মানসিক নিস্তেজাবস্থা; কোনও ভয়ানক বিপদ হইবে বলিয়া ক্ষুব্ধচিত্ত। সর্ব্বদা গভীর বিমর্ষ ভাবে থাকা; নানা প্রকার খেয়াল; পীড়ার বিষয়ে চিন্তা করিতে করিতে হৃৎপিণ্ডের (Palpitation) প্যাল্‌পিটেশন হইয়া উঠে।

ইহা এঞ্জাইনা পেক্টোরিসের একটি উৎকৃষ্ট ঔষধ।

ললাটভাগে শিরঃপীড়া; অবিরত মস্তিষ্ক জ্বলিয়া যায় ( সালৃফার )।

**চক্ষু** (Eyes):—হঠাৎ অন্ধ হইয়া যাওয়া; কিরেটাইটিস অর্থাৎ কর্ণিয়ার প্রদাহ; কর্ণিয়া সাদা হইয়া যাওয়া এবং তাহাতে রক্তবাহিকা সকল জন্মে এবং তাহা হইতে ষ্ট্যাফিলোমা হইবার উপক্রম। ফটোফোবিয়া; দৃষ্টিহীনতা; তরুণ অপ্‌থ্যাল্‌মিয়া; চক্ষের পাতার ধারের প্রাচীন প্রদাহ ( Blepharitis )।

**কর্ণ** (Ears):—কর্ণে ভোঁ ভোঁ ইত্যাদি। গীত বাদ্যে উপশম বোধ করে।

**নাসিকা** এবং ঘ্রাণযন্ত্র (Nose):—নাসিকার অভ্যন্তরে (pain) বেদনা; নাসিকা হইতে রক্তস্রাব। জলবৎ দুর্গন্ধময় নাসিকাস্রাব, তাহাতে উপরোষ্ঠ হাজিয়া যায়। নাসিকাস্রাবে কিয়ৎ পরিমাণে রক্তও কখন কখন থাকে।

অসহ্য দুর্গন্ধযুক্ত ওজিনা—স্ক্রফুলা ধাতুগ্রস্ত রোগীতে; হঠাৎ নাসিকা

এবং ওষ্ঠদ্বয়ের কোণে শক্তপানা। নাসিকার পক্ষদ্বয়ে (Deep) গভীর ফাটা ফাটা। নাসিকার পক্ষদ্বয়ে (Lupus) লুপাস রোগ।

মুখমণ্ডল (Acne) বয়স ব্রণ ; নিম্নমাঢ়ীর অস্থিতে কেরিজ।

**রোগীতত্ত্ব** :—এক ব্যক্তির দক্ষিণ দিকের উপরের মাঢ়ীর হাড়ে অস্থিময় টিউমার জন্মিয়াছিল ; তাহা অরাম-মিউর প্রয়োগে দুই মাসের চিকিৎসাতেই আরোগ্য লাভ করে।

ওষ্ঠদেশের ক্যান্সার। দাঁত (Loose) ঢিলা। দাঁতের মধ্য দিয়া ফিস্‌চুলা।

স্বাদগ্রহণের ক্ষমতা (Taste) সম্পূর্ণ নষ্ট ; জিহ্বা চামড়ার ন্যায় শক্ত। জিহ্বার ক্যান্সার। টন্‌সিলের পূঁজযুক্ত ক্ষত। আহারের পর উদরাময়। পাকস্থলীতে চিড়িক্‌মারা আক্ষেপ, হুলফুটানবৎ বেদনা ও প্রদাহ।

**শোথ সহ যকৃতের কাঠিন্য**। প্লীহার বিবৃদ্ধি। বমনে সবুজ বর্ণ জল উঠে। উদরে এসাইটিস। কুচকির আড়ষ্ট অবস্থা ; অর্শ ; অর্শ হইতে রক্তস্রাব।

গুহ্যদ্বারে কণ্ডাইলোমেটা অর্থাৎ গেন্দফুলের পাঁপ্‌ড়ির ন্যায় চর্ম্মোৎপাত। অসংখ্য উচ্চতাযুক্ত টিউমার্‌চয় বিশেষ।

ফিসচুলা ইন্‌-এনো অর্থাৎ ভগন্দর রোগে ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

---

**মূত্র** (Urine) :— মূত্রের পরিমাণ অল্প। পুনঃ পুনঃ মূত্রত্যাগেচ্ছা ; মূত্রের বেগ ধারণ করিতে পারে না, বিশেষ বৃদ্ধাদি ব্যক্তি। মূত্র ( Cloudy ) ঘোলা। বহুল পরিমাণ মূত্রত্যাগ ; মূত্রে দুর্গন্ধ ; কটিদেশে বেদনা। মর্‌বাস্‌ ব্রাইটাই রোগ।

হৃৎরোগ, কিড্‌নীদেশে বেদনা।

**উপদংশ** হইতে গণোরিয়ার ন্যায় পূঁয পড়া।

**শ্যাঙ্কার** (Chanchre) :—স্রোটাম এবং প্রিপিউস মধ্যে। ( শ্যাঙ্কার রোগে ইহা দ্বারা অনেক ফল পাওয়া গিয়াছে )। দক্ষিণদিকের কুচকিতে বিউবো।

**স্ত্রীরোগ** (Female Diseases) :—বন্ধ্যা। জরায়ুর মুখ (Indurated) শক্ত ; জরায়ুর প্রদাহ বা মেট্রাইটিস।

ঋতুস্রাব স্বল্পকালাতীতে এবং বহুল পরিমাণে ; ঋতুস্রাবের পূর্ব্বে লিউ-

কোরিয়া এবং যোনিকপাটে লাল লাল ফুস্কুড়ি দেখা যায়। ড্রপ্‌সি ইত্যাদি রোগে, রজঃস্রাবের অভাব হইয়া পড়িলে।

লিউকোরিয়া রোগ; জরায়ুর কাঠিন্য ও প্রল্যাপ্সস অবস্থায়। প্রাচীন মেটাইটিস সহ জরায়ুর স্থানচ্যুতি; স্ত্রীলোকের গণোরিয়া পীড়া, তৎসহ দুই দিকের কুঁচকি ফোলা।

**হৃৎপিণ্ড** (Heart) :—হৃৎপিণ্ড স্থানে অস্থিরতা; ইহা এঞ্জাইনা পেক্টো-রিসের অতীব মহৌষধ; ইহা দ্বারা বহু এঞ্জাইনা পেক্টোরিস রোগী আরোগ্য লাভ করিয়াছে।

হৃৎপিণ্ডের ক্রিয়া সহ বক্ষঃস্থল কসিয়া ধরা; নাড়ী বৃহৎ, ক্ষুদ্র কিংবা ঘনগতিবিশিষ্ট। সিঁড়ি দিয়া উপরে উঠিতে, কিম্বা পর্ব্বতে উঠিতে প্যাল্‌-পিটেশন্‌ এবং শ্বাসপ্রশ্বাসে কষ্ট। হৃদ্‌রোগ, যকৃতের রোগ, এলবুমিনুরিয়া, ইণ্টারমিটেণ্ট জ্বর ইত্যাদি হইতে ড্রপসী রোগ হইলে এই ঔষধে উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

উপদংশরোগ, পারদের (Abuse) অপব্যবহার ইত্যাদি হইতে অস্থির কেরিজ, এক্‌জষ্টোসিস, পেরিয়ষ্টিয়ামের প্রদাহ ইত্যাদি।

**পারদের অপব্যবহার হেতু** উপদংশরোগে এবং তাহার উপসর্গাদিতে ইহা এক মহৌষধ।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা মার্কারি-তুল্য শোষক এবং স্রাবক ইত্যাদি যন্ত্রদিগকে ষ্টিমুলেণ্ট (উত্তেজিত Stimulate) করে—(চর্ম্ম, কিড্‌নী এবং লালা গ্রন্থি ইত্যাদি ঐ সমস্ত যন্ত্র মধ্যে গণ্য)।

ইহা একোন্‌, এমোনি-কার্ব্ব, আর্জেণ্টা-নাই, আর্জেজণ্টা-মেটা, আর্স, ছিনাবার, ফেরাম, মার্ক ইত্যাদি ঔষধের সমতুল্য।

**শক্তি** (Potency) :—ইহার দশমিক ২য় শক্তি এবং শততমিক ২য় শক্তি উভয়ই ফলপ্রদ। ইহার ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত শক্তিও অনেক সময় কার্য্যকারী।

## স্মৃতি-সহায়।

অরাম মিউরিয়েটিকামের মানসিক অবস্থা ও মাথার পীড়া, চক্ষুরোগ, কর্ণরোগ, নাসিকা রোগ, মাড়ীর রোগ, জিহ্বারোগ, উদরের রোগ, অর্শ, ভগন্দর, উপদংশাদি রোগ, মূত্ররোগ, পুরুষ ও স্ত্রীরোগ, হৃদ্‌রোগ, অস্থিরোগ ইত্যাদি বর্ণন কর?

# অরাম মিউরিয়েটিকাম নেট্রোনেটাম।

## AURUM MURIATICUM NATRONATUM.

### ইহা মিশ্র স্বর্ণঘটিত ঔষধ।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—মাথার চুল পড়িয়া যাওয়া। দৃষ্টি-শক্তিহীনতা; অন্ধতা। প্রাচীন অপ্থ্যাল্মিয়া; স্ক্রফুলাস অপ্থ্যাল্মিয়া।

নাকের হাড় ধ্বংসপ্রাপ্ত; নাসিকার ক্ষত; নাসিকা হইতে পুঁজ রক্ত ইত্যাদি নির্গত: দন্তগুলি অপরিষ্কৃত এবং নড়িতে থাকে; মাঢ়ীর অস্থির কেরিজ ( পারদ-উপদংশ রোগ )। মর্বাস ব্রাইটাই পীড়া। শ্যাঙ্কার, বিউবো।

জরায়ুর অভ্যন্তরে স্কিরাস ক্যান্সার; জরায়ু এবং স্তনের ক্যান্সার।

বহু দিনের বাতরোগ; অত্যন্ত জ্বর; দক্ষিণদিকে ঘর্ম্ম, মস্তকের বামদিকে শুষ্ক। বহুল ঘর্ম্ম।

এসাইটীস অর্থাৎ জলোদরী। কেরিজ বা অস্থির ক্ষত। স্ক্রফুলা; অস্থি এবং গ্ল্যাণ্ড সমূহ মধ্যে বহুদিনের পূযি জন্মা।

কোন স্থান বা যন্ত্রের (Gummata) গামেটা অর্থাৎ কাঠিন্যাবস্থা ইত্যাদিতে ইহা অতি উৎকৃষ্ট ঔষধ। ইহা মার্কারি-সিফিলিসযুক্ত শরীরে বিশেষ ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# একৃটিয়া স্পাইকেটা ACTEA SPICATA.

### ইহা উদ্ভিদ বিশেষ, ইহা ষ্টার নামক ঘাস। শরতে সংগৃহীত মূলের দ্বারা টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—পোকড়া দাঁত হইতে টেম্পল্-প্রদেশ পর্য্যন্ত বেদনা। মস্তকে গরম ঘর্ম্ম। মস্তকে ক্ষুদ্র ক্ষুদ্র ফুস্কুড়ি। দক্ষিণ বাহু অবশ। মণিবন্ধ স্থান—স্ফীত এবং অসহ্য বেদনাযুক্ত; সামান্য পরিশ্রমেই সমস্ত গাঁইটগুলি ফুলিয়া উঠে।

ক্ষুদ্র ক্ষুদ্র গ্রন্থিগুলিতে বাতের পীড়া

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ শক্তি

## এইল্যাণ্টাস গ্লাণ্ডিউলোসা।

## AILANTHUS GLANDULOSA.

ইহার নাম স্বর্গীয় বৃক্ষ। ইহার পুষ্পে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—অত্যন্ত ব্যাকুলতা, অস্থিরতা, অর্দ্ধ-চৈতন্যাবস্থা, কিছু বলিলে বুঝিতে পারে না। অজ্ঞান অবস্থা, ডিলিরিয়াম ; বিড় বিড় করিয়া বকা সহ অনিদ্রা।

মাথাঘোরা মুখমণ্ডল গরম, বসিয়া থাকিতে অক্ষম। আলো ভাল লাগে না। চক্ষুদ্বয় জলে ভরা এবং কঞ্জেচ্‌শনযুক্ত। প্যারোটিড গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি!

নাসিকা হইতে বহু পরিমাণ পাতলা পূঁয ও রক্তস্রাব ; নাসিকার অভ্যন্তর কঞ্জেচ্‌শনযুক্ত।

অত্যন্ত শয্যাশায়ী অবস্থা। দন্তে ( Sordes ) সর্ডিস পড়া।

জিহ্বা শুষ্ক, দগ্ধবৎ ও ফাটা ফাটা। জিহ্বা সাদা ও ভিজা।

গলার অভ্যন্তর স্ফীত ও চক্‌চকে। টন্‌সিলে ক্ষত।

গলার অভ্যন্তর পুড়িয়া যাওয়া এবং সেজন্য কিছু খাইতে পারে না।

অনেকদিন পর্য্যন্ত নরম মল হয়। টেইপ (Tape Worms) ওয়ারম্‌স।

শুষ্ক, ত্যক্তজনক কাশি। দ্রুত নাড়ী ; বক্ষে চিড়িক্‌মারা বেদনা।

গ্রীবাদেশে অতীব স্ফীত এবং স্পর্শাসহিষ্ণুতাযুক্ত। নিশ্বাস প্রশ্বাস ঘন ঘন, অসম এবং ভারী।

**ইরাপ শন** ইত্যাদির উৎকৃষ্ট ঔষধ। হাম, ম্যালিগন্যাণ্ট স্কার্লেট জর, ইত্যাদিতে নীল আভাযুক্ত বহুসংখ্যক ইরাপ্‌শন। সমস্ত শরীরে এবং শাখাতে এক প্রকার ইরাপ্‌শন জন্মে—যাহা অঙ্গুলী চাপে দেখা যায় না।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ শক্তি।

## এলিট্রিস ফ্যারিনোসা। Aletris Far.

ইহা উদ্ভিদ জাতীয় ঔষধ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—**ইহা স্ত্রীরোগের মহৌষধ।** অক্ষুধা; অজীর্ণরোগ; প্রল্যাপ্সাস ইউটেরাই; যথাকালের পূর্ব্বে বহুল রজঃস্রাব, তৎসহ প্রসবের ন্যায় বেদনা; লিউকোরিয়া; জরায়ুর শক্তির অভাব হেতু বন্ধ্যারোগ। গর্ভস্রাব হওয়া স্বভাবসিদ্ধ হইয়া উঠা। ভাক্ত (False) প্রসব-বেদনা; দুর্ব্বলতা, বিশেষতঃ স্ত্রীলোকদিগের নানাবিধ রোগ হেতু।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ শক্তি।

## এলুমেন। Alumen.

**ইহার** বাঙ্গালা নাম ফিট্‌কারী; ইংরাজীতে ইহাকে **এলাম** ALUM বলে।

**পদার্থ পরীক্ষা** (Property) :—ইহা খনিজ পদার্থ সিসিলি দ্বীপে অপর্য্যাপ্ত পরিমাণে পাওয়া যায়। ইহাতে পূর্ব্বকথিত ৭৭ পাতায় "এলুমিনা" নামক মৃৎপদার্থ, পটাশ এবং সাল্‌ফার এই তিনটি বস্তুর সংমিশ্রণ দেখা যায়!

ইহা অতি প্রাচীনকাল হইতে ঔষধরূপে ব্যবহৃত হইয়া আসিতেছে।:

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—চাপ চাপ, রক্তময় মল—টাইফয়েড ফিবারে অনেক সময় দেখা যায়। মলত্যাগের পর অসহ্য যন্ত্রণা; এতৎসহ রেক্টামের স্কিরাস ক্যান্সারবৎ কাঠিন্য বর্ত্তমান। রেক্টামের অভ্যন্তরে ক্ষত, তাহা হইতে দুর্গন্ধ পাতলা রক্তনির্গমন। সম্পূর্ণ স্বরবদ্ধ।

এলুমেনের কথিত এই কয়েকটি লক্ষণ **অতি পরীক্ষিত!**

কোন স্থান অগ্নি কিংবা গরম তৈলে **দগ্ধ হইলে** তাহাতে এলাম চূর্ণ **বাহ্য প্রয়োগে** অতীব উপকারী।

**চক্ষু** (Eyes) :—বাতির (Candle) আলোতে একটি বস্তু দুইটি দেখায় ; কর্ণিয়ার উপর দাগ (Spot) পড়া ; ক্যাটারেক্ট অপারেশনের পর আইরিসের প্রল্যাপ্‌সাস। কর্ণিয়ার ষ্ট্যাফিলোমা ; ট্রেকোমা (Trachoma ); শিশুদিগের পুরুলেণ্ট অপ্‌থ্যাল্‌মিয়া।

**কাণ দিয়া পুঁয পড়া** ; নাকের লুপাস (Lupus) কিংবা ক্যান্সার।

দাঁত নড়া ; জিহ্বার স্কিরাস নামক ক্যান্সার।

মুখের অভ্যন্তরে ঘা হইয়া ছড়াইয়া পড়ে।

**টন্সিলাইটিস** হইবার প্রবণতা ; আক্ষেপ সহ ইসোফেগাসের সঙ্কুচিত অবস্থা। জরায়ুর স্কিরাস নামক ক্যান্সার। হৃৎপিণ্ডের ডাইলেটেশন।

N. B. :—দাঁত উঠাইলে, কিংবা জোঁক লাগাইলে যদি রক্ত বারণ না হয়, তাহা হইলে এলুমেন দ্বারা বিশেষ উপকার পাইবে।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ১২শ, শক্তি।

---

## এমোনিয়েকাম। Ammoniacum.

ইহা পারস্য দেশীয় গঁদ বিশেষ।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—সন্ধ্যার সময় চক্ষে দেখিতে পায় না। শিশুদের গ্রীষ্মকালীন উদরাময়।

আঙ্গুল-হাড়া, হাইড্রোসিল রোগে ইহা দ্বারা অনেক উপকার পাওয়া যায়।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ১২শ, শক্তি।

## এঙ্গাস্‌টুরা। Angustura.

বৃক্ষ বিশেষের বল্কলে এই ঔষধ প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—সামান্য ত্যক্ততায়

ভয়ানক উত্যক্ত হইয়া উঠে। শর্ট সাইটেড্‌নেস ( Short Sightedness অর্থাৎ নিকটে দেখিতে পায়, দূরে ভাল দেখে না।

নিম্ন মাঢ়ীর একজষ্টোসিস (Exostosis) বা অস্থির বিবৃদ্ধি।

দুগ্ধ খাওয়ার পর পেট বেদনা!

N. B. :—এতদ্দ্বারা ঘোড়ার টিটেনাস আরোগ্য হইয়াছে।

অত্যন্ত ক্লান্তি বোধ, (Weariness)—বিশেষতঃ উরুদ্বয়ে ; জানুসন্ধিতে বেদনা। অস্থির ( Bone ) ধ্বংস সহ ক্ষতরোগে ইহা অতীব উপকারী।

ফিমার অস্থির সদৃশ দীর্ঘ (Long Bones) অস্থির ক্ষতে ইহা আশ্চর্য্য উপকারী।

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, শক্তি।

# আর্ম্মোরেসিয়া স্যাটাইভা।

# Arommoracea Sativa.

বৃক্ষ বিশেষের মূলে ইহা প্রস্তুত হয়।

অধিকৃত রোগাদি ( Therapeutics ) :—ফেরিংস, লেরিংস এবং (Nares) নাসিকার পশ্চাদ্ভাগ শুষ্ক।

পাকস্থলীর বেদনা, অতি যাতনাদায়ক হইয়া দুই পাশ দিয়া পশ্চাদ্ধাবিত হয়।

গণোরিয়ার প্রদাহ অবস্থায় অতীব উপকারী। গণোরিয়া সহ প্রস্রাবে জ্বালা। ( ইহার ১ম, ৩য়, ৬ষ্ঠ শক্তি প্রয়োগ করিয়া অনেক রোগীতে ফললাভ হইয়াছে। )

দমবন্ধ হইয়া আইসা।

প্রাচীন বাতরোগ, একস্থান হইতে অন্যস্থানে চলিয়া বেড়ায়।

( উপরোক্ত অবস্থান্বিত বহু রোগী এই ঔষধে আরোগ্য লাভ করিয়াছে )।

এলবুমিনুরিয়া সহ শোথ ; স্বরবন্ধ ; কোমর বেদনা ; ধ্বজভঙ্গ ; দন্তশূল ইত্যাদি অনেক রোগে এবং অবস্থায় এই ঔষধ ফলপ্রদ।

শক্তি (Potency) :—১ম, ২য়, ৬ষ্ঠ, ১২শ, শক্তি।

# আর্টিমিসিয়া ভাল্‌গেরিস।

# Artemisia Vulgaris.

কাঁচা মূলে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—উদর মধ্যে অত্যন্ত আক্ষেপ সহ বেদনা ; দীর্ঘকাল পীড়া হেতু, কিংবা বহু পর্য্যটন হেতু চরণদ্বয়ের শ্রান্তি এবং দুর্ব্বলতা।

**কোরিয়া** পীড়া ; দুগ্ধপোষ্য কিংবা দন্তোদ্গমকালীন শিশুর **কন্‌ভালশন্‌**। এপিলেপ্সি পীড়ায়ও ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

**হাইড্রোকেফেলাস রোগে**—মস্তকটী গ্রীবার পশ্চাদ্দিকে, কিংবা পার্শ্বদিকে বক্র হইয়া যায়। অতি ঘন ঘন (Frequent) এপিলেপ্সি রোগের আক্রমণ।

দক্ষিণদিকের কন্‌ভাল্‌শন ; বামদিকের প্যারালিসিস ( হাইড্রোকেফেলাস রোগে )। Cross অর্থাৎ **এক দিকের হাত** এবং **অন্য দিকের পায়ের প্যারালিসিস**।

**রোগি-তত্ত্ব** :—(১) একটী রোগীর মস্তকে আঘাত লাগা হেতু তিন বৎসর অন্তে **এপিলেপ্সি** হয়। তাহাতে আর্টিমিসিয়া প্রয়োগ দ্বারা সে আরোগ্য লাভ করে।

( ২ ) প্রসবের সময় একটি বালকের আঘাত লাগিয়াছিল এবং একটি কুকুরের দংশনেও সে ভয় পায় ; পরে ১৮ মাস বয়সে তাহার ক্রুপ এবং **কন্‌ভাল্‌শন** হয় ; আর্টিমিসিয়া এই বালককেও আরোগ্য করে।

( ৩ ) শান্তিপুরের শ্রীমান্ সুরেন্দ্র কুমার মৈত্রের প্রথম পুত্র শ্রীমান সত্যজীবনের **ইন্‌ফ্যাণ্টাইল প্যারালিসিসে** Cross অর্থাৎ ডাইন দিগের হস্ত ও বামদিকের পায়ের পক্ষাঘাত লক্ষণ দেখিয়া আর্টিমিসিয়া ১ম শক্তি প্রয়োগে আমরা বিশেষ উপকার প্রাপ্ত হইয়াছি।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ১২শ, ৩০শ, ২০০ শত, শক্তি।

# এরাম ড্রেকনৃশিয়াম।

# Arum Dracontium.

বৃক্ষ মূল দ্বারা ইহার টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—অবিরত গলায় (Hawk) খেঁকুর দিয়া গলা পরিষ্কার করিবার অদম্য ইচ্ছা।

গলা-বেদনা ; ক্রুপের ন্যায় কাশি।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, শক্তি।

# এরাণ্ডো-মরিটিয়েনিকা।

# Arundo Mauritinica.

বৃক্ষের উপমূলচয় হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—মস্তকের স্নায়বিক বেদনা। কাণ দিয়া (Pus) পূঁয পড়া।

শিশুদিগের দন্তোদ্গমকালীন--অতীব ভয়ানক **উদরাময়**। দুগ্ধপোষ্য শিশুর অবিরত উদরাময়।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, শক্তি।

---

# এসাফিটিডা। Asafœtida.

এতদ্দেশে ইহাকে হিং বলে, বৃক্ষ বিশেষের নির্য্যাস হইতে প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—নার্ভাস অর্থাৎ **স্নায়বক** বিশিষ্ট ব্যক্তি এবং **হিষ্টিরিয়াযুক্ত** ব্যক্তিতে উপযুক্ত ঔষধ।

**অক্ষি** (Eyes) :—অক্ষির মধ্যে চতুর্দ্দিকে, রাত্রিকালে দপ্‌দপ্‌ করিয়া বেদনা। কর্ণিয়াতে বিস্তৃত অগভীর ক্ষত ; তন্মধ্যে জ্বালা, সুঁই ফুটান, চাপ লাগানবৎ বেদনা ; বিশ্রাম এবং চাপে উপশম বোধ।

নাসিকা হইতে দুর্গন্ধময় পূঁয স্রবণ ; নিম্ন ওষ্ঠ স্ফীত, দাঁত কড় মড় করা ; প্লীহা এবং উদর মধ্যে গরম হওয়া।

উদগারে রসুনের ন্যায় গন্ধ ; বাতকর্ম্ম অধোদেশে নির্গত হয় না, কিন্তু ঊর্দ্ধ দিয়া নির্গত হইয়া থাকে। পাত্‌লা জলবৎ মল ; প্রস্রাবে অতীব ক্ষার গন্ধ। স্তনের দুগ্ধ অতি অল্প।

অবিরত গলা খুসখুস করিয়া কাশি ; হৃৎপিণ্ডের অবিরত স্নায়বীয় প্যাল্‌পিটেশন।

**হিষ্টিরিয়াযুক্ত রোগী** এসাফিটিডার আদত ক্রুড (Crude) ঔষধের গন্ধেও চৈতন্য লাভ করে।

**অস্থির ক্ষয়রোগ** ; গুহ্যদ্বারে ক্ষত।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, শক্তি।

# এস্‌ক্লিপিয়াস সিরিয়েকা।

# Asclepias Syraca.

### গাছের মূলে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—কোষ্ঠবদ্ধতা ; উদরের দক্ষিণদিকে বেদনা ; ইনফ্লুয়েঞ্জা রোগ, অত্যন্ত সর্দ্দি সহ জ্বর, পৃষ্ঠদেশে কোমরের উপর বেদনা ; স্কার্লেটিনা ইত্যাদি রোগের পর ড্রপ্সি (Dropsy.)।

অত্যন্ত অধিক প্রস্রাবের পরে, অল্প প্রস্রাব, কিংবা প্রস্রাব না থাকা এবং সেই হেতু **ইউরিমিয়া** ; অনেক ওলাউঠা রোগীতে বহু প্রস্রাবের পর ইউরিমিয়া হইলে এতদ্দ্বারা বিশেষ ফল পাইবে। তরুণ বাতরোগ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# এস্‌পেরেগোস-অফিসিনালিস।

# Asparagus Officinalis.

গাছের নব নিঃসৃত মূলে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—দাঁতের বেদনায় ইহা একটি উৎকৃষ্ট ঔষধ। হাইড্রোফোবিয়া রোগে গলাধঃকরণে কষ্ট।

মূত্র সহ গ্র্যাভেল অর্থাৎ ক্ষুদ্র ক্ষুদ্র পাথরীর কণা পড়া।

**রোগি-তত্ত্ব** :—ইহা চল্লিশ বৎসর বয়স্কা একটি স্ত্রীলোকের যোনি-কপাটের **প্রুরাইগো** নামক চুল্কানি রোগ আরোগ্য করিয়াছে।

**হৃৎপিণ্ড** (Heart) :—নিশ্বাস প্রশ্বাসে কষ্ট; হাইড্রোথোরাক্স। হৃৎপিণ্ডের **প্যাল্‌পিটেশন** দৃষ্টিপথে দেখা যায়; বক্ষঃস্থলের ভিতর কষ্ট; হৃৎপিণ্ডের কার্য্য দুর্ব্বল! < চলা ফেরা করিলে বেদনার বৃদ্ধি॥

সর্ব্বদা কোলে উঠিয়া বেড়াইবার জন্য অত্যন্ত ইচ্ছা ( ক্যামো )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# এস্‌টেকাস ফ্লুভিয়াটিলিস।

# Astacus Fluviatilis.

কাঁকড়া জাতীয় প্রাণীর সমস্ত দেহ হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—মস্তকে **পুরু চটা** ( Scab মামড়ি ) যুক্ত চর্ম্মরোগ, তৎসহ লিম্ফেটিক গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি; জ্বরে মুখ চোখ রক্তিমাকার। মুখের ভিতর ক্যান্সার সদৃশ ক্ষত। উদরাময়; কিড্‌নী স্থানে হুলফুটানবৎ বেদনা। ছোট বালিকাদিগের কামল বা ন্যাবা।

শিশু এবং বৃদ্ধদিগের গ্রীবাদেশের গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি।

আর্টিকেরিয়া সহ ইরিসিপেলাস্ পীড়া, যকৃতের দোষ সহ আর্টিকেরিয়া।

**জ্বর** (Fever) ঃ—ইহা জ্বররোগের উৎকৃষ্ট ঔষধ। আভ্যন্তরিক শীত; বাতাস ভাল লাগে না, গায়ের কাপড় ফেলিতে কষ্টবোধ করে। শিরঃপীড়া সহ, ভয়ানক জ্বর ও তৎসহ মুখ রক্তবর্ণ (বেল)। সন্ধ্যার সময় জ্বরের বৃদ্ধি ও অচৈতন্য ভাবে থাকা। অত্যন্ত পরিশ্রমাদির পর গরম দেহে (Heated) ঠাণ্ডা লাগিয়া জ্বর; টাইফয়েড জ্বরের প্রথমাবস্থা। গাত্রাবরণ ফেলিলে অনেক সময় পর্য্যন্ত শীতাবস্থা থাকে।

**শক্তি** (Potency) ঃ—১ম, ৩য়, ১২শ, ৩০শ।

# এট্রোপিনাম। Atropinum.

ইহা বেলাডোনা গাছের বীর্য্য।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) ঃ—ইহা কর্ণিয়ার ক্ষততে, পিউয়ারপারেল্ কন্ভাল্শনে এবং লোকোমোটর এট্যাক্সিয়াতে বিশেষ ফলপ্রদ

**শক্তি** (Potency) ঃ—১২শ, ৩০শ।

---

# এট্রোপিনাম-সাল্‌ফিউরিকাম। Atropinum Sulphuricum.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) ঃ—ইহা ক্রণিক য়্যাল্‌বুমিনুরিয়া রোগের উৎকৃষ্ট ঔষধ। ওভেরির যন্ত্রণায় ক্রন্দন করা। দাঁত কট্‌মট করা।

অচৈতন্যাবস্থা (পিউয়ার্‌পারেল কন্‌ভাল্শন); হাঁতলের বেদনা; মেনিঞ্জাইটিস, সেরিব্রাইটিস—টুবার্‌কুলাস অবস্থা হইতে উৎপন্ন হইলে।

আইরাইটিস; কর্ণিয়ার ক্ষত; চোখ-উঠা হইতে নানাপ্রকার রোগ। পিউয়ারপারেল কন্‌ভালশনে অক্ষিগোলকদ্বয়ে ঘূর্ণায়মান অবস্থা।

জিহ্বা অগ্নি-দগ্ধবৎ শুষ্ক, অথবা উহা পুরু কোটিংযুক্ত। বমনের পর তৃষ্ণা; আহারের পরই পাকস্থলী স্থানে বেদনা অনুভব করে।

**ক্লোরোফরম্** দ্বারা হৃৎপিণ্ডের কার্য্য-স্থগিত অবস্থা হইলে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে। এপিলেপ্‌টিক পীড়ার পর কাশি।

কলেরার কোল্যাপ্স। টাইফয়েড এবং সেপ্‌টিক জ্বর।

**শক্তি** (Potency) :—১ম, ১২শ, ৩০শ।

# ব্যাডিয়াগা Badiaga.

**ইউরোপীয় নদীজাত শুষ্ক স্পঞ্জ Sponge হইতে এই ঔষধ প্রস্তুত করা হয়।**

**অধিকৃত রোগাদি** (Therapeutics)—চক্ষুর প্রদাহ সহ শিরঃ-পীড়া। দক্ষিণ অক্ষিগোলকের পশ্চাদ্ভাগে ভয়ানক ইণ্টারমিটেণ্ট বেদনা। টন্সিল্‌দ্বয় প্রদাহযুক্ত (Inflamed) ও লাল। অর্শরোগ; উদর মধ্যে শূলবেদনা।

কষ্টিক দিয়া পোড়াইয়া, কিংবা পারদঘটিত মলম দিয়া শ্যাঙ্কারের ক্ষত উপশম সদৃশ দেখাইলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ। **কুচকীতে বাগী** (উপদংশ জনিত বাগী)। শিশুদের উপদংশ পীড়া।

গলার অভ্যন্তরস্থ সর্দ্দি। কোন প্রকার ঠাণ্ডা জল বা ঠাণ্ডা বাতাস সহ্য হয় না। ঝড় জলের দিনে পীড়ার বৃদ্ধি।

ইহা প্রাচীন বাতের পীড়া, স্ক্রফুলাধাতু বিশিষ্ট ব্যক্তির গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি ইত্যাদিতে বিশেষ ফলপ্রদ।

**বিউবো রোগে** এই ঔষধের মাদার টিংচার ৬ ফোঁটা মাত্রায় প্রতিদিন খাইতে দিয়া প্রায় পাকা বিউবো শোষিত হইয়া আরোগ্য হইয়া গিয়াছে।

**রোগি-তত্ত্ব** :—(১) উচ্চ বংশীয় কোন এক রাজার **উপদংশ-জনিত বাগী** হয়; তাহাতে ভয়ানক বেদনা ছিল; এলোপ্যাথ্‌ সাহেবেরা উহা বহুদিন চিকিৎসা করিয়া পাকিবে না বলিয়া কাঁচা অবস্থায়ই কাটিতে চাহেন; কিন্তু তাহাতে ইহার মাদার টিংচার বাহ্য প্রয়োগে অতি সত্বর পাকিয়া উঠে।

(২) বড়বাজারের একটি প্লেগ রোগীর দুই বগলে এবং দুই কুচ্‌কীতেই বাগী হয়; তাহাতে ইহার মাদার টিংচার বাহ্য-প্রয়োগে উৎকৃষ্ট ফল পাই। রোগীটি অতি বলবান ও মোটা ছিল।

শক্তি (Potency) :—১ম, ৩য়, ৩০ শক্তি।

# ব্যারাইটা কার্ব্বনিকা। Baryata Carbonica.

ইহা মিশ্র ধাতু বিশেষ।

**ক্রিয়া** (Action) :—ইহা অতি উৎকৃষ্ট টিউবার্কুলাস ঔষধ। সোরা এবং টুবার্‌কুলাস ধাতুবিশিষ্ট রোগীতে উৎকৃষ্ট কার্য্যকারী।

ইহার কার্য্য ক্যাল্‌কেরিয়া কার্ব্বের সদৃশ; জীবনের দুই প্রান্ত—**শৈশব** এবং **বার্দ্ধক্য** উভয়—অবস্থাতেই ইহার অতি উৎকৃষ্ট ক্রিয়া রহিয়াছে।

**শরীর-প্রকৃতি** (Constitution) :—**শিশু** বামনাকৃতি, ভালরূপ বর্দ্ধিত হয় না; গ্ল্যাণ্ড সমূহের স্ফীতি প্রবণতা, মানসিক ও শারীরিক দুর্ব্বলতা। কখন কখন এই দুর্ব্বলতা এত অধিক হয় যে, তাহাকে বুদ্ধি-সুদ্ধি রহিত করিয়া **"বোকা বক্রেশ্বর"** কিংবা **"জড় ভরতের"** ন্যায় করিয়া ফেলে।

পক্ষান্তরে **বৃদ্ধদিগের** শারীরিক ও মানসিক দুর্ব্বলতা; শরীর শীর্ণতা এবং বৃদ্ধের বুদ্ধি ও স্বভাব বালকবৎ বিবেচনাশূন্য; টলিতে টলিতে চলা।

**এপোপ্লেক্সি** রোগ হইবার সম্ভাবনা বা প্রবণতা; মেধাশক্তি-বিহীনতা (এনাকার্ডিয়াম) ইত্যাদি অবস্থায় ইহা অতি ফলপ্রদ ঔষধ।

**শিশুদের ম্যারেজ্‌মাস** (Marasmus) অর্থাৎ **শরীর শীর্ণতায়** ইহা—সাইলি, এব্রোটেনাম, ন্যাট্রাম-মিউ, সাল্‌ফার, ক্যাল্ক-আইওডিয়াম এই সমস্ত ঔষধের সমপদস্থ; **রাক্ষসে ক্ষুধা**; বহুল আহার করে তত্রাচ শরীর শীর্ণ ও শুষ্ক হওয়া—ইহা ঐ সমস্ত ঔষধেও রহিয়াছে।

(সাইলিশিয়াতে এবং ক্যাল্কেরিয়া-কার্ব্বে বৃহত্তর মস্তক এবং মস্তকে বহুল ঘর্ম্ম দৃষ্ট হয়); কিন্তু ব্যারাইটা-কার্ব্বে মস্তকে ঘর্ম্ম নাই জানিবে।

(**সাইলিসিয়াতে**—ব্যারাইটা-কার্ব্বের ন্যায় মানসিক দুর্ব্বলতা লক্ষিত হয় না, বরং তাহাতে শিশু স্বেচ্ছাচারী এবং একগুঁয়ে হইয়া থাকে)।

**গলা** (Throat):—গলার অভ্যন্তরের **প্রদাহে**, বিশেষতঃ **টন্সিলের প্রদাহে**—যৎকালীন ঠাণ্ডা লাগিয়া টন্সিল প্রদাহান্বিত, স্ফীত ও পাকিয়া উঠে তখন ইহা অতি উৎকৃষ্ট ঔষধ ( হিপার, সোরি )। **পুনঃপুনঃ** টন্সিলাইটিস ও ইউভুলা ( uvula ) অর্থাৎ আলজিহ্বার বিবৃদ্ধি হইবার প্রবণতা থাকিলে ইহার উচ্চ শক্তি ( ২০০ শত ) এক মাত্রা, কিংবা দুই মাত্রা খাইলে বিশেষ ফল পাইবে।

( সামান্য ঠাণ্ডা লাগিয়া বৃদ্ধি—এলুমিনা )। আমরা টন্সিলাইটিস সহ তরুণ জ্বরেও ইহার (ব্যারাইটা) ৬ষ্ঠ শক্তি প্রয়োগে সুন্দর ফল পাইয়াছি।

N. B.—**স্ফীত টন্সিল্** সহ—যদি কোন শিশুর **কাশি** থাকে, তবে সেই কাশিতে ব্যারাইটা-কার্ব্ব দ্বারা উপকার হইতে পারে নতুবা নহে।

চরণের ঘর্ম্ম শোষিত হইয়া যদি টন্সিলাইটীস জন্মে, তবে তাহাতেও সাইলিশিয়া না দিয়া ব্যারাইটা-কার্ব্বই দিবে। কারণ ব্যারাইটার ন্যায় গলার অভ্যন্তরে, সাইলিশিয়ার ততদূর উৎকৃষ্ট কার্য্য নাই ( গ্র্যাফা, সোরি, স্যানিকিউ )।

**স্মৃতি-শক্তি** (Memory):—ভাল মেধা ও মনোযোগ না থাকা হেতু শিশু যাহা শিখে তাহাই ভুলিয়া যায়; এইজন্য তাহাকে শিক্ষা দেওয়া নিতান্ত কঠিন।

খর্ব্বাকৃতি এবং হিষ্টিরিয়াযুক্ত স্ত্রীলোক; বৃদ্ধ পরিচারিকার অল্প মাত্রায় ঋতুস্রাব; গাত্রে তাপহীনতা; সর্ব্বদা শীতবোধ। স্ক্রফিউলা ধাতুবিশিষ্টে বিশেষতঃ স্থূল চর্ব্বিযুক্ত শরীরে, অথবা গাউট পীড়া থাকিলে ( ফ্লুওরিক-এসি)।

**বৃদ্ধ মনুষ্যের পীড়া**—প্রষ্টেইট এবং অণ্ডকোষের বিবৃদ্ধি; মানসিক এবং শারীরিক দুর্ব্বলতা।

জলীয় পদার্থ ব্যতীত অন্য কিছু গলাধঃকরণ করিতে পারে না ( ব্যাপ্‌টি, সাইলি )।

প্রত্যেক বার মূত্রত্যাগ সময় অর্শের বলি নির্গত হইয়া পড়ে ( এসিড-মিউ )

**গ্ল্যাণ্ড সমূহের**—বিশেষতঃ গ্রীবা এবং ইঙ্গুইনেল ( কুঁচকী ) গ্ল্যাণ্ড সমূহের—স্ফীতি, কাঠিন্য অথবা শীঘ্র পাকিয়া উহাদের মধ্যে পূঁয জন্মে।

**পদে**: **দুর্গন্ধময় ঘর্ম্ম**; অঙ্গুলী এবং পদতলে পাঁকুই বা পাঁকলার ন্যায় ক্ষত জন্মে; ঠাণ্ডা লাগিবার অতীব প্রবণতা (ক্যাল্‌ক, কেলি-কা, সোরি)।

( Relations ) :—সোরিনাম, সাল্‌ফার, টিউবার্‌কিউ ইত্যাদি ঔষধের—পূর্ব্বে বা পরে ইহার প্রয়োগ ফলপ্রদ।

ব্যারাইটা-কার্ব্ব—সোরিনামের পর প্রয়োগ করিলে, পুনঃ পুনঃ টন্সিলাইটিস হইবার প্রবণতা সম্বন্ধে বিশেষ উপকার পাইবে;

N. B :—ইহা **শারীরিক ধর্ম্ম** পরিবর্ত্তন করিয়া এই উপকার সাধন করে।

ইহা এলুমিনা, ক্যাল্‌ক-আইওড, ডাল্‌কামেরা, এসিড-ফ্লুওরিক, আইওড সাইলি ইত্যাদি ঔষধের সমতুল্য।

ইহা স্ক্রফুলা ধাতুতে—ক্যাল্‌কেরিয়ার পর প্রয়োগ করিলে অসামঞ্জস্য দোষ ঘটে অর্থাৎ সুকার্য্যে বাধা দেয়।

**বৃদ্ধি** ( Aggravation ) :—নিজ পীড়া সম্বন্ধে চিন্তা করিলে ( এসিড-অক্‌জে ) ; বেদনার দিকে শয়ন করিলে ; আহারান্তে ; পীড়িত স্থান ধৌত করিলে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

### স্মৃতি-সহায়।

১। ব্যারাইটা—কার্ব্বের শিশু, বৃদ্ধ এবং তাহাদের আকৃতি, প্রকৃতি এবং ধাতু বর্ণন কর।

২। টন্সিল এবং গলার অভ্যন্তরের অবস্থা ; অর্শ, গ্ল্যাণ্ড সমূহ, চরণস্থ ঘর্ম্মের অবস্থা তজ্জনিত রোগনিচয় ইত্যাদি বর্ণন কর?

৩। ( ক্যাল্‌ক-কার্ব্ব ) ( এসিড-ফ্লুওরিক ) ( এনাকার্ডিয়াম ) ( সাইলি, এব্রোটেনাম, ন্যাট্রা-মিউ, ক্যালক-আইওড, সাল্‌ফার ) ( এলুমিনা ) ( সাইলিশিয়া ) ( গ্র্যাফা, সোরি, সেনিকিউ ) ( ফ্লুওরিক-এসিড ) ( ব্যাপ্‌টী, সাইলি ) ( এসিড-মিউ ) ( ক্যাল্‌ক ), ( কলি-কা, সোরি ) ( হিপার, সোরি ) ইত্যাদি ঔষধের সহিত ব্যারাইটা-কার্ব্বের কোন্ কোন্ অবস্থায়, কি কি সাদৃশ্য বা বৈসাদৃশ্য আছে?

---

# ব্যারাইটা মউরিয়েটিকা।

# Baryta Muriatica.

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—জড়বুদ্ধি ; রতিক্রিয়ার ইচ্ছা প্রবল হইলে বহুবিধ প্রকারের উন্মত্ততা, পাকস্থলী স্থানে চাপনবৎ যন্ত্রণা, তৎসহ অত্যন্ত ব্যাকুলতা, বিবমিষা, কাঠ-উকি (Retching); কুঁজো প্রায় হইয়া থাকা।

টীনিয়া-ক্যাপিটিস ( Tinia Capitis মস্তকের একজিমা রোগ বিশেষ ); উহা মস্তকের পার্শ্বে এবং পশ্চাতে গ্রীবাদেশ পর্য্যন্ত আক্রমণ করে।

**অক্ষিগোলক** অত্যন্ত প্রদাহান্বিত; স্ক্রফুলা-জনিত অপথ্যাল্‌মিয়া; সাব্‌-ম্যাক্সিলারি গ্ল্যাণ্ড সমূহের স্ফীতি এবং কাঠিন্য।

ইউভুলার বিবৃদ্ধি এবং কঞ্জেশ্চন্; ঠাণ্ডা লাগিয়া কিংবা বসন্তাদি সদৃশ রোগে টন্সিলের বিবৃদ্ধি এবং তাহাতে পুঁয জন্মে, **পুনঃ পুনঃ টন্সিলাই-টিস্** এবং তাহাতে পুঁয জন্মা স্বভাব হইলে ( বিশেষতঃ ঠাণ্ডা লাগিয়া ) এই ঔষধ দ্বারা বিশেষ উপকার পাইবে।

অত্যন্ত **অজীর্ণ** রোগ; কলিক্ বেদনা সহ উদরাময়।

শ্বাসপ্রশ্বাসের কষ্ট সহ নিতান্ত অস্থিরতা, দিবসে এবং রাত্রিতে; তজ্জন্য মেঝেতে লোটায়; স্ক্রফুলাস বালকের প্রাচীন কাশি।

গ্রীবাদেশস্থ গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি, তৎসহ কাণপাকা থাকা।

স্ক্রফুলাগ্রস্ত শিশুতে এই ঔষধ দ্বারা অনেক উপকার পাইবে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, শক্তি।

# ব্যাপটিসিয়া টিংক্টোরিয়া।

# Baptisia Tinctoria.

**বন্য নীল গাছের বল্কল এবং মূল হইতে টিংচার প্রস্তুত হয়।**

**টাইফয়েড ধর্ম্মান্বিত জ্বরে** ব্যাপ্‌টিসিয়া মহৌষধ। অনেকে জেল্‌সিয়ামের পর—ইহা নিতান্তই ব্যবহার করিয়া থাকেন। প্রথম অবস্থায় ব্যাপটিসিয়া ব্যবহৃত হইলে, অনেক সময়ে টাইফয়েড জ্বর পূর্ণ সময় ভোগ না করিয়া স্বল্পেই সু-অবস্থা লাভ করিয়া আরোগ্য মুখে পতিত হয়।

এই জ্বরে **প্রথম অবস্থায়** অত্যন্ত স্নায়বীয় ভাব, শীত, সর্ব্বাঙ্গে বেদনা ও পাকা স্ফোটকের ন্যায় কষ্ট—বিশেষতঃ মস্তক, পৃষ্ঠ এবং শাখাদ্বয়ে; সর্ব্বাঙ্গ থেঁৎলে যাওয়ার মত ভাব, ক্রমে দুর্ব্বলতা, শয্যাশায়ী অবস্থা, তন্দ্রালুতা, বোধ-শক্তির গোলযোগ, মুখ চোখ টস্‌টসে, চক্‌চকে; কথা কহিতে কহিতে কথার

অসমাপ্তি অবস্থায়ই নিদ্রায় অভিভূত হইয়া পড়ে। এই অবস্থার পর জিহ্বার মাঝামাঝি একটি সাদা ডোরার ন্যায় পড়ে এবং ঐ ডোরা ক্রমে **কটাবর্ণ** ধারণ করে; তৎপশ্চাৎ ক্রমে বৈকারিক অবস্থা উপস্থিত হয়। বিড়্‌বিড় করিয়া বকা, অস্থিরতা ও ছটফট্‌ করা, বিছানার চতুর্দ্দিকে পড়িতে থাকা; জিজ্ঞাসা করিলে বলে, তাহার ছিন্নভিন্ন শরীরকে কুড়াইয়া সংগ্রহ করিতেছে।

অন্ত্র সমূহের, বিশেষতঃ **দক্ষিণ ইলিওসিক্যাল প্রদেশে—টিপিলে গল্‌গল শব্দ** শুনিতে পাওয়া যায়; উহাতে টিপিবার সময় লাগে; এই অবস্থার পরই **পাত্‌লা ভেদ** দেখা দেয়। মল, মূত্র এবং ঘর্ম্ম সমস্তে অতি **দুর্গন্ধ** পাওয়া যায়।

**ব্যাপ্‌টিসিয়া-টাইফয়েডের** এই প্রকৃত মূর্ত্তি বর্ণিত হইল; এতাদৃশ টাইফয়েড অবস্থায় ব্যাপ্‌টিসিয়া পড়িলে রোগ প্রায়ই ৮ হইতে ১০ দিনের মধ্যে আরোগ্য লাভ করে। টাইফয়েড জ্বরে ইহার ১ম এবং ৩য় শক্তি অতীব কার্য্যকরী; ৩০ শক্তি দ্বারাও অত্যাশ্চর্য্য ফল পাইয়াছি।

N. B :—ইহা লিম্‌ফ্যাটিক ধর্ম্মাক্রান্ত শরীরের উপযুক্ত ঔষধ।

**মিউকাস ঝিল্লীর ক্ষত** ; অত্যন্ত শয্যাশায়ী (Prostration) অবস্থা সহ, শরীরস্থ রক্তাদি পচিয়া বিশ্লিষ্ট হওয়া স্বভাব (পাইরোজেন)।

নিশ্বাস প্রশ্বাস, মল, মূত্র, ক্ষত ইত্যাদি হইতেই **দুর্গন্ধ** নির্গত হয় (সোরিনাম, পাইরোজেন)।

**মানসিক শ্রমে অনিচ্ছা** (Apathy) :—বিবেচনা করার শক্তির অভাব; সম্পূর্ণ অগ্রাহ্যতা; কর্ত্তব্য করা সম্বন্ধে কোন কেয়ার নাই; কোন কার্য্যে মন সংযোগ করিতে সক্ষম হয় না।

**চৈতন্য শক্তির হীনতা** ; প্রশ্ন জিজ্ঞাসা করিলে, ঠিক উত্তর দেয় বটে কিন্তু তৎক্ষণাৎই ভুল বকিতে আরম্ভ করে।

**জিহ্বা** (Tongue) :—সাদা; জিহ্বার মাঝে মাঝে লাল পেপিলিচয়; জিহ্বার মধ্য ভাগ শুষ্ক এবং হরিদ্রাভ কটাবর্ণ; অবশেষে শুষ্ক, ফাটা ফাটা ক্ষতযুক্ত জিহ্বা।

**মুখমণ্ডল** উজ্জ্বল ধূম্রবর্ণ; কাল্‌চে লাল; তৎসহ বোকার ন্যায় ( Besotted ) ভাব; মাতালের ন্যায় কথাবার্ত্তা ( জেলস )।

কেবল মাত্র তরল পদার্থ গলাধঃকরণে সমর্থ ( ব্যারাইটা-কার্ব্ব )। অতরল পদার্থ অতি অল্প মাত্রায়ও গলায় বাধিয়া যায়; কিন্তু তরল পদার্থ খাইতে নিতান্ত অনিচ্ছা ( সাইলি )।

বেদনাশূন্য গলার ক্ষতাদি; টন্সিল, কোমল তালুকা, প্যারোটিড গ্ল্যাণ্ডদ্বয় কাল্‌চে লাল ও স্ফীত; তথা হইতে পচা দুর্গন্ধময় স্রাব ( ডিপ্‌থেরিনাম্ )।

বৃদ্ধের **আমাশয়**, শিশুদের উদরাময়, বিশেষতঃ উহা অতি **দুর্গন্ধ-যুক্ত** ( কার্ব্ব-ভ, পডো, সোরি )।

মনে করে সে যেন তিনটি ব্যক্তি—তাহাদিগকে আবৃত করিয়া রাখিতে পারিতেছে না ( পিট্রো )।

রোগী যে অবস্থায়ই থাকে—তাহাতেই **শয্যা** (Bed) **যেন শক্ত** ও তৎসহ **সর্ব্বাঙ্গে বেদনা** বোধ ( আর্ণি এবং পাইরোজেন )।

উদরে শূল বেদনা হইলে, "রোগী বেদনার সময় চলিয়া বেড়ায়"।

**রোগি-তত্ত্ব** :—এই লক্ষণ অবলম্বনে রাজসাহীর একটী বড় উকীল বাবুকে উদরের **শূল বেদনায়** ইহার ৩০শ, শক্তি খাইতে দেওয়ায় বেদনা সারিয়া যায়; এক মাত্রাতেই ফল পাওয়া যায়।

**সম্বন্ধাবলী** (Relations) :—জ্বরের প্রথম অবস্থায়, শরীরের অবসন্নতা, মুখ রক্তবর্ণ, মাংসপেশীতে বেদনা ইত্যাদি লক্ষণে ইহা আর্ণি, আর্স, ব্রাই ঔষধের সমতুল্য।

টাইফয়েড কিম্বা টাইফাস জ্বরে—আর্সেনিকের অপব্যবহারের পরে ব্যাপ্‌টিসিয়া অতি উপযুক্ত ঔষধ।

টাইফয়েড এবং টাইফাস জ্বরে, রক্তস্রাব হইলে, ব্যাপ্‌টিসিয়ার পর—ক্রোটন্-টি, হেমামেলিস্, নাইট্রিক-এসিড, টেরিবিন্থ প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফললাভ হয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

**স্মৃতি-সহায়।**

ব্যাপ্টিসিয়ার টাইফয়েড জ্বরের লক্ষণ বর্ণন কর। ইহার স্বভাব, রক্তের অবস্থা, স্রাবাদির গন্ধ, মানসিক অবস্থা, ক্ষমতা, বিকার, জিহ্বার অবস্থা, গলাধঃকরণের অবস্থা, গলার অভ্যন্তরের অবস্থা, উদরাময় এবং আমাশয় ইত্যাদির অবস্থা বর্ণন কর ?

২। (পাইরো, সোরি) (আর্ণিকা) জেলস্) (ব্যারাইটা-কার্ব্ব) (সাইলি) (কার্ব্ব-ভ, পডো, সোরি) (পিট্রো) (আর্ণি, পাইরো) ইত্যাদি ঔষধের সহিত ইহার কি সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে তাহা বর্ণন কর ?

# বেলাডোনা। Belladonna.

পুষ্পোদগম অবস্থায় এই উদ্ভিদ সংগৃহীত হইয়া টিংচার প্রস্তুত হয়।

**বিকার চিকিৎসায়** বেলাডোনা, হাইওসায়েমাস, ষ্ট্রামোনিয়াম্ এই **ত্রিমূর্ত্তি** বিপদনাশক ৺ত্রিপুরারির ত্রিশূলের ত্রিপত্র বিশেষ সন্দেহ নাই। ডিলিরিয়াম ইত্যাদির জন্য অনেক ঔষধই আছে, কিন্তু এই ত্রিমূর্ত্তিই তাহাদের সকলের প্রধান। যে কোন পীড়াই হউক না কেন, যদি তাহাতে **মস্তিষ্কগত লক্ষণের প্রাধান্য** থাকে তবে সর্ব্বাগ্রে এই তিনটীকেই স্মরণ করিও।

ব্যবহারের বেলায় এই ত্রিমূর্ত্তির **পার্থক্য** নির্ণয় করা সুবোধ চিকিৎসকের প্রধান কর্ম্ম। নিম্নে ইহাদের পার্থক্য দেখ ; মোটের উপর :—

**বেলাডোনায়**—মস্তিষ্কগত **কঞ্জেশ্চ্শন, অথবা ইনফ্লামেশন্ সর্ব্বা**পেক্ষা অধিক।

**ষ্ট্রামোনিয়ামে**—কঞ্জেচ্শন্ তাহা হইতে (Less) স্বল্প, কিন্তু স্নায়বীয় উত্তেজনা অধিকতর।

**হাইওসায়েমাসে**—কঞ্জেচ্শন এবং ইনফ্লামেশন উক্ত দুই ঔষধ অপেক্ষা কম, কিন্তু স্নায়বীয় উত্তেজনা অধিকতম।

**বেলাডোনার ডিলিরিয়াম** (Delirium) :—ক্ষিপ্তপ্রায়—পলাইতে চায় (হেলেবোরাস) ; কামড়ায় এবং আঘাত করে ; মুখমণ্ডল রক্তবর্ণ, চক্ষু লাল ও সজল ; **ক্যারোটিড ধমনীর উল্লম্ফন**। চক্ষু বুজিলে নানারূপ

বিভীষিকা দেখিতে থাকে, অথবা বিস্ফারিত লোচনে একদিকে অবিরত স্থিরনেত্রে চাহিয়া থাকে। নিদ্রা আসিতে চায় বটে, কিন্তু নিদ্রা যাইতে পারে না। নিদ্রাবস্থা হইতে জাগরিত হইলে ভয়ানক ডিলিরিয়াম্ ( বিকার ) দেখা যায়, অথবা পর্য্যায়ক্রমে ডিলিরিয়াম এবং অজ্ঞান অবস্থা (Stupor) হইতে থাকে ; সজোরে লাফাইয়া উঠা বা বসা।

**হাইওসায়েমাস** সম্বন্ধে এইক্ষণ দেখা যাউক :—"( বেলাডোনার ন্যায় ) হাইওসায়েমাসেও রোগী পলাইতে চায় এবং নিকটস্থ ব্যক্তিকে কামড়ায় এবং মারে। গাত্রাবরণ ফেলিয়া দেয়। ( কিন্তু ক্যারোটিড্ ধমনীর এবং মুখ চোখের রক্তবর্ণতা ইহাতে দেখা যায় না )। কেহ পাছে বিষ খাওয়ায় ও বঞ্চনা করে এই ভয়ে সদা অস্থির থাকে। "মুখে ঔষধ দিলে তাহা থুথু করিয়া ফেলিয়া দেওয়া।" শান্তভাবে বিছানায় শুইয়া থাকিতে থাকিতে হঠাৎ উঠিয়া বসে এবং যেন কোন পরিচিত ব্যক্তির অনুসন্ধানে চারিদিকে দেখিতে থাকে ; নিকটস্থ পরিচারিকার একটি কথাতেই কিন্তু পুনরায় শুইয়া পড়ে এবং নিদ্রা যায় ; **লেংটা** হইতে থাকা ; জাগ্রতাবস্থা, ক্যাঁকান্ কান্না এবং গাত্র মোচ্ড়াইতে থাকা।

( বেলাডোনা প্রায়ই ক্ষিপ্তপ্রায় উন্মাদাবস্থাপন্ন ডিলিরিয়ামে ব্যবহৃত হয়। কিন্তু হাইওসায়েমাস সূতিকাগ্রস্ত অবস্থা; টাইফয়েড জ্বরাদি এবং অন্যান্য লো (low type) টাইপের অর্থাৎ জীবনী-শক্তির হীনাবস্থাপন্ন রোগাদিতে প্রশস্ত )।

আবল্য ; তন্দ্রা ; বিছানা খোঁটা ; আকাশক্ষেত্রে কিছু ধরিবার চেষ্টা ; রক্তবর্ণ, শুষ্ক জিহ্বা ; কষ্টসাধ্যে কথা বলা ; দন্তে সর্ডিস ; অসাড়ে—মল মূত্রত্যাগ ; নিম্নমাঢ়ী ঝুলিয়া পড়া ইত্যাদি হাইওসায়েমাসের প্রধান লক্ষণ। ( ল্যাকেসিস, লাইকো, মিউরিয়াটিক্ এসিড এবং আর্সেনিক মধ্যেও ঐ সমস্ত লক্ষণের কতক কতক পাইবে )।

**ষ্ট্র্যামোনিয়াম্** সম্বন্ধে এইক্ষণে দেখা যাউক :—"রোগী দেখিতে পায় যেন ঘরের প্রত্যেক কোণা হইতে বস্তু সকল উত্থিত হইয়া তাহার দিকে চলিয়া আসিতেছে। **আলো** এবং সঙ্গী থাকা জন্য নিতান্ত ব্যাকুলতা (বেলাডোনার বিপরীত ধর্ম্ম )। অতীব বকিতে থাকা বা পচালপাড়া ; হাসা, গান করা, শপথ

করা, এক নিশ্বাসে প্রার্থনা বলিতে থাকা। পলাইবার ইচ্ছা; হঠাৎ বালিশ হইতে মস্তক উত্তোলন করিয়া কিছুকাল পরে আবার মস্তকটি বালিশে রাখে। নিদ্রাবস্থায় ভয় পায় এবং আতঙ্কের সহিত জাগরিত হয় এবং নিকটস্থ কাহাকেও চিনিতে পারে না। সময় সময় শরীরে উষ্ণ ঘর্ম্ম দেখা দেয় বটে, কিন্তু তাহাতে পীড়ার লাঘব হয় না। সর্ব্বদা জননেন্দ্রিয় স্থানে হাত দেওয়া। জিহ্বা কোমল ও তাহাতে দন্তের ছাপ পড়া। প্রায়ই হিক্কা সহিত নিদ্রাতে চীৎকার করা।"

**বেলাডোনার** মস্তক উষ্ণ ও শাখানিচয় শীতল, চক্ষুর্দ্বয়—লাল এবং রক্তময় গোলার ন্যায়। মুখমণ্ডল রক্তবর্ণ, কখনও বেগুনে লাল, ক্যারোটিড ধমনীদ্বয়ের উল্লম্ফন দৃশ্যপথে দেখা যায়। অত্যন্ত বেদনা, ভার এবং পূর্ণতা বোধ, অথবা বোধ মাত্র নাই। ঘোরতর উন্মাদপ্রায় ডিলিরিয়াম্ সহও বেদনা থাকিলে, বেদনা অনুভব করিতে পারে; কখনও বা ঐ বেদনার লেশমাত্রও অনুভব করিতে সক্ষম হয় না। বিকারে—ভূত, প্রেত, নানাপ্রকার বিকট মুখাকৃতি, নানাবিধ জন্তু এবং কীটাদি, কল্পনাপথে দর্শন করে। বিভীষিকা দেখিয়া ভয় পায় এবং তাহা হইতে দৌড়াইয়া পলায়ন করিতে চায়। হঠাৎ বিকট হাস্য, কিংবা চীৎকার; কখনও বা দন্তকড়্মড়ি। নিকটস্থ ব্যক্তিদিগকে আঘাত করে, কিংবা কামড়ায়। সংক্ষেপে বলিতে গেলে, বিকারে ভয়ানক অত্যাচার করে এবং তাহা নিবারণ করা অতি কঠিন হইয়া পড়ে।

বেলাডোনার ন্যায় অবিশ্রান্ত উগ্রভাবাপন্ন ডিলিরিয়াম কোন ঔষধেরই নাই। **মস্তিষ্কের রক্তাধিক্যেই** ইহার প্রধানতম কার্য্য দেখা যায়।

উপরোল্লিখিত কঞ্জেশ্চনাদি ডিলিরিয়ামের উপশম সহ কম হইয়া আইসে। বেলাডোনায় ডিলিরিয়াম সহ অনেকসময় উপরোষ্ঠ ফুলা দেখা যায়।

**প্রদাহ** (Inflammation):—প্রদাহ (Local) স্থানীয় হইলে বেলোডোনা তাহাতে প্রথমাবস্থায় অতি চমৎকার কার্য্য করিবে। এই প্রদাহ যেখানেই হউক না কেন—যদি হঠাৎ উৎপন্ন হয়, শীঘ্র শীঘ্র বৃদ্ধি পায়, লালবর্ণ দেখায়, বেদনা, বিশেষতঃ দপ্‌ দপানিযুক্ত বেদনা হয়—তবে সর্ব্বপ্রকার প্রদাহ ও কার্ব্বাংকেল, স্ফোটক ইত্যাদিতেও "বেল" দ্বারা মহৎ ফল দর্শন করিবে।

এমন কি হস্ত পদের **স্ফোটক** হইলেও, কেবল মাত্র বেলোডোনা

আভ্যন্তরিক প্রয়োগ দ্বারাই ফল পাইবে। বেলাডোনা আভ্যন্তরিক প্রয়োগ করিলে, বাহ্যিক প্রয়োগের কোনই আবশ্যক করে না।

( মার্কুরিয়াস, হিপার, ট্যারেণ্টুলা ইত্যাদি ঔষধ বেলোডোনার ন্যায়—বাহ্যিক স্থানীয় প্রয়োগ না হইলেও প্রদাহ নিবারণ করিতে সক্ষম হয় )।

স্থানীয় প্রদাহের কঞ্জেচ্শন হইতে প্রদাহের আরম্ভের প্রথমাবস্থা পর্য্যন্ত বেল্ দ্বারা সুন্দর ফল পাইবে। যথা সময়ে ইহার প্রয়োগ হইলে আর অন্য ঔষধ প্রয়োগের আবশ্যক করে না।

**শিশুরোগ** (Children Diseases):—শিশু-রোগে ইহা **ক্যামোমিলার** একটী প্রতিযোগী ঔষধ। পীড়ার কিঞ্চিৎ পূর্ব্বেও—রোগের কিছু বোঝা যায় নাই, **হঠাৎ রোগোৎপত্তি হওয়াই ইহার প্রধান ধর্ম্ম** ; শিশু এই ভাল আছে, পর মুহূর্ত্তেই সে ঘোর পীড়াক্রান্ত ; তাহার শরীর উষ্ণ, মুখ রক্তবর্ণ ; অর্দ্ধ-চৈতন্যাবস্থা কিন্তু প্রত্যেক মুহূর্ত্তেই চম্কিয়া কিম্বা নিদ্রাতে লাফাইয়া উঠে, যেন তাহার কন্ভাল্শন্ আরম্ভ হইবে। এতাদৃশ অবস্থায় বেলাডোনা প্রয়োগ করিলে, অগ্নিতে জল পতনের ন্যায় পীড়া আরোগ্য লাভ করে।

N. B :—একোনাইটও—বেলেডোনার প্রতিযোগী ঔষধ ; সেই জন্যে একোনাইট্কেও এতাদৃশ স্থলে বিবেচনাধীন রাখিবে।

**বেদনা** (Pain):—বেলেডোনার বেদনা, যেমন (Sudden) হঠাৎ উপস্থিত হয়, তেমনই হঠাৎ উপশম হয়।

( ষ্ট্যানামের বেদনা—ধীরে ধীরে বৃদ্ধি পাইয়া বেদনার উচ্চতম অবস্থা প্রাপ্ত হয় এবং পরে ক্রমশঃ ধীরে ধীরে কমিতে থাকে )।

( সাল্ফিউরিক-এসিডের বেদনা—ধীরে ধীরে (Gradually) বৃদ্ধি হয়, বটে কিন্তু হঠাৎ কমিয়া যায়।

( বেদনা অনিশ্চিত কাল স্থায়ী, কিন্তু হঠাৎ থামিয়া যায় —ম্যাগ্নে-ফস )।

N. B :—লক্ষণচয়ের এতাদৃশ পার্থক্যই হোমিওপ্যাথিক ঔষধের প্রয়োগ করিবার সহায় এবং তাহাতে নিশ্চয়ই উপকার প্রাপ্ত হইবে।

**মস্তকের বেদনা** (Pain in the Head)—উহা কন্জেচ্শন হইতেই জন্মক, কিংবা নিউর‍্যাল্জিয়া জনিতই হউক, তাহাতে বেলেডোনা অতি

ফলপ্রদ। মস্তকে দপ্ দপ্ করিয়া বেদনা থাকিলেই, **কন্‌জেচ্‌শন** জানিবে। মস্তকের কন্‌জেচ্‌শন, অথবা নিউর‍্যালজিয়া উভয় বেদনাই, সম্মুখ-দিকে উপুড় হইলে, নিম্নদিকে বক্র হইলে অর্থাৎ যে প্রকারেই হউক তাহার সোজাভাবে দণ্ডায়মান অবস্থার ব্যতিক্রম হইলে, অথবা শয়ন অবস্থায় থাকিলে উভয় প্রকার **মাথা বেদনার আধিক্য** হয়।

**"শয়ন অবস্থায় পীড়ার বৃদ্ধি"—বেলেডোনার একটী অতীব সিদ্ধিপ্রদ-লক্ষণ।**

**রোগি-তত্ত্ব**—ডাঃ লিপি বলেন, তাঁহার একটি স্ত্রীলোক-রোগীর স্তন ক্যান্সারের রোগগ্রস্ত হইয়া বহু বৎসর ছিল; স্তনের স্ফীতি ও বেদনাতে উহা যে ক্যান্সার তাহাই সন্দেহ হইয়াছিল; শয়ন করিলে বেদনার আধিক্য হয়—এই লক্ষণ দৃষ্টে কয়েক ডোজ বেলেডোনা প্রয়োগে তস্যাকে আরোগ্য করিয়াছিলেন।

বেলেডোনায় মস্তকের আবরণ না থাকিলেই চলে না, কারণ অনাবৃত মস্তকে কিংবা চুল কাটিলে সর্দ্দি লাগে (সাইলিশিয়া); ঠাণ্ডা লাগা হেতু টন্‌সিলের প্রদাহ (একোন, হিপার, হ্রাস)।

(চরণদ্বয়ে ঠাণ্ডা লাগা হেতু পীড়া—কোনা, কুপ্রা, সাইলি।)

**গলার ভিতরে** বেলেডোনার অতি নিকট সম্বন্ধ রহিয়াছে; জ্বালা, শুষ্কতা, সঙ্কোচনবৎ কষ্ট, টন্‌সিল্ এবং তালুর স্ফীতির বর্ত্তমানতা কিংবা অবর্ত্তমানতা ইত্যাদি অবস্থায় বেলেডোনা দ্বারা সুন্দর ফল পাইবে।

**জিহ্বা** (Tongue):—বেলেডোনার জিহ্বা সাদা, তন্মধ্য দিয়া ফুটুনি ফুটুনি লালবর্ণ পেপিলিগুলি দেখা যায়।

**উদর** (Abdomen):—উদরেও বেলেডোনার অনেক কার্য্য রহিয়াছে; "এব্‌ডুমেনে" স্পর্শাসহিষ্ণুতা। পায়ে সামান্য ঝাঁকি লাগিলে, হাঁটিতে ঝাঁকি লাগিলে. লাফ দিলে, অথবা বিছানা কিংবা চেয়ারে বসিলে, অথবা বিছানায় শুইলে কিংবা বসিলে, ভয়ানক কষ্ট বোধ করে।

এরূপ বোধ হয় যেন—**যোনিদ্বার** দিয়া উদরস্থ সমস্ত যন্ত্রগুলি (Pelvic Viscera) বাহির হইয়া পড়িবে (লিলিয়াম-টিগ্রি এবং সিপি); এতৎসহ

"কোমর যেন ভাঙ্গিয়া গেল" এরূপ বোধ। লাফাইয়া উঠা, লম্ফ দেওয়া। নিদ্রাবস্থায় কিংবা নিদ্রার পূর্ব্বে মোড়ামুড়ি করা। নিদ্রা আইসে, কিন্তু নিদ্রা যাইতে পারে না ( ক্যামো, ওপি ) ; নিদ্রাবস্থায় কঁ্যাকান এবং গোঁগান।

শরীর রক্তবর্ণ, স্কার্লেট্ জ্বর ইত্যাদিতে বেলেডোনা বিশেষ উপকারী।

**হানিমান** বেলেডোনা দ্বারা—তদানীন্তন দুরারোগ্য স্কার্লেট্ ফিবার আরোগ্য করিয়া স্থানীয় চিকিৎসকদিগকে চমৎকৃত করিয়াছিলেন এবং তাঁহাদের হিংসার চক্ষেও পড়িয়াছিলেন।

**প্রকৃতি** (Constitution & Temperament) :—পিত্ত-প্রধান ধাতু, কফীয় ধাতু, প্লেথোরিক্ শরীর ; সুস্থ অবস্থায় স্ফুর্ত্তিমান এবং আমোদ-লিপ্ত কিন্তু পীড়ায় স্পর্শ মাত্র ডিলিরিয়ামগ্রস্ত এবং অত্যাচারী হয়—ইহাই বেলা-ডোনার প্রকৃতি।

স্ত্রীলোক এবং নীলাক্ষ এবং পাত্‌লা কেশ বিশিষ্ট, বর্ণ সুন্দর, চর্ম্ম কোমল ইত্যাদি লক্ষণযুক্ত শিশু ; অত্যন্ত নার্ভাস এবং কন্‌ভাল্‌শন হইবার স্বভাব বিশিষ্ট ইত্যাদি বেলাডোনার প্রধানতম আকৃতি ও অবস্থা জানিবে।

**দন্তোদগম সময়** জ্বর সহিত কন্‌ভাল্‌শন ( জ্বর শূন্য কন্‌ভাল্‌শনে—ম্যাগনে-ফস ) ; মস্তক উষ্ণ, পদদ্বয় শীতল, হঠাৎ রোগাক্রমণ।

মস্তিষ্কে এবং মুখমণ্ডলে রক্তাধিক্য হওয়া ( এমিল, গ্লোনইন, মেলিলোটাস )।

মস্তক বালিসের মধ্যে প্রবেশ করাইবার ন্যায় অবস্থা করে—ইহা (Rolling of the head) **শিরোলুণ্ঠন** বিশেষ ( এপিস, হেলে, পডো )।

উপুড় হইয়া পুনঃ উঠিলে মাথাঘোরা ( ব্রাই ) ; প্রত্যেক পাশ পরিবর্ত্তনে মাথাঘোরা।

**প্রসব** (Labors) **জরায়ুর মুখটী** (OS) **শক্ত** (Rigid) এবং **গরম**—অঙ্গুলীর চাপে ইহা অনায়াসেই বুঝিতে পারিবে। জরায়ুর মুখের এতাদৃশ অবস্থায় প্রসবে (Delay) কাল গৌণ হইয়া অনেক রোগিণী কষ্ট পায়।

**রোগিতত্ত্ব** :—(১) পাবনার * * সাহা মহাশয়ের স্ত্রীর প্রসবে বেলা-ডোনা ৩য় শক্তি প্রয়োগে অতি সত্বর ফললাভ করি। তাঁহার স্ত্রী জল-ভাঙ্গার পর ঐ অবস্থায় প্রায় ২৪ ঘণ্টা কষ্ট পাইতেছিলেন।

(২) কলিকাতা রাম্বাগানের এক চক্রবর্ত্তীর কন্যা এই প্রকার বেদনায় ৩ দিন কষ্ট পাইতেছিল। তন্ম্যার জরায়ুর মুখ শক্ত, জিব্‌ড়েপানা এবং গরম থাকা হেতু জরায়ুর মুখ ভাল রকম প্রসারিত হইতেছিল না; তন্ম্যাকে তিন পুরিয়া **বেলাডোনা ৩য় শক্তি** ২ ঘণ্টা অন্তর খাইতে দেওয়া হয়; দুই পুরিয়া সেবনের কিছুকাল পরেই সহজে সন্তান নির্গত হইল।

N. B. :—কথিত লক্ষণচয় থাকিলে **সিমিসিফিউগা** দিয়াও আমরা অনেক স্থানে ফল লাভ করিয়াছি।

( জরায়ুর মুখ প্রসারিত হইয়াছে অথচ বেদনা জুড়াইয়া গিয়া প্রসবের বাধা জন্মাইতেছে এমন অবস্থায়—**পাল্‌সেটীলা** নিম্নশক্তি দ্বারা কাজ পাইবে )

ট্রান্সভারস্ কোলন্ প্যাডের ন্যায় উচুপনা হইয়া থাকে; উদর স্পর্শাসহিষ্ণু, স্ফীত সামান্য ঝাঁকি লাগিলে—এমন কি বিছানা একটু নড়িলে চড়িলেও—

---

রোগীর পেটে ভয়ানক বেদনা অনুভব করে; সেই জন্য কেহ বিছানার নিকট আসিলেও সে ভয় পায়।

( ১ ) **রোগি-তত্ত্ব** ঃ—পাবনা দোগাছির কৃষ্ণ ডাক্তারের স্ত্রীর প্রসবের পর পিউয়ার্‌পারেল্ পেরিটোনাইটিস্ হইয়াছিল; তাহাতে এই একমাত্র লক্ষণ দেখিয়া বেলাডোনা ৩য় শক্তি দ্বারা চমৎকার ফল পাইয়াছিলাম।

( ২ ) শ্রদ্ধাস্পদ ডাক্তার মহেন্দ্রলাল সরকার মহাশয় একটী ইণ্টেষ্টাইনেল অবষ্ট্রাক্‌শন রোগীকে বেলেডোনা ৬ষ্ঠ শক্তি কয়েক মাত্রা প্রয়োগে আরোগ্য করিয়া অতুল যশঃ প্রাপ্ত হন স্থানীয় এলোপ্যাথিক ডাক্তার সাহেবেরা উহা দুরারোগ্য রোগ বলিয়াছিলেন।

আমরাও ঐরূপ একটী রোগী প্রাপ্ত হই। এলোপ্যাথিক মহাশয়েরা উহাকে পিচ্‌কারী দিয়া বাহ্যি করাইতে চেষ্টা পান কিন্তু কৃতকার্য্য হইতে পারেন নাই। দুই দিন পর্য্যন্ত রোগী যন্ত্রণায় ছটফট্ করিতেছিল কিন্তু **বেলা-ডোনা** ৩য় শক্তি প্রয়োগ করাতে রোগীর বেদনা কমিয়া আসিল এবং মল নির্গমন হইতে লাগিল এবং রোগী ক্রমে স্বকীয় অবস্থা প্রাপ্ত হইল।

দুই বৎসর পরে জানিলাম যে, ঐ রোগীর মূত্র সহ ভুক্তদ্রব্যের শাকাদির কণা নির্গত হয়। ইহাতে এই বুঝিলাম যে—পূর্ব্বে তাহার ইণ্টেষ্টাইনেল

অব্‌ষ্ট্রাকৃশন রোগের সময় অন্ত্র প্রদাহ দ্বারা মূত্রস্থলীর সহিত সংযুক্ত হইয়া পরে ফুটো হইয়া গিয়াছে এবং সেই জন্যই মূত্র সহ অজীর্ণ ভুক্ত পদার্থচয়ের কণা সমূহ দেখা যাইত। আমাদের এই চিকিৎসার পর রোগীর উদর মধ্যে যে কোন বেদনাদি হইয়াছিল তাহার ইতিহাস পাওয়া যায় না।

আলোক কিংবা গোলযোগ সহ্য করিতে পারে না।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহা ক্যাল্‌কেরিয়ার অতি প্রতি-পোষক। বেলেডোনার পর একমাত্রা ক্যাল্‌কেরিয়া প্রয়োগ করিলে মঙ্গল সমাধা হয়।

ইহা একোন, ব্রাই, ক্যাক্ষ, জেল্‌স, গ্লোনোইন, মেলিলোটাস, ওপিয়াম, ষ্ট্রামোনিয়াম ইত্যাদির সদৃশ ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation) :—স্পর্শে ; চলিয়া বেড়াইলে ; গোলমালে ; ঠাণ্ডা বাতাসে ; চক্‌চকে পদার্থের প্রতি দৃষ্টিতে (লাইকো, ষ্ট্র্যামো) ; রাত্রি ৩টা ; রাত্রি দুই প্রহরের পর ; পান করিবার বেলায় ; মস্তক অনাবৃত করিলে ; গ্রীষ্মের রৌদ্রে ; শয়ন অবস্থায় থাকিলে।

**উপশম** (Amelioration) ঃ—বিশ্রাম অবস্থায় থাকাতে ; সোজা ভাবে বসা কিংবা দাঁড়াইয়া থাকাতে ; গরম ঘরেতে।

**শক্তি** (Potency) ঃ—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি-সহায়।

১। ষ্ট্রামোনিয়াম, হাইওসায়েমাস এবং বেলাডোনা এই তিনটি ঔষধের ডিলিরিয়াম সম্বন্ধে পার্থক্য বর্ণন কর ?

২। বেলাডোনার আকৃতি, প্রকৃতি, শারীরিক ধর্ম্মের অবস্থা, বেদনার প্রকৃতি, বৈকারিক অবস্থানিচয় ; মস্তিষ্কগত অবস্থা, কন্‌ভালশন ; মাথাঘোরার অবস্থা, উদরের অবস্থা, স্কালে ট রোগ বর্ণন কর।

৩। ( একোন, হিপার, হ্রাস ) ( কোনা, কুপ্রাম, সাইলি ) ( ম্যাগ্নে-ফস ) ( ষ্ট্রামো ) ( হেলে ) ( ক্যামো, ওপি ) ( এমিল, গ্লোনোইন, মেলিলোটাস ) ( এপিস, হেলে, পডো ) ( লিলিয়ান-টী, সিপি ) ইত্যাদি ঔষধের সহিত বেলাডোনার কি কি সাদৃশ্য কিংবা বৈসাদৃশ্য আছে ?

# বেন্‌জোয়িক এসিড। BENZOIC ACID.

বেঞ্জোইন নামক গঁদ হইতে প্রস্তুত হয়।

**মূত্র** ( Urine ):—**মূত্রগত** লক্ষণই ইহার সর্ব্বপ্রধান (Chief) প্রকৃতি প্রকাশ করে ; মূত্রের বর্ণ—খড় ভিজান জলের ন্যায় গাঢ়বর্ণ বিশিষ্ট ; **গন্ধ**—অতীব দুর্গন্ধযুক্ত ; পরিমাণ (Scanty) অল্প ; মূত্রের কোন (Sediment) তলানি পড়ে না। কথিত দুর্গন্ধ, মূত্র অধিকক্ষণ থাকিলেই যে পাইবে তাহা মনেও করিও না। প্রস্রাব করিবার বেলাই ঐ দুর্গন্ধ যথেষ্ট পাওয়া যায়। শোথ, কুইনজি, উদরাময়, শিরঃপীড়া, বাত এবং অন্যান্য রোগ সহ এতাদৃশ মূত্র দেখিতে পাইবে।

N. B. :—নাইট্রিক-এসিড, বার্ব্বেরিস, ক্যাল্‌কেরিয়া-কার্ব্ব ইত্যাদির মূত্রেও দুর্গন্ধ রহিয়াছে।

( নাইট্রিক-এসিডে মূত্র—ঘোড়ার মূত্রের ন্যায় )।

( বার্ব্বেরিসের মূত্র—ঘোলাটে ( cloudy ) । )

( ক্যাল্‌কেরিয়ার মূত্র—সাদা তলানিযুক্ত )।

( এতৎসহ লাইকোপোডিয়াম এবং লিথিয়ামকার্ব্বের প্রতিও দৃষ্টি রাখিও )।

রিনাল কলিকে বেঞ্জোয়িক-এসিড দ্বারা আমরা আশ্চর্য্য ফল পাইয়াছি।

বৃদ্ধদিগের প্রষ্টেইট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধিতে, অসাড়ে ফোঁটা ফোঁটা প্রস্রাব হইলে ইহা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়। কাপড়ে সামান্য প্রস্রাব লাগিলেও সমস্ত ঘর দুর্গন্ধময় করে।

রজঃকৃচ্ছ এবং "প্রল্যাপ্সাস-ইউটেরাই" সহ কথিত প্রকৃতির প্রস্রাব থাকিলে এতদ্দ্বারা উপকার পাইবে।

রিউমেটিজ্‌ম সহ হৃদ্‌রোগ থাকিলে বেঞ্জোয়িক-এসিডে ফল পাইবে।

গণোরিয়া এবং উপদংশ রোগগ্রস্তের—রিউমেটিজ্‌ম এবং গাউটে ইহা ফলপ্রদ।

জানু-সন্ধির ( Arthritis ) আর্থাইটিস হইয়া তন্মধ্যে কন্‌ক্রিট জন্মিলে উহা সঞ্চালন সময় খট্ খট্ শব্দ উৎপাদন করে ( বার্ব্বেরিস, লিথি, লাইকো )।

শিশুদিগের বিছানায় প্রস্রাব করা অভ্যাস। মূত্রে—ইউরিক এসিডের আধিক্য। গণোরিয়া স্রাব বসিয়া মূত্রস্থলীয় ক্যাটার।

শিশুদের সাদা দুর্গন্ধময় উদরাময় ( পড়ো )

কাশিতে সবুজবর্ণ গায়ের ( ন্যাট্রাম-সালফ ); অতীব শয্যাশায়ী অবস্থা। বৃদ্ধাঙ্গুলির বড় গ্রন্থিতে চিড়িক্‌মারা বেদনা।

**সম্বন্ধাবলী** (Relations) :—মূত্রবেগ ধারণের অক্ষমতায়—নাইট্রিক এসিডে কোন ফল না পাইলে, এই ঔষধ দ্বারা ফল পাইবে ; এতৎ সম্বন্ধে ইহা কোপেইবা, নাইট্রিক-এসিড, ফেরাম, থুজা ইত্যাদি ঔষধের সমতুল্য।

**সন্ধিস্থানীয় পীড়ায়** ইহা—বার্ব্বেরিস এবং লিথিয়াম কার্ব্বের সদৃশ ঔষধ।

গাউট রোগে—কল্‌চিকাম দ্বারা ফল না পাইলে ইহা ব্যবহার করিবে।

N. B :—অতিরিক্ত কোপেইবা সেবন করিয়া গণোরিয়া লুপ্ত হইয়া থাকিলে এই ঔষধে কায পাইবে।

N. B :—বেন্‌জোয়িক এসিড সেবন সময়ে **মদ্যাদি** ব্যবহার করিও না, তাহাতে প্রস্রাবের অসুখ বৃদ্ধি পাইবে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ ১২শ, ৩০শ।

### স্মৃতি-সহায়।

১। বেঞ্জোয়িক-এসিডের মূত্র এবং এই ঔষধ কোন্ কোন্ পীড়ায় কার্য্যকরী, তাহা বর্ণনা কর।

২। ( বার্ব্বেরিস, লিথিয়াম-কার্ব্ব. লাইকো ) ( পড়ো ) ( বার্বেরিস, নাইট্রিক এসিড, লিথিয়াম কার্ব্ব ), এই সমস্ত ঔষধের সহিত কি কি বিষয়ে বেঞ্জোয়িক এসিডের সাদৃশ্য বা বৈসাদৃশ্য আছে।

---

# বার্বেরিস ভালগেরিস। BERBERIS VULGARIS.

### বার্বেরী নামক গাছের মূলের বল্কল হইতে প্রস্তুত হয়।

**কটিদেশে বেদনা** (Pain in the Lumber Region) :—বসা অথবা শয়ন অবস্থা হইতে উঠিতে কটিদেশে অতীব বেদনা। কটিদেশে আড়ষ্ট হওয়ার ন্যায়, অথবা অবশ হওয়ার ন্যায় এবং ঝি ঝি ধরার ন্যায় বেদনা। এই বেদনা কখন কখন উরু পর্য্যন্ত প্রসারিত হয়। এই কটি বেদনা শ্রান্তি দ্বারা বৃদ্ধি পায়।

( রাস টক্সেও—**কোমরে বেদনা** আছে বটে, কিন্তু বার্ব্বেরিসের এই

কোমর বেদনা প্রস্রাব এবং কিড্‌নীর সহিত সম্পর্কিত জানিবে। হ্রাস-টক্সে এতাদৃশ সম্পর্ক নাই বলিলেই হয়)।

বার্বেরিসের কটি-বেদনা ব্ল্যাডার, ইউরেথ্রা পর্য্যন্ত কখন কখন প্রধাবিত হয় এবং প্রস্রাবেও তৎসঙ্গে অনেক পরিবর্ত্তন দেখা যায়।

**মূত্রে দোষ** (Urine):—মূত্র ঘোলাটে, তুলার আঁশের ন্যায় ক্ষুদ্র ক্ষুদ্র (Thready) সূত্রবৎ পদার্থেপূর্ণ; কর্দ্দমবৎ, বহুল পরিমাণ মিউকাসযুক্ত তলানি, অথবা আরক্তিম, ময়দার ন্যায় সেডিমেণ্ট যুক্ত অথবা রক্তবর্ণ; কিন্তু এতৎসহ কটিদেশে অবিরত বেদনা থাকিলে তবে বার্বেরিস নির্দ্দেশিত হইবে।

রিউমেটিজ্‌ম এবং গ্রন্থি পীড়া সহ প্রস্রাবের দোষ এবং কটি-বেদনা থাকিলে বার্বেরিস দেয়। কটিতে ও কিড্‌নী প্রদেশে টক্‌বক করিয়া ফোটার ন্যায় বোধ সহ কোমর-বেদনা ইহার এক প্রধান লক্ষণ।

কোন উচ্চ স্থান হইতে পদবিক্ষেপ করিয়া ঝাঁকি দেওয়া সহ নামিতে কিড্‌নী প্রদেশে বেদনা। কটিদেশে বেদনা সহ মুখখানি প্রায়ই পিংশে এবং স্ফূর্ত্তিশূন্য মলিন দেখায় এবং চক্ষুর চতুর্দ্দিকে নীলিমা পড়ে।

N. B.:—যাহা হউক **কিড্‌নী প্রদেশে বেদনা** থাকিলে—বার্বেরিসের বিষয় মনন করিতে ভুলিও না।

**বিলিয়ারী কলিক্** (Billiary Colic):—পিত্তশিলা হইতে কলিক বেদনার উৎপত্তি এবং তাহাতে জন্‌ডিস; মল কর্দ্দমবৎ বর্ণবিশিষ্ট; "ফিসচুলা-ইন-এনো" সহ পিত্তজনিত লক্ষণ এবং ঐ স্থানের চুলকানি। ফিসচুলা অস্ত্র করার পর কাশি রোগ (ক্যাল্ক-ফস, সাইলি)।

বাম কিড্‌নীতে চিড়িক্‌মারা এবং কর্ত্তনবৎ বেদনা হইয়া ব্ল্যাডার্ এবং ইউরেথ্রা পর্য্যন্ত বেদনা প্রসারিত হয় (ট্যাবেকাম্)।

(দক্ষিণ দিকের কিডনীর বেদনা জন্য—**লাইকোপোডিয়াম**)।

(বামদিগের রিনাল্ কলিক্—ট্যাবেকাম্)।

(উভয় পার্শ্বে বেদনা সহ মূত্রের বেগ এবং মূত্রকৃচ্ছ্র জন্য—ক্যান্থারিস্)। চলাফেরা করিলে মূত্রকৃচ্ছ্রের আধিক্য জন্মে।

**সম্বন্ধাবলী** (Relations) :—রিনাল্ (Renal) কলিকেইহা—ক্যান্থারিস্, লাইকো, সার্সা, ট্যাবে এবং থ্ল্যাস্পাই-বার্সা পেট্রোরিয়াসের সদৃশ।

রিউমেটিজমে ইহা—আর্ণি, ব্রাই, কেলি-বাই, হ্রাস্-টক্স, সাল্ফ, ইত্যাদি ঔষধের পর ব্যবহার করিলে ভাল কার্য্য করে।

**বৃদ্ধি** (Aggravation) :—নড়াচড়া, চলিয়া বেড়ান, গাড়ীচড়া, হঠাৎ ঝাকিপ্রদান সহ নাবা।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ এবং ২০০ শত।

### স্মৃতি-সহায়

১। বার্বেরিসের প্রধানতম কষ্ট এবং রোগনিচয় বর্ণন কর ?

২। ( হ্রাস-টক্স ) ( ট্যাবেকাম ) ( ক্যাল্ক-ফস, সাইলি ) ( লাইকো ) ( ক্যান্থে ) ইত্যাদি ঔষধের সহিত বার্বেরিসের কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে ?

---

# বিস্মাথ BISMUTH.

### ইহা খনিজ পদার্থ।

**শিশু উলাউঠা** (**Cholera Infantum**):—ইহা কলেরা ইন্‌ফ্যাণ্টামের একটী অতি উত্তম ঔষধ। প্রকৃত কলেরা ইন্‌ফ্যাণ্টম ( শিশু-উলাউঠা ) হঠাৎ আরম্ভ হয় এবং শীঘ্র শীঘ্র রোগী খারাপ (worse) হইয়া উঠে।

এই সমস্ত রোগীতে বিস্মাথ, ভিরেট্রাম্, ক্রিয়োজোট, কেলি—ব্রোমেটাম্ ইত্যাদি ঔষধ বিশেষ অনুধাবণ করিয়া প্রয়োগ না করিলে, এক রাত্রি মধ্যে কিংবা সামান্য কয়েক ঘণ্টা মধ্যে শিশুর মানবলীলা সমাধা হইতে পারে।

**বিস্মাথের মল**—জলবৎ, বহুল, বেদনাশূন্য এবং অত্যন্ত দুর্গন্ধময়, এতৎসহ বহু পরিমাণ **বমন** এবং অতীব তৃষ্ণা থাকে ; জল খাইবামাত্র সেই মুহূর্ত্তেই বমন হইয়া পড়িয়া যায়। বমনে—জলীয় ভাগ উঠে, কিন্তু অতরল পদার্থ পড়ে না ; খাদ্যাদি যদিও উঠিয়া যায়, তবে তাহা কিঞ্চিৎ বিলম্বে উঠে।

( আর্সেনিকের বমনে—জল এবং খাদ্য উভয়ই উঠিয়া যায় )।

ইহার দুর্ব্বলতা এবং শয্যাশায়ী অবস্থা আর্সেনিক এবং ভিরেট্রামের ন্যায় ; কিন্তু শরীর গরম এবং ঘর্ম্ম দ্বারা সিক্ত থাকে। মুখমণ্ডল মৃতের ন্যায় পিংশে

বর্ণ, চতুর্দ্দিকে নীলিমাপূর্ণ। (কলেরা ইন্‌ফ্যাণ্টামে ইহার ২০০ শত শক্তি আমাদিগকে আশাতিরিক্ত ফলদান করিয়াছে)।

**ইহা নার্ভাস্ গ্যাষ্ট্রালজিয়ার মহৌষধ।** বেদনার স্বভাব —চাপনবৎ; কখন স্কন্ধদ্বয়ের মাঝখানে চাপনবৎ বেদনা এবং কখন কখন পাকস্থলীতে অত্যন্ত জ্বালা (আর্স, কলৃচি, এপিস, কার্ব্ব-ভ)।

(গ্যাষ্ট্রালজিয়াতে ইহার নিম্নশক্তি কার্য্যকরী)।

ক্যান্‌সার রোগে, যদি বহুল পরিমাণ কতক দিনের অজীর্ণ খাদ্য বমন হইয়া যায়—তবে এতদ্বারা অনেক ফল পাইবে। এই অবস্থায় পেটে অত্যন্ত জ্বালা থাকে। (আর্সেনিকের ন্যায় ইহাতে অস্থিরতাও আছে)।

নির্জ্জনে একাকী থাকা তাহার পক্ষে অসম্ভব; সঙ্গের সঙ্গী জন্য স্পৃহা; শিশু মাতৃহস্ত ধারণ করিয়া তাহাকে নিজ সঙ্গে করিয়া লয় (কেলি-কার্ব্ব, লিলিয়াম, লাইকো)।

**ব্যাকুলতা ও অস্থিরতা** (Restlessness) :—কখন সে বসে, কখন সে বেড়ায়, কখন বা শুইয়া থাকে; কদাচ একস্থানে স্থির হইয়া থাকিতে পারে না। প্রত্যেক শীতকালেই শিরঃপীড়া হইয়া থাকে। এই শিরঃপীড়া—গ্যাষ্ট্রালজিয়া সহ হয় কিংবা গ্যাষ্ট্রালজিয়া সহ পর্য্যায়ক্রম ধারণ করে।

দন্তশূল, শীতল জল মুখে রাখিলে (ব্রাই, কফিয়া, পালস)।

**শক্তি** (Potency) :—৩য়, চতুর্থ ট্রিটুরেশন, ৬ষ্ঠ, ৩০শ ও ২০০ শক্তি।

### স্মৃতি-সহায়।

১। এই ঔষধের প্রকৃতি, ব্যাগ্রতা, অস্থিরতা, শিরঃপীড়া, মুখমণ্ডলের অবস্থা, দন্তশূল, বমন, গ্যাষ্ট্রালজিয়া পীড়া ও অবস্থার বর্ণন কর?

২। বিস্‌মাথের কলেরা ইন্‌ফ্যাণ্টাম সবিস্তার ভাবে বল?

৩। (কেলি-কার্ব্ব, লিলিয়াম, লাইকো) (ব্রাই, কফিয়া, পালস) (আর্স, ভিরাট, কেলি-ব্রোমেটাম) ইত্যাদি ঔষধ সহ ইহার কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

# বোরাক্স। BORAX.

ইহাকে আমাদের দেশে সোহাগা বলিয়া থাকে।

ইহা অতি প্রাচীন কাল হইতে আমাদের দেশে চলন আছে।

**মুখের ক্ষতে সোহাগার খৈ মধু** সহিত মিলাইয়া গৃহিণীরা ব্যবহার করিয়া থাকেন।

কিন্তু ইহা যে একটী প্রধান ঔষধ তাহা **হানিমানের যত্নেই** জগতে প্রচার হইয়াছে।

**স্নায়ুবিধান** ( Nervous System ) :—স্নায়ুবিধানের উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। **প্রথমতঃ** শব্দাদি গোলযোগ সম্বন্ধে অত্যন্ত নার্ভাস ; কাশি, হাঁচি, খবরের কাগজ পড়িবার বেলায় খচমচ শব্দ ইত্যাদি যে কোন শব্দ বা গোলমাল হউক না কেন—রোগী তাহা সহ্য করিতে পারে না ( য়্যাসারাম্, ক্যালাডি )

( শব্দেতে এইরূপ চম্‌কিয়া উঠা জন্য—বেলাডোনাও উল্লেখযোগ্য, কিন্তু তাহা হইতে বোরাক্স এই লক্ষণে উৎকৃষ্টতর )।

**দ্বিতীয়তঃ** আর একটী নার্ভাস লক্ষণ, যাহা অন্য কোন ঔষধে নাই তাহা এই—"নিম্নদিকে গতির সময় পড়িয়া যাইবার ভয়ে চীৎকার করিয়া উঠে এবং ধাই বা মাতাকে জড়াইয়া ধরে। সিঁড়ি দিয়া নীচে নামিবার বেলায়ও, নামা শেষ না হওয়া পর্য্যন্ত ঐ প্রকার ভাবে চীৎকার করিতে থাকে।

কোন কোন বয়স্কেরও এই লক্ষণ প্রবল দেখা যায় ; দোলাবার ভয়ে সে রকিং (Rocking) চেয়ারে বসে না ; ঘোড়ায় চড়ে না ; নৌকায় থাকিয়া ঢেউয়ের দোলানী সহ্য করিতে পারে না ; কারণ নিম্নদিকের গতি তাহার সহ্য হয় না ( জেল্‌সিমিয়াম, স্যানিকিউ )।

শিশু শান্তভাবে শুইয়া থাকিতে থাকিতে, হঠাৎ কোন কারণ ব্যতীত চীৎকার করিয়া উঠে এবং দোলার পার্শ্বদ্বয় ধরিয়া থাকে। অথবা সে নিদ্রা হইতে চমকিয়া উঠিয়া যেন ভয় পাইয়া ধাই বা মাতাকে জড়াইয়া ধরে।

( এপিস, বেল্, সিনা, ষ্ট্র্যামো এই সমস্ত ঔষধের লক্ষণের সহিত উক্ত প্রকার ভাব থাকিলে তখন এই সমস্ত ঔষধ সম্বন্ধে বিবেচনা করিবে )।

যদি মুখে ক্ষত সহিত উক্ত প্রকার চম্‌কিয়া উঠা লক্ষণ বর্ত্তমান থাকে তখন অবশ্য **বোরাক্স** দিবে।

**মিউকাস মেম্ব্রেণ** (Mucous Membrane) :—**মুখে ক্ষত** হওয়া বোরাক্সের একটী প্রধান লক্ষণ ( মার্ক, হাইড্রাষ্টিস, সাল্‌ফ-এসিড )।

মুখ গহ্বরস্থ মিউকাস মেম্বেণেই যে কেবল বোরাক্সের কার্য্য রহিয়াছে

এমন নহে ; চক্ষুর পাতার ভ্রূগুলি চক্ষের কেতুর বা পিচুটী দ্বারা জুড়িয়া থাকে, কিংবা চক্ষুর অভ্যন্তর দিকে বক্র হইয়া যায়।

**কাণ পাকা** (Otorrhœa) ঃ—কাণ পাকাতে ইহা একটী উৎকৃষ্ট ঔষধ। ১৪ বৎসরের একটী কাণপাকা রোগী বোরাক্স দ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

নাকের ভিতর মামড়ি অর্থাৎ চটা পড়া এবং উহা উঠাইয়া ফেলিলে পুনরায় উহা জন্মে।

দক্ষিণ নাসিকা বন্ধ, অথবা প্রথমে দক্ষিণ নাসিকা পরে বামটী বন্ধ ; তৎসহ নাসিকায় ফোঁস্ ফোঁস্ শব্দযুক্ত নিশ্বাস প্রশ্বাস (এমোনি-কার্ব্ব, ল্যাক্-ক্যানিনাম, ম্যাগ্‌নে-মি)।

দিবারাত্র সবুজবর্ণের মল এবং তৎসহ মুখে ক্ষত ; মূত্রত্যাগের পূর্ব্বে এবং সময়ে—শিশু চীৎকার করিয়া কাঁদে।

(যদি মুত্রত্যাগের পূর্ব্বে চীৎকার করে এবং মূত্রে **বালুকণার** ন্যায় তলানি দেখ তবে—লাইকো, সার্সা, স্যানিকিউলা (বিবেচনাধীন)।

**শ্বাসপ্রশ্বাস পথেও** ইহার কার্য্য রহিয়াছে ; কাশি এবং তাহাতে দুর্গন্ধ গয়ের উঠা। দক্ষিণ পেক্টোরেল্ প্রদেশে প্লুরাইটিস।

**শ্বেতপ্রদর** (Leucorrhœa) :—বহুল পরিমাণ, এল্‌বুমেনযুক্ত, সাদা ফেণের ন্যায় লিউকোরিয়া অর্থাৎ শ্বেতপ্রদর ; এই শ্বেতপ্রদরস্রাব নির্গত হইবার বেলায়, গরম জলের ন্যায় উষ্ণ বোধ হয়। দুই রজঃস্রাবের মাঝামাঝি (দুই সপ্তাহ) সময় এই প্রকার শ্বেতপ্রদর নির্গমন (বোভি, কোনা)।

চুলের অগ্রভাগ জড়াইয়া জটার আকার ধারণ করে। যদি ঐ জটাগুচ্ছচয় কাটিয়া ফেল, তবে পুনরায় নবজাত কেশনিচয়ও জটার আকার ধারণ করে (ফ্লুওরিক-এসিড, লাইকো, সোরি, টুবার্‌কুলিনাম্)।

চর্ম্মের অবস্থা অসুস্থ, অন্যান্য ক্ষততেই ঘা বা আল্‌সার্ (ulcer) হইয়া পড়ে (ক্যালেণ্ডু, হিপার, মার্ক, সাইলি, ক্যামো)।

**সম্বন্ধাবলী** (Relations) :—ক্যাল্‌কেরিয়া, সোরিনাম, স্যানিকিউলা এবং সাল্‌ফারের পর—বোরাক্স উৎকৃষ্ট কার্য্যকরী।

বোরাক্সের পর—আর্সেনিক, ব্রাই, লাইকো, ফস, সাইলি প্রয়োগে সুন্দর ফল পাইবে।

এসিটিক্-এসিড, ভিনিগার, মদ্য ইত্যাদির পরে বা পূর্ব্বে—এই ঔষধ প্রয়োগ করিও না। তাহাতে ক্রিয়া নষ্ট হয়।

(Aggravation) :—নীচের দিকে নামিতে; হঠাৎ সামান্ত গোলমালে; ধূমপানে এবং তাহাতে যে উদরাময়জন্মে। ভিজে স্যেঁতসেতে বায়ুতে; প্রস্রাবের পূর্ব্বে।

**উপশম** (Amelioration) :—চাপনে থাকিলে; বেদনা স্থানে হস্ত দ্বারা চাপ দিয়া ধরিলে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

### স্মৃতি সহায়।

১। বোরাক্সের নার্ভাস্নেস, গোলযোগ শ্রবণ, নিম্নগতি, নিদ্রা ও জাগরণ, মুখে ক্ষত, চক্ষু, কর্ণ, নাসিকার অবস্থা; উদরাময়; মূত্রত্যাগের অবস্থা, কাশি এবং লিউকোরিয়া, চর্ম্ম ও চুলের অবস্থা পরিষ্কার করিয়া বর্ণন কর?

২। (বেলাডোনা) (জেলসিমিযাম) (এপিস, বেলাডোনা, সিনা, ষ্ট্রামো) (মার্ক হাইড্রাষ্টিস, সাল্ফার, সালফ-এসিড) (লাইকো, সার্সা) (ক্যামো, হিপার, সাইলি, ক্যালেণ্ডু), (বোভি, কোনা), (লাইকো, সেনিকিউ, সার্সা) (ফ্লুওরিক এসিড, লাইকো, সোরি, টুবারকুলিনাম)।

৩। (এমোনি-কা, ল্যাক-ক্যানি, ম্যাগ্নে-মি) ইত্যাদি ঔষধের সহিত কোন্ কোন্ বিষয়ের সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

---

# বোভিষ্টা। BOVISTA.

ফাঙ্গাস্ বা কুকুরছাতা জাতীয় উদ্ভিদ বিশেষ।

**উপযোগীতা** (Suitability) :—তোত্‌লা শিশু (ষ্ট্র্যামো); শুষ্ক অথবা রসযুক্ত (Moist) ইরাপশনগ্রস্থ ব্যক্তি; প্যাল্‌পিটেশন্‌গ্রস্থা (old) প্রাচীন বয়স্কা চাকরাণী ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট কার্য্য করে।

**ক্রিয়া** (Action) :—সমস্ত মিউকাস্ মেম্ব্রেণ এবং নাসিকা হইতে যে শ্লেষ্মা ক্ষরিত হয় তাহা আঠাপানা, অত্যন্ত জিমৃড়ে ধরা অথবা তন্তুবৎ (কেলি-বাইক্রোম)।

কোমরে আঁটিয়া কাপড় পরিধান করিতে পারে না (ক্যাল্‌ক, ল্যাকে, সালফ)।

বগলের ঘর্ম্মে পেঁয়াজের ন্যায় গন্ধ

দাঁত উঠাইবার পর অতীব রক্তস্রাবে ( হেমামে ); এপিস্‌ট্যাক্সিস্; ক্ষত হইতে রক্তস্রাব।

শাখা সমস্ত এবং তাহাদের সন্ধিস্থান সমস্তে অত্যন্ত দুর্ব্বলতা ; হস্ত হইতে জিনিষ প্রায়ই পড়িয়া যায় ( এপিস্ )।

বহুমূত্র রোগ। মল—অগ্রে কঠিন, পশ্চাৎ পাতলা নির্গত হয়।

**ঋতুস্রাব** (Menstruation) :—ঋতুস্রাব যখনই হয়, তখনই রাত্রিতে হইয়া থাকে ; কখনও দিবসে হয় না ( ম্যাগ্‌নে-কার্ব্ব )।

( কেবলমাত্র দিবসে ঋতুস্রাব ; শয়ন করিলে উহা থামিয়াযায়—ক্যাক্‌টাস, কষ্টিকাম, লিলিয়াম )।

ঋতুর পূর্ব্বে এবং ঋতুর সময়কালে উদরাময় ( এমোনি-কা ); এক ঋতুস্রাবের পর এবং অন্য ঋতুস্রাব আরম্ভ হইবার পূর্ব্বে—কোন কোন দিন কাপড়ে (Spot) দাগ দেখা যায়। প্রতি দুই সপ্তাহে কাল এবং চাপপানা ঋতুস্রাব। প্রসব-বেদনাবৎ ঋতু কালের বেদনা ( সিপি ); মাসিক ঋতুস্রাবের পূর্ব্বে বা পরে—**শ্বেতপ্রদর** ; চলিয়া যাইতে অণ্ডলালের ন্যায় ভাঙ্গে।

কক্‌সিক্‌স অস্থিপ্রদেশে অতীব ভয়ানক চুল্‌কানি, এমন কি চুল্‌কাইতে চুল্‌কাইতে ভয়ানক ক্ষত উৎপাদিত হয়।

**সম্বন্ধাবলী** (Relations):—ঋতু সম্বন্ধে গোলযোগে—এমোনি-কার্ব্ব, বেল, ক্যাল্‌ক, ম্যাগ্‌নে-কার্ব্ব ইত্যাদি ঔষধ সহ বোভিষ্টার তুলনা কর।

টার ( Tar ) নামক পদার্থের স্থানীয় প্রয়োগ হেতু কুফল ও গ্যাস্ হইতে দমবন্ধ ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট প্রতিবিধায়ক।

প্রাচীন আর্টিকেরিয়া পীড়া—হ্রাস-টক্সে আরাম না হইলে, বোভিষ্টা দ্বারা আরোগ্য হইয়া থাকে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ ও ৩০শ।

## স্মৃতি-সহায়।

১। বোভিষ্টার ক্ষেত্রোপযোগী ব্যক্তি, মিউকাস প্রদেশে শ্লেষ্মা, বস্ত্র পরিধান, বগলের ঘর্ম্ম, রক্তস্রাব, হস্তপদের অবস্থা, ঋতুস্রাব, কক্‌সিক্‌স স্থানের অবস্থা ইত্যাদি বর্ণন কর ?

২। ( ট্র্যামো ) ( কেলি-বাই ) ( ক্যাল্‌ক, ল্যাকে, সাল্‌ফ ) ( হেমামে ) ( এপিস্ ) ( ম্যাগ্‌নে-কার্ব্ব ) ( ক্যাক্‌টাস্, কষ্টি, লিলি ) ( এমোনি-কার্ব্ব ) ( বোরাক্স ), ( সিপি ) ইত্যাদি ঔষধের সহিত বোভিষ্টার কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে ?

# ব্রোমিয়াম। BROMIUM.

সমুদ্রের জলে ব্রোমিন্, আইওডিন, ক্লোরিন থাকে।
রাসায়নিক ক্রিয়া দ্বারা বাহির করিয়া লইতে হয়।

**উপযোগীতা** (Suitability) :—ঈষৎ নীলাভাযুক্ত চক্ষু, শণ-পাটের ন্যায় কেশ, দেখিতে সুশ্রী, চর্ম্ম কোমল, লালবর্ণ কপোল, স্ক্রফুলা ধাতু ; এ প্রকার শিশু কিংবা ব্যক্তিতে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

বোধ করে যেন মুখে মাকড়সার জাল পড়িয়াছে ( ব্যারাইটা, বোরাক্স, গ্র্যাফা ) ; নাসিকার পক্ষদ্বয় নিশ্বাস প্রশ্বাসে উঠা-পড়া করে ( চেলিডো, এণ্টি-টার্ট, লাইকো, ফস ) ; জাহাজের নাবিকদিগের-ডাঙ্গায় হাঁপ হওয়া।

**গ্ল্যাণ্ডদিগের** ( থাইরয়েড, সাব-ম্যাক্সিলারি, প্যারোটিড, টেষ্টিস ইত্যাদির), বিশেষতঃ নিম্নমাঢ়ী এবং গলার স্ক্রফিউলা এবং টিউবারকিউল জনিত **কাঠিন্য** ও প্রস্তরের ন্যায় শক্ত অবস্থা।

**ডিপ্থেরিয়া** (Diptheria):—ব্রঙ্কাই, ট্রেকিয়া অথবা লেরিংস হইতে এই রোগ উৎপন্ন হইয়া ফেরিংস পর্য্যন্ত প্রসারিত হয়।

বক্ষঃস্থলের বেদনা উর্দ্ধদিকে ধাবিত হয়। কাশির সময় ঘড়্ ঘড়্ শব্দ কিন্তু তাহাতে দমবন্ধ বোধ হয় না ( হিপার )।

**কাশি** (Cough) :—তরল (Loose) বটে কিন্তু গয়ের উঠে না ( এণ্টি-টার্ট ) হুপিং কাফ ; গলা ভাঙ্গা সহ ক্রুপের লক্ষণ।

**শ্বাসকষ্ট** (Dyspnœa) :—গভীর নিশ্বাস গ্রহণে অক্ষম, যেন গন্ধকের ধুম অথবা সাধারণ ধুম শ্বাস প্রশ্বাস পথে রহিয়াছে ; শন্ শনি কিংবা ঘড়্ ঘড়ি শব্দ। স্বর স্পষ্ট বুঝা যায় না, লেরিংসে শ্লেষ্মা ঠেকিয়া বিপদ সম্ভাবনা।

( ঐরূপ ব্রঙ্কাই মধ্যে হইলে—এণ্টি-টার্ট )।

ব্যায়ামকারী বালকদের হৃৎপিণ্ডের হাইপারট্রফি।

( বালকদিগের ঐ রোগের জন্য—কষ্টিকাম )

যোনিদ্বার দিয়া উচ্চ শব্দে বায়ু নিঃসরণ ( লাইকো )।

মেম্ব্রেনাস ডিসমেনোরিয়া ( ল্যাক্-ক্যানিনাম )।

**সম্বন্ধাবলী** (Relations) :— ক্রুপাদি রোগে—ইহাকে ক্লোরিণ, হিপার, আইওড, স্পঞ্জি ইত্যাদি ঔষধের সহিত তুলনা কর।

আইওডিয়াম দ্বারা-কঠিন **ম্যাগ্ রোগে**—ফল না পাইলে এতদ্দারা উৎকৃষ্ট কার্য্য পাইবে এবং অনেক স্থলে পাওয়াও গিয়াছে।

আইওড, ফস, হিপার, স্পঞ্জি ইত্যাদি ঔষধে যে সমস্ত ক্রুপ আরোগ্য করিতে পারে নাই তাহাতে এবং বিশেষতঃ আইওডিনের পর ইহা **ক্রুপ** রোগে উৎকৃষ্ট কার্য্য করে।

**ডাঃ হেরিং** বলেন, ব্রোমিয়াম এবং আইওডিনের এই বিভিন্নতা যে—ব্রোমিয়ামে চক্ষুর তারা ঈষৎ নীলবর্ণ, কিন্তু আইওডিনের চক্ষু কালবর্ণ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত শক্তি।

### স্মৃতি-সহায়।

১। ব্রোমিয়ামের আবৃতি, স্বভাব, নাসিকার পক্ষদ্বয়, হাঁপানি, গলার গ্রন্থিসমস্তের বিবৃদ্ধি এবং গ্ল্যাণ্ড সমূহের অবস্থা, ক্রুপ, ডিপথিরিয়া, শ্বাসকষ্ট, হৃৎপিণ্ড, ভ্যাজাইনা হইতে বায়ু নিঃসরণ ইত্যাদি বর্ণন কর?

২। (এন্টি-টার্ট, লাইকো, চেলিডো, ফস্) (এন্টি-টার্ট) (হিপার) (কষ্টি) (লাইকো) (ল্যাক-কে) ইত্যাদি ঔষধের সহিত ব্রোমিয়ামের কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

# ব্রাইওনিয়া। BRYONIA.

উক্ত নামধেয় বৃক্ষের মূলে ইহার টিংচার প্রস্তুত হয়।

**নড়াচড়ায় বৃদ্ধি** (Worse on Motion) :—নড়াচড়ায় বৃদ্ধি ইহা ব্রাইওনিয়া এবং পালসেটিলা উভয়েরই প্রধানতম ধর্ম্ম, প্রায় প্রত্যেক কষ্টেরই নড়াচড়াতে বৃদ্ধি এই ঔষধে দেখিবে, তৎসম্বন্ধে দৃষ্টান্ত দেওয়া যাইতেছে, "সন্ধি স্থান সকল স্ফীত, রক্তবর্ণ, আড়ষ্ট এবং সামান্য নড়াচড়াতেও বেদনা"।

রোগী স্থির ভাবে চুপ করিয়া পড়িয়া থাকিলে ভাল বোধ করে এবং সামান্য নড়াচড়াতেও কষ্টের বৃদ্ধি পায় এবং যতক্ষণ নড়াচড়া করে ততক্ষণ তাহার কষ্টের বৃদ্ধি অধিকতর হয়, এই অবস্থায় ব্রাইওনিয়ার তুল্য আর দ্বিতীয় ঔষধ নাই।

**চাপনে উপশম** (Better in Pressure) :—যে স্থানের বা যে দিকের বেদনা, সেই দিকের উপর ভর রাখিয়া শয়ন করিলে উপশম বোধ করে। ইহা আশ্চর্য্য (Peculiar) লক্ষণ।

**মিউকাস মেম্ব্রেণের শুষ্কাবস্থা** (Dryness of the Mucous Membranes) : --ইহাতে মিউকাস মেম্ব্রেণদিগের রসক্ষরণ না হওয়াতে উহারা **শুষ্ক** ভাব ধারণ করে। এই শুষ্ক অবস্থা ওষ্ঠদ্বয় হইতে মলদ্বার পর্য্যন্ত সমস্ত অন্নবাহী পথেই লক্ষিত হয়।

এই জন্য ওষ্ঠদ্বয় শুষ্ক, দগ্ধবৎ ফাটা ফাটা দেখা যায়, পাকস্থলীর শুষ্কাবস্থা জন্য **অতীব তৃষ্ণা,** বহুক্ষণ পরে বহু পরিমাণ জল খায়।

**মলের অবস্থা**—কঠিন এবং দগ্ধ শুষ্ক আকার ধারণ করে!

লাংস এবং ব্রঙ্কাই মধ্যেও শুষ্ক অবস্থা লক্ষিত হয়, তাহাতে কাশি কঠিন, শুষ্ক (Dry) এবং গয়ের উঠে না। **বক্ষঃস্থলে কাশির চোটে বেদনা লাগে** এবং মাথা যেন ফাটীয়া টুকরা টুকরা হইবে এমন বোধ হয়।

আহার এবং পানের পর, গরম ঘরে প্রবেশ, নিশ্বাস গ্রহণ করা ইত্যাদিতে **কাশির বৃদ্ধি**, শুষ্ক আক্ষেপযুক্ত কাশি, তৎসহিত ওয়াক্-পাড়া এবং বমন হইয়া যাওয়া ( কেলি কার্ব্ব )।

**মূত্র** (Urine) :—মূত্রের পরিমাণ অল্প, কিংবা বহুল উভয়ই, ব্রাইও-নিয়াতে দেখা যায়। ঔষধের **মুখ্য ক্রিয়া** অর্থাৎ **প্রাথমিক** (Primary) কার্য্যে মূত্র কমিয়া যায় তৎপর **সেকেণ্ডারী** (Secondary) অর্থাৎ **গৌণ ক্রিয়া** বা প্রতিক্রিয়ার সময় মূত্রের পরিমাণ বৃদ্ধি পায়।

( এইরূপ দ্বিবিধ ক্রিয়া—ওপি, পডো, এলো ইত্যাদি অনেক ঔষধেই দেখিবে )।

**সিরাস মেম্ব্রেণচয়** (Serous Membrnes) :—যথা প্লুরা; মেনিঞ্জাইটিস, পেরিটোনিয়াম, পেরিকার্ডিয়াম এবং গ্রন্থি ইত্যাদির অভ্যন্তরাবরক ঝিল্লীনিচয়ের উপর ইহার বিশেষ ক্ষমতা রহিয়াছে।

ইহাদের প্রদাহের **দ্বিতীয় অবস্থায়** এফিউজন (Effusion) অর্থাৎ অপস্রাব আরম্ভ হইলে এই ঔষধ দ্বারা বিশেষ ফল পাইবে।

( ইহাদের প্রথম প্রথম অবস্থায়—একোন, বেল, ফেরাম, ফস ইত্যাদি উৎকৃষ্ট কার্য্যকরী )।

কিন্তু প্লুরাইটিস, মেনিঞ্জাইটীস, পেরিকার্ডাইটিস, সাইনোভাইটিস, ইত্যাদি রোগে ছুরিকা বিদ্ধবৎ, চিড়িকমারা বেদনা থাকিলে ব্রাইওনিয়া অবশ্য দেয় (কেলি-কার্ব্ব) ; ব্রাইওনিয়ার এতাদৃশ বেদনা - সামান্য **নড়াচড়াতেই** প্রাণান্তকারী হইয়া উঠে।

( **কেলি-কার্ব্বনিকামের** ঐ প্রকার বেদনা—নড়াচড়া করুক কিংবা না করুক, উভয় অবস্থাতেই লক্ষিত হয় )।

(**এপিসও** এই রোগচয়ের উৎকৃষ্ট ঔষধ বটে ; কিন্তু ইহাতে বেদনা হুলফুটানবৎ কষ্টকর ;—সেই জন্য রোগী অতি তীক্ষ্ণ (Sharp) চীৎকার সহ কাঁদিয়া উঠে )।

যদি এই সমস্ত ঔষধে কার্য্য না পাও তবে **সাল্ফার** কিংবা অন্য কোন **এণ্টি-সোরিক** ঔষধ এক ডোজ ইহাদের অগ্রে বা পশ্চাতে ব্যবহার করিবে।

**অন্ননালী-পীড়ায় বা এলিমেণ্টারী ক্যানালের রোগে** (Diseases of the Alimentary Canal) :—ব্রাইওনিয়া, নাক্স-ভমিকা, পালসেটিলা, এই তিনটিই প্রধান ঔষধ—তিন ঔষধেই **পাকস্থলী** মধ্যে প্রস্তর থাকাবৎ বোধ। ব্রাইওনিয়া এবং নাক্স-ভমিকাতে---কিন্তু পালসেটিলা অপেক্ষা এই লক্ষণ অধিকতররূপে লক্ষিত হয়।

(ব্রাইওনিয়ার তৃষ্ণা অধিক,—নাক্সের তাহা হইতে অল্প—এবং পালসেটিলার তৃষ্ণা নাই বলিলেই হয় )।

( মুখের স্বাদ ব্রাইওনিয়া এবং পালসেটিলার---তিক্ত এবং নাক্সে—টক )।

**বিবমিষা এবং বমন** (Nausea & Vomiting) :—

ব্রাইওনিয়াতে সঞ্চালনে এবং উঠিয়া বসিলে ইহা হইয়া থাকে।

( নাক্স ভমিকায়—ঐ লক্ষণদ্বয় রাত্রি ১২টা হইতে দিবা ১২টার মধ্যে এবং আহারান্তে দেখা যায় )।

( পালসেটিলার---ঐ লক্ষণদ্বয় সন্ধ্যার সময় এবং আহারান্তে ঘটে )।

**উদরাময়** (Diarrhœa) :—ব্রাইওনিয়ার উদরাময় থাবার দোষে বিশেষতঃ শীতান্তে গ্রীষ্মের আরম্ভ সময়ে।

( অবিরত অতি আহার, অব্যায়াম, ঔষধের অপব্যবহার, কাফি, তামাক এবং মদ্যপান ইত্যাদি হইতে উদরাময় হইলে—নাক্স-ভমিকা দিবে )।

( অত্যধিক ঘৃত, মাংস, তেলালু মৎস্য ইত্যাদি ভোজনে উদরাময়ে—পালসেটিলা উৎকৃষ্ট )।

ব্রাইওনিয়ার উদরাময় —প্রাতে এবং নড়াচড়াতে বৃদ্ধি।

( নাক্স-ভমিকার উদরাময় প্রাতে এবং অতিরিক্ত আহারে, এবং পালসেটিলার উদরাময়---রাত্রিতে এবং পূর্ব্বকথিত কারণচয়ে হইয়া থাকে )।

(নাক্স-ভমিকার উদরাময়---কতকটা আমাশয় সদৃশ ; পালসেটিলার উদরাময়ে —অত্যন্ত পেট ডাকা থাকে )। এই তিনটি ঔষধেরই জিহ্বা সাদা)।

**রিউমেটিজ্‌ম্** (Rheumatism) :—ব্রাইওনিয়া এবং নাক্স-ভমিকা উভয়েতেই রিউমেটিজম বর্ত্তমান দেখিবে ; উভয়েতেই স্বভাব খিটখিটে অথবা ক্রোধাভাবাপন্ন ; উভয়েতেই সঞ্চালনে বৃদ্ধি আছে ; তবে ব্রাইওনিয়াতে অধিকতর।

( পালসেটিলার রিউমেটিজম রোগে কতকটা হ্রাস-টক্সের ন্যায় সঞ্চালনে উপশম দেখা যায় )।

**প্রকৃতি** (Constitution) :—ব্রাইওনিয়া --গাউটী এবং বাত ধর্ম্মাক্রান্ত ব্যক্তি, খিটখিটে এবং ক্রুদ্ধ স্বভাব, কাল চুল, কাল রং, দৃঢ় মাংসপেশী শুষ্ক ছিপ্‌ছিপা শরীর ইত্যাদিতে উৎকৃষ্ট কার্য্যকরী।

**প্রতিনিধি স্রাব** (Vicarious Discharges) :—ঋতুস্রাবের পরিবর্ত্তে নাসিকা দিয়া রক্তস্রাব ( ফস ) ; গলা দিয়া রক্ত উঠা।

**পীড়ার কারণচয়** (Causes of Diseases) :—ক্রোধ, মনঃ-ক্ষুব্ধতা হেতু পীড়াচয় (কলোসিন্থ, ষ্ট্যাফি) ; ক্রোধের পর শীত, কিন্তু তৎসহ মাথা গরম গরম এবং মুখ লাল (অরাম) ; শীতের পর গ্রীষ্মের প্রারম্ভ ; গ্রীষ্ম-কালে ঠাণ্ডা পানীয় বা বরফ সেবন ; গ্রীষ্মকালে—ঠাণ্ডা লাগাইলে অথবা গরম হইলে, অতীব গরমের পর গাত্রাবরণ ফেলিয়া দিয়া ঠাণ্ডা লাগান ; বৃষ্টির ঝটকা ; ঠাণ্ডা বাতাস লাগা ( একোন, হিপা ) ; ঋতুস্রাব, দুগ্ধ অথবা কোন প্রকার তরুণ ইরাপশন বসিয়া যাওয়া অর্থাৎ লুপ্ত হওয়া।

যে বস্তু পাওয়া যায় না, তাহাই পাইতে ইচ্ছা করে; অথবা তাহা দিলে অগ্রাহ্য করে; কোলে উঠিয়া বেড়াইতে ভালবাসে না।

**ডিলিরিয়াম** (Delirium) :—অবিরত বিষয় কর্ম্ম (Business) সম্বন্ধে কথাবার্ত্তা; বিছানা হইতে উঠিতে ইচ্ছা করে এবং বাড়ী যাইতে চায় (সিমিসিফি, হাইওস)।

বামদিকের হস্ত পদদ্বয় অবিরত নাড়িতে থাকা (এপোসাই, হেলেবো)।

মুর্চ্ছা এবং বিবমিষা জন্য—রোগী উঠিয়া বসিতে পারে না।

**শিরঃপীড়া** (Headache) :—উপুর হইলে বৃদ্ধি পায়, যেন মস্তিষ্ক কপাল বিদীর্ণ (Bursts) করিয়া বাহির হইবে। কাশিতে, প্রাতঃকালে গাত্রোথানের পর, অথবা প্রথম চক্ষু উন্মীলনের সঙ্গে শিরঃপীড়া আরম্ভ হইয়া ক্রমে বৃদ্ধি পায় এবং সন্ধ্যা পর্য্যন্ত থাকে (স্পাইজি); কোষ্ঠবদ্ধ হেতু শিরঃপীড়া (এলো, কলিনসো, ওপি)।

**স্তনদ্বয়** (Mammœ) :—পাথরের ন্যায় শক্ত; পিংশে কিন্তু কঠিন; গরম এবং বেদনাযুক্ত; স্তন হস্ত দ্বারা ধৃত বা অন্য কোন প্রকারে আয়াস অবস্থায় না রাখিয়া পারে না (ফাইটো)।

দক্ষিণ পার্শ্বে শয়নে উপশম এবং বামপার্শ্বে শয়নে বৃদ্ধি, বিশেষতঃ বামপার্শ্বে ফিরিয়া শুইলে।

**সম্বন্ধাবলী** (Relations) :—ব্রাস এবং এলুমিনার পর—ইহাতে সুফল প্রদান করে।

তাড়াতাড়ি কথা বলা এবং তাড়াতাড়ি পান করা জন্য ইহা—বেল এবং হিপার সদৃশ ঔষধ।

বক্ষঃস্থলে রিউমেটিক কিংবা প্লিউরেটিক বেদনা জন্য ইহা—র‍্যানানকিউলাসের সদৃশ।

যকৃৎ স্থানে বেদনা এবং ভারী বোধ—(টিলিয়া)।

ব্রাইওনিয়ার পর—এলুমিনা, কেলি-কার্ব্ব, নাক্স, ফস, ব্রাস সুফলদায়ী।

(Aggravation) :—সঞ্চালনে, ব্যায়ামে, স্পর্শে। উঠিয়া বসিতে পারে না—যদি উঠে তবে বমন, মুর্চ্ছা, অথবা উভয়ই হয়; গরম ঘরে; গরম খাদ্যে; কোন প্রকার স্রাব বন্ধ হইয়া যাওয়াতে।

**উপশম** (Amelioration) :—শয়ন অবস্থায়; বিশেষতঃ বেদনা-যুক্ত স্থানের উপর শয়নে ( টিলিয়া, পাল্‌স ); চাপান অবস্থায় থাকায়; বিশ্রাম অবস্থায়; ঠাণ্ডা ঠাণ্ডা বস্তু খাওয়ায়।

**শক্তি** (Potency) :—ইহার ৩য়, ৬ষ্ঠ, ৩০শ. ২০০ শক্তি আমরা সচরাচর ব্যবহার করিয়া থাকি।

তরুণ জ্বর সহ ব্রাইওনিয়ার কাশি থাকিলে আমরা ৩০শ, শক্তির একমাত্র মাত্র ব্রাইওনিয়া প্রয়োগ করিয়া কিছুদিন অপেক্ষা করি, অন্য কোন ঔষধ দেই না; তাহাতে যে কি সুন্দর কার্য্য পাওয়া যায় তাহা নিজ চক্ষে না দেখিলে কেহ বুঝিতে পারিবে না। এক ডোজ ব্রাইওনিয়া প্রয়োগের পর যদি দেখ যে তোমার রোগী ক্রমশঃ ভাল হইতেছে, তখন ইহা কখন রিপিট করিবে না।

**রোগি-তত্ত্ব** :—সম্প্রতি **হাম বসিয়া** একটি শিশুর ক্যাপিলারি ব্রঙ্কাইটিস, উদরাময় এবং ডিলিরিয়াম এবং পেটফাঁপা হইয়াছিল; তাহাকে ৩০শ, শক্তির তিনটি ক্ষুদ্র অনুবটিকা খাইতে দিলাম; জ্বর ১০৩।১০৪° পর্য্যন্ত হইতেছিল। জ্বর সহ সমস্ত উপসর্গ ক্রমে লাঘব হইতে লাগিল। কিন্তু হঠাৎ একদিন পুনরায় জ্বর বৃদ্ধি পাইয়া ১০২° উঠিয়াছে দেখিলাম; রোগীর স্বভাবও এই সময় খিট্‌খিটে ছিল; পুনরায় সেইদিন তাহাকে আর একমাত্রা ব্রাইওনিয়া দেওয়াতে রোগী সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

## প্রশ্ন--সহায়

১। ব্রাইওনিয়ার সর্ব্ব প্রধান দুইটি ধর্ম্ম বল? মিউকাস মেম্ব্রেণের উপর বিশেষতঃ এলিমেন্টারি ক্যানেল্, ফুস্‌ফুস্ এবং প্রস্রাবের যন্ত্রের মিউকাসের উপর ইহার কীদৃশ কার্য্য তাহা বর্ণন কর।

২। ইহার মল এবং কাশি সম্বন্ধে বিশেষ করিয়া বল? সিরাস মেম্ব্রেণের পীড়াচয়—বিশেষতঃ প্লুরাইটিস, মেনিঞ্জাইটিস, পেরিকার্ডাইটিস এবং সাইনোভাইটিস ইত্যাদিতে ইহার কার্য্য বর্ণন কর;

৩। ( একোন, বেল, ক্যেরাম-ফস ) ( কেলি-কার্ব্ব ) ( এপিস ) ( সাল্‌ফার ) সিরাস মেম্ব্রেণের পীড়াচয়ে এই সমস্ত ঔষধের সহিত ব্রাইওনিয়ার কি প্রকার সাদৃশ্য আছে তুলনা করিয়া বল?

৪। এলিমেন্টারি ক্যানেলের পীড়ানিচয়—যথা উদরাময় ইত্যাদি পীড়াতে ব্রাইওনিয়া, মার্ক-স্ত, পাল্‌স্ এই তিনটি ঔষধের ক্রিয়ার কি কি বিভিন্নতা রহিয়াছে বল?

৫। শারীরিক এবং মানসিক ধর্ম্মে ব্রাইওনিয়াকে—নাক্স-ভমিকা ও পাল্‌সেটিলার সহিত তুলনা কর?

৬। ব্রাইওনিয়ার আকৃতি, প্রকৃতি, বেদনার স্বভাব, প্রতিনিধি স্রাব, পীড়ার কারণচয়, রোগের হ্রাস, বৃদ্ধি, শিশুর স্বভাব, ডিলিরিয়াম, বাম হস্তপদের গতি, বসিবার অবস্থা, তৃষ্ণা, শিরঃপীড়া, পাকস্থলীর অবস্থা, স্তনের অবস্থা ইত্যাদি প্রকাশ কর?

---

# বিউফো। BUFO-RANA.

ইহা টোড নামক ভেকের পৃষ্ঠস্থ চর্ম্মের বিষ বিশেষ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics):—আমাশয় পীড়া সহ ডিলিরিয়াম্, শিরঃপীড়া এবং অনিদ্রা থাকিলে ইহা দ্বারা অতি উৎকৃষ্ট ফল পাইবে। **বাগী** (Buboes); রক্তস্রাব; স্তনের এবং চক্ষুর ক্যান্সার; ক্লনিক্ এবং টনিক—**আক্ষেপচয়**; অত্যন্ত (Spasm) আক্ষেপের পর নিদ্রা; প্যারালিসিস ইত্যাদিতে ইহার ফল অতীব আশ্চর্য্য দেখা গিয়াছে।

**এপিলেপ্সি** (Epilepsy):—অর্থাৎ মৃগীরোগের ইহা মহৌষধ। যে এপিলেপ্সি ফিট রাত্রিকালে হয় এবং ঐ ফিট হেতু রোগী জাগরিত হউক কিম্বা না হউক, তাহাতে বিউফো নিশ্চয়ই ফলপ্রদ হইবে। হস্তমৈথুন হেতু যুবক দিগের এপিলেপ্সি এবং **ধ্বজভঙ্গ** রোগে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

ব্রাজিলদেশীয়া অসতী স্ত্রীলোকেরা খাদ্য এবং মদ্যের সহিত এই বিষের মূল পদার্থ মিশ্রিত করিয়া তস্থাদের স্বামীদিগকে খাইতে দিয়া ধ্বজভঙ্গ উৎপাদন করে এবং নিজেরা যথেচ্ছা ব্যবহারে সুবিধা করিয়া লয়।

ইহা হুইটলো (Whitlow) অর্থাৎ আঙ্গুল-হাড়া রোগের মহৌষধ, বিশেষতঃ যদি ঐ রোগের বেদনা সূক্ষ্মাকারে সূত্রবৎ বাহু দিয়া উর্দ্ধে উঠিতে থাকে। অঙ্গুলিচয়ে আঘাত প্রাপ্ত হইয়া কাল হইয়া যায় এবং তাহাদের বেদনা সূত্রবৎ ভাবে যেন সরু সরু হইয়া বাহু দিয়া উপরের দিকে প্রসারিত হইতে থাকে।

ঘর্ম্মে যেন স্নান করিয়া উঠে; ঐকাহিকজ্বর, ক্ষতযুক্ত ক্যান্সার; এপিডেমিক ভাবে দূষিত কার্ব্বাংকেলচয় ইত্যাদিতে ইহা প্রায় অদ্বিতীয় ঔষধ।

**শক্তি** (Potency):—১ম, ১২শ, ৩০শ, এবং ২০০ শত।

# ক্যাক্টাস গ্র্যাণ্ডিফ্লোরাস।

## CACTUS GRANDIFLORAS.

### ইহা উদ্ভিদ বিশেষ।

**হৃৎপীড়া** (Heart Diseases) :—ইহা **হৃদ্‌রোগের অতি প্রধান** ঔষধ। কিন্তু ইহার প্রধান লক্ষণ সকল ডিজিটেলিসের সহিত ঐক্য হয় না।

হৃদ্‌স্থানে এরূপ বোধ হয়—যেন উহা লৌহ বেড়ে সঙ্কুচিত অবস্থায় আছে এবং সেইজন্যই সঞ্চালিত হইতে পারিতেছে না।

এই **সঙ্কুচিত অবস্থা** (Constriction) ইহার একটী **প্রধান লক্ষণ**।

এই লক্ষণ যে কেবল হৃৎপিণ্ড স্থানে—দেখা যায় এমন নহে ; ইহা বক্ষঃস্থল, মূত্রস্থলী, রেক্টম, ইউটেরাস এবং ভেজাইনা ইত্যাদি অন্যান্য স্থানেও দেখা যায় ; ইহা ইহার **সাধারণ লক্ষণ** বিশেষ।

(ইস্কিউলাসের—পূর্ণতা বোধ যেমন একটী প্রকৃতিসিদ্ধ সাধারণ লক্ষণ, ইহাও ক্যাক্টাসের একটি তদ্রূপ)।

হৃৎপিণ্ডে প্রদাহজনিত রিউমেটিজ্‌ম হইলে ইহা আমাদের উৎকৃষ্ট ঔষধ।

মস্তকের ব্রহ্মতালু স্থানে ভার চাপিয়া থাকাবৎ বেদনা (ল্যাকেসিল্—প্রৌঢ়াবস্থাগত)। হৃদ্‌রোগ থাকিলে এতাদৃশ লক্ষণ এবং মস্তিষ্কের ভয়ানক কঞ্জেচ্‌শন।

এপিসট্যাক্‌সিস, হিমাটিমিসিস, রক্তময় মল, রক্তময় মূত্র অথবা হিমপ্‌টিসিস প্রভৃতি যে কোন রক্তস্রাবই হউক, যদি তাহার সহিত **হৃৎপিণ্ডের গোলোযোগ** থাকে, তবে অবশ্য **ক্যাক্টাসের** প্রতি লক্ষ্য রাখিবে।

বক্ষঃস্থলে যন্ত্রণা, অথবা শ্বাসপ্রশ্বাসে কষ্ট ; যেন বক্ষঃস্থল কোন বন্ধনে কসিয়া বাঁধা আছে বিধায় উপযুক্ত পরিমাণে প্রসারিত হইতে পারিতেছে না। মাঝে মাঝে দমবন্ধ হইয়া যাওয়া ও তৎসহ মূর্চ্ছা, মুখমণ্ডলে শীতল ঘর্ম্ম এবং নাড়ীর অদৃশ্যাবস্থা।

হৃৎপিণ্ডের থর থর কম্প (প্যাল্‌পিটেশন)—ভ্রমণে বৃদ্ধি, অথবা বামপার্শ্বে শয়নে বৃদ্ধি। হৃদ্‌রোগে হৃৎপিণ্ডের ক্রিয়া অনিয়মিত, ইণ্টারমিটেণ্ট নাড়ী।

হৃৎপিণ্ডের যন্ত্রগত পীড়ায় ভাল্‌ভিউলার মারমার (Murmur) শব্দ শুনা যায়। বাম বাহুর ঝিঁ ঝিঁ ধরা (Numbness.)

দিবারাত্র **প্যাল্পিটেশন্**—বেড়াইলে এবং বামপার্শ্বে শুইলে উহার বৃদ্ধি ( ল্যাকে )। ঋতুস্রাবের সময় আসিলে প্যাল্পিটেশন।

হৃৎপিণ্ডের এবং (Aorta) এয়োর্টা ইত্যাদির এনিউরিজ্‌ম্। হৃৎপিণ্ডের হাই-পারট্রফিসহ ডাইলেটেশন; অনিদ্রা।

বামদিকের হাত, চরণ এবং পা শোথযুক্ত।

বাতরোগে উর্দ্ধভাগের শাখা হইতে গ্রন্থিচয় ক্রমশঃ আক্রান্ত হইতে থাকে।

**রক্তস্রাব** (Hœmorrhages):—রক্ত-প্রধান ধাতুবিশিষ্ট লোকের পক্ষে উপযোগী। নানাবিধ রক্তস্রাব—নাসিকা, ফুসফুস, পাকস্থলী, ব্ল্যাডার ইত্যাদি হইতে রক্তস্রাব ( ক্রোটন, মিলিফো, ফস )। স্যাঙ্গুইনাস এপোপ্লেক্সি।

মৃত্যুভয়, মনে করে পীড়া আরোগ্য হইবে না ( আস´ )।

প্রত্যেক স্থানে বেদনা।

শয়নাবস্থায় ঋতুস্রাব বন্ধ থাকে ( বোভি, কষ্টি )।

অর্শ হইতে সবেগে রক্তস্রাব।

**জ্বর** (Fever):—জ্বরে দুই ঘণ্টা শীত, তৎপরে ভয়ানক জ্বালা; জ্বরে ঘর্ম্ম হয় না। পাকস্থলীর গোলযোগ সহ ইণ্টারমিটেণ্ট জ্বর। জ্বর দিবা ১১টা এবং রাত্রিতে ১১টায় আইসে।

স্ত্রীলোকদিগের "এঞ্জাইনা-পেক্টোরিস" (Angina Pectoris.)

**সম্বন্ধাবলী** (Relations):—একোন, ডিজি, জেল্‌স, ক্যাল্মিয়া, ল্যাকে, ইত্যাদি ঔষধের সহিত তুলনা কর।

**শক্তি** (Potency):—১ম, ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

## স্মৃতি-সহায়।

১। ক্যাক্টাসের সর্ব্বপ্রধান লক্ষণটি বর্ণন কর? ইহার হৃদ্‌রোগ, রক্তস্রাবনিচয়, শোথ, বাত, শিরঃপীড়া, মৃত্যুভয়, প্যাল্পিটেশন, জ্বর ইত্যাদি বর্ণন কর?

২। (ক্রোটন, মিলিফো, ফস্) ইত্যাদি ঔষধের সহিত ইহার কি কি সাদৃশ্য এবং কি কি বৈসাদৃশ্য আছে।

# ক্যাড্‌মিয়াম সাল্‌ফিউরেটাম।
# CADMIUM SULPHURATUM.

ইহা মিশ্রধাতু বিশেষ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—কর্ণিয়ার ওপাসিটি (Opacity সাদা দাগ), তৎসহ মৃদু প্রদাহ এবং চক্ষে পিচুটি পড়ায় ইহা উৎকৃষ্ট ঔষধ।

বিবমিষা অথবা **কাল বমন**—উৎকট জ্বর বা অন্য কোন রোগের-সহ হইলে এবং তাহাতে যদি অন্যান্য ঔষধ ফলপ্রদ না হয় তবে এই ঔষধে ফল পাইবার নিতান্ত সম্ভাবনা।

হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশনেও ইহা উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

---

# ক্যালেবার। CALABAR.

উদ্ভিদ বিশেষ।

**অধিকৃত রোগাদি** (Therapuetics) :—ইণ্টারনেল রেক্টাস মাংসপেশী সুচারুরূপে ইহার কার্য্য নির্ব্বাহ করিতে পারে না; সুতরাং দুই চক্ষের অক্ষরেখা (Axis) স্বাভাবিকভাবে অবস্থিত করিতে পারে না; সেইজন্য **টেরচখো** (Squinting) দেখায়। ইহা টেরচখের উৎকৃষ্ট ঔষধ। বাম-চক্ষের পিউপিল অধিক প্রসারিত নহে। আঘাত লাগা হেতু পিউপিল বহু বৎসর পর্য্যন্ত প্রসারিত।

ইহা মাইওপিয়া রোগের উৎকৃষ্ট ঔষধ। ইহা চক্ষুরোগ জন্য এলোপ্যাথিক চিকিৎসক কর্ত্তৃক অনেক সময় ব্যবহৃত হয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# ক্যালাডিয়াম। CALADIUM.

উদ্ভিদ বিশেষ। সমস্ত গাছটি হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—গোলমাল (Noise) শুনিতে নিতান্ত ত্যক্ত বোধ করে; সামান্য (Slight) গোলমাল শুনিলেই নিদ্রা হইতে চমকিয়া উঠে ( এসারাম, নাক্স, ট্যারেণ্টু )।

উদ্গারে সামান্য বাতাস উঠে; বোধ হয় যেন পাকস্থলী শুষ্ক খাদ্য দ্বারা পূর্ণ রহিয়াছে।

**জননেন্দ্রিয়**—তৎসহ নিতান্ত বিষণ্ণচিত্ততা; স্ত্রী-সঙ্গমের ইচ্ছা সহ পুরুষাঙ্গের শিথিলাবস্থা (লাইকো, সেলিনিয়াম)। আলিঙ্গন সত্ত্বেও লিঙ্গ উত্থিত হয় না; আলিঙ্গনকালে উত্তেজনাও হয় না, বীর্য্যপতনও হয় না (সেলিনিয়াম)।

গর্ভাবস্থায় ভ্যাজাইনা অর্থাৎ **যোনিপথে প্রুরাইটস** নামক কণ্ডু এবং তাহাতে ভয়ানক চুলকনা জন্য হস্ত-মৈথুনে প্রবৃত্তা (ওরিগেনাম, জিঙ্ক)।

সন্ধ্যাকালীন জ্বরে নিদ্রিত হইয়া পড়ে এবং জ্বরান্তে জাগরিত হয়। মিষ্ট ঘর্ম্ম হেতু মাছি আসিয়া উড়িয়া পড়ে।

মশক এবং কীটাদি দংশনে অত্যন্ত জ্বালা এবং চুল্কান।

নড়াচড়াতে অতীব অনিচ্ছা এবং অতীব ভয় (ব্রাই)।

তামাক খাইবার ইচ্ছা নষ্ট হয়।

**শক্তি** (Potency):—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, শক্তি।

---

# ক্যাল্‌কেরিয়া আর্সেনিকা।

## CALCAREA ARSENICA.

### মিশ্রধাতু বিশেষ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics):—নিতান্ত মানসিক ক্ষুব্ধাবস্থা। সামান্য মানসিক উত্তেজনাতেই হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন (লিথিয়াম-কার্ব্ব)। মাথায় এবং বামবক্ষে রক্তপূর্ণ হওয়া (এমিল, গ্লোনোইন)।

হৃৎপিণ্ডের ভাল্‌ভিউলার রোগ হইতে মূর্চ্ছা বা এপিলেপ্সি সদৃশ রোগ।

মাতালদিগের মদ্যপান হইতে বিরত থাকা হেতু অসুখনিচয়; মদ্যপান জন্য অদম্য স্পৃহা (এসারাম, সাল্‌ফ-এসি)।

এল্‌বুমিনুরিয়া রোগীর এপোপ্লেক্সি বা মূর্চ্ছা রোগ।

শরীরে মেদ জন্মিয়া অতীব মোটা হওয়া; ফ্যাটি ডিজেনারেশন।

স্থূলকায়া স্ত্রীলোকদিগের ঋতুর বয়স অন্ত হইবার কালে অসুখনিচয়।

ইহা **স্ক্রফুলা** এবং **টিউবার্কুলার** ধাতুবিশিষ্ট রোগায় উৎকৃষ্ট ঔষধ।

**সম্বন্ধাবলী** (Relations) :—কোনা, গ্লোনোইন, লিথিয়াম-কার্ব্ব, পাল্‌স, নাক্স ইত্যাদি ঔষধের সহিত তুলনা করিয়া দেখ।

লিম্ফেটিক, সোরিক কিংবা টুবারকুলাস ধাতুবিশিষ্ট ব্যক্তিতে কোনায়াম প্রয়োগের পর এই ঔষধ উৎকৃষ্ট কার্য্যকরী।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

---

## ক্যাল্‌কেরিয়া ফ্লুওরিকা।

## CALCAREA FLUORICA.

### ক্যাল্‌কেরিয়া এবং ফ্লুওরিক্‌-এসিডের সংযোগে প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—অস্থি, অস্থি-আবরক এবং গ্ল্যাণ্ড সমূহের উপর ইহার অত্যুৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

অস্থির উপর রস-ক্ষরণ হইয়া জমাট বান্ধিয়া গুটিকাকার শক্ত হইলে, কিংবা অস্থি স্ফীত হইলে, অথবা তাহাতে কোন্‌ টিউমার জন্মিলে অথবা অস্থি পাকিয়া তাহাতে পূয জন্মিলে, অস্থির কেরিজ রোগ হইলে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**দন্তনালী** অর্থাৎ "ডেণ্টাল ফিস্‌চুলাতে"—এসিড-ফ্লুওরিক্‌ দ্বারা ফল না পাইলে এই ঔষধে ফল পাইবে।

মস্তকের বহির্ভাগে হিমাটোমা (Hœmatoma)।

ঘ্যাগ্‌ অর্থাৎ **গলগণ্ড** ছোট থাকিলে তাহাতে উপকার পাইবে। গ্রীবাস্থ গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি।

**শক্তি** (Potency) :—১২শ, ৩০শ, ২০০ শত।

---

## ক্যাল্‌কেরিয়া কার্ব্বনিকা।

## CALCAREA CARBONICA.

### এই অমৃতময় ঔষধ ঝিনুকের মধ্যস্তর ভাগ হইতে প্রস্তুত হইয়া থাকে।

ইহা **হানিমানের** এক **মহৎ কীর্ত্তিস্তম্ভ**; ইহাতে যে কঠিন কঠিন রোগের আরোগ্য ক্ষমতা রহিয়াছে, তাহা মহাত্মা হানিমান্‌ই

জগৎকে প্রথম দেখাইয়াছেন। ইহা দ্বারা শারীরিক গূঢ় দোষের সংশোধন হইয়া এই আরোগ্য কার্য্য সংশোধিত হয়।

**স্বধর্ম্ম** (Constitution) :—ক্যাল্‌কেরিয়া-ক'র্ব্বের টেম্পারামেণ্ট, সাল্‌ফারের স্বভাব হইতে সম্পূর্ণ ভিন্ন।

(সাল্‌ফারের রোগী প্রায়ই পাতলা শরীর এবং কাঁধ নীচু করিয়া চলা স্বভাব); কিন্তু ক্যাল্‌কেরিয়া রোগীর স্বভাব লিউকো-ফ্লেগ্‌মেটিক।

**শরীরের আকৃতি** (Features) :— ক্যাল্‌কেরিয়া রোগীর শরীর মোটা, চর্ব্বিময়, অথবা অত্যন্ত মোটা অথবা মোটা হইবার প্রণবতা অতীব দেখা যায়। পেট ঘটাকৃতি উঁচুপনা। গাত্র—সাদা, অতীব পিংশেবর্ণ বিশিষ্ট। দীর্ঘসূত্রী স্বভাবাপন্ন; শিশুর নড়াচড়াতে অতীব ধীরগতি। কার্য্যাদি তাড়াতাড়ি করিতে পারে না।

( সাল্‌ফার—ইহার সম্পূর্ণ বিপরীত; কারণ সাল্‌ফারের স্বভাব সহিষ্ণু, চটুপটে, কার্য্যক্ষম, নার্ভাস, ধৈর্য্যশীল, পাত্‌লা শরীর )।

( লাইকোপোডিয়ামের বর্ণ—কাল্‌চে প্রকারের, পিত্তময় অথবা হরিদ্রা আভাযুক্ত )।

N. B. :—ক্যাল্‌কেরিয়া, সাল্‌ফার এবং লাইকোপোডিয়াম—এই তিনটি ঔষধেই আপন আপন পথে **শারীরিক স্বধর্ম্ম সংশোধনে** বিশেষ ক্ষমতা রহিয়াছে।

( মেদাধিক্য শরীরে—গ্র্যাফাইটীসও উৎকৃষ্ট ঔষধ; কিন্তু গ্র্যাফাইটিস্ দিতে হইলে তজ্জনিত ধর্ম্ম যদি শরীরে থাকে তবেই কার্য্যকরী হইবে নতুবা নহে )।

( অনেক সময় কেহ কেহ বলেন যে ) শরীরে চর্ব্বির আধিক্য ও চর্ম্মরোগ থাকিলে—হিপার সাল্‌ফ উৎকৃষ্টতর। ইহাতে সম্পূর্ণ হোমিওপ্যাথিত্ব পাওয়া যায় না )।

**শরীরের পোষণ-ক্রিয়া** ( Nutrition ) :—শরীরের **পোষণ** ক্রিয়ার গোলযোগ ক্যালকেরিয়ার একটী প্রধানতম লক্ষণ।

( ১ ) বিলম্বে, অতি ধীরগতিতে অস্থির বর্দ্ধণ এবং তৎসহ লিম্ফাটিক্ গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি।

(২) অস্থিসমূহ বক্রাবস্থা ধারণ করে, বিশেষতঃ দীর্ঘাস্থি (Long bones) সকল এবং মেরুদণ্ড।

(৩) শাখা সমস্ত কুৎসিত আকার এবং বক্রভাবাপন্ন।

(৪) অস্থিচয়ের কোমলাবস্থা প্রাপ্তি; ব্রহ্মরন্ধ্র (Fontanelle) সকল বহুকাল অযুক্তাবস্থায় থাকে এবং মাথার খুলিটি অপেক্ষাকৃত বর্দ্ধিত হয়।

উপরের লিখিত অবস্থানিচয় হইতে এই মীমাংসা হয় যে, অস্থির বা শরীরের একভাগে পোষণ-ক্রিয়া ভাল চলে এবং অপর ভাগে অনেকটা হীনতা ঘটে। **মোটা হওয়া** স্বভাব—বিশেষতঃ শিশু এবং যুবকদিগের।

পোষণ-ক্রিয়ার অভাব সহ গ্ল্যাণ্ডসমূহের বিবৃদ্ধি; চক্ষুর পত্রাদিতে গ্র্যানিউল্‌স (Grannules) অর্থাৎ কণাচয় জন্মায়; পলিপাস্‌ ( নাসিকা, কর্ণ, ব্লাডার ইত্যাদি মধ্যে )।

**সালফারের** হস্ত ইত্যাদি **জ্বালা** যেমন স্বভাবসিদ্ধ; **ক্যাল্‌কেরিয়াতে** তাহার বিপরীত ধর্ম্ম—অর্থাৎ **ঠাণ্ডা** ভাবাপন্ন হওয়া।

"**ঠাণ্ডা চরণদ্বয়**"। "পা এবং চরণদ্বয়ে ঠাণ্ডা বোধ, যেন তাহাতে ভিজা মোজা ছিল"। "নিশাঘর্ম্ম সহ পা ঠাণ্ডা"।

"মস্তকের কোন কোন অংশে এমন বোধ হয় যেন, তাহাতে বরফের টুকুরা বসিয়া রহিয়াছে"। "তৎসহ মুখমণ্ডল পিংশেবর্ণ"।

"সা ( স্ত্রীলিঙ্গে তৎশব্দ ) যেন আভ্যন্তরিক শীত বোধ করে।" "খোলা বাতাস ভাল লাগে না।" "সামান্য একটু শীতল বাতাসও যেন তন্তার অভ্যন্তর দিয়া ঠাণ্ডা উৎপাদন করিয়া চলিয়া যায়।"

এই সমস্ত ঠাণ্ডা বোধ লক্ষণ—শরীরের আংশিক স্থানে বা সমস্ত শরীরে —হইলে ক্যাল্‌কেরিয়া দিতে অনুমাত্রও বিলম্ব করিবে না।

**মস্তকে ঘর্ম্ম** ( Sweat in Head ):—মস্তকে বহুল ঘর্ম্ম; বৃহৎ, অযুক্ত ফণ্টানেলী; এতাদৃশ লক্ষণাক্রান্ত শিশুর পক্ষে ক্যাল্‌কেরিয়া নবজীবনপ্রদ।

N. B:—কথিত লক্ষণ অবলম্বন করিয়া হাইড্রোকেফেলাস, রিকেট্‌স, ম্যারেজ্‌মাস, এক্লামসিয়া বা কন্‌ভাল্‌শন, কলেরা-ইন্‌ফ্যাণ্টাম ইত্যাদি রোগে ক্যাল্‌কেরিয়া দিয়া কত অসংখ্য শিশু যে কালের করাল কবল হইতে রক্ষা পাইয়াছে তাহা বলিতে পারি না।

যুবকেও যদি দেখিতে পাও যে, তাহার **মস্তক হইতে বহুল ঘর্ম্ম**, মুখ এবং গ্রীবা বাহিয়া, বালিশ ভিজিয়া যাইতেছে তখন **ক্যাল্-কেরিয়াকে** মহৌষধ জানিবে।

**রোগি-তত্ত্ব** :—গ্রন্থকারের একবার **ম্যালেরিয়া জ্বর** হইয়াছিল; দুই তিন প্রকার ঔষধ ব্যবহার করিবার পরও জ্বর আসিতে লাগিল; একদিন সন্ধ্যার সময় জ্বর প্রবল বেগে আসিল; কাশির উদ্বেগ এত বৃদ্ধি হইল যে—তাহাতে দমবন্ধ হইয়া আসিতে লাগিল; কাশি এবং জ্বরের (Heat) প্রখরতাতেই প্রাণ যাইতে পারে এমন বোধ হইতে লাগিল; তখন মস্তকেও বহুল ঘর্ম্ম হইতে লাগিল; গ্রন্থকার স্থূলকায় হেতু মস্তকে বহুল ঘর্ম্ম হওয়া গ্রন্থকারের স্বাভাবিক অবস্থায় অনেক সময় দেখা যায়; এই কয়টি লক্ষণে গ্রন্থকার তখন ভাবিলেন, ক্যাল্কেরিয়া-কার্ব্ব তাঁহার পক্ষে উপযোগী ঔষধ। তখন ইহার ৩০ শক্তির ছয়টি অনুবটিকা একমাত্রায় সেবন করিয়া আশ্চর্য্য উপকার হইল। কাশির যন্ত্রণা অর্দ্ধঘণ্টা মধ্যে অন্তর্হিত হইল, জ্বরও ক্রমে দুই ঘণ্টায় কমিয়া গেল; আর তাঁহার জ্বর হয় নাই।

**ঘর্ম্ম** (Sweat) :—ঘর্ম্ম—পুরুষাঙ্গে, গ্রীবাদেশে, বক্ষে, বগলে, হস্তে, জানুতে এবং চরণে—শরীরের কতটা স্থানে (Partial) মাত্র ঘর্ম্ম।

নিশাঘর্ম্ম, বিশেষতঃ যদি যক্ষ্মারোগে হয়, তখন ক্যাল্কেরিয়া দিয়া উপকার পাইবে।

ঘর্ম্ম সহিত শরীর যদি অতীব ঠাণ্ডা হয়, বিশেষতঃ নিম্নশাখাদ্বয়, তখন ক্যাল্কেরিয়া অত্যুৎকৃষ্ট ঔষধ।

**রোগি-তত্ত্ব** :—নারিকেলডাঙ্গার একটী জ্বর রোগিণীর ভয়ানক ঘর্ম্ম ও হিমাঙ্গ হইয়া প্রতিদিন অন্তর্দ্দশায় উপস্থিত হওয়ার ন্যায় হইত; কিন্তু নাড়ী ঠিক ছিল। একমাত্রা ক্যাল্কেরিয়া ৩০শ, শক্তিই তাহাকে রক্ষা করে। এই এক ডোজের পর দুই তিন দিন ঘর্ম্ম হইয়াছিল বটে, কিন্তু তত অধিক নহে; দ্বিতীয় মাত্রা ঔষধ দেওয়া হয় নাই।

**পরিপাক যন্ত্রাদি** (Stomach &c). :—পরিপাক যন্ত্রাদির সমস্ত স্থান বোধ হয় যেন **টকে** পরিপূর্ণ রহিয়াছে। উদ্গার টক্; বড় বড়

ছানার ন্যায় বা চাপ্‌ চাপ্‌ দধির ন্যায় টক্‌ বমন ( ইথুজা ); টক্‌ উদরাময়; সমস্ত শরীরে টক্‌ গন্ধ ( কিন্তু ইহাতে সাল্‌ফারের ন্যায় দুর্গন্ধ নহে )।

মাংস খাইতে অনিচ্ছা, ডিম খাইতে নিতান্ত স্পৃহা, বিশেষতঃ শিশুদের।

নানাবিধ অপাচ্য পদার্থ খাইতে স্পৃহা ( এলুমেন )।

গাত্রে টকগন্ধ ( হিপার, ভ্রিয়াম্‌ );

ইহার উদরাময়ের বৃদ্ধি, সাল্‌ফারের ন্যায় প্রাতঃকালে না হইয়া, মধ্যাহ্নের পর হইয়া থাকে।

**চর্ম্ম** (Skin) :—যদিচ ইহার ক্রিয়া সাল্‌ফারের ন্যায় চর্ম্মের উপর না থাকুক, তথাপি ইহা যে শারীরিক ধর্ম্মের পরিবর্ত্তন করিয়া শিশুদের মস্তকে একজিমা ইত্যাদি গুরুতর রোগ আরোগ্য করে তাহা স্বচক্ষেও দেখিয়াছি। এই রোগে কোনও ঔষধই ক্যাল্‌কেরিয়ার সদৃশ ফলপ্রদ নহে।

ক্যাল্‌কেরিয়া রোগীর চর্ম্ম—ঠাণ্ডা, কোমল এবং শিথিল।

**যক্ষ্মারোগাদি** (Phthysis) :—ফুসফুস এবং ব্রঙ্কাই মধ্যে ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে; যক্ষ্মারোগাদির প্রথমাবস্থায়—ক্যাল্‌কেরিয়া এবং সাল্‌ফার অনেক সময় নির্দ্দেশ হয়।

কিন্তু **প্রকৃত** যক্ষ্মায় "অনেকে সাল্‌ফার দেওয়া সম্বন্ধে বিরোধী; তাঁহারা বলেন, সাল্‌ফার দিলে রোগ বৃদ্ধি পাইবে এবং রোগ আরোগ্যের সম্ভাবনা কম থাকিবে"! কিন্তু এই কথা কতদূর সত্য তাহা আমরা এখনও নির্ণয় করিতে সক্ষম হই নাই।

নিম্নে ক্যাল্‌কেরিয়া-কার্ব্বের যক্ষ্মা সম্বন্ধে কয়েকটি লক্ষণ প্রদত্ত হইল :—

"থপ্‌থপে মোটা শরীর ও কফীয় ধাতু।" "দক্ষিণ ফুসফুসের মধ্য এবং অগ্রভাগ রোগাক্রান্ত" ( আর্স ); ( বাম ফুসফুসের মাঝামাঝি—সাল্‌ফার )।

"নিশ্বাস গ্রহণে এবং স্পর্শে বক্ষঃস্থলে বেদনা।" "হাঁটিতে, বিশেষতঃ, সিড়ি দিয়া উপরে উঠিতে, শ্বাসপ্রশ্বাসের কষ্ট"। "বেদনাশূন্য স্বরভঙ্গ, প্রাতে বৃদ্ধি।"

"যে স্ত্রীলোকের ঋতু বহুল পরিমাণ এবং স্বাভাবিক সময়ের অতি পূর্ব্বে উপস্থিত হয় এবং যস্থার চরণদ্বয় অতি শীতল"।

মনের সামান্য উত্তেজনাতেই বহুল পরিমাণ ঋতুস্রাব আরম্ভ হয় ( সাল্‌ফার, টুবারকুলিনাম )।

"উদরাময় অথবা পাত্‌লা বাহ্যি হওয়ার স্বভাব এবং অপরাহ্নে বৃদ্ধি।"

"ক্ষুধা ক্রমে মন্দভাব ধারণ করে এবং শরীর ক্রমশঃ শীর্ণ হইতে থাকে"।

"কাশিও" একটী লক্ষণ বটে ; ডাক্তার **হেরিং** বলেন যে—একমাত্র কাশি ধরিয়াই যে যক্ষ্মা রোগীর চিকিৎসা হইবে তাহা নহে। প্রধানতঃ অন্যান্য লক্ষণের উপর যক্ষ্মা রোগীর আরোগ্য নির্ভর করে।

ভয় করে যে, সা জ্ঞান বুদ্ধি হারাইবে, কিম্বা লোকে তস্যার মানসিক গোলযোগ টের পাইবে ( সিমিসিফি )।

দীর্ঘাকৃতি, পাতলা চেহারা, অল্পবয়সেই শরীরের অধিকতর বর্দ্ধন ইত্যাদি লক্ষণাক্রান্তের ফুস্‌ফুস পীড়া।

পদতল কোমল এবং ছন্‌ছনে ( গ্র্যাফা, স্যানিকিউলা )। চরণে ফোস্কা এবং দুর্গন্ধময় ঘর্ম্ম।

গৃহমধ্যে থাকিয়া সুবাতাস সেবন জন্য নিতান্ত স্পৃহা এবং তাহাতে স্ফুর্ত্তি এবং বল বোধ করে ( পাল্‌স, সাল্‌ফার )।

ঠাণ্ডা, খোলা বাতাস ভালবাসে না; ঠাণ্ডা স্যাঁৎসেতে স্থানের বাতাস অসহ্য। ঠাণ্ডা লাগা নিতান্ত অভ্যাস ( তদ্বিপরীতে—সাল্‌ফার ) ;

ঠাণ্ডা কিম্বা ঠাণ্ডা মেজেতে দাঁড়াইয়া, অথবা ঠাণ্ডা জলে দাঁড়াইয়া কাজ কর্ম্ম করিলে—ইউরিমিয়া এবং অন্যান্য পীড়া জন্মিয়া থাকে।

তাহাকে ম্যাগ্‌নেটাইজ্‌ড করার জন্য সে ইচ্ছা করে ( ফস্‌ফরাস )।

চক্ষু মুদ্রিত করিলেই বিভীষিকায় মুষিকদল এবং লোকজন দেখিতে পায়।

সন্ধ্যা হইলেই ভয় পায়। আরোগ্য বিষয়ে নির্ভরসা হওয়া। মানসিক উত্তেজনা হেতু ঋতুস্রাব বন্ধ। উচ্চে উঠিতে মাথাঘোরা ; অত্যন্ত আলোকা-সহিষ্ণুতা।

চক্ষুর **ক্যাটারেক্‌ট** রোগে ইহা উৎকৃষ্ট ঔষধ। **কর্ণিয়ার ওপাসিটি** অর্থাৎ সাদা হইয়া যাওয়া। প্রতি সপ্তাহে ৩০শ, শক্তির একমাত্রা করিয়া ইহা ব্যবহার করিয়া আমরা কর্ণিয়ার ওপাসিটি আরোগ্য করিয়াছি।

কাণপাকার ইহা উৎকৃষ্ট ঔষধ।

নেজাল্ পলিপাই, তৎসহ গন্ধ গ্রহণে অক্ষম।

ওষ্ঠদ্বয় ফাটা ফাটা, মুখের কোণে ক্ষত। কিছু চর্ব্বণ করিবার ন্যায় অবিরত মুখ নাড়া। **রাক্ষসে ক্ষুধা**, অথবা ক্ষুধা নাই।

দন্তে বাতাস বা ঠাণ্ডা লাগা সহ্য হয় না। কষ্টকর ও বিলম্বিত দন্তোদ্গম।

পেট্‌টি মোটা এবং অপর সমস্ত অংশই শুষ্ক।

মলের সহিত বড় ক্বমি ( টেপ্ ওয়ারম )। মূত্রস্থলীতে পলিপাই।

**ধ্বজভঙ্গ** রোগে এবং **স্বপ্ন-দোষ** রোগে ইহা উৎকৃষ্ট ঔষধ।

জরায়ু হইতে বহু পরিমাণ রক্তস্রাব।

নবজাত শিশুর চক্ষু-প্রদাহ। অতি দুর্ব্বলতা।

**হেক্‌টিক্** (Hectic) **জ্বর**। প্রাতঃকালীন ঘর্ম্ম। টাইফয়েড জ্বর। **পূর্ণিমার সময়** পীড়ার অতীব বৃদ্ধি। স্ক্রফুলা ধাতু। ডেণ্ট্যাল ফিসচুলা ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট ফলপ্রদ ঔষধ।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা বেলেডোনার কার্য্য সম্বন্ধে সুবিধা করিয়া দেয়; যে স্থানে বেলেডোনা তরুণ রোগে নির্দ্দেশিত হয়, সে স্থানে প্রাচীন অবস্থায় ক্যাল্‌কেরিয়াতে সুন্দর কার্য্য করে।

লাইকো, পাল্‌স, নাক্স, ফস, সাইলি ইত্যাদির পূর্ব্বে—ক্যাল্‌কেরিয়া প্রয়োগ হইলে ইহাদের কার্য্য উৎকৃষ্ট হয়।

নাইট্রিক-এসিড, পাল্‌স, সাল্‌ফারের পর—ক্যাল্‌কেরিয়া উৎকৃষ্ট কার্য্যকরী ( বিশেষতঃ যদি পিউপিল্ প্রসারিত থাকে )।

**মহাত্মা হানিমান** বলেন,—ক্যাল্কেরিয়া-কার্ব্ব ব্যবহারের পর কদাচ নাইট্রিক-এসিড এবং সাল্‌ফার ব্যবহার করিবেন না। তাহাতে বহুবিধ উপসর্গ এবং অনিষ্টের সৃষ্টি হইতে পারে।

**মন্তব্য** :—শিশুদের রোগে ক্যাল্কেরিয়া-কার্ব্ব প্রয়োজনানুসারে পুনঃ পুনঃ ব্যবহৃত হইতে পারে, কিন্তু বয়স্ক ব্যক্তিতে ইহা পুনঃ পুনঃ ব্যবহৃত হওয়া কদাচ উচিত নহে।

বিশেষতঃ যদি প্রথম ডোজে উপকার হইয়া থাকে, তবে কদাচ দ্বিতীয় ডোজ দিবে না। তাহাতে প্রায়ই অনিষ্ট হইয়া থাকে।

**বৃদ্ধি** (Aggravation) :—শীতল বাতাসে ; আর্দ্র বাতাসে ; শীতল জলে গাত্রধৌত করায় ( এণ্টি-ক্রুড্ ) ; প্রাতঃকালে ; পূর্ণিমায়।

**উপশম** (Amolioration) :—শুষ্ক বাতাসে; বেদনাযুক্ত স্থানের উপর ভর করিয়া শয়নে ( ব্রাইওনিয়া, পাল্‌স )।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ ও ২০০ শত।

## স্মৃতি-সহায়।

১। ক্যাল্কেরিয়ার আকৃতি ও প্রকৃতি বর্ণন কর? এবং সালফার, লাইকোপোডিয়াম, গ্র্যাফাইটিস সহ উহার কি কি বিষয়ে পার্থক্য তাহা দেখাও? পোষণ-ক্রিয়ার অভাব হেতু পাড়ানিচয়ের কোন্ কোন্ পীড়ায় ক্যাল্কেরিয়া কার্য্যকরী তাহা উল্লেখ কর?

২। শারীরিক কি প্রকার বিশেষ অবস্থায় সাল্‌ফারের বিপরীত ধর্ম্ম ক্যাল্কেরিয়াতে রহিয়াছে তাহার বিস্তারিত উল্লেখ কর?

৩। ক্যাল্কেরিয়ার ধর্ম্ম সম্বন্ধে কি জান? এই ঔষধের উদরাময় ও তাহার গন্ধচয়, আহারে ইচ্ছা বর্ণন কর? উদরাময়ের বৃদ্ধি, কোষ্ঠবদ্ধ সময়ের অবস্থা, একজিমা রোগ ইত্যাদি যাহা জান তাহা বর্ণন কর?

৪। ফুস্‌ফুস যন্ত্র এবং যক্ষ্মারোগ সম্বন্ধে ইহার কি কি লক্ষণ আছে তাহা সমস্ত বর্ণন কর।

# ক্যাল্‌কেরিয়া-ফস্‌ফরিকা

## CALCAREA PHOSPHORICA.

বাজারে **হাইপোফস্‌ফেট অব লাইমের** যে পেটেণ্ট সিরাপাদি ঔষধ বিক্রীত হয়—তাহা এই ক্যাল্‌কেরিয়া-ফস্ফরিকারই ক্রুড বা আদত অবস্থাযুক্ত ঔষধচয়; উহা অধিকদিন খাইলে যক্ষ্মাদি রোগ জন্মিতে পারে।

ইহার এলোপ্যাথিক ব্যবহার দ্বারা কাহার কাহার গলা দিয়া রক্ত উঠিতে দেখিয়াছি। ডাক্তার **হেল্** বলেন প্রতিদিন এক গ্রেণ, মাত্রায় ক্যাল্‌কেরিয়া-ফস্ ব্যবহার করিয়া অনেকে ঐ সকল রোগাক্রান্ত হইয়াছে।

**উপযোগিতা** (Suitability) :—ইহা ক্ষীণ রক্ত, কৃষ্ণ বর্ণ, কৃষ্ণ কেশ, কৃষ্ণ চক্ষু, ক্ষীণ শরীর ( মোটা নহে ) ইত্যাদি ব্যক্তির পক্ষে উপযোগী।

( ক্যাল্‌কেরিয়া কার্ব্ব—স্থূল শরীরের পক্ষে )।

শিশু ক্ষীণকায়; দণ্ডায়মানে অক্ষম; গৌণে হাঁটিতে শেখা ( ক্যাল্‌ক্-কা, সাইলি ); পেট থালে পড়া, এবং নরম ( ক্যাল্‌ক্-কার্ব্বের—ঘটোদর )।

---

স্ক্রফুলা পীড়াগ্রস্ত শিশুর দন্তোদ্গম সময়—উদরাময় এবং পেটফাঁপা।
ক্ষীণকায় শিশু এবং ব্যক্তির পক্ষে ক্যাল্‌কেরিয়া-ফস্ উপযোগী।

---

( স্থূলকায়ের (Fatty) পক্ষে ক্যাল্কে-কার্ব্ব উপযোগী )।

ডা বা র‍্যাকাইটিস্‌; করোটির অস্থি পাতলা এবং ক্ষণ-ভঙ্গুর; ফণ্টানালী অর্থাৎ ব্রহ্মরন্ধ্র সকল এবং করোটির অস্থিনিচয়ের সংযোজন স্থাননিচয়—অনেক দিন পর্য্যন্ত অযুক্ত বা খোলা অবস্থায় থাকে, অথবা জুড়িয়া পুনরায় খুলিয়া যায়; দন্তোদ্গম গৌণে বা নানা উপসর্গযুক্ত।

**উদরাময়** (Diarrhœa) :—মল সবুজবর্ণ বিশিষ্ট; মলত্যাগ সময় **অত্যন্ত শব্দ** করিয়া মল নির্গত হয় ( আর্জেণ্টা-নাইট্রা )।

N. B. :—উদরাময়রোগে হাইড্রোকেফালইড পীড়া জন্মিলে এই ঔষধে বহু শিশু রক্ষা পায়।

উদরাময়। যখনই কিঞ্চিৎ আহারের চেষ্টা করে, তখনই পেটে শূল-বেদনার ন্যায় বেদনা উপস্থিত হয়।

মেরুদণ্ড দুর্ব্বল এবং বক্র হইবার স্বভাবযুক্ত ( বিশেষতঃ বামদিকের ); উহা শরীরকে ধারণ করিতে অক্ষম; গ্রীবা দুর্ব্বল এবং মস্তককেও ধারণ করিতে অক্ষম ( এব্রোটেনাম্‌ )।

বালিকা শীঘ্র শীঘ্র বর্দ্ধিত হইয়া, যৌবনে লম্বাভাব ধারণ করে; অস্থিচয় নরম ভাবাপন্ন হইতে থাকে, অথবা মেরুদণ্ড বক্র হইতে থাকে ( থেরিডিয়ন )।

নাসিকার অভ্যন্তরে বোঁটাযুক্ত পলিপাস।

যৌবনে ক্ষীণকায় বালিকাদিগের বয়স ব্রণচয় (Acne) উঠিতে থাকে; তৎসহ ব্রহ্মতালুস্থানে শিরঃপীড়া এবং ডিস্পেপ্সিয়াজনিত পেটফাঁপা; আহারান্তে উপশম।

প্রণয়ে বিফল মনোরথ এবং শোক হইতে পীড়ার উৎপত্তি ( অরাম, ইগ্নে, ফস-এসিড )।

পীড়ার বিষয় চিন্তা করিলেই পীড়ার বৃদ্ধি বোধ হয় (হেলোনি, অকজালিক এসিড ); অনৈচ্ছিকরূপে দীর্ঘ নিশ্বাস ( ইগ্নে )।

ভগ্নাস্থি এবং অস্থির স্বাভাবিক ফাটা যোড়া লাগে না; এই ঔষধে অস্থির অঙ্কুর জন্মিয়া অস্থি যোড়া লাগে ( সিমফাইটাম )।

শীতে বাতের বৃদ্ধি; বসন্তে ভাল বোধ; পুনরায় শরতে ঐ রোগ দেখা দেয়; বালিকাদিগের ছাত্রী-জীবনে শিরঃপীড়া ( ন্যাট্রা-মি, সোরি )।

ভগন্দর দেখা দিলে কাশি বারণ থাকে এবং ভগন্দর-নালী উপশম হইলে কাশি বৃদ্ধি পায় ( বার্বেরিস্‌ )।

শরীরে উত্তাপ-হীনতা ; ঠাণ্ডা ঘর্ম্ম এবং সমস্ত শরীর ঠাণ্ডা।

**সম্বন্ধাবলী** (Relations):—রুটা-গ্র্যাভি ইহার প্রতিপোষক ঔষধ।

তরুণ রোগের পর দুর্ব্বলতায়—ইহা সোরিনামের তুল্য।

ইহা কার্ব্ব-এনি, ক্যাল্‌ক-ফ্লু, ক্যাল্‌ক—কার্ব্ব, ফ্লুওরিক্‌-এসি, কেলি-ফস ইত্যাদি ঔষধের সমতুল্য।

আইওড, সোরি, গুয়ানিকিউ, সাল্‌ফার ইত্যাদি ঔষধের পূর্ব্বে—ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

ইহা আর্স, আইওড, টুকারকুলিন ইত্যাদি ঔষধের পূর্ব্বে—ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

**বৃদ্ধি** (Aggraration) :—ঠাণ্ডা স্যাঁৎস্যাঁতে স্থানের বাতাস ; ঠাণ্ডা পরিবর্ত্তনশীল বাতাস ; পূবের বাতাস, বরফ লাগা ; মানসিক পরিশ্রম।

**উপশম** (Amelioration) :—গ্রীষ্মকাল, উষ্ণ, শুষ্ক বাতাস।

**শক্তি** (Potency) :—২য়, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি-সহায়।

১। ক্যাল্‌কেরিয়া—কার্বের এবং ক্যাল্ক-ফসের আকৃতি সম্বন্ধে পার্থক্য কি কি? কোন্‌ কোন্‌ পীড়ায় এই ঔষধ ফলপ্রদ।

২। (ক্যাল্ক-কা) (সাইলি) (হাইড্রস) (এব্রোটেনাম) (থেরিডি) (ইগ্নে) (অরাম) (ফস—এসি) (হেলোনি) (অক্‌জে-এ্সি) (বারবেরিস) এই সমস্ত ঔষধের সহিত ক্যাল্‌ক-ফসের কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে বর্ণনা কর।

---

# ক্যালেণ্ডিউলা। CALENDULA.

ইংরাজিতে ইহাকে মেরি গোল্ড বলে বটে, কিন্তু ইহা আমাদের দেশজাত **গেঁন্দা নহে।** না জানিয়া অনেকে ইহাকে গেঁন্দা বলিয়া উল্লেখ করিয়াছেন, কিন্তু উহা যে তাঁহাদের নিতান্ত অজ্ঞতা—'ফ্লোরা হোমিওপ্যাথিকা' নামক সচিত্র পুস্তক খানি দেখিলেই সহজে তাহা বুঝিতে পারিবেন।

এই গাছ ইউরোপের দক্ষিণ দেশাদিতে বহুল পরিমাণে আপনি জন্মে। এইক্ষণ তথাকার অনেকের বাগানে ইহা দেখা যায়। লাটিন ভাষায় "ক্যালেণ্ডি" অর্থে "মাস" বুঝায়।

এই পুষ্প বৎসরে সকল মাসেই পাওয়া যায় বলিয়া ইহার নাম ক্যালেণ্ডি-

উলা হইয়াছে। ইহার পুষ্প বেলা ৯টা হইতে ৩টা পর্য্যন্ত প্রস্ফুটিত হইয়া থাকে।

আমাদের দেশায় গেঁন্দার পত্রের আকৃতি এবং গন্ধ কালেণ্ডিউলা হইতে সম্পূর্ণ বিভিন্ন (ইহার সজীববৎ চিত্র আমাদের নিকটে আছে কেহ ইচ্ছা করিলে দেখিতে পারেন)। আমাদের দেশীয় গেঁন্দা পত্রের রস দ্বারা যদিচ (কোন কোন ডাক্তার বলেন) ক্ষতাদির উপকার হয়, কিন্তু ঐ উপকার দেখিয়া গেঁন্দাকে কেলেণ্ডিউলা বলিয়া সিদ্ধান্ত করা অন্যায়; **কারণ** "ক্লোরোফাইল্" নামক সবুজবর্ণ পদার্থ যে সমস্ত পত্রেতে বহুল পরিমাণে পাওয়া যায়, তাহাতেই ঐ প্রকার উপকার হইয়া থাকে। কাঁটানটের (কাঁটা খুঁড়ের) মধ্যে এবং কদলী পত্রে ঐ সবুজবর্ণ পদার্থ উৎকৃষ্ট ও বহুল পরিমাণে পাওয়া যায়। আমরা উহাদের পত্রও বাটিয়া ক্ষত স্থানে প্রয়োগ করিয়া সুন্দর ফল লাভ করিয়াছি।

**অধিকৃত রোগাদি**(Therapeutics) :—কোন স্থান (Cut) কাটিয়া গেলে, চব্বিশ ঘণ্টার মধ্যে তাহা জুড়িয়া যাইবার জন্য এবং পূঁয না জন্মিতে পারে তজ্জন্য এই ঔষধের আভ্যন্তরিক এবং বাহ্য-প্রয়োগ দ্বারা বাঞ্ছিত ফল পাইবে।

যে রোগীতে "এডহিসিভ প্লাষ্টার" (Adhesive plaster) প্রয়োগে ক্ষত জোড়া লাগে নাই, সে স্থলেও ক্যালেণ্ডিউলা দ্বারা উপকার প্রাপ্ত হওয়া যায়।

বহুল পরিমাণে বিশ্রী বর্ণবিশিষ্ট এবং বদ্‌গন্ধযুক্ত পূঁয, হেক্‌টিক্ জ্বর, অস্থি এবং পেশীতে গোলা লাগিয়া ক্ষত।

বাহ্য-প্রদেশে আঘাত লাগিয়া স্থানটী ছিন্নভিন্ন (Lacerated নেছড়া—কেছড়া); গাঁইটে আঘাত কিম্বা অস্ত্রের ঘা লাগা।

আঘাত লাগায় কিম্বা আপনি স্নায়ু মধ্যে নিউরোমা (সিলা); ছিন্ন ভিন্ন ক্ষত হইতে নিউরাইটিস (হাইপারিকাম)।

রক্তস্রাব এবং অতিশয় বেদনা জন্য দুর্ব্বল হইয়া পড়া। জরায়ুর মুখে ক্ষত।

ভেরিকোজ ভেইন, প্রদাহযুক্ত এবং উত্তেজনাযুক্ত আল্‌সার। আঘাত প্রাপ্ত-বং বেদনাযুক্ত ক্ষত (আর্ণি); ক্ষত হইতে বহুল পরিমাণে পূঁয নিঃসরণ।

অক্ষিগোলক মধ্যে আঘাত লাগা।

ক্যালেণ্ডিউলা সেপ্‌টিক্ জ্বর নষ্ট করিতে সক্ষম।

**সম্বন্ধাবলী** (Relations) :—হিপার এবং সেলিস্যালিক এসিডের পর—ইহার প্রয়োগ সুফলদায়ক।

ইহা আর্ণিকার সমতুল্য ঔষধ।

স্নায়বীয় আঘাতাদিতে এবং তজ্জন্য অতিরিক্ত বেদনায় ইহা—হাইপেরিকাম নামক ঔষধের সমতুল্য।

ভগ্নাস্থি জোড়া না লাগিলে ইহা—সিম্ফাইটাম্ এবং ক্যাল্কেরিয়া-ফস ঔষধের তুল্য কার্য্যকরী।

ইহা রুটা এবং হ্লাসের ন্যায়—মাংসপেশীর ক্ষত ও আঘাতাদিতে ফলদ।

অত্যন্ত পুঁয জন্মিলে—কিম্বা গ্যাংগ্রিন হইলে তাহা নিবারণ জন্য ইহা সেলিস্যালিক এসিডের সমতুল্য।

বেদনাযুক্ত গ্যাংগ্রিনাস ক্ষতে—ইহা সাল্‌ফিউরিক্-এসিডের সমতুল্য।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ ৩০ শক্তি আভ্যন্তরিক প্রয়োগ করিয়া এবং তৎসঙ্গে ইহার বাহ্য প্রয়োগ করিয়া ফললাভ করিয়াছি।

**মন্তব্য** :—অবস্থা বিশেষে মাদার-টিংচার ১ ড্রাম, ৪ ঔন্স ৬ ঔন্স জলের সঙ্গে মিশ্রিত করিয়া ক্ষতাদির উপর প্রয়োগ এবং ক্ষতাদি ধৌত করা যায়।

ক্যালেণ্ডিউলার মাদার্ টিংচার ১ ড্রাম পরিমাণ ২ঔন্স অলিভ অয়েল কিম্বা গব্য ঘৃত, কিম্বা ভেসিলিন সহ উত্তমরূপে মিশ্রিত করিয়া ক্ষতস্থানে পটী লাগাইলে উৎকৃষ্ট ফল পাইবে।

# ক্যাম্ফোরা। CAMPHORA.

## ইহাকে আমাদের দেশে কর্পূর বলে।

আবাল বৃদ্ধ সকলেই কর্পূর আঘ্রাণ মাত্র চিনিতে পারে। যাবা, বর্ণিও প্রভৃতি স্থানের এক প্রকার বৃক্ষের নির্য্যাস হইতে প্রচুর পরিমাণে ইহা জন্মে।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—**কোল্যাপ্স অবস্থায়** শরীর বরফের ন্যায় শীতল হইলে এবং রোগী শয্যাশায়ী ও নিতান্ত অলস হইয়া পড়িলে এতদ্দারা আশ্চর্য্য ফল পাইবে।

ইহা **কলেরার** প্রথম অবস্থায়—বিশেষ উপকারী বলিয়া ইউরোপীয় অনেক গ্রন্থকার লিপিবদ্ধ করিয়া গিয়াছেন; কিন্তু আমরা ইহা দ্বারা এতদ্দেশে ততদূর উৎকৃষ্ট ফললাভ করি নাই।

মহাত্মা হানিমান ওলাউঠায়—ক্যাম্ফার, কুপ্রাম্ এবং ভিরেট্রাম—এই

তিন ঔষধের নাম "অমৃত ত্রয়" রাখিয়াছেন এবং ক্যাম্ফার্‌কে তন্মধ্যে শীর্ষস্থান প্রদান করিয়াছেন।

**ক্যাম্ফারে**:—কোল্যাপ্স সহ হিমাঙ্গ; বেদনাশূন্য ভেদ, কিম্বা ভেদের অভাব দেখিবে।

( **ভিরেট্রামে**:—বহুল পরিমাণ ভেদ, সর্ব্ব শরীর হিমাঙ্গ, মুখমণ্ডলে, ললাটে শীতল ঘর্ম্ম পাইবে )।

( **কুপ্রামে**:—কোল্যাপ্স সহ ক্র্যাম্প্‌স বা আক্ষেপ থাকে )।

অত্যন্ত হিমাঙ্গ, কিন্তু গাত্রে বস্ত্র রাখিতে চায় না; বস্ত্রাবৃত করিলে উহা ফেলিয়া দেয় ( মেডোরিনা, সিকেলি ); পীড়ার বিষয় চিন্তা করিলে ভাল বোধ করে ( হেলেবো )।

( তদ্বিপরীত অর্থাৎ রোগের বিষয় চিন্তা করিলে পীড়ার বৃদ্ধি—ক্যাল্কে-ফস্‌, হেলোনি, অক্‌জেলিক্‌-এসিড )।

শারীরিক এবং মানসিক (Weak) দুর্ব্বল এবং খিটখিটে ব্যক্তি।

শীতল বাতাস গায় সহ্য হয় না ( হিপার, কেলি-মিউর, সোরি )।

আঘাতাদি লাগিয়া মনে এবং শরীরে চমক (Shock) লাগা; শরীর হিমাঙ্গ; মুখমণ্ডল পিংশে বা নীলিমা পূর্ণ; ওষ্ঠদ্বয় চকচকে।

নিতান্ত অলস এবং শয্যাশায়ী অবস্থা।

সমস্ত শরীরে এরূপ কষ্ট যে, সামান্য স্পর্শে বেদনা অনুভব করে।

জিহ্বা শীতল, লকলকে এবং কম্পনযুক্ত।

হঠাৎ ভেদ বমন; নাসিকা শীতল এবং সূক্ষ্মাগ্রযুক্ত; অস্থিরতা এবং ব্যাকুলতাযুক্ত। গাত্র এবং শ্বাসপ্রশ্বাস শীতল ( ভিরেট্রাম, জ্যাট্রোফা )।

ওলাউঠার প্রথম অবস্থা, তৎসহ অত্যন্ত শীত ও কম্প ( ভিরেট্রাম্ )।

হিমাঙ্গ সহ হঠাৎ সঞ্জীবনী-শক্তি যেন প্রায় অন্তর্হিত হইয়া উঠে; **মারাত্মক ম্যালেরিয়া** এবং **ইণ্টারমিটেণ্ট** জ্বরে শীতাবস্থা (ভিরেট্রাম); নাড়ী, ক্ষীণ, দুর্ব্বল, এমন কি প্রায় অনুভব হয় না।

মারাত্মক রেমিটেণ্ট ফিবার এবং প্লেগ ইত্যাদির কোল্যাপ্স অবস্থায় শক্তী-কৃত ক্যাম্ফার্ দ্বারা বিশেষ উপকার পাইবে।

হাম, স্কার্লেটিনা ইত্যাদিতে ইরাপশন না উঠিলে এবং মুখমণ্ডল পিংশে অথবা শীতল, নালিমাপূর্ণ, বিশ্রী হইলে ইহা দ্বারা উপকার পাইবে।

শিশু গাত্রাবরণ রাখিতে চায় না ( সিকেলি )।

---

হামজনিত সর্ব্ব প্রকার উপসর্গেই ৩য়, ৬ষ্ঠ, শক্তি দ্বারা উপকার পাইবে।

হাম বসিয়া গিয়া কোল্যাপ্স এবং শিশু-ওলাউঠা, নিউমোনিয়া অথবা ঠাণ্ডা লাগিয়া ক্যাপিলারি ব্রঙ্কাইটিস হইলে ইহা বিশেষ ফলপ্রদ।

**সম্বন্ধাবলী** (Relations):—প্রত্যেক উদ্ভিদ্‌জাতীয় ঔষধ, তামাক, বিটার্ আমন্ড ( তিক্ত বাদাম ), বিষাক্ত মাসরুম ( বেঙের ছাতা, কুকুরের ছাতা বঙ্গীয় নাম ) ইত্যাদি দ্বারা বিষাক্ত হইলে—ক্যাম্ফর তাহার উৎকৃষ্ট **প্রতিষেধক ঔষধ** অর্থাৎ **এণ্টিডোট**।

**রোগীর গৃহে ক্যাম্ফার রাখিও না।** তাহাতে তোমার ঔষধ নষ্ট হইতে পারে।

ইহা কার্ব্ব-ভ, ওপিয়াম, ভিরেট-ভি, সিকেলি, প্রভৃতির **সমকক্ষ ঔষধ**।

**উপশম** (Amelioration):--পীড়ার বিষয় চিন্তায়, গরম ঘরে, শীতল জলপানে।

**শক্তি** (Potency):—ইহার মাদার টিংচার হইতে উচ্চতম শক্তি পর্য্যন্ত কার্য্যকরী; সচরাচর, ১ম, ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ২০০ শত শক্তি ব্যবহৃত হইয়া থাকে।

**রোগি-তত্ত্ব**:—নয় মাস বয়স্ক একটী শিশুর **ওলাউঠা** হয়; ক্রমে তাহার অবস্থা নিতান্ত খারাপ হইয়া পড়ে; অবশেষে কোল্যাপ্স অবস্থা সহ কন্‌ভাল্‌সন হইতে আরম্ভ হয়। শ্রদ্ধাস্পদ ডাক্তার মহেন্দ্রলাল সরকার মহাশয় ক্যাম্ফার-মাদার টিংচার দ্বারা শর্করা নির্ম্মিত অনুবটিকাচয় (Globules) সিক্ত করিয়া তাহার দুইটী করিয়া অনুবটিকা প্রতি অর্দ্ধঘণ্টা অন্তর খাইতে দেন, ৫।৬ মাত্রা খাইবার পরেই রোগীর অবস্থা ভাল হইয়া উঠে।

## স্মৃতি-সহায়।

১। ক্যাম্ফারের শারীরিক ধর্ম্ম, ঘর্ম্মের অবস্থা, নাসিকার এবং নিশ্বাস প্রশ্বাসের অবস্থা; সঞ্জীবনী-শক্তি; হামাদি ইরাপশন্ ভাল না উঠা ইত্যাদি সম্বন্ধে ক্রিয়া এবং উপকারিতা বর্ণন কর।

২। ( ক্যাল্‌কে-ফস, হেলোনি, অক্‌জেলিক্-এসিড ) ( হিপার, কেলি-মিউ, সোরি ) ( মেডোরিনাম্, সিকেলি ) ( ভিরাট ) ইত্যাদি ঔষধের সহিত ক্যাম্ফারের কি কি সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে বর্ণন কর।

---

# ক্যানাবিস-ইণ্ডিকা। Cannabis Indica.

## ইহার ভারতবর্ষীয় নাম গঞ্জিকা বা গাঁজা।

রাজসাহী জেলায় নওগাঁও ইত্যাদি স্থানে উৎকৃষ্ট গাঁজা জন্মিয়া থাকে।

**স্মৃতি-বিভ্রম** (Forgetfullness) :—তাহার শেষ (Word) কথা সকল এবং মনের ভাব সকল ভুলিয়া যায়। কোন বিষয় বলিতে আরম্ভ করিলে, এক পংক্তির কিছু বলিয়া আর যে কি বলিবে তাহা সে ভুলিয়া যায় এবং ইচ্ছা করে অন্য কেহ তাহার সেই কথার পাদপূরণ করুক।

মনে নানাবিধ চিন্তা একত্র হওয়াতে, কোন একটী বিষয় মনে ধারণা করিতে সক্ষম হয় না ( এনাকা, ল্যাক্-ক্যানিনাম )।

সামান্য তুচ্ছ কথাতেও অসম্ভব হাসি হাসে। সর্ব্বদা মেজাজ ( Excited ) চড়া থাকে। তাহার চক্ষে পৃথিবীর কাহাকেও বড়লোক বলিয়া দেখে না; নিজেকেই যেন সর্ব্বশ্রেষ্ঠ মনে করে।

অবিরত অনুমতি এবং কল্পনার পথে বিচরণ করে সামান্য মুহূর্ত্তও তাহার নিকট সুদীর্ঘ বৎসর বলিয়া প্রতীয়মান হয় (আর্জেণ্ট -নাইট্রা) ; সামান্য কয়েক হাত স্থানও তাহার নিকট সুদীর্ঘ বহুদূর বিস্তৃত বলিয়া বোধ হইতে থাকে।

**ডিলিরিয়াম্-ট্রিমেন্স** এবং **ডিলিরিয়ামে** ইহা একটি উৎকৃষ্ট ঔষধ। মাথায় যে বিষয় একবার প্রবেশ করিয়াছে তাহাই অবিরত রহিয়াছে। **অসম্পর্কিত প্রলাপ বকা**। যে কথা বল, তাহাতেই তাহার অদম্য হাসি; হাসিতে হাসিতে অস্থির হইয়া পড়া; কোঁকান এবং ক্রন্দন। কৌতুকশীল এবং অনিষ্টকারক। "মৃত্যু অসিতেছে" বলিয়া অতীব ভীত; ব্রহ্মতালুটী বোধ হয় যেন, এক একবার খুলিয়া যাইতেছে এবং বন্ধ হইতেছে ( সিমিসিফি )।

পেরিনিয়াম্ কিম্বা মলদ্বারের নিকট এরূপ স্ফীতি বোধ করে, যেন কোন গোলার উপর উপবেশন করিয়া রহিয়াছে।

অত্যন্ত ঋতুস্রাব; রক্ত কাল, কিন্তু তাহাতে কোন প্রকার চাপ নাই। আট মাস গর্ভাবস্থায় রক্তস্রাব এবং তাহাতে গর্ভস্রাব সম্ভাবনা।

**সম্বন্ধাবলী** (Relations) :—বেল, হেমা, ষ্ট্র্যামো ইত্যাদি ঔষধের সমশ্রেণীভুক্ত; **বিকারাবস্থায়** ইহা উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—৩য়, ১২শ, ৩০শ, শক্তি।

# ক্যানাবিস-স্যাটাইভা। Cannabis Sativa.

আমাদের দেশে ইহাকে সিদ্ধি বা ভাঙ্গ বলে।

**গণোরিয়া** (Gonorrhœa) :—**গণোরিয়া** রোগে ইহা এক প্রধানতম ঔষধ। ইহা দ্বারা বহুসংখ্যক রোগী আরোগ্যলাভ করিয়াছে।

ইউরিথ্রাতে স্পর্শ করিলে, কিম্বা চাপ দিলে বেদনা বোধ হয়; এমন কি চলিবার বেলায়ও উরুদ্বয়ের সহিত আঘাতে ইউরিথ্রা মধ্যে কষ্ট হয়; সেইজন্য রোগী **দুই পা ছড়াইয়া চলে**। ইহা ইহার একটি সিদ্ধিপ্রদ লক্ষণ।

গণোরিয়া পীড়া উর্দ্ধে ব্ল্যাডার পর্য্যন্ত প্রবেশ করিলে ব্ল্যাডারে বেদনা এবং প্রস্রাবেও কখন কখন রক্ত দেখা যায়।

N. B:—ডাক্তার **ন্যাস** বলেন যে, এই রোগে তিনি ইহার মাদার টিংচার পাঁচ ফোঁটা চারি ঔন্স জলে ফেলিয়া, তাহার এক টেবল্-স্পুন পরিমাণ করিয়া দিবসে তিনবার সেবন করিতে দিতেন; এইরূপ চারি দিবস সেবনান্তরে প্রদাহ কমিয়া পূঁয **ঘন, ঈষৎ হরিদ্রাভ** হইলে তিনি **মার্ক-সল** ৩য় শক্তি দিবসে তিনবার খাইতে দিতেন; তাহাতে বহুরোগী আরাম হইয়াছে।

কিন্তু পূঁজ যদি পাতলা **গ্লীটের** মত হইত, তবে তিনি ক্যানাবিস-স্যাটাইভার পর সাল্ফার, ক্যাপসিকাম্ অথবা কেলি-আইওডাইড প্রয়োগ করিয়া রোগের আরোগ্য সমাধা করিতেন।

এই প্রকার এক সপ্তাহে, কিম্বা দুই সপ্তাহে তাঁহার হস্তে অনেক রোগী আরোগ্যলাভ করিয়াছে। ইহা তাঁহার পূর্ব্বতন প্র্যাক্‌টিসের কথা বলা হইল।

আধুনা তিনি ক্যানাবিস-স্যাটাইভা C. M. শক্তি এক মাত্রা ব্যবহার করিয়া ফল পাইতেছেন এবং তৎপর দ্বিতীয় ঔষধ মার্ক অনেক সময় ব্যবহার করিতে হয় নাই; যদি মার্কিউরিয়াস নিতান্তই ব্যবহার করা দরকার হয়, তবে মার্ক-করের C. M. শক্তি একমাত্রা ব্যবহার ব্যতীত ইহা দ্বিতীয় মাত্রা ব্যবহার করিবে না।

ক্যানাবিস-স্যাটাইভার পর যদি গণোরিয়ার পূঁজ ঘন এবং **সবুজ বর্ণের** আভাবিশিষ্ট হয় ও প্রস্রাবে জ্বালা থাকে, তবে রোগের সম্পূর্ণ নিঃশেষ জন্য মার্ক-কর, অথবা কখন কখন পাল্‌সেটীলা, সিপিয়া, সাল্‌ফার ব্যবহৃত হয়।

(পূঁজ ঘন এবং কোন প্রকার উত্তেজকতা শূন্য হইলে—সিপি অথবা পাল্‌সেটিলা দেওয়া যায়; **গ্লীট** (Gleet) অবস্থায়—সাল্‌ফার প্রশস্ত)।

N. B. :—গণোরিয়া পীড়ায় ইহার নিম্নশক্তি অপেক্ষা উচ্চশক্তি, বিশেষতঃ C. M. শক্তি অধিকতর ফলপ্রদ।

কোন স্থান হইতে যেন, জলবিন্দু পতনের ন্যায় ভাব বোধশক্তিতে অনুভূত হয়; এই প্রকার ভাব হৃৎপিণ্ড, পাকস্থলী, মস্তক এবং গুহ্যদ্বার ইত্যাদিতে অনুভূত হয়। হৃৎপিণ্ড স্থানে এতাদৃশ ভাব কতকগুলি রোগীতে দেখা যায়; তাহারা ক্যানাবিস্-স্যাটাইভা দ্বারা আরোগ্য লাভ করে।

কৃচ্ছ্রসাধ্য কোষ্ঠবদ্ধতা, তাহাতে মূত্রাবরুদ্ধতা; গুহ্যদ্বারের ষ্ট্রীক্‌চার কিংবা সঙ্কীর্ণতা।

আঘাত লাগার দরুণ হস্তাঙ্গুলীচয়ের আড়ষ্টতা; সিঁড়ি দিয়া উপরে উঠিতে পেটেলা (Patella) নামক অস্থির স্থানচ্যুতি।

শ্বাসকষ্ট কিংবা হাঁপানি হইলে রোগী কেবল একমাত্র দণ্ডায়মান হইয়া শ্বাস প্রশ্বাস গ্রহণ করিতে পারে।

গলাধঃকরণে দম্ আটকার ন্যায় অথবা বিষম খাওয়া (এনাকার্ডিয়াম্)।

**সম্বন্ধাবলী** (Relations) :—গণোরিয়ায় ইহা—কিউবেব তুল্য ঔষধ; (তবে এই রোগের **দ্বিতীয়** অবস্থায়—প্রস্রাবের দ্বার দিয়া গাঢ় হরিদ্রাভ পূঁয পড়িলে—**কিউবেবই** প্রশস্ত ঔষধ)।

ইহা ইউরিথ্রাইটিস্ পীড়ায়—ক্যান্থ, ক্যাপ্‌সি, জেলস্, পিট্রোল্ ইত্যাদি ঔষধের সমকক্ষ।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত এবং C. M. শক্তি ফলপ্রদ।

---

# ক্যান্থারিস ভেসিকেটোরিয়া।

## CANTHARIS VESICATORIA.

ইহা স্বনাম খ্যাত পোকা বিশেষ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—**মূত্রযন্ত্রাদির** উপর ক্যান্থারিসের যে প্রকার **কার্য্য** রহিয়াছে, অন্য কোন

ঔষধেরই তদ্রূপ নাই বলিলেও অত্যুক্ত হয় না। ইহা মূত্রযন্ত্রাদির প্রদাহ এবং উত্তেজনাদি এত দ্রুত ও ধ্রুবভাবে উপশম করিতে সক্ষম হয় যে, তাহা যিনি একটী রোগীতেও দেখিয়াছেন তিনি তাহা ভুলিতে পারেন না।

**পুনঃ পুনঃ** (Frequent) **প্রস্রাবের উদ্বেগ** এবং তৎসহ **জ্বালা** এবং **কর্ত্তনবৎ বেদনা** থাকিলে তাহাতে ক্যান্থারিস নিশ্চয় ফলপ্রদ। এমন কি ঐ সঙ্গে যদি মস্তিষ্ক, কিংবা ফুস্‌ফুস্, অথবা ব্রংকিয়েল টিউবচয়ের প্রদাহাদি থাকে তবে তৎসঙ্গে উহাও আরোগ্য হইয়া যাইবে।

**রোগি-তত্ত্ব**:—একটী রোগীর **কাশি** ছিল এবং তাহার গয়ের চটচটে আঠাপানা এবং রজ্জুর (Ropy) দৃশ্যবিশিষ্ট ছিল; তাহাতে কেলি-বাইক্রোমিকাম দেওয়া হয়, কিন্তু কোন ফলই হয় না; কোন একদিন রোগীটি বলে যে, তাহার **প্রস্রাবের জ্বালা এবং কর্ত্তনবৎ বেদনা** সহ পুনঃ পুনঃ উদ্বেগ হইয়াছিল। এই একমাত্র ইতিহাসের উপর নির্ভর করিয়া তাহাকে ক্যান্থারিস দেওয়া হয় তাহাতে রোগীর **কাশি** পর্য্যন্ত আরোগ্য লাভ করিল।

N. B.:—মূত্রযন্ত্রের উদ্বেগই এই স্থলে অঙ্গুলি দ্বারা যেন এই ঔষধ প্রয়োগ করিতে দেখাইয়া দিল; তাহাতে রোগী যে প্রকার শীঘ্র আরোগ্য হইল তাহা যেন ভোজের বাজীর ন্যায়।

**অবিরত মূত্র ত্যাগ করিবার ইচ্ছা**—কিন্তু সামান্য কয়েক **ফোঁটা** মাত্র মূত্র নির্গত হয়; তাহাও রক্তমিশ্রিত।

মূত্র ত্যাগের পূর্ব্বে, সময়ে এবং পরে—অসহ্য মূত্রত্যাগ ইচ্ছা, ব্লাডারে অত্যন্ত বেদনা।

প্রস্রাবের সময়—ইউরেথ্রা মধ্যে জ্বালা এবং কর্ত্তনবৎ বেদনা। মূত্রত্যাগের উদ্বেগ সহ ভয়ানক যন্ত্রণা।

(হঠাৎ মূত্র ত্যাগের ইচ্ছা এবং ইউথ্রার মধ্যে চুলকানি—পিট্রোলি)।

শরীরের সর্ব্বাংশেই যেন ছম ছম ভাব (Over-Sensitiveness)

সমস্ত শরীরেরই অন্তর্ভাগে এবং বহির্ভাগে জ্বালা; সদ্য (Recent) ক্ষতের ন্যায় বোধ এবং বেদনা, তৎসহ অতীব দুর্ব্বলতা।

নাসিকা, মুখ, অন্ত্রসমূহ, জননযন্ত্র এবং মূত্রযন্ত্র হইতে **রক্তস্রাব।**

পান, আহার এবং তাম্রকুট সেবনে সমস্তেই যেন অরুচি। সামান্য একটু জল পান করিলেও মূত্রস্থলীতে বেদনা বোধ হয়।

**মল** (Stool) :—সাদা পিংশেবর্ণ ; ইণ্টেষ্টাইন চাঁচিয়া (Scrapings) লওয়ার ন্যায় শক্ত লাল মিউকাস ( আম ) ; তন্মধ্যে রক্তের দাগ দেখা যায় ( কার্ব্বল-এসি, কল্চি )।

রাত্রিতে স্বপ্ন-দোষ সহ রক্তময় শুক্রপতন ( লিডাম, মার্ক, পিট্রোলি )।

**সঙ্গম ইচ্ছা** (Desire to Embrace) :—স্ত্রী এবং উভয় জাতিতেই ভয়ানক রতি ইচ্ছা প্রবল হয়—এমন কি তাহাতে নিদ্রা যাইতে অক্ষম ; লিঙ্গোচ্ছ্বাস (Chordee) সহ ভয়ানক যন্ত্রণা ( পিক্রি-এসি )।

স্বরযন্ত্র হইতে নির্গত কাশি আঠাপানা ( বোভি, কেলি-বাই )।

**চর্ম্ম** (Skin) :—ফোস্কাযুক্ত ইরিসিপেলাস , সমস্ত শরীরে ফোস্কার ন্যায় উঠা এবং তাহাতে পুঁজ এবং ক্ষত জন্মায়।

খরতর সূর্য্যোত্তাপ লাগা হেতু এরিথিমা (Erethema)।

**মূত্রত্যাগের অনিবার্য্য ইচ্ছা** এবং তৎসহ **জ্বালা-যুক্ত বেদনা**—ক্যান্থারিসের প্রধানতম প্রয়োগ লক্ষণ।

ইহা **ইরিসিপেলাস** রোগের একটি উৎকৃষ্ট ঔষধ, এতৎ সম্বন্ধে **এপিস** ইহার সমকক্ষ ঔষধ।

**মন্তব্য** :—নিম্নে এই দুইটি ঔষধের পার্থক্য বলা যাইতেছে :—

এপিসের ইরিসিপেলাসে—স্থানটী ইডিমাযুক্ত অর্থাৎ ফুলো ফুলো দেখায়, কিন্তু ক্যান্থারিসে উহা—ফোস্কাচয়যুক্ত।

ক্যান্থারিসের—জ্বালা অতি তীক্ষ্ণতর, কিন্তু এপিসে—যন্ত্রণা হুল-ফুটানবৎ।

ক্যান্থারিসে—প্রস্রাবের যন্ত্রণা এপিসের অপেক্ষা অধিকতর কষ্টকর।

এপিসের রোগী—মাঝে মাঝে যন্ত্রণায় চীৎকার করিয়া কাঁদে বটে, কিন্তু ক্যান্থারিসের ন্যায় তত অস্থিরতা হয় না।

ক্যান্থারিসের—অস্থিরতা, অসন্তোষ ভাব, কষ্ট, গোঁগান অথবা চীৎকার করিয়া কান্না এপিস অপেক্ষা অধিকতর , ইহাতে অবিরত নড়াচড়া করা এবং চলিয়া বেড়ান প্রধান লক্ষণ।

(আর্সেনিক ও এপিসে সৌসাদৃশ্য থাকাতে এতাদৃশ স্থলে তাহাদের পার্থক্য ঠিক করা বড় কঠিন বিষয়—তবে **তৃষ্ণা** অধিক থাকিলে আর্সেনিক দিবে)।

**পুড়িয়া যাওয়া** (Burns & Scalds) :—চর্ম্মের উপর, বিশেষতঃ

কোন স্থান **অগ্নিতে পুড়িয়া গেলে** ক্যান্থারিসের আভ্যন্তরিক এবং বাহ্যপ্রয়োগ উভয়ই বিশেষ ফলপ্রদ।

বড় বড় এবং ক্ষুদ্র ক্ষুদ্র ফোস্কানিচয়ে জ্বালা এবং চুল্‌কানি, অথবা স্পর্শে **জ্বালা** এবং (Stitches) চিড়িকমারা থাকিলে **ক্যান্থারিসের** বিষয় স্মরণ করিও।

**ডাক্তার হেরিং** স্পর্দ্ধা করিয়া বলিতেন যে, হানিমানের "সমঃ" আদি মূলমন্ত্রের প্রত্যক্ষ প্রমাণ, যেমন কোন স্থান দগ্ধ হইলে প্রত্যক্ষ দেখা যায় এমন আর কিছুতেই নহে, সেইজন্য তিনি যাহাকে তাহাকে বলিতেন যে, "তোমার নিজ অঙ্গুলি অগ্নিতে দগ্ধ করিয়া তাহা ক্যান্থারিস যুক্ত জলে নিমজ্জিত কর দেখিবে যে, তৎক্ষণাৎ তোমার জ্বালা যন্ত্রণার উপশম হইবে।"

**দগ্ধ হওয়ার পর** চর্ম্ম ফাটিয়া না গেলে ক্যান্থারিসের যে কোন শক্তি এলকোহলের সঙ্গে মিশ্রিত করিয়া স্থানীয় প্রয়োগ করতঃ তুলা দিয়া ব্যাণ্ডেজ করিয়া রাখিলে, জ্বালা তৎক্ষণাৎ মুহূর্ত্তমধ্যে নিবৃত্ত হইয়া যায় এবং ফোস্কা উঠিতে পারে না। চর্ম্ম ফাটিয়া ঘা হইলে—এল্‌কোহলের পরিবর্ত্তে এই ঔষধ সুসিদ্ধ জল কিংবা ডিষ্টিল্ড ওয়াটার সহ ব্যবহার করিলে বিশেষ ফল পাইবে।

N. B. :—উভয় অবস্থাতেই ক্যান্থারিসের আভ্যন্তরিক প্রয়োগ আবশ্যক।

কোন রোগে **জ্বালাযুক্ত যন্ত্রণা** থাকিলে কেবল—মাত্র ক্যান্থারিসই আর্সেনিকের সমকক্ষ বলিয়া পরিগণিত হইতে পারে।

---

"গলা এবং পাকস্থলীর মধ্যে জ্বালা, তৎসহ অত্যন্ত তৃষ্ণা" "অন্ত্র সমূহ মধ্যে অত্যন্ত জ্বালা", "ওভেরিদেশে জ্বালা", "পেরিটোনাইটিস রোগে উদর মধ্যে এবং প্রস্রাবস্থলীতে ভয়ানক জ্বালা", "খেকার দিয়া গয়ের উঠাইতে লেরিংস মধ্যে জ্বালা", "বক্ষঃস্থলে জ্বালা।"।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এপিস, ইকুইসেটাম ইত্যাদি ঔষধের সমকক্ষ।

**শক্তি** (Potency) :—ইহার ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ২০০ শত, ১০০০ সহস্র শক্তি সচরাচর ব্যবহৃত হয়।

## স্মৃতি সহায়।

১। ক্যান্থারিসের সর্ব্ব প্রধান ক্রিয়া কোন্ যন্ত্রের উপর রহিয়াছে এবং তাহাতে কি কি লক্ষণ দেখা যায়। ইরিসিপেলাস রোগে ইহাকে এপিস এবং আর্সেনিক সহ তুলনা কর।

ইহা কোন্ কোন্ লক্ষণে আর্সেনিকের ন্যায় কার্য্যকারী ?

২। ক্যান্থারিসের বেদনা, রক্তস্রাব, প্রস্রাব, প্রস্রাবের লক্ষণ, মলের লক্ষণ, রতিক্রিয়ার লক্ষণ, চর্ম্মরোগ, এরিথিমা, ইরিসিপেলাস ইত্যাদি বর্ণন কর ?

৩। ( কার্ব্বল-এসি, কলচি ) ( লিডাম, মার্ক, পিট্রো ) ( পিক্রিক্-এসিড ) ( বোভি, বেলি-ব'াই ) এই সমস্ত ঔষধের কোন্ কোন্ লক্ষণ সহ ক্যান্থারিসের সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে।

# ক্যাপ্সিকাম। Capsicum.

## ইহাকে লঙ্কা মরিচ বলে।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—আমাশয়, গণোরিয়ার (Later) শেষ অবস্থা, গলার অভ্যন্তরের মিউকাস মেম্ব্রেন্ মধ্যে জ্বালা ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট ঔষধ। মিউকাস মেম্ব্রেনদিগের প্রায় অনেক প্রকার রোগেই ইহাতে ফল পাইবেন।

ইহার **জ্বালা** এবং আর্সেনিকের জ্বালা অনেক পৃথক।

( গরম প্রয়োগে **আর্সেনিকের**—জ্বালা উপশম হয়, কিন্তু **ক্যাপ্সিকামের** নহে )।

**প্রকৃতি** (Features) :—পাতলা কেশ, নীলবর্ণ চক্ষু, নার্ভাস, কিন্তু হৃষ্ট-পুষ্ট এবং শ্লেষ্মাযুক্ত শরীর।

কফীয় ধাতু, অলস এবং দীর্ঘসূত্রী লোক; যে কোন প্রকার পরিশ্রম হউক তাহাতেই ভয়; বালকের ন্যায় আমোদ করে বটে, কিন্তু সামান্য বিষয়েই ক্রুদ্ধ হয়।

শিশু খোলা (Open) বাতাসে যাইতে ভয় করে; সর্ব্বদাই শীতবোধ; মোটা এবং সর্ব্বদা অপরিষ্কৃত থাকা স্বভাব; কোন কার্য্য করিতে বা কার্য্যের বিষয় চিন্তা করিতে অনিচ্ছা; একা থাকিতে ইচ্ছা; কেবল শুইয়া থাকিতে ও ঘুমাইতে চায়। বাটী যাইবার চিন্তা; কপোলদ্বয় লাল এবং অনিদ্রা।

**সঙ্কোচনাবস্থা** (Constriction) :—গলার অভ্যন্তর, নাসিকার পশ্চাৎ-ভাগ ( নেরিস Nares ), বক্ষঃ, মূত্রস্থলী, মূত্রনলী রেক্টাম ইত্যাদির সঙ্কোচনাবস্থা।

গলা এবং অন্যান্য অংশে জ্বালা এবং চিড়িক্ মারিয়া উঠা এবং ঐ জ্বালা উত্তাপে উপশম না হওয়া।

**টন্‌সিলাইটিস** (Tonsilitis) :—টন্‌সিলদ্বয় প্রদাহযুক্ত, (Dark) কালচে লালবর্ণের, স্ফীত এবং তাহাতে জ্বালা; গলার ভিতর সঙ্কুচিত; অত্যন্ত বেদনা; তাহাতে অত্যন্ত জ্বালা এবং ক্ষতবৎ বোধ; জ্বালা সহ গলার অভ্যন্তরভাগ (ঘোর) সঙ্কুচিত; গলার ভিতর আক্ষেপ সহ এবং নানাপ্রকার বেদনা সহ জ্বালা, বিশেষতঃ দুই গলাধঃকরণের মধ্যবর্ত্তী সময়ে (ইগে)।

কর্ণের পশ্চাৎ ভাগে, ম্যাষ্টইড প্রদেশে অত্যন্ত বেদনা এবং স্পর্শাসহিষ্ণুতা।

প্রত্যেকবার মল ত্যাগের পর তৃষ্ণা এবং প্রত্যেকবার পানীয়ের পর গা শিহরিয়া (Shuddering) উঠে।

**জ্বর** (Fever) :—প্রত্যেক শীতাবস্থা সহ তৃষ্ণা এবং প্রত্যেকবার জলপান সহ শরীর শিহরিয়া উঠা; শরীরের ঠাণ্ডা অবস্থার আধিক্য সহ মেজাজ খিট্‌খিটে।

**কাশি** (Cough) :—স্নায়বীয় এবং আক্ষেপযুক্ত কাশি; হঠাৎ কাশির উদ্বেগ; কাশির চোটে মাথা যেন, টুক্‌রা টুকরা হইয়া উড়িয়া যাইবে এমন বোধ; প্রত্যেকবার কাশির আধিক্যে (Fetid) দুর্গন্ধময় বাতকর্ম্ম; কাশির চোটে মূত্রস্থলী, হাঁটু, পা, কর্ণ ইত্যাদি মধ্যে বেদনা।

**সম্বন্ধাবলী** (Relations) :—এপিস, বেল, ব্রাই, ক্যালাডিয়াম, পাল্‌স, ইত্যাদি ঔষধের সমকক্ষ।

**ইন্‌টারমিটেণ্ট জ্বরে** :—ক্যাপ্সিকামের পরে—সিনা উৎকৃষ্ট কার্য্যকারী।

N. B. :—সঙ্কোচনাবস্থা সহ জ্বালা এবং চিড়িক্‌মারা বেদনা থাকিলে—এপিস এবং বেলেডোনাও নির্দ্দেশিত হয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ ও ২০০ শত শক্তি।

১। ক্যাপ্‌সিকামের আকৃতি, শারীরিক ধর্ম্ম, মানসিক লক্ষণ, সঙ্কোচনাবস্থা, জ্বালা, টন্‌সিলাইটিস, মল, শীতাবস্থা, কাশির লক্ষণচয় ইত্যাদি বর্ণন কর।

# কার্ব্ব-এনিমেলিস। Carbo Animalis.

এক খণ্ড ষাঁড়ের চর্ম্ম দগ্ধ করিয়া যে অঙ্গার জন্মে তাহাকে কার্ব্ব-এনিমেলিস বলে।

**মহাত্মা হানিমান** ইহাই ব্যবহার করিতেন। মনুষ্যের মস্তকের অস্থি দগ্ধ করিয়া যে অঙ্গার প্রস্তুত হয়, তাহা অনেক **নালী-ঘার** জন্য উপকারী।

আমি মফঃস্বল থাকা সময় মনুষ্যাস্থির অঙ্গার বাহ্য-প্রয়োগ করিয়া **বাগীর নালী-ঘা** (Sinus) আরাম করিতে দেখিয়াছি।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—মস্তকের দক্ষিণার্দ্ধের আধ-কপালে মাথাব্যথা ; শ্রবণ-শক্তি দুর্ব্বল এবং গোলযোগ পূর্ণ, চারিদিকের শব্দ একত্র মিশ্রিত হইয়া গোলযোগ উপস্থিত করে। রিনাল কলিক।

মুখমণ্ডলে তাম্রবর্ণ ইরাপশন্‌নিচয় ; জিহ্বার মধ্যে গুটিপানা।

**শক্ত** (Indurated) **বিউবো** সকল পাকিতে আরম্ভ করে ; অন্যায় চিকিৎসা (Maltreated) হেতু উহার ক্ষতের ধারগুলি জিমড়েপানা শক্ত এবং তাহাহইতে দুর্গন্ধময় পাতলা পূঁয নির্গত হয়।

প্রায়ই **বামদিকে বিউবো** বর্দ্ধিত হয় এবং **উপদংশ রোগে** অঙ্গার-চিকিৎসিত প্রাচীন (Bubo) বিউবো কাটিয়া দেওয়াতে ভয়ানক ঘা ; **ক্ষতের ধারগুলি শক্তপানা।**

উপদংশজনিত বাগী বহু চিকিৎসাতেও আরোগ্য না হইলে—এতদ্দ্বারা ফল পাইবে।

**ঋতুস্রাব** (Menses) :—ঋতুস্রাব অতি অগৌণে ; দীর্ঘ কাল পর্য্যন্ত সামান্ত পরিমাণ স্রাব হইতে দেখা যায়। জরায়ুর প্রাচীন কাঠিণ্য হইলে মেনো-রেজিয়া ; গ্ল্যাণ্ডের বিবৃদ্ধিযুক্ত ক্ষীণকায় স্ত্রীলোকের বহুল রক্তস্রাব। রক্ত কাল, চাপযুক্ত দুর্গন্ধময়। বহু ঋতুস্রাব হেতু দুর্ব্বল হইয়া পড়া—এমন কি কথা বলিতে সক্ষম হয় না (এলাম, কক্কিউলাস) কেবলমাত্র প্রাতঃকালে ঋতুস্রাব।

**শ্বেতপ্রদর** (Leucorrhoea) :—দুর্গন্ধময় ক্ষতোৎপাদক, পাতলা, বহুকাল স্থায়ী শ্বেতপ্রদর ; তৎসহ হাতে পায়ে ঝির্ঝি ধরা।

স্তন মধ্যে শক্ত শক্ত গুটি পানা (Nodes.)

**বগলের গ্ল্যাণ্ড সমূহের কাঠিন্যাবস্থা।**

দুর্ব্বলকারী নিশাঘর্ম্ম, তাহাতে হলুদপানা দাগ লাগা।

সামান্য ভার জিনিস উঠাইলেও দুর্ব্বল হইয়া পড়ে। সন্ধিস্থল সমূহ সামান্য ব্যায়ামেই শিথিল এবং বেদনাযুক্ত হইয়া পড়ে (লিডাম)। চলিতে চলিতে এঙ্কেল (Ankle) সন্ধিটী যেন বাঁকিয়া যায়।

প্লুরিসি আরোগ্য হওয়ার পর, বক্ষঃস্থলে চিড়িকমারা বেদনা থাকিয়া যায় (র‍্যানানকুলাস বাল্‌বোসাস)।

ঋতুস্রাব, শ্বেতপ্রদর, উদরাময় ইত্যাদি সমস্তই—**অতিদুর্ব্বলতা** উৎপাদক (আর্স)। দুর্গন্ধময় স্রাব (সোরিনাম)।

গ্রীবাদেশ, বগল, কুচকি, স্তন ইত্যাদির—**গ্ল্যাণ্ড** (Gland) **সমূহের কাঠিন্য, স্ফীতি, বেদনা** (কোনা)।

**সম্বন্ধাবলী** (Relations) :—ক্যাল্‌ক-ফসের পর উপকারী।

ব্যাডিয়াগা, ব্রোমিয়াম, ফস, সিপি, সাল্‌ফার ইত্যাদি ঔষধের ইহা সমকক্ষ।

পচা মৎস্য এবং পচা তরকারী খাওয়া হেতু পীড়ায়, ইহা অত্যুৎকৃষ্ট ঔষধ (কার্ব্ব-ভ, এলিয়াম-সিপা)।

**বৃদ্ধি** (Aggravation) :—ক্ষৌরী হওয়ার পর (ব্রোমিয়াম—ক্ষৌরীর পর উপশমে); স্পর্শে; দুই প্রহর রাত্রির পর।

(Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০।

# কার্ব্ব ভেজিটেবিলিস। Carbo Vegetabilis

**ইহা কাষ্ঠ-দগ্ধ অঙ্গার; শক্তিকৃত করিলে ইহার অশেষ গুণ দেখা যায়।**

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—**পেটফাঁপা** জন্য ইহা -চায়না এবং লাইকোপোডিয়ামের প্রতিযোগী ঔষধ।

**দুর্ব্বলতা** জন্য ইহা—চায়না, আর্সেনিক এবং মিউরিয়েটিক-এসিড এই তিনটীর প্রায় সমতুল্য।

N. B. :—কার্ব্ব-ভেজিটেবিলিসের দুর্ব্বলতা জন্য কোন ঔষধ অপেক্ষা কম নহে।

গ্রাহ্যশূন্যতা ; কোন কথা শুনিলে তাহাতে আনন্দও নাই নিরানন্দও নাই এবং তদ্বিষয়ে কোন চিন্তাও নাই।

প্রাতে নিদ্রাভঙ্গের পর, অথবা গাত্রোত্থানের পর, অথবা বিছানায় থাকিতেই মূর্চ্ছা।

অক্সিপাট প্রদেশে **শিরঃপীড়া** ; বেদনা—স্তম্ভিত, চাপনবৎ অথবা ভার যুক্ত ; মাথায়—সীসক পিণ্ডের ন্যায় ভারবোধ। মাথায় যে হ্যাট নামক টুপি পরিধান করে, তাহাও বোঝার ন্যায় ভার বোধ হয় ; উহা উঠাইয়া লইলে বোধ হয় যেন, মাথা বস্ত্র দ্বারা আটিয়া বান্ধা রহিয়াছে।

ললাটের ঘর্ম্ম প্রায়ই শীতল। চক্ষু জ্বালা করা ; প্যারোটাইটিস রোগ।

দাঁতগুলি শিথিল এবং তাহার গোড়া হইতে রক্তস্রাব। জিহ্বা কাল হইয়া যায় ; ওলাউঠা ইত্যাদি রোগে জিহ্বা ঠাণ্ডা ; মুখে ক্ষত।

রেক্‌টাম প্রদেশে জ্বালা ; মলদ্বারে চুলকান ; পিউডেণ্ডা (অর্থাৎ জননেন্দ্রিয়ের ঊর্দ্ধ ভাগস্থ কেশাবৃত স্থল) প্রদেশে স্ফীতি, জ্বালা, চুল্‌কনা এবং ক্ষতবৎ বোধ।

**হাত পা ঠাণ্ডা** এবং **ঘন ঘন নিশ্বাস প্রশ্বাস পড়া**।

নিউমোনিয়ার তৃতীয়াবস্থা ; শরীরে শীতল (Cold) ঘর্ম্ম ; শীতল নিশ্বাস প্রশ্বাস, দুর্গন্ধময় গয়ের। **অবিরত বাতাস করিতে বলে।**

হস্ত মধ্যে চুল্‌কানিযুক্ত ক্ষুদ্র ক্ষুদ্র কণ্ডু।

জানুদ্বয় রজনীতে শীতল ; পায়ের ক্ষত মধ্যে রাত্রিতে জ্বালা। প্রায়ই শাখা সমস্ত, বিশেষতঃ জানুপ্রদেশ শীতল হইয়া রাত্রিতে জাগরিত হয়।

টাইফয়েড এবং পীত জ্বরে—হাত পা ঠাণ্ডা হইয়া, মৃতবৎ অবস্থা হয় ; তৎসহ কোল্যাপ্স এবং হৃৎপিণ্ডের প্যারালিসিস হইবার সম্ভাবনা হইয়া উঠে।

ক্ষতমধ্যে জ্বালা, শরীর (Cyanotic) নীলিমাযুক্ত ; তৎসহ হৃৎপিণ্ড স্থানে নিতান্ত অস্থিরতা।

**জীবনী-শক্তির অবসান্নবস্থা, হিমাঙ্গ**—বিশেষতঃ **জানু হইতে পা পর্য্যন্ত**। মৃতের ন্যায় পড়িয়া থাকা, শ্বাস প্রশ্বাস বায়ু শীতল ; নাড়ী

পর্য্যায়যুক্ত, সূত্রবৎ; শাখা (Limbs) সমস্তে **শীতল ঘর্ম্ম** ইত্যাদি; অন্তিম কালের অবস্থায় কৈশিক (Capillary) রক্তবাহিকানিচয়ে রক্ত অচল হইয়া নীলবর্ণ, হিমাঙ্গ এবং স্থানে স্থানে রক্ত জমা।

নিশ্বাস প্রশ্বাসে কষ্ট, (Gasping) **খাবি খাওয়ার ন্যায় ভাব;** অবিরত "দে বাতাস দে বাতাস" বলিয়া চীৎকার ইত্যাদি লক্ষণযুক্ত কালের করাল গ্রাসে পতিত প্রায় বহু রোগীকে কার্ব্ব-ভেজিটেবিলিস রক্ষা করিয়াছে; ইহা অনেকেই জানেন।

**রক্তস্রাব** (Hæmorrhages):—রক্তে চাপ বাঁধিতে না পারিয়া, বিশ্লিষ্ট, কালবর্ণের রক্ত—নাসিকা এবং মাঢ়ী হইতে (ooze) চোঁচাইয়া পড়িতে থাকা; বর্ণ পিংশে।

মুখমণ্ডল এবং সর্ব্বগাত্রের চর্ম্ম আকুঞ্চিত ইত্যাদি অবস্থাপন্ন টাইফয়েড অবস্থা প্রাপ্ত রোগী কার্ব্ব-ভেজিটেবিলিস দ্বারা আশ্চর্য্য ভাবে আরোগ্য লাভ করিয়াছে।

**মন্তব্য** ঃ—জগৎ বিচার করিয়া দেখ! অন্য কোন প্যাথিতে এতাদৃশ প্রত্যক্ষ ফলপ্রদ ষ্টিমুলেণ্ট এবং টনিক্ আছে কি না? সহস্র বোতল ব্রাণ্ডিও এতাদৃশ বিপদ্ সময়ে এ প্রকার সঞ্জীবনী-মন্ত্রের ন্যায় কার্য্য করিতে পারে কি না সন্দেহ !!!

ফুসফুস, নাসিকা, পাকস্থলী, অন্ত্রনিচয়, মূত্রস্থলী অথবা যে কোন মিউকাস ঝিল্লী হউক, তাহা হইতে **রক্তস্রাব** হইতে থাকিলে এবং তাহাতে যদি **শরীর নিতান্ত দুর্ব্বল** হইয়া পড়ে, তবে **কার্ব্ব-ভেজিটেবিলিস** অবশ্য দেয় এতাদৃশ রোগীর মুখমণ্ডলাদি রক্তস্রাবের পূর্ব্ব হইতেই পিংশে দেখা যায় (চায়না)। জীবনী-শক্তি-রক্ষক শরীরস্থ তরল পদার্থের স্রাব হইতে পীড়া (কষ্টি, চায়না)।

উপরে তরুণ রোগের কথা বলা হইল।

এইক্ষণ **প্রাচীন রোগেও** যে ইহা ঐ প্রকার উপকারী তাহা বলিতেছি :—

জীবনী-শক্তিহীন, (Emaciated) শীর্ণকায়, দুর্ব্বল ব্যক্তিদিগের **অবসন্নকারী পীড়ায়** ইহা অতি উপকারী।

পূর্ব্ববর্ত্তী কোন পীড়া বা শারীরিক গোলযোগ হেতু, কোন পীড়া জন্মিলে কার্ব্ব-ভেজি দ্বারা বিশেষ উপকার পাইবে (চায়না, ফস, সোরি)।

কোন পীড়া শরীরে বদ্ধমূল হইলে, যদি দেখিতে পাও তাহাতে রোগী নিতান্ত দুর্ব্বল হইয়া পড়িয়াছে এবং শারীরিক অন্য কোন প্রকার অসুখ হইতে

এই পীড়ার উদ্ভব হইয়াছে, সেস্থলে **কার্ব্ব-ভেজিটেবিলিস** দ্বারা আশ্চর্য্য কায পাইবে।

এমন কি কোন কালে আঘাত লাগিয়াছে, সে আঘাতের কোন চিহ্ন মাত্র নাই, অথবা কোন কালে খরতর রৌদ্রাদি লাগিয়াছিল সেই সেই কারণ হেতু উপস্থিত পীড়া ঘটিয়াছে—এ কথা যদি জানিতে পার, তবে অবশ্য কার্ব্ব-ভেজিটেবিলিস দিবে। (একটী লোকের হুপিং-কাফ হইয়া তৎপর হাঁপানি হইয়াছিল; তাহা কার্ব্ব-ভেজিটেবিলিস দ্বারা আরোগ্য লাভ করে।)

পূর্ব্ব পীড়া হেতু যে অবসন্নাবস্থা হইয়াছে, তাহা এ পর্য্যন্ত আরোগ্য হয় নাই; বাল্যকালে হাম কিংবা হুপিং কফের পর হাঁপানি, মদ্যাদি পান এবং যথেচ্ছাচার হইতে ডিস্পেপ্সিয়া; টাইফয়েড জ্বরান্তে তাহার উপসর্গ এ পর্য্যন্ত বর্ত্তমান আছে—ইত্যাদি অবস্থায় কার্ব্ব-ভেজি দ্বারা চমৎকার ফল পাইবে (সোরি)।

**এলিমেণ্টারি** (Canal) **যন্ত্রের** উপর ইহার বিশেষ কার্য্য রহিয়াছে; তাহাদের ক্ষীণাবস্থাতেও ইহা বিশেষ কার্য্যকারী। দাঁতের গোড়া দিয়া রক্ত পড়া, দাঁতের গোড়ার মাংস সরিয়া যাওয়া, বিশেষতঃ সম্মুখের দন্তের। দন্তের দ্বারা চর্ব্বণ কিংবা দাঁতে দাঁতে একত্র করিয়া চাপন দেওয়া ইত্যাদি ক্রিয়াতে ভয়ানক বেদনা বোধ করে।

পাকস্থলী অতীব দুর্ব্বল; পুনঃ পুনঃ **অম্বল জন্মান** এবং মুখ দিয়া জল উঠা; সামান্য লঘু পথ্যও সহ্য হয় না, বিশেষতঃ চর্ব্বিযুক্ত খাদ্য (পাল্সেটিলা)।

**পেট-ফাঁপা** (Tympanitis):--পাকস্থলীতে **গ্যাস** (Gas) **জন্মিলে** এবং গ্যাস জন্মিয়া পেট (Bloats) ঢাকের ন্যায় হওয়া; পেট ফাঁপা হেতু পাকস্থলীতে অত্যন্ত বেদনা, শয়ন অবস্থায় তাহার বৃদ্ধি ইত্যাদি **পেট ফাঁপায়** কার্ব্ব-ভেজিটেবিলিস মহৌষধ; এই সমস্ত পেট ফাঁপা অবস্থা সামান্য ডিস্পেপ্সিয়া কিম্বা ক্যান্সার রোগ হইতে উৎপন্ন হইতে পারে।

পেটে জ্বালা; **উপর পেটেই** এই পেট ফাঁপা সচরাচর দেখা যায়।

টাইফয়েড, আমাশয় ইত্যাদিতে পেট ফাঁপা অনেক দেখা যায়।

উদর কিম্বা অন্ত্র মিউকাস পথ, হইতে রক্তস্রাবও ইহার প্রধান লক্ষণ।

লেরিংসের দোষ হেতু **গলা ভাঙ্গিলে** ইহা উপকারী (প্রাতে গলা ভাঙ্গার বৃদ্ধি—কষ্টি), বিশেষতঃ সজল বাতাসে এবং সন্ধ্যায় রোগের বৃদ্ধি হইলে; প্রাতেও রোগের বৃদ্ধি (কষ্টিকাম)।

বৃদ্ধদিগের ব্রঙ্কাইটিস, হাঁপানি, এমন কি রোগীর অবস্থা মৃতপ্রায় বোধ হইলেও ইহা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে ( চায়না )।

বুকের মধ্যে জলন্ত অঙ্গারের স্থায় জ্বলিয়া যায় এবং বক্ষঃস্থলের অভ্যন্তরে নিতান্ত অবসন্ন দুর্ব্বলভাব ( এসিড-ফস, ষ্ট্যানাম, সাল্ফার )।

মুখশ্রী নীলবর্ণ, গলা ঘড়্ঘড়িযুক্ত ; লাংসের প্যারালিসিস হইবার সম্ভাবনা ; **গায়ের দুর্গন্ধযুক্ত** ; শরীর শীতল, ঘর্ম্মাক্ত এবং নিশ্বাসপ্রশ্বাস (Cold) **শীতল** অবিরত পাখার হাওয়া চায়।

এতাদৃশ **নিউমোনিয়া** রোগীতে এন্টিমোনিয়াম-টার্ট দ্বারা কোন ফল না পাইয়া, কার্ব্ব-ভেজিটেবিলিস দ্বারা উৎকৃষ্টতম ফল লাভ হইয়াছে।

স্মৃতি-শক্তির হীনতা এবং বিলম্বে বুঝিবার ক্ষমতা।

মুখশ্রী বিশ্রী এবং শীতল ঘর্ম্মাক্ত।

দন্তগুলি শিথিল এবং তাহাদের গোড়া হইতে রক্তস্রাব।

যাহা খাইলে পীড়া জন্মে, তাহাই খাইতে অদম্য ইচ্ছা। মদ খাইয়া নানা পীড়ায় ভুগিতেছে, অথচ মদ না খাইয়া পারে না।

যথেচ্ছাচার, অসময়ে আহার নানাবিধ মসলা এবং ঘৃতাদিযুক্ত খাদ্য হেতু পীড়া।

ভিনাস মণ্ডলের পীড়ার প্রাধান্য ( সাল্ফার ) ; ভাল অক্সিজেনের ক্রিয়ার অভাব হেতু উপসর্গনিচয় ( আর্জেন্টা-নাইট্ )।

ক্যাপিলারী রক্তবাহিকানিচয়ের অসম্পূর্ণ কার্য্য হেতু, **শরীর নীল-বর্ণ** এবং শাখা সমস্ত শীতল। রাত্রিতে জানুদ্বয় শীতল থাকে ( এপিস )।

**দুর্গন্ধময় মল**—অসাড়ে পুনঃ পুনঃ হওয়া এবং মলান্তে জ্বালা বোধ, নরম মলও অনেক কষ্টে নির্গত হয়। ( এলুমিনা )।

**সম্বন্ধাবলী** (Relations) :—কেলি-কার্ব্বের পর প্রয়োগে উপকারী।

অতি উৎকৃষ্ট ভাবে মনোনীত ঔষধেও আরোগ্য লাভ করে না ( ওপিয়াম, ভেলিরিয়ানা)।

অচিকিৎসিত নিউমোনিয়াতে, বিশেষতঃ বৃদ্ধদিগের ( চায়না, প্রাষাম ), কাশি তরল থাকা সত্বেও উঠে না ( এন্টি-টার্ট )।

ক্ষত হইতে সহজেই রক্তস্রাব (ফস) ; চর্ব্বিযুক্ত খাদ্য হইতে পীড়া ( পাল্স )।

রজঃস্রাবে ঝাঁজালবৎ গন্ধ। স্তনের ইরিসিপেলাস।

**বৃদ্ধি** (Aggravation) :—মাখন ; শূকর মাংস ; চর্ব্বিযুক্ত খাদ্য। কুইনাইন,

সিঙ্কোনা এবং মার্কারির অপব্যবহার ; জোরে অধ্যয়ন এবং গান করা ; গরম এবং সজল বায়ু।

উপশম (Amelioration) :—চেকুর উঠায়, এবং পাখার বাতাসে।

শক্তি (Potency):—সচরাচর ইহার ৩০শ এবং ২০০শত শক্তি অতি ফলপ্রদ। ডিস্পেপসিয়া ইত্যাদি কতকগুলি রোগীতে ইহার ৬ষ্ঠ এবং ১২শ শক্তি ব্যবহৃত হইয়া থাকে।

## স্মৃতি-সহায়।

১। তরুণ রোগে জীবনী-শক্তির কি প্রকার অবস্থায় ইহার আশ্চর্য্য ক্রিয়া লক্ষিত হয়। টাইফয়েড জ্বরে ইহার রক্তস্রাবাদির বর্ণনা কর? কি প্রকার প্রাচীন রোগাদিতে ইহার কার্য্যের চমৎকারিত্ব দেখা যায়? [illegible], পাকস্থলী, [illegible]সমূহ, মেরিস্কস, বক্ষঃস্থল, ফুস্ফুস ইত্যাদির উপর ইহার কি প্রকার [illegible] কোন কোন যন্ত্রের রক্তস্রাব এতদ্বারা নিবারিত হয়; [illegible] সমস্তগুলির নাম কর?

[illegible] (সোরি) (কষ্ট) ([illegible], কস) (আর্জে‍ণ্টা-নাইট্রি‍স, সাল্ফার) [illegible] (এলাম) (চায়না, প্রাথাম্) (এণ্টি-টার্ট, কস) [illegible] প্রকার সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে?

---

# কার্ব্বলিক এসিড। Carbolic Acid.

ইহা রাসায়নিক ক্রিয়া যোগে প্রস্তুত হয়।

অধিকৃত রোগাদি (Therapeutics:)—ললাট প্রদেশে শিরঃপীড়া। বোধ হয় যেন দুই টেম্পোল্ প্রদেশে রবারের ফিতা দ্বারা আঁটিয়া বাঁধিয়া রাখিয়াছে (জেল্‌স, প্ল্যাটি, সালফ)।

দক্ষিণ চক্ষুর উপরিভাগে ভয়ানক নিউর‍্যালজিক্ বেদনা।

মুখে অত্যন্ত দুর্গন্ধ; ডিপথেরিয়া, স্কার্লেটিনা এবং কোষ্ঠবদ্ধ রোগ। গলার ভিতর (Firey) অগ্নিবৎ রক্ত বর্ণ এবং স্ফীতি।

নিশ্বাস প্রশ্বাসে অসহ্য দুর্গন্ধ।

পাকস্থলীর ক্যান্সার রোগে ইহা দ্বারা অনেক সময় উপকার পাওয়া গিয়াছে। হাতে এবং সর্ব্বাঙ্গে রসপূর্ণ ফুস্কুড়িনিচয় এবং তাহাতে অত্যন্ত চুলকান।

অতীব অবসন্নাবস্থা অবস্থা; সমস্ত শরীর পিংশে এবং শীতল ঘর্মে আবৃত; (ক্যাম্ফার, কার্ব্ব-ভ, ভিরেট্)।

মুখের ভিতর, গলা, নাসিকা এবং কর্ণের অভ্যন্তর, শ্লেষ্মৌষ এবং ভেজাইনার অভ্যন্তর হইতে **দুর্গন্ধময় স্রাব নির্গমন** (এলাম্‌, রাস্, সোরি, পাইরোজেন)।

ভোঁতা অস্ত্রের আঘাতে অসম ভাবে ক্ষত বিক্ষত, অস্থি ভগ্ন বা আঘাত প্রাপ্ত (ক্যালেণ্ডু)।

প্রাণনাশক ক্যালেটিনা এবং বসন্তরোগে উপকারী (এমোনি-কার্ব্ব)।

ভয়ানক **বেদনা**; বেদনা হঠাৎ উপস্থিত হয়, স্বল্প সময় থাকে এবং স্বল্প সময়েই অন্তর্হিত হয় (বেল্, ম্যাগ্‌নে-ফস)।

শারীরিক পরিশ্রম, কিংবা অত্যন্ত ভ্রমণ দ্বারা কোন স্থানে এব্‌সেস (Abcess); প্রায়ই দক্ষিণ কর্ণে এব্‌সেস (Abcess)।

বদ্ধ স্থানে ক্ষত হইবার উপক্রম এবং তাহা হইতে

হুইস্কি এবং তাম্রকূট খাইতে অতীব ইচ্ছা

**বমন** (Vomiting) :—মাতাল,

পাকস্থলীর ক্যান্‌সার ইত্যাদিতে বমন; বমনে কাল্‌চে

নির্গত (পাইরোজেন)।

**মল** (Stool) :—নাড়ী চাঁচিয়া ফেলার ন্যায় মিউকাস অর্থাৎ আম পড়া।

অসাড়ে পাতলা, কাল্‌চে এবং অতি দুর্গন্ধময় মল নির্গমন।

কোষ্ঠবদ্ধতা সহ ভয়ানক দুর্গন্ধময় নিশ্বাস প্রশ্বাস (সোরি, সাল্‌ফ)।

লিউকোরিয়াতে বহুল দুর্গন্ধময় সবুজবর্ণ বিশিষ্ট ঝাঁজাল স্রাব।

**সম্বন্ধাবলী** (Relations) :—অগ্নিতেজঃ হইলে—আর্স এবং ক্রিয়োজ। ক্ষত অস্বাস্থ্য অবস্থাসূচক দুর্গন্ধময় হইলে—কেলল, মার্ক, সাল্‌ফ বিবেচ্য।

N. B, :—কেহ ঘটনাক্রমে কিংবা আত্মহত্যার উদ্দেশ্যে কার্ব্বলিক-এসিড খাইলে, জল সহ **ভিনিগার** উদর মধ্যে প্রবেশ করাইলে উপকার হয়; কিন্তু আমরা ঘটনার পর অনতিবিলম্বে জানিতে পারিলে নারিকেলের তৈল, অলিভ অয়েল, তিল তৈল, অভাবে সরিষার তৈল ইত্যাদি যে কোন প্রকার **উদ্ভিজ্জাত তৈল** হউক—অনতিবিলম্বে খাইতে দিয়া উপকার প্রাপ্ত হইয়াছি

উদ্ভিদ জাতীয় তৈল এবং গ্লিসিরিন—কার্ব্বলিক্-এসিডের উৎকৃষ্ট প্রতি-ষেধক ঔষধ; পূর্ব্ব কথিত জিনিসার আমরা নিজে ব্যবহার করি নাই।

বহির্দ্দেশে যদি কার্ব্বলিক-এসিড পতিত হইয়া দগ্ধ করে, তবে তৎক্ষণাৎ কথিত তৈল মালিস করিলে বিশেষ ফলপ্রাপ্ত হইবে।

শক্তি (Potency):—অনেক রোগেই আমরা ইহার আভ্যন্তরিক প্রয়োগ শক্তিকৃত অবস্থায় করিয়া থাকি।

সচরাচর ইহার ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ এবং ২০০ শত শক্তি ফলপ্রদ।

মন্তব্য:—কোনও ক্ষত অস্বস্থ অবস্থাপন্ন হইয়া শুষ্ক না হইলে, ইহার ৩০ শক্তি ২।১ ডোজ আভ্যন্তরিক প্রয়োগ করিয়া সুফল প্রাপ্ত হইয়াছি।

প্লেগ এবং দুষ্ট রেমিটেণ্ট জ্বরে অতীব ঘর্ম্ম থাকিলে—কার্ব্বলিক-এসিডের ৩য়, ৬ষ্ঠ, ১২শ শক্তি উৎকৃষ্ট ফলপ্রদ।

(এলোপ্যাথ মহাশয়েরা কদাচিৎ ইহার আভ্যন্তরিক প্রয়োগ করিয়া থাকেন; তাঁহারা অধিকাংশ সময় ক্ষতাদিতে ইহা বাহ্য-প্রয়োগ ব্যবহার করেন)।

### স্মৃতি-সহায়।

১। কার্ব্বলিক্—এসিডের শিরঃপীড়া, নিউর‍্যালজিক্ বেদনা, মুখের গন্ধ, গলার ভিতরের অবস্থা, হস্তাদির উপর ইরাপশন, জীবনী-শক্তির অবস্থা, মুখের ভিতর ইত্যাদি হইতে স্রাব-নিচয়, ক্ষতাদির ব্যবস্থা, বেদনা, বমন, আমাশয়, কোষ্ঠবদ্ধতা, লিউকোরিয়া ইত্যাদির অবস্থা বর্ণন কর?

২। (বেল, ম্যাগ্নে-ফস) (ক্যাম্ফর, কার্ব্ব-ভ, ভিরাট্) (জেল্স, ষ্ট্যাফি, সালফ) (এব্রাম, সোরি, পাইরোজেন) (এমোনি-কার্ব্ব), (ক্যালেণ্ডু) (এসারাম, কার্ব্ব-ভ) (পাইরোজেন) (ক্যান্থ) (সালফ, সোরি) ইত্যাদি ঔষধের সহিত ইহার কি কি বিষয়ে সাদৃশ্যাদি আছে তাহা বর্ণন কর?

---

## কার্ডুয়াস মেরিয়েনাস।

## Cardnus Marianus

### ফুলের বীজ হইতে টিংচার এবং ট্রিটুরেসন্ প্রস্তুত হয়।

অধিকৃত রোগাদি (Therapeutics):—ইহা যকৃৎ পীড়ার অতি উৎকৃষ্ট ঔষধ।

**গল্‌ষ্টোন** :( Gall-Stone ) অর্থাৎ **পিত্ত-পাথরী** হেতু বহুকালের **গলষ্টোন কলিকে** ইহা যে কতদূর উপকারী তাহা বর্ণনা করিতে পারি না। এতাদৃশ বহু রোগীতে ইহার আশ্চর্য্য ফল দেখা গিয়াছে।

**রোগি-তত্ত্ব** ঃ—একটি স্ত্রীলোক গল্‌ষ্টোনের বেদনা হেতু ৪৮ ঘণ্টা উপবেশন অবস্থায় ছিল, শুইতে সক্ষম হয় নাই; বহু গল্‌ষ্টোন তন্থার উদর হইতে নির্গত হইয়াছিল; কার্ডুয়াস-মেরিয়েনাস প্রয়োগে তন্থার এই অবস্থায় আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে। এই রোগীর মাতারও গল্‌ষ্টোন কলিক ছিল; সেও এই ঔষধ দ্বারা আরোগ্য লাভ করে।

N. B. :—ইহার প্রত্যক্ষ উপকারিতা দর্শন করিয়াই ইহার প্রয়োগ হইতেছে; কোন্ বিশেষ বিশেষ লক্ষণচয় অবলম্বন করিয়া যে ইহার প্রয়োগ হইবে, তাহা এ পর্য্যন্ত সন্তোষ সহ নির্দ্ধারিতরূপে বলা যায় না।

মাথা-ঘোরা, মুখে খারাপ স্বাদ, শরীর **কামলযুক্ত** ইত্যাদি পিত্তজনিত লক্ষণ কতকটা তোমার চিকিৎসার পরিচালক স্বরূপ হইতে পারে।

পাকস্থলী স্থানে চাপ বোধ; উদ্গার উঠা; মল কঠিন এবং অল্প পরিমাণ।

**কাশি** সহ বক্ষপার্শ্বে বেদনা; গয়ের সহ রক্ত উঠা; যকৃতের দোষ হইতে কাশি।

বক্ষঃস্থলের বেদনা সম্মুখ দিকে, স্কন্ধে, পশ্চাতে, কটিতে, উদরে এবং কখন কখন তদ্ধেতু প্রস্রাবের উদ্বেগ হইয়া থাকে। পৃষ্ঠদেশে বেদনা, ঐ বেদনা সময় সময় স্কন্ধ হইতে স্থান পরিবর্ত্তন করিয়া কটিদেশে নামিয়া পড়ে।

হিপ্‌সন্ধি স্থানে বেদনা।

অনেক এপিডেমিক্ জ্বরে ইহা উপকারী॥

যকৃতের পীড়া হইতে যদি শোথ হয়, তাহা হইলে ইহা দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** (Potency) :—ইহার ১ম, ৩য়, ৩০শ শক্তি সচরাচর কার্য্যকরী।

# ক্যাষ্টোরিয়াম। Castoreum

বিভার নামক পশুর লিঙ্গাগ্র আচ্ছাদক
চর্ম্মমধ্যস্থ ক্ষরিত পদার্থ।

অধিকৃত রোগাদি (Therapeutics) :—মেনষ্ট্রুয়াল-কলিক অর্থাৎ ঋতুস্রাবের সহযোগী বেদনা; তৎসহ শীতল ঘর্ম্ম এবং পিংশে বর্ণ থাকিলে এতদ্দারা উপকার পাইবে।

বেদনা স্থান—চাপনে থাকিলে উপশম বোধ করে (ব্রাই)।

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ শক্তি।

---

# কলোফাইলাম। Caulophyllum.

গাছের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

অধিকৃত রোগাদি (Therapeutics) :—ইহা স্ত্রীরোগে মহৌষধ। লিউকোরিয়াযুক্ত স্ত্রীলোক এবং বালিকাতে ইহা উৎকৃষ্ট ঔষধ।

ইহা যেন একমাত্র স্ত্রীলোকের জন্যই সৃষ্ট হইয়াছিল। প্রসব এবং স্তন্য দান সম্বন্ধে গোলযোগে ইহা অনেক সময়ে প্রয়োগ হইয়া থাকে।

স্ত্রীলোকদিগের বাতের পীড়া, বিশেষতঃ ক্ষুদ্র ক্ষুদ্র গ্রন্থিনিচয়ে (একটিয়া স্পাইকেটা), মিনিটে মিনিটে বেদনা স্থান পরিবর্ত্তন করে (পালস); ক্ষুদ্র সন্ধিস্থান বেদনা সহ আড়ষ্ট।

যৌবনে ঋতুস্রাব দেখা দিবার প্রাকালে—হিষ্টিরিয়া, কোরিয়া, অথবা এপিলেপ্সি (এক্টিয়া)।

লিউকোরিয়া (Leucorrhœa) :—ঝাঁজাল প্রকৃতি, দুর্ব্বলতা উৎপাদক। উপর অক্ষিপত্র ভারি, অঙ্গুলী প্রয়োগে তাহাদিগকে উত্থিত করিতে হয় (জেলস), ছুলির ন্যায় দাগ ললাট প্রদেশে (সিপি); বালিকাদের লিউকোরিয়া (ক্যাল্‌ক); লিউকোরিয়া হেতু গর্ভ হইতে পারে না।

জরায়ুর দুর্ব্বলতা হেতু গর্ভস্রাবের অভ্যাস ( এলিট্রিস। )

( অত্যন্ত মানসিক বিষণ্ণতাযুক্ত এনিমিয়া সহ গর্ভস্রাবে—হেলোনিয়াস )।

**প্রসব-বেদনা**। (Labor pains):—জরায়ুর (os.) মুখ আক্ষেপ সহ কঠিন হেতু প্রসবের বাধা দেয়; জরায়ুর মুখে সূচীবিদ্ধবৎ বেদনা। **প্রসব-বেদনা স্বল্প সময় স্থায়ী ও অসমান আক্ষেপযুক্ত**; প্রসবের আরম্ভে যন্ত্রণাদায়ক (Ineffectual) বৃথা বেদনা—তাহাতে প্রসবের সাহায্য করে না ( এক্টিয়া ) ইহাতে জরায়ুর অবস্থা সংশোধন করিয়া প্রসবের সাহায্য করিবে।

শীঘ্র শীঘ্র প্রসব হেতু রক্তস্রাব; জরায়ুর (Tone) টোন অর্থাৎ আটিলত্ব না থাকা; গর্ভস্রাবের পর প্যাসিভ রক্তস্রাব ( সিকেলী, থ্লাস্পাই )।

**আফ্‌টার-পেইন্‌স অর্থাৎ প্রসবের পর বেদনা** (After-pains):—দীর্ঘকাল প্রসব-বেদনা ভোগের পর অবসন্ন হইয়া পড়া। উদরের নিম্ন ভাগে আক্ষেপযুক্ত বেদনা এবং উহা কুঁচ্‌কি পর্য্যন্ত প্রসারিত ( কার্ব্ব-ভ, ককিউ )।

লোকিয়া স্রাব নির্গত হয় নাই; জরায়ুর নিতান্ত ঢিলা অবস্থা; রক্তবাহক-নাড়ী নিচয়ের শিথিল অবস্থা হেতু, অনেকদিন পর্য্যন্ত প্যাসিভ রক্তস্রাব (সিকেলী)।

**রোগী-তত্ত্ব**:—চল্লিশ বৎসর বয়স্কা একটী স্ত্রীলোকের ৭ মাস গর্ভের সময় **বাতের** পীড়া হইয়া অঙ্গুলীর সন্ধি সমূহ ফুলিয়া যায় ও তাহাতে অত্যন্ত বেদনা হয়; তজ্জন্য তাহাকে কলোফাইলম ৩য় শক্তি দেওয়া হয়, তাহাতে অঙ্গুলিচয়ের বেদনা বারণ পড়িল বটে, কিন্তু তাহাতে প্রসব-বেদনা উপস্থিত হইয়া গর্ভ-পাতের আশঙ্কা হইয়া উঠিল; তখন ঔষধ বন্ধ করা হইল। প্রসবের সময় পর্য্যন্ত ঐ বেদনা থাকিল। লোকিয়া ক্রমশঃ না কমিয়া ক্রমে ক্রমে বৃদ্ধি পাইতে পাইতে উহা রক্তস্রাবে পরিণত হইল—ঐ রক্ত কাল্‌চে এবং তরল ছিল। এই সঙ্গে শারীরিক এবং মানসিক দুর্ব্বলতা সহ আভ্যন্তরিক কম্প ( বহির্ভাগে অদৃষ্ট ) আরম্ভ হইল এবং পুনরায় সেই প্রাচীন শত্রু হস্তাঙ্গুলিচয়ের বেদনা দেখা দিয়া তজ্জন্য কষ্টের ষোলকলা পূর্ণ করিল।

এস্থলে কলোফাইলাম্‌ই নির্দ্দেশিত হইল বটে, কিন্তু একবার উহাতে উপকার হইয়াছে বিধায় দিতে সাহস হইল না। তজ্জন্য তাহাকে আর্ণিকা, সিকেলী, চায়না, সাল্‌ফার ইত্যাদি ঔষধ দেওয়া হইল বটে, কিন্তু তাহাতে কোন

ফলই হইল না দেখিয়া তাঁহাকে কলোফাইলাম ২০০শত শক্তি দেওয়া গেল ; তাহাতে রক্তস্রাবাদি বন্ধ হইল, সমস্ত কষ্টের অবসান অতি ত্বরিতে সাধিত হইল। ইহার পর আর তাঁহার কোন অসুখ হয় নাই। বোধ করি এই উচ্চশক্তি প্রথমে দিলে এই রোগিণীকে এত কষ্ট পাইতে হইত না।

N. B. :--গর্ভস্রাব ইত্যাদির পর বহুকাল পর্য্যন্ত প্যাসিভ রক্তস্রাব থাকিলে এবং যদি ঐ রোগিণীর আভ্যন্তরিক কম্প থাকে তবে কলোফাইলাম দিবা মাত্র উপকার পাইবে।

স্প্যাজ্‌মোডিক (Spasmodic) অর্থাৎ আক্ষেপযুক্ত প্রসব-বেদনা এবং ডিস্‌মেনোরিয়ার বেদনাতে কলোফাইলাম প্রশস্ত।

সম্বন্ধাবলী (Relations) :—ইহা সিমিসিফি, বেল, লিলিয়াম, পাল্‌স, সিকেলী, থ্ল্যাস্‌পাই, ভাইবার্ণাম ইত্যাদি ঔষধের সদৃশ ঔষধ।

প্রসব বেদনায়—ইহা পাল্‌সেটিলার সমকক্ষ বটে ; কিন্তু মানসিক লক্ষণে বিপরীত। কলোফাইলামের স্বভাব খিট্‌খিটে।

( পাল্‌সেটিলার স্বভাব—নম্র, শান্ত, স্নেহপূর্ণ )।

শক্তি (Potency) :—৩য়, ১২শ, ২০০ শক্তি।

# কষ্টিকাম। Causticum.

জল মিশ্রিত কাদাপানা চূণ সহিত সাল্‌ফেট অব পটাশ নামক পদার্থের সলিউশন মিশ্রিত করিয়া কষ্টিকাম প্রস্তুত হয়।

প্রস্তুত-প্রকরণ (Preparation) :—মহাত্মা হানিম্যান একজন সুদক্ষ অভিজ্ঞ কেমিষ্ট ছিলেন, তিনি কষ্টিকামের সর্ব্বপ্রথম স্রষ্টা।

এক টুক্‌রা সদ্যো দগ্ধ পাথরের চূণকে বিশেষ প্রক্রিয়া দ্বারা বাই সাল্‌ফেট অব পটাশ এবং উক্ত জল সহ মিশ্রিত ও বিগলিত করিয়া উহা চোঁয়াইয়া লইলেই কষ্টিকাম প্রস্তুত হয়। ( বিশেষ প্রস্তুত বিবরণ জন্য গ্রন্থকার কৃত "হোমিওপ্যাথিক ফার্ম্মাকোপিয়া" দেখ )।

শ্রদ্ধাস্পদ হানিমান ইহা এণ্টি-সোরিক ঔষধের শ্রেণীভুক্ত করিয়া গিয়াছেন।

দুর্ব্বলতা (Weakness) :—দুর্ব্বলতা কষ্টিকামের একটি প্রধানতম লক্ষণ ; মূর্চ্ছা, দুর্ব্বলতা ; বল ক্রমে অন্তর্হিত হওয়া ; তৎসহ কম্প এবং অক্ষির ঊর্দ্ধ পত্রদ্বয় শিথিল হইয়া ঝুলিয়া পড়া ; তাহাদিগকে উন্মীলন করিতে না পারা ( পাল্‌স, সিপিয়া, কলোকা, গ্র্যাফা )।

( উভয় চক্ষুপত্রের এই অবস্থা হইলে—সিপিয়া )।

প্যারালিসিস (Paralysis) :—অধিকাংশ স্থলে দেখা যায় যে, কষ্টিকামের দুর্ব্বলতা ক্রমে প্যারালিসিস **পক্ষাঘাতে** পরিণত হয়। কষ্টিকামের—প্যারালিসিস একটী অতি প্রধান লক্ষণ এবং এই প্যারালিসিস সাধারণতঃ **শরীরের দক্ষিণদিকে** হইয়া থাকে ; ধীর গতিতে প্যারালিসিসের আক্রমণ।

( বামদিকের প্যারালিসিস জন্য—ল্যাকেসিস )।

স্থানীয় (Local) প্যারালিসিসেও—কষ্টিকামের অধিকার রহিয়াছে। ভোকাল কর্ড, গলাধঃকরণ কার্য্যকারী মাংসপেশীচয়, জিহ্বার মাংসপেশীচয়, অক্ষিপত্র, মুখমণ্ডল, শাখাচয়, মূত্রস্থলী ইত্যাদির পক্ষাঘাতে অনেক সময় ইহার আশ্চর্য্য ফল দেখিবে।

পক্ষান্তরে প্রায় সমস্ত প্রকার **স্নায়বীয় আক্ষেপ** আদি যথা—কোরিয়া, কন্‌ভাল্‌শন, এপিলেপ্সি, প্রগ্রেসিভ লোকমোটর এট্যাক্সিয়া ইত্যাদিতে কষ্টি-কাম উৎকৃষ্ট কার্য্যকারী।

নানা প্রকার **নিউর‍্যাল্‌জিয়া** রোগেতেও কষ্টিকাম দ্বারা ফল পাইবে।

কষ্টিকামে বহুবিধ লক্ষণ এবং বহুবিধ রোগারোগ্য ক্ষমতা রহিয়াছে, তাহা অনেক সময় প্রত্যক্ষ দেখিতে পাইবে। অনেক সময় অবসন্নকারী পীড়া, অথবা মনে গুরুতর আঘাত প্রাপ্তি হেতু প্যারালিসিস, ঠাণ্ডা বাতাস অথবা ঝড় ঝাপট লাগিয়া এবং টাইফয়েড্‌ জ্বর, ডিপ্‌থিরিয়া ইত্যাদির পর প্যারালিসিস পীড়ায় ইহার প্রয়োগে সুফল পাইতে দেখা গিয়াছে।

মানসিক অবস্থা (Mind) :—মানসিক লক্ষণের উপর ইহার প্রভূত ক্ষমতা আছে ; বিষণ্ণ-চিত্ততা, মনঃক্ষুন্নতা, নৈরাশ্য, প্রত্যেক বিষয়েরই মন্দভাব দর্শন করার অভ্যাস।

এই মানসিক ক্ষুন্নতা—চিন্তা, শোক, ভয় এবং দুঃখ হইতে উদ্ভূত হইয়া

থাকে এবং এই শোক-চিন্তাদি বহুকাল বর্ত্তমান থাকার জন্য এতাদৃশ মানসিক অবস্থা ঘটিয়া থাকে ( ইগ্নে, ন্যাট্রা-মি, এসিড্-ফস )।

এতাদৃশ মানসিক অবস্থাচয়—পর্য্যায়ক্রমে ব্যাকুলতা, খিট্‌খিটে ভাব, অথবা হিষ্টিরিয়ার ন্যায় ভাব ইত্যাদির সহিত উপস্থিত হইতে পারে।

একটু সামান্যতেই শিশু কাঁদিয়া অস্থির হয়।

রাত্রি জাগরণ এবং নিদ্রা না হওয়া হেতু পীড়ানিচয় ( ককিউ, ইগ্নে )।

হঠাৎ মানসিক চাঞ্চল্য, ভয় হওয়া, ভয় পাওয়া, আনন্দ ইত্যাদি জনিত পীড়াচয় ( কফিয়া, জেল্‌স )।

( ভয় পাওয়াতে—ওপিয়াম এবং একোনাইটও কার্য্যকারী )।

খিট্‌খিটে এবং অভিসম্পাত করা স্বভাব। ক্রোধ এবং ত্যক্ততা হেতু পীড়াচয়। কোন চর্ম্মরোগ বসিয়া যাইয়া পীড়ার উদ্ভব।

শিশু অতি গৌণে হাটিতে শিক্ষা করে ( এসিড-ফস ) ; ছোট শিশুগুলি ঠিক হইয়া হাটিতে পারে না এবং সহজেই পড়িয়া যায়।

**রজঃস্রাব** (Menstruation) :—অতি (Soon) অল্পকালে ; অতি মৃদু-ভাবে ; **কেবল মাত্র দিবসে**, শয়ন করিলে থামিয়া যায়।

**দৃষ্টি-শক্তি** (Eye-Sight):—দৃষ্টিপথে মাকড়সার জালের ন্যায়, কুয়াসার ন্যায়, অথবা মেঘের ন্যায় ঝাপ্‌সা দেখায়। **ক্যাটারেক্ট** পীড়ার প্রথম ভাগে এতাদৃশ দৃষ্টি হইয়া থাকে বিধায়,—কষ্টিকাম দ্বারা ক্যাটারেক্ট পীড়ার উপকার প্রাপ্ত হওয়া যায়।

**শ্রবণ-শক্তি** (Hearing) :—কর্ণে শোঁ, শোঁ, ভোঁ, ভোঁ, ঝম, ঝম, শন্, শন্, ইত্যাদি নানাবিধ শব্দ এবং নিজের কথার প্রতিধ্বনি নিজেই শ্রুত হইলে কষ্টিকাম দ্বারা সুন্দর ফল পাইবে।

কর্ণের বাহিরে জালা এবং রক্তিমতা ( সাল্‌ফার )।

N. B. :—এই দুই ঔষধের অনেক সৌসাদৃশ্য রহিয়াছে—বিশেষতঃ প্রাচীন রোগে।

**মুখমণ্ডল** (Face) :—মুখমণ্ডলে ইহার চারিটী প্রধান লক্ষণ রহিয়াছে :—( ১ ) মুখমণ্ডল হরিদ্রাবর্ণ বিশিষ্ট ; পীড়িত পীতাভ ( দেখা নহে )। ( ২ ) প্যারালিসিসের উৎপত্তি। ( ৩ ) ফেসিয়েল্ ( Facial ) নিউর্যালজিয়া ;

(৪) মাঢ়ীদ্বয়ের আড়ষ্টতা হেতু হাঁ করিতে অক্ষম। বাতরোগ হইতে এতাদৃশ অবস্থাচয় জন্মে এবং কষ্টিকাম ইহার মহৌষধ।

**জিহ্বা** (Tongue) :—প্যারালিসিস ; অথবা কথাবার্ত্তা অস্পষ্ট, তৎসহ সম্পূর্ণরূপে জিহ্বার প্যারালিসিস হয় না (জেলস) ; জিহ্বার পার্শ্বদ্বয় সাদা, মধ্যভাগ রক্তবর্ণ (কিন্তু ভিরেট্রাম-ভিরিডির ন্যায়—উহা তত স্পষ্ট নহে)।

(**হ্রাসটক্সের জিহ্বা**—বিপরীত অর্থাৎ পার্শ্বদ্বয় লাল, মধ্যভাগ সাদা এবং অগ্রভাগ লাল।)

**গলার অভ্যন্তর** (Throat) :—ইহাতে কষ্টিকামের **কার্য্য** যথেষ্ট আছে ; গলার ভিতর জ্বালা ; গলাধঃকরণ সময় উহার আধিক্য দেখা যায় না ; উভয়দিকের বেদনা, অথবা বক্ষঃস্থল হইতে বেদনা উঠে বলিয়া বোধ হয়। গলার ভিতর শুষ্ক অবস্থা, কুট্ কুট করা এবং ক্ষতবৎ বোধ ; এতৎসহ অনেক কাশির পর সামান্ত গয়ের উঠে।

(সালফারেও—এতাদৃশ জ্বালা আছে ; কিন্তু ঐ জ্বালা—গলার দক্ষিণ দিকেই অধিক)।

N. B. :—যদি সালফারে উপশম না পাও, তবে কষ্টিকাম অবশ্য দিবে।

**ইণ্টেষ্টাইনেল ক্যানেল** (Intestinal Canal) ইত্যাদি :—বোধ হয় যেন পাকস্থলী মধ্যে চুণে পুড়িয়া গিয়া জ্বালা হইতেছে এবং তৎসহ উদগার উঠা। কোষ্ঠবদ্ধতা—পুনঃ পুনঃ নিষ্ফল মলত্যাগের ইচ্ছা (নাক্স ভ)। পুনঃ পুনঃ নিষ্ফল মলত্যাগের ইচ্ছা—তৎসহ অত্যন্ত বেদনা এবং কোঁথপাড়া ; তাহাতে মুখমণ্ডল লালবর্ণ (Red) ধারণ করে।

**দণ্ডায়মান হইয়া মলত্যাগ করিলে** অপেক্ষাকৃত সহজে মল নির্গত হয়। অর্শের গুটি স্ফীত হওয়া হেতু মলত্যাগে বাধা।

মলদ্বারের ভিতর চুলকান, চিড়িকমারা, হুল বিদ্ধবৎ কষ্ট, ক্ষতবৎ বোধ, ভিজা থাকা, জ্বালা ; হাটিতে, রোগের কথা ভাবিলে, বক্তৃতা এবং জোরে কথা বলিলে এই সমস্ত কষ্টের আধিক্য হয়।

**মূত্রযন্ত্রাদি** (Urinary Organs) :—ইউরিথ্রার মুখে চুলকান। অবিরত নিষ্ফল মূত্রত্যাগের ইচ্ছা, পুনঃ পুনঃ ফোঁটা ফোঁটা প্রস্রাব হয় ; তৎসহ কোষ্ঠবদ্ধতা এবং রেক্টামের আক্ষেপ।

( পূর্ব্ব কথিত সমস্ত লক্ষণ—নাক্স-ভ এবং ক্যান্থারিসেও দৃষ্ট হয় )।

**রোগীতত্ত্বঃ**—একটী স্ত্রীলোকের **প্রাচীন সিস্‌টাইটিস** পীড়া ইহা দ্বারা আরোগ্য হয়; তজ্জায় ব্ল্যাডারের ক্ষতবৎ কষ্ট বোধ হইত।

মূত্রাবরোধ সহ—পুনঃ পুনঃ এবং অদম্য মূত্রত্যাগ ইচ্ছা। কখন কদাচিৎ সামান্ত কয়েক ফোঁটা মাত্র মূত্র চোঁয়াইয়া পড়ে। কাশিতে, হাঁচিতে, নাসিকা-ঝাড়িতে, অসাড়ে মূত্রত্যাগ।

এত সহজে তাহার প্রস্রাব হয় যে, তাহার প্রস্রাব যে প্রকার ধারে পড়িতেছে তাহা সে বোধ করিতে পারে না; এমন কি অন্ধকারে প্রস্রাব করিলে স্পর্শ না করা পর্য্যন্ত তাহার বিশ্বাস হয় না যে, সে প্রস্রাব করিতেছে।

**ব্ল্যাডারের মুখের দুর্ব্বলতায়**—ইহা সর্ব্ব প্রধান ঔষধ।

শিশুদের **বিছানায় মোতা** স্বভাব( সিপি )।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রচয়** (Respiratory Organs):—**প্রাতে গলা ভাঙ্গার** বৃদ্ধি, তৎসহ হঠাৎ স্বর বাহির হওয়ার ক্ষমতার অভাব হয়; তৎসহ গলার অভ্যন্তরে ক্ষতবৎ বোধ। জোরে কথা কহিতে পারে না। লেরিংসের মাংসপেশী সমস্ত প্যারালিসিস্ অবস্থাপন্ন।

তরুণ লেরিঞ্জাইটিস রোগের অন্তে. উহার প্রাচীন অবস্থায় স্বরভঙ্গ হইয়া থাকা। গলা-ভাঙ্গা সহ নিতান্ত নিস্তেজ ফুসফুস, শব্দমাত্র নির্গত ( ড্রসিরা )।

এই সমস্ত লক্ষণে কষ্টিকাম দ্বারা যেমন ফল পাওয়া যায়, তেমন আর কিছুতেই নহে। এতাদৃশ **স্বরভঙ্গ**—সর্দ্দি লাগা, কিম্বা ভোকাল কর্ডের প্যারালিসিস হইতে উৎপন্ন হইয়া থাকে।

**কাশি** (Cough) :—ট্রেকিয়ার অভ্যন্তরে ক্ষতবৎ বোধ, শুষ্ক কাশি; চোঙ্গের ভিতর দিয়া নির্গত শব্দের স্থায় কাশির শব্দ। কাশিতে—হিপ্ সন্ধি স্থানে বেদনা এবং অসাড়ে মূত্রত্যাগ। কাশির সময় এমন বোধ হয়, যেন সা দস্তুর মত কাশিতে না পারাতে গয়ের উঠাইতে পারিল না।

নিশ্বাস প্রশ্বাস ফেলিতে কাশির বৃদ্ধি ( একোন ); শীতল জল পানে কাশির উপশম। গয়ের না উঠাইতে পারিয়া গিলিয়া ফেলে ( আর্ণিকা, কেলি-কার্ব্ব ) কাশির বেলায় বক্ষঃস্থলে বেদনা এবং ক্ষতবৎ বোধ।

---

**মন্তব্য** :—ইনফ্লুয়েঞ্জার প্রথম ভাগে কষ্টিকাম্ও—র্হাস-টক্স এবং ইউ-পেটোরিয়াম-পারফোলিয়েটামের স্থায় সর্ব্বোচ্চ স্থান পাইবার যোগ্য।

এই তিন ঔষধেই—শরীরে থেঁতলে যাওয়াবৎ এবং ক্ষতবৎ বেদনা, দুর্ব্বলতা এবং তৎসঙ্গে কাশিতে বক্ষঃস্থলে ক্ষতবৎ বোধ বর্ত্তমান দেখা যায়; কিন্তু তৎসহ যদি **অসাড়ে মূত্রত্যাগ** থাকে তবে অবশ্য **কষ্টি-কামই** দিবে। শ্বাসপ্রশ্বাস যন্ত্রের উপর কষ্টিকামের ক্রিয়া যে প্রবল রহিয়াছে তাহা বোধ হয় প্রত্যেক হোমিওপ্যাথই অবগত আছেন।

**আড়ষ্টতা** (Stiffness) :—পৃষ্ঠদেশে এবং শাখা সমূহে আড়ষ্টতা, সম্মুখে গলদেশ এবং পশ্চাতে গ্রীবার বেদনা। মাংসপেশীগুলি এত আড়ষ্ট যে, সে মাথা নাড়া চাড়া করিতে পারে না। গ্রীবা এবং সেক্রাম প্রদেশের আড়ষ্টতা সহিত বেদনা—বিশেষতঃ চেয়ার হইতে উঠিলে। নিম্ন (Limb) শাখায়, কিম্বা ঊর্দ্ধ শাখায়, অথবা উভয়েরই প্যারালিসিস। বাহু এবং হস্ত মধ্যে টানিয়া নেওয়াবৎ বেদনা; উরু এবং পায়ের রগায়, জানুতে এবং পাদদেশে বেদনা; ঐ বেদনা খোলা বাতাসে বৃদ্ধি এবং বিছানায় থাকিলে উপশম।

শাখা সমস্তের দুর্ব্বলতা এবং কম্পন। গাঁইট সমস্তের আড়ষ্টতা এবং "ফ্লেক্সার মাসল্" (Muscle) সমস্তের বাতজনিত এবং তাহাদের সঙ্কুচিতাবস্থা। সঙ্কুচিত হইয়া মাংসপেশী সমস্তের খর্ব্বতা প্রাপ্তি (এমোনি-মি, সাইমেক্স, গুয়াইয়েকাম, ন্যাট্রা-মি।)

ক্রণিক্ বাত এবং প্যারালিসিসেও কষ্টিকাম, রাস-টক্স এবং সাল্ফার এই তিন ঔষধই অধিকতর কার্য্যকারী।

কষ্টিকামের পর সাল্ফার ও সাল্ফারের পর কষ্টিকাম—যেরূপ কার্য্য করে, এমন আর দ্বিতীয় ঔষধ আছে কিনা সন্দেহ।

মহাত্মা **হানিম্যান** অন্য কোন ঔষধ বাহির না করিয়া যদি কেবল কষ্টিকাম মাত্র আবিষ্কার করিয়া ক্ষান্ত থাকিতেন, তত্রাচ ইহা বলা অন্যায় নহে যে তাহাতে পৃথিবী তাঁহার নিকট চিরকৃতজ্ঞতাপাশে আবদ্ধ থাকিত।

**বোধেন্দ্রিয়** (Sensorium) :—ছিন্ন (Tearing) হওয়াবৎ বেদনার প্রকৃতি এবং ইহা প্রায়ই সাময়িক। সময় সময় ইহার আধিক্য কিম্বা আক্রমণ। এই বেদনার আক্রমণ মুখমণ্ডলের **নিউর‍্যাল্‌জিয়া** নামক পীড়ায় দেখা যায়।

সোরনেস (Soreness) অর্থাৎ ক্ষতবৎ, কিম্বা ছ্যাঁক্‌ছ্যাঁকে বেদনা বিশিষ্ট ভাব ইহার প্রকৃতির একটী **প্রধানতম লক্ষণ**। এতাদৃশ ভাব মস্তকোপরি,

গলার ভিতর, লেরিংস, ট্রেকিয়া, বক্ষঃস্থল, রেক্টাম, মলদ্বার, মুত্রনলী এবং ইরাপ্শন ইত্যাদিতে অনুভূত হইয়া থাকে।

**মন্তব্য** :—ইহার সোরনেস—আর্ণিকা এবং হ্রাসটক্সের সোর্নেস হইতে বিভিন্নপ্রকার স্বভাবযুক্ত।

( আর্ণিকার সোরনেস—মাংসপেশী ইত্যাদিতে থেঁত্লে যাওয়ার ন্যায়)।

(হ্রাস্-টক্সের সোর্নেস্—টেণ্ডন্ এবং মাংসপেশীর আবরক, অথবা এরিওয়ালার টিসুদিগের স্প্রেইন্ ( Sprain ) অর্থাৎ মচ্কান ভাবাপন্ন আঘাত লাগা বেদনাযুক্ত )।

জ্বালাযুক্ত বেদনা—( সালফার এবং এপিস )।

(সালফারে—জ্বালাসহ চুলকান্ ? এপিসে—জ্বালা সহ হুলফুটানবৎ বেদনা )।

আকর্ষণ্বিৎ (Drawing) বেদনা .—এই বেদনা আর্থ্রাইটীস ডিফর্ম্যানস ( Arthritis-Deformans ) নামক সন্ধিস্থানীয় ভয়ানক রোগ উৎপাদন এবং যন্ত্রণাযুক্ত করিয়া থাকে।

কষ্টিকামের একটি প্রধানতম প্রকৃতি **এন্টি-সোরিক** (Antipsoric)। শ্রদ্ধাস্পদ **হানিমান** ইহাকে এণ্টিসোরিক শ্রেণীভুক্ত করিয়া গিয়াছেন; চুলকানি কিম্বা অন্য কোন প্রকার চর্ম্মরোগ ( যথা—একজিমা ইত্যাদি রোগ ) বাসিয়া অর্থাৎ লুপ্ত হইয়া কোন পীড়ার উৎপত্তি হইলে ইহার ২০০ শত শক্তি একমাত্রা প্রয়োগ করিয়া আশ্চর্য্য ফল পাওয়া যায়;

**রোগী-তত্ত্ব** :—প্রোসোপ্যালজিয়া ( Prosopalgia ) নামক পীড়ার ভয়ানক বেদনা হইয়া একটি রোগী বহুদিন কষ্ট পায়: তাহাতে অনেক প্রকার চিকিৎসা হয়; পরে একটি হোমিওপ্যাথও বহু ঔষধ প্রয়োগ করিয়া অনন্যোপায় হইয়া তাহাকে মাদক ঔষধ সেবন করিতে দেন; তাহাতে বেদনা যেরূপ ছিল সেই প্রকারই হইতে লাগিল ? লাভের মধ্যে রোগী ক্ষীণ ও দুর্ব্বল হইয়া পড়িল; পরে ডাক্তার **ন্যাস** তাহাকে পূর্ব্বে সালফার দেওয়া হইয়াছিল বিধায় আর সালফার না দিয়া তাহাকে কষ্টিকাম ২০০ শত শক্তি দিলেন; তাহাতে রোগী অতি শীঘ্র এবং চিরস্থায়ীরূপে আরোগ্য লাভ করিল।

ইহা **এন্টি-সাইকোটিক** ( Antisycotic ) কি না, তাহা এ পর্য্যন্তজানাযায় নাই। তবে ওয়ার্ট (Wart) অর্থাৎ **আচলির** ইহা একটী মহৌষধ (থুজা)।

কোন স্থান দগ্ধ হওয়া হেতু প্রাচীন ক্ষত থাকিলে, অথবা ক্ষত শুষ্ক হইয়া পুনরায় ঘা ফুটিলে, তাহাতে কষ্টিকাম্ উৎকৃষ্ট কার্য্যকারী জানিবে।

**প্রকৃতি** (Features):—কাল কেশ, পেশী সমস্ত শক্ত; দুর্ব্বল; সোরাযুক্ত ধাতু, তৎসহ অত্যন্ত হরিদ্রাবর্ণ চেহারা; পিংশে; শ্বাসপ্রশ্বাস যন্ত্র এবং মূত্রযন্ত্রের পীড়া ইত্যাদি অবস্থাযুক্ত ব্যক্তিতে কষ্টিকাম ফলপ্রদ।

কাল কেশ, চক্ষুর তারা কাল; পাতলা কোমল শরীর, পাতলা মল।

দন্তোদগম সময়ের চর্ম্মরোগ (লাইকো) অথবা কন্‌ভালশন্ (ষ্ট্যানাম্) ইত্যাদি অবস্থাযুক্ত শিশুতে কষ্টিকাম্ বিশেষ কার্য্যকারী।

রাত্রিতে বিছানায় স্থির থাকিতে পারে না; অবিরত স্থান পরিবর্ত্তন করে (ইউপেটো, হ্রাস্); অবিরত নড়া চড়া করে বটে—কিন্তু কিছুতেই উপশম পায় না।

**আঁচ্‌লি** (Wart):—বড় গোটাযুক্ত; আঁচ্‌লি হইতে অতি সহজেই রক্তস্রাব কিংবা কসের ন্যায় বাহির হয়; সমস্ত শরীরে, চক্ষুর পাতায়, মুখমণ্ডলে, নাসিকায় ছোট আঁচ্‌লি।

রোগীর অবস্থা কতক ভাল হইয়া, কতক দিন পর আর তত ভাল না হইয়া, রোগের অবস্থা একভাবে থাকে (সোরি, সালফার)।

**সম্বন্ধাবলী** (Relations):—কার্ব্ব-ভেজি এবং পিট্রোলিয়াম্ ইহার সঙ্গী-ভাবে ফলপ্রদ।

**ফস্ফরাস্‌কে** কখনও এই ঔষধের সঙ্গী করিও না, তাহাতে অপকার হইবে; সর্ব্বপ্রকার এসিড এবং এফিয়ার সহিতও ইহার তাদৃশ সম্বন্ধ।

স্বরবদ্ধে ইহা—সালফার তুল্য।

স্বরভঙ্গে—ইহা রুমেক্স এবং কার্ব্ব-ভেজি তুল্য (সন্ধ্যার সময় বৃদ্ধি)।

*গয়ের গিলিয়া ফেলিলে—ইহা আর্ণিকা তুল্য।

ছাপাখানার কম্পোজিটার ইত্যাদির সীসক বিষ দ্বারা প্যারালিসিসে এবং মার্কারী ও সলফারের অপব্যবহারে—ইহা উৎকৃষ্ট **এন্‌টি-ডোট** অর্থাৎ **প্রতিষেধক** ঔষধ।

**দক্ষিণ দিকের** পীড়াতেই ইহা অধিকতর উপযোগী।

**বৃদ্ধি** (Aggravation):—ঝড় বৃষ্টিশূন্য পরিষ্কৃত (Clear) আকাশযুক্ত দিনে।

বাতাস হইতে গরম ঘরে প্রবেশে ( ব্রাই ) ; শীতল বাতাসে, বিশেষতঃ জোরে শীতল বাতাস বহিলে ; ভিজিলে কিংবা স্নান করিলে।

. **উপশম** (Amelioration) :—বাতাসের অবস্থা (Moist) ভিজা এবং ড্যাম্প ( Damp ) ; উষ্ণ বাতাস।

**শক্তি** (Potency) :—২০০ শত শক্তি এবং ৩০শ শক্তি সচরাচর ফলপ্রদ ; কখন কখন ১০০০ শক্তিও উৎকৃষ্ট ফল প্রদান করে। ১২শ, ৬ষ্ঠ শক্তি।

## স্মৃতি-সহায়।

১। কীদৃশ শিশু এবং ব্যক্তির পক্ষে উপযোগী। শারীরিক ধর্ম্ম। বর্ণ। প্যারালিসিস্, দুর্ব্বলতা। নিউর‍্যাল্‌জিয়া। চক্ষুযন্ত্রের প্যারালিসিস। মানসিক অবস্থানিচয়। চক্ষু, কর্ণ, মুখমণ্ডলের চারিটি প্রধানতম লক্ষণ। জিহ্বা। ঘোট ( ঘোর )। অন্ত্র, মল, মূত্র, শ্বাসপ্রশ্বাস যন্ত্রচয়। বোধেন্দ্রিয়শক্তি। সোরা, আঁচলি। রক্তস্রাব। শোকাদি হেতু পীড়া। কোষ্ঠ। কাশি, গয়ের। শয়ন অবস্থার স্থিতি। স্বরভঙ্গ, অগ্নিদাহ, প্রাচীন ক্ষত ; মাংসপেশীদিগের বাত ইত্যাদি লক্ষণ বর্ণন কর।

২। ( জেল্‌স, সিপিয়া ) ( ল্যাকেসিস্ ) ( জেল্‌স ) ( সাল্‌ফার ) ( ড্রসেরা ) ( ইউপেটো-পারফো, হ্রাস ) ( একোন ) ( হ্রাস, সাল্‌ফার ) ( আর্ণিকা, হ্রাস-টক্স ) ( থুজা ) ( ষ্ট্যানাম্ ) ( ফস্-এসি ) ( ককিউ, ইগ্নে ) ( কফিয়া, জেল্‌স ) ( ক্যাল্ক-ফস্ ) ( পাল্‌স, সিলা, ভিরাট )। ( গুয়াইয়কাম্, স্ট্রাম্ ) ( সোরি, সাল্‌ফ ) ইত্যাদি ঔষধের সহিত কোন্ কোন্ বিষয়ের সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে ?

# সিড্রন্। Cedron.

সিমা বা সিড্রন নামক বৃক্ষের বীজ হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—ইহা **জ্বরের** একটি উৎকৃষ্ট ঔষধ বলিয়া অনেকে ব্যবহার করিয়া থাকেন।

ডাক্তার হেরিং—ইহাকে **ম্যালেরিয়েল জ্বরে** ব্যবহার করিয়া সুফল পাইয়াছেন। গ্রীষ্মকালীয় ম্যালেরিয়া জ্বর এবং যে জ্বর—**ঘড়ীর কাঁটার ন্যায় ঠিক নির্দ্দিষ্টসময়ে শীত** সহ উপস্থিত হয় তাহাতে ইহা বিশেষ ফলপ্রদ ; বহুল ঘর্ম্ম।

মুখমণ্ডলের স্নায়বীয় বেদনা ; ইণ্টারমিটেণ্ট জ্বর ; অন্যান্য প্রকার **নিউরেলজিয়া** ইত্যাদি নির্দ্দিষ্ট সাময়িকভাবে উপস্থিত হইলে সিড্রন্ দ্বারা নিশ্চয়ই ফল পাইবে। তীর ছোটাবৎ বেদনা, বাম চক্ষুর উপর।

রোগীর নিকট বোধ হয়, যেন তাহার মাথাটী ফুলিয়া গিয়াছে।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৩০শ।

# সিরিট্রেরিয়া আইলেণ্ডিকা।

# Certraira IslandiCa.

ইহা আইস্‌লণ্ড দেশজাত (MOSS) মস জাতীয় উদ্ভিদ বিশেষ।

অধিকৃত রোগাদি (Therapeutics) :—ইহা যক্ষ্মা রোগের উৎকৃষ্ট ঔষধ। যক্ষ্মারোগের উদরাময়। শ্বাসকষ্ট, বক্ষঃস্থলে রালস্ (Ralse); দিবসে কাশি (রাত্রিতে কাশি মাত্র থাকে না)।

মধ্যাহ্নে আহারের সময় অত্যন্ত কাশি এবং তাহাতে বহুল গয়ের উঠা; গাঢ় হলুদ বর্ণের চাপ চাপ গয়ের; গয়েরে পচা স্বাদ এবং গন্ধে খ্যাক্কার উঠে।

বক্ষঃস্থলে যন্ত্রণা, মধ্যাহ্নের পূর্ব্বে শীত; জ্বর দুই প্রহর অস্তে এবং প্রাতঃকালে; দুর্ব্বলকারী ঘর্ম্ম।

যক্ষ্মারোগে এই সমস্ত লক্ষণ থাকিলে এতদ্দারা সুফল পাইবে।

শক্তি (Potency) :—১ম, ৩য়, ৩০শ।

---

# ক্যামোমিলা।Chammomila.

ক্যামোমিলা নামধেয় গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহা হোমিওপ্যাথির একটি প্রধান ঔষধ—বিশেষতঃ শিশুদের পীড়ায়।

স্বভাব (Temperament) :—স্বভাব এবং মানসিক অবস্থাতে ক্যামোমিলার অতি উৎকৃষ্ট লক্ষণ বর্ত্তমান দেখা যায়।

রোগী নিতান্ত অবাধ্য, ঘৃণিত, ঈর্ষাপূর্ণ এবং খিট্‌খিটে। সা হীন, অসভ্য, ঈর্ষাপূর্ণ উত্তর তস্থার প্রিয়তম (Best) বন্ধুবর্গের প্রতিও প্রয়োগ করে। এবং তৎপশ্চাৎ তস্থার দোষ স্বীকার করে এবং আবার পুনঃ পুনঃ দোষও করিতে থাকে; তস্থাকে কারণ জিজ্ঞাসা করিলে বলে যে "সা এরূপ না করিয়া ক্ষান্ত থাকিতে পারে না।"

এই লক্ষণচয় অতি প্রধান লক্ষণ এবং ইহা বয়স্ক কিম্বা শিশু উভয়েতেই দেখা যায়।

শিশুদের মানসিক উদ্বেগ (Anxiety) কথায় প্রকাশ করিতে পারে না,

কিন্তু কোঁকান, ক্রন্দন, খিট্‌খিটে স্বভাব ইত্যাদিতে তাহা প্রকাশ পায়।

অনেক সময় এতাদৃশ অবস্থার প্রকৃত কারণ কি, তাহা বুঝা যায় না; তবে প্রায়ই **জ্বর, উদরাময়, দন্তোদ্গম** এবং অন্যান্য বহুবিধ রোগের সহ ঐ প্রকারের স্বভাব লক্ষিত হয়।

শিশু কচি হাতটি প্রসারণ করিয়া একটি জিনিষ লইতে ইচ্ছা করিল, কিন্তু তাহাকে দিবামাত্র সে উহা ঠেলিয়া ফেলিয়া দিল এবং পুনরায় অন্য একটি জিনিষ লইতে ইচ্ছুক হইয়া তাহা দেখাইয়া দিতে লাগিল। তুমি তাহাকে ঐ জিনিষ দিলে, কিন্তু সে তাহাও পূর্ব্বের ন্যায় ঠেলিয়া ফেলিয়া দিল (ব্রাই, সিনা, ক্রিয়োজো); সে যে কি চায় তাহা নিশ্চয় জানে না।

তুমি শিশুর হাত দেখিবার জন্য হস্ত প্রসারণ করিলে, তখনই শিশু হাত লুকাইয়া রাখিল এবং ক্রন্দন করিতে লাগিল। কোন কথা বলিলে (Bear) সহ্য হয় না (সাইলি, এন্টি-ক্রু)। তুমি বলপূর্ব্বক তাহার হাত দেখিতে গেলে, সে অত্যন্ত বিরক্ত হইবে এবং চটীয়া যাইবে।

এতাদৃশ স্থলে আমরা ৩০ শক্তির দুই তিনটী অনুবটিকা একমাত্রা একবার মাত্র দিয়া আশ্চর্য্য ফললাভ করিয়াছি।

**শিশু এত খিটখিটে**—যে কিছুতেই তাহাকে সন্তুষ্ট করা যায় না।

**হঠাৎ ক্রোধ** হইতে যদি কোন রোগ বা উপসর্গ উপস্থিত হয় ক্যামোমিলা তাহার সর্ব্বোৎকৃষ্ট ঔষধ।

**বেদনা** (Pain) :—ক্যামোমিলা-রোগীর যত বেদনা' কষ্ট তাহা অপেক্ষা দ্বিগুণতর চীৎকার ইত্যাদির দ্বারা সে প্রকাশ করে এবং আরোগ্যে আশাশূন্য হয় (কফিয়া); যদি এতৎসহ খিটখিটে, ঈর্ষাপূর্ণ, অবাধ্যস্বভাব বর্ত্তমান দেখ, তবে ক্যামোমিলার ২০০ শত শক্তির এক মাত্রা দিয়া আশ্চর্য্য ফল পাইবে।

এতাদৃশ স্বভাবাপন্ন বেদনায় ক্যামোমিলা একটি উৎকৃষ্ট ঔষধ।

N. B :—এই প্রকার বেদনা প্রসব-কালে, দন্তশূলে, বাতরোগে এবং নিউর‍্যাল্‌জিয়াতে দেখিলে ক্যামোমিলা দিতে অণুমাত্রও বিলম্ব করিও না।

**বেদনায়** এই প্রকার **বোধাধিক্য** কাফি-খাদক এবং মাদক-সেবকদিগের মধ্যে দেখিতে পাইলে ক্যামোমিলা দ্বারা চমৎকার ফল পাইবে।

এতাদৃশ বেদনাসহ প্রায়ই ঝিঁ ঝিঁ ধরা বর্ত্তমান দেখা যায়। কিংবা এতৎসহ পর্য্যায়ক্রমে ঝিঁ ঝিঁ ধরা (নাম্‌নেস Numbness) লক্ষণ লক্ষিত হয়;

এতাদৃশ বেদনা বাত অথবা প্যারালিটিক্ অবস্থাসহ থাকা ইহার একটি সিদ্ধি-প্রদ লক্ষণ। ক্যামোমিলার বেদনা প্রায়ই উত্তাপ প্রয়োগে বৃদ্ধি পায়।

(পাল্‌সেটিলার বেদনা—ঠাণ্ডা প্রয়োগে উপশম হয়)।

কিন্তু ইহাও সত্য জানিও যে ঠাণ্ডা প্রয়োগে এবং ঠাণ্ডা বাতাস লাগিলে ক্যামোমিলার কষ্টের এবং পীড়ার আধিক্য হইয়া থাকে; ইহা ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**রোগী-তত্ত্ব**:—মধ্যম বয়স্ক একটি ব্যক্তির বাম স্কন্ধের **বাত** রোগে একোনাইট, ব্রাইওনিয়া, হ্রাস ইত্যাদি অনেক ঔষধ প্রয়োগেও **বেদনার** কোন উপশম হইল না; বেদনা অত্যন্ত কষ্টকর হইয়াছিল একটি প্রবীণ ব্যক্তি কন্‌সালটেশনে আসিয়া ক্যামোমিলা প্রয়োগ করাতে অতি শীঘ্র আশ্চর্য্যভাবে তাহার রোগ আরোগ্য হইয়া গেল।

N. B.—ঐ বেদনার সহিত ঝিঁ ঝিঁ করা বর্ত্তমান থাকায় তাঁহাকে যেন অঙ্গুলি নির্দ্দেশ করিয়া ক্যামোমিলা দিতে উপদেশ দিল।

**অস্থিরতা** এবং **অনিদ্রা**—ইহার অন্ততম (Chief) প্রধান লক্ষণ।

(এতজ্জন্ত একোন, আর্স, হ্রাসও প্রধান ঔষধ বটে)।

**রোগী-তত্ত্ব**:—কোন এক ব্যক্তির বাতের বেদনা রাত্রিতে এত বৃদ্ধি হইত যে সে শয্যা পরিত্যাগ করিয়া চলিয়া বেড়াইত (হ্রাস); তাহাকে ক্যামোমিলা দেওয়াতে সে আশ্চর্য্য প্রকার আরোগ্য লাভ করিল।

"অতীব অস্থিরতা, ব্যাকুলতা, অতিকষ্টে ছটফট করা এবং উদরে ছিড়িয়া যাওয়ার ন্যায় বেদনা।"

শিশুকে কোলে করিয়া বেড়াইলে চুপ করিয়া সুস্থভাবে থাকে; কোলে করিয়া না বেড়ান পর্য্যন্ত কিছুতেই সুস্থ হয় না।

এই কয়টি ক্যামোমিলার অন্ততম সিদ্ধিপ্রদ লক্ষণ।

N. B:—(একোনাইটে যাদৃশ—বহু প্রকার ভয়, বিশেষতঃ মৃত্যুভয় ইত্যাদি আছে—ক্যামোমিলাতে তাদৃশ দেখা যায় না)।

ক্যামোমিলাতে **পাগলের ন্যায়** অবস্থাপন্ন হয় এবং যে কোন অবস্থার পীড়া হউক না কেন, তাহা তুচ্ছ জ্ঞান করে। সে মরিবে কিনা তজ্জন্ত অণুমাত্রও গ্রাহ্য করে না; সে কষ্ট সহ্য করা অপেক্ষা মৃত্যুই শুভ জ্ঞান করে।

(এতাদৃশ প্রকারে ক্যামোমিলাকে—একোনাইট ইত্যাদি হইতে পৃথক করিয়া চিনিয়া লওয়া যায়)।

উৎকট বেদনা এবং স্নায়বীয় ধাতু হেতু অনিদ্রা হইলে—ক্যামোমিলা তাহার উৎকৃষ্টতর ঔষধ।

নিম্নে ক্যামোমিলার কতকগুলি উৎকৃষ্ট লক্ষণ বর্ণিত হইল :—

মস্তকে উষ্ণ ঘর্ম্ম, তাহাতে চুলগুলি ভিজিয়া যাওয়া।

কাণ বেদনা, বেদনায় ভয়ানক চীৎকার করে; কর্ণে ঠাণ্ডা বাতাস লাগিলে অতি কষ্ট বোধ হয়।

একদিকের কপোল লাল ও উষ্ণ এবং অন্যদিকের কপোল পিংশে ও শীতল (এতদ্দেশে এই লক্ষণ প্রায় দেখা যায় না)।

পান অথবা আহার করার পর, মুখমণ্ডলে ঘর্ম্ম হইতে থাকে।

মুখের অভ্যন্তরে কোন গরম বস্তু রাখিলে, দাঁত বেদনা উপস্থিত হয়। (পালস, বিস্‌মাথ, ব্রাই, কফি)।

গরম ঘরের ভিতর প্রবেশ করিলে দন্তশূল আরম্ভ হয়। দন্তগুলি রোগীর নিকট অধিকতর লম্বা বলিয়া অনুভূত হয়।

দন্তোদ্গম সময় শিশুদের উদরাময়; সবুজবর্ণের মল ও তাহাতে ডিম পচা গন্ধের মত গন্ধ পাওয়া যায়।

বেদনাসহ তৃষ্ণা এবং গরম বোধ করা; ক্রমে মূর্চ্ছা (হিপার)।

কাফি-খাদকদের গ্যাষ্ট্র্যাল্‌জিয়া; পাকস্থলীতে—সঙ্কোচনবৎ বেদনা, অথবা পাকস্থলীতে যেন প্রস্তর রহিয়াছে এ প্রকার বেদনা।

অন্ত্র সমূহে বাষ্প জন্মা হেতু শূলবেদনা। পেটটি ঢাকের ন্যায় ফুলিয়া উঠে। অল্প অল্প বায়ু নিঃসরণ হয় বটে, কিন্তু তাহাতে উপশম বোধ হয় না।

মল সবুজবর্ণ, জলবৎ, ক্ষত-উৎপাদক (সালফ), ঘোলাম ডিমের ন্যায় দেখিতে। মল উষ্ণ, পচা ডিমের ন্যায় গন্ধবিশিষ্ট।

রজঃস্রাব (Menstruation):—জরায়ু হইতে বহুল পরিমাণে রক্তস্রাব এবং উহা দেখিতে চাপ চাপ এবং কালচে বর্ণ বিশিষ্ট; সময় সময় বেগে নির্গত হইতে থাকে। ক্রোধের পর জরায়ুর অভ্যন্তরে শূল বেদনা।

প্রসব-বেদনা ঊর্দ্ধদিকে উঠিয়া, ক্রমে উরু দিয়া নিম্নদিকে সঞ্চালন করিতে থাকে, অথবা এই বেদনা পৃষ্ঠদেশ হইতে উদ্ভূত হয়; জরায়ুর মুখের কঠিনাবস্থা।

প্রসব-বেদনা অসহ্য। প্রসব-বেদনায় পেটের ঊর্দ্ধদিকে যেন চাপ বাঁধিয়া উঠে! জরায়ুর মুখ ভাগের কাঠিন্য (বেল)।

প্রসবের পর (After-Pains) অর্থাৎ হাঁতলের বেদনা, অত্যন্ত অসহ্য হয়।

ক্রুদ্ধা মাতা কিংবা ধাত্রীর দুগ্ধ সেবন করিয়া **কন্‌ভাল্‌শন** (নাক্স-ভ)

(মায়ের ভয় পাওয়া হেতু কন্‌ভাল্‌শনে—ওপিয়ম)।

**কাশি** (Cough):—গলা খুসখুস করিয়া কাশি; কাশি শুষ্ক এবং রাত্রিতে বৃদ্ধি প্রাপ্ত, বিশেষতঃ নিদ্রাবস্থায়। প্রাচীন কাশি—শীতকালে এবং ঠাণ্ডা বাতাসে বৃদ্ধি হয়।

শরীর শীতল; শীত এবং কম্প; মুখমণ্ডল ও নিশ্বাস প্রশ্বাস গরম; শরীরে জ্বরের উত্তাপ সহ শীত মিশ্রিত (আর্স)।

শরীরে অত্যন্ত জ্বালা উৎপাদক তাপ এবং চর্ম্ম ঘর্ম্মসিক্ত (বেল)।

নিদ্রা উপস্থিত, কিন্তু নিদ্রা যাইতে পারে না (কষ্টি, ওপিয়ম, বেল)।

**স্তন্যদান** (Nursing):—সন্তানকে স্তন্যদানের সময় দুগ্ধ চোঁয়াইয়া পড়িতে থাকে।

(দুগ্ধ খাওয়া শেষ হইলেও স্তনের দুগ্ধ চোঁয়াইয়া পড়ে—কোনা)।

স্তনের বোঁটা দুইটি স্পর্শাসহিষ্ণু (হেলোনি, ফাইটো)

শিশুর স্পর্শে স্তন দেশে বেদনা অনুভূত হয়।

**জ্বালা** (Burning):—পায়ের তলা রাত্রিতে অত্যন্ত জ্বালা করে; সেই জন্য পা বিছানার বাহির করিয়া রাখে (পালস, মেডোরিনা, সালফ)।

**উদরাময়** (Diarrhœa):—ঠাণ্ডা লাগিয়া, **ক্রোধ** কিংবা **ত্যক্ততা** হেতু—বিশেষতঃ **দন্তোদ্গম সময়** উদরাময়ের বৃদ্ধি। তাম্রকূট সেবন হেতু উদরাময়; শিশুর গতি নীচের দিকে করিলে উদরাময় হয়, কিংবা তাহার বৃদ্ধি হয় (স্যানিকিউলা, বোরাক্স)।

মস্তকের একদিকে বেদনা; মস্তকে গরম ঘর্ম্ম এবং তাহাতে চুল ভিজিয়া যাওয়া।

চক্ষু প্রাতে ফুলিয়া থাকে এবং পিচুটী দ্বারা অক্ষিপত্রদ্বয় জুড়িয়া যায়।

মলদ্বারের ভাল কার্য্য ও ক্ষমতার অভাব হেতু কোষ্ঠবদ্ধতা।

মলদ্বারে ক্ষতযুক্ত ফিসার ( বিদীর্ণতা )।

পায়ে এবং পায়ের ডিমে খিল্‌ধরা।

**সম্বন্ধাবলী** (Relations) :—শিশুদের ক্রেনিয়েল (Cranial) স্নায়ু সমূহের পীড়ায়—বেল; উদরের স্নায়ু সমূহের পীড়ায়—কোনা।

ওপিয়াম কিংবা মর্‌ফিয়ার **অপব্যবহার** দ্বারা রোগ জন্মিলে ইহা তাহার **প্রতিষেধক**।

বেল, বোরাক্স, ব্রাই, কাফি, পাল্‌স, সালফ—ইহার সমকক্ষ ঔষধ।

মানসিক সুস্থিরতা থাকিলে—ক্যামো ভাল কার্য্যকারী নহে।

**বৃদ্ধি** (Aggravation) : গরমে, ক্রোধে, সন্ধ্যায়, দুই প্রহর রাত্রির পূর্ব্বে, খোলা বাতাসে, বেগবান বাতাসে, উদ্গারে, নিম্নগতিতে।

**উপশম** (Amelioration) :—কোলে লইয়া বেড়াইলে, উপবাস করিলে, আকাশের অবস্থা গরম হইলে।

**শক্তি** (Potency) :—১২শ এবং ৩০শ শক্তি সচরাচর কার্য্যকারী। ২০০ শত, ৩য়, ৬ষ্ঠ অনেক সময় ব্যবহৃত হইয়া থাকে।

N. B.—আমরা **শিশু-যকৃতে** ইহার ৩০শ শক্তি প্রতিদিন একমাত্রা ব্যবহার করিয়া অত্যুৎকৃষ্ট ফল লাভ করিয়াছি।

## স্মৃতি-সহায়।

১। ইহার স্বভাব, মানসিক অবস্থা, বেদনা, সহিষ্ণুতা, বেদনার বৃদ্ধি, বেদনার প্রধানতম স্বধর্ম্ম, অনিদ্রা, অস্থিরতা, ভয়, মস্তকেঘর্ম্ম, কর্ণে বেদনা, দন্তশূলে, উদরাময়, মল, ঋতুস্রাব, প্রসব-বেদনা, কাশি, শীত, গাত্রদাহ ইত্যাদি বর্ণনা কর ?

২। (কফিয়া, ব্রাই, সিনা, ক্রিয়োজো) (লাইলি) (বোরাক্স, ক্যানিকিউ) (হেলোনি, কাইটো) (কোনা) (নাক্স) (ওপি) (হ্রাস) (বেল, কষ্টি, ওপি) (পালস, মেডো, সালফ) ইত্যাদি ঔষধের সহ ক্যামোর কি কি প্রকার সৌসাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে ?

# চেলিডোনিয়াম মেজাস।
# Chelidonium Majus.

চেলিডোনিয়াম মেজাস নামক ওপিয়াম জাতীয় গাছ হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action):—চেলিডোনিয়ামের (Chief) প্রধানতম ক্রিয়াস্থলই **যকৃৎ** এবং সেই হেতু—**যকৃদধীন লক্ষণচয়ই** ইহার সর্ব্বশ্রেষ্ঠ সিদ্ধিপ্রদ লক্ষণচয় মধ্যে গণ্য।

দক্ষিণ স্কন্ধের স্ক্যাপুলা নামক অস্থির নিম্ন এবং অধঃ কোণে তীক্ষ্ণ কিংবা স্থূল বেদনা ( কেলি-কা, মার্ক )।

( বামদিকের স্কন্ধে এতাদৃশ বেদনা হইলে—চেনোপোডি, স্যাঙ্গুইনে )।

এই বেদনা ন্যাবা, কাশি, উদরাময়, নিউমোনিয়া, ঋতুস্রাব, অতিরিক্ত দুগ্ধ-ক্ষরণ, অবসন্নাবস্থা ইত্যাদি যে কোন পীড়া সহ হউক না কেন, তৎ-সঙ্গে **স্ক্যাপুলা অস্থির নিম্ন কোণে** (Lower Angle) **বেদনা** থাকিলে চেলিডোনিয়াম দিতে অণুমাত্রও বিলম্ব করিবে না।

**দক্ষিণ দিক** (Right side):—চেলিডোনিয়ামের কার্য্য অনেক অংশে **লাইকোপোডিয়ামের** সদৃশ। দক্ষিণদিকে পীড়ার উৎপত্তি—ইহার অন্য একটী প্রধানতম লক্ষণ।

দক্ষিণদিকের সুপ্রা-অরবিটাল স্নায়ুর নিউর‍্যালজিয়া, দক্ষিণদিকের হাইপো-কণ্ড্রিয়া স্থানের বেদনা, দক্ষিণদিকের নিউমোনিয়া ( মার্ক ); দক্ষিণ স্কন্ধের বেদনা, দক্ষিণ হিপ্ প্রদেশ, উরু, পায়ের তলা এবং চরণদ্বয়ে বেদনা, বিশেষতঃ ইহাদের দক্ষিণদিকে অধিকতর।

দক্ষিণ চরণ বরফের ন্যায় ঠাণ্ডা, বাম দিকের চরণ স্বাভাবিক।

( চেলিডোনিয়াম যে কেবল দক্ষিণদিকের বলিয়াই লাইকোপোডিয়ামের তুল্য ঔষধ তাহা নহে; ইহার অন্যান্য অনেক লক্ষণও লাইকোপোডিয়ামের লক্ষণচয়ের মধ্যে দেখা যায় )।

( এই দুই ঔষধের একের পর অন্যটীর প্রয়োগে উৎকৃষ্ট ফল লাভ করিবে)।

**যকৃৎ এবং ফুস্ফুসের** পীড়ায় যদি কথিত স্কন্ধ দেশের বেদনা

বর্ত্তমান নাও থাকে, তত্রাচ চেলিডোনিয়ামই উক্ত রোগচয় আরোগ্য করিতে সমর্থ হয়। লিভারের স্থানে, চাপনে বেদনা মুখে তিক্ত স্বাদ, জিহ্বা হলুদবর্ণের কোটীং দ্বারা আবৃত এবং উহার রক্তবর্ণ পার্শ্বদ্বয় দন্তের ছাপযুক্ত ( পডো )।

( বড় চটাল জিহ্বায় দন্তের ছাপ—মার্ক )।

চক্ষুর অভ্যন্তর হরিদ্রাবর্ণ; মুখমণ্ডল, হস্তদ্বয় এবং চর্ম্ম হরিদ্রাভ।

মল—সাদা অথবা কর্দ্দমবৎ, অথবা স্বর্ণের ন্যায় পীতবর্ণ।

মূত্র—স্বর্ণের ন্যায় পীতবর্ণ, কাল কটা রং কিম্বা নেবুর রং বিশিষ্ট।

অক্ষুধা, ত্যক্ততা এবং বিবমিষা অথবা পিত্ত বমন। রোগী গরম পানীয় ব্যতীত আর কিছুই উদরে রাখিতে পারে না।

N. B. :—এই সমস্ত লক্ষণ থাকিয়া ইন্‌ফ্রা-ক্যাপুলারের বেদনা যদি নাও থাকে তত্রাচ ঐ সমস্ত লক্ষণকে চেলিডোনিয়ামের লক্ষণ বলিয়াই জানিও।

যদিস্যাৎ চেলিডোনিয়ামে সম্পূর্ণ আরোগ্য প্রদান করিতে না পারে, তবে **লাইকোপোডিয়ামের** ন্যায়, এতৎপরেও কোন **এণ্টি-সোরিক** ঔষধ ব্যবহার দ্বারা সুফল পাইবে।

কিন্তু সেস্থলে চেলিডোনিয়ামকেই আরোগ্যের মূল বলিয়া জানিও।

যে সমস্ত লক্ষণের কথা বলা হইল, উহা **যকৃতের কন্‌জেচ্‌শন** অথবা **ইন্‌ফ্ল্যামেশন** হইতে জন্মিতে পারে; তৎসহ মেদযুক্ত যকৃৎ এবং গলষ্টোন বা **পিত্তশিলা** বর্ত্তমান থাকিতে পারে। যকৃতের দোষ সহ নিউমোনিয়া হইলে ইহা তাহার মহৌষধ।

**নিউমোনিয়া** (Pneumonia) :—নিউমোনিয়া এবং ক্যাপিলারী ব্রঙ্কাইটিস ইত্যাদিতে যদি দেখ—**নাসিকার পক্ষদ্বয়** নিশ্বাস প্রশ্বাস সহ **উঠা পড়া** করিতে থাকে, তবে চেলিডোনিয়ামের দ্বারা অত্যাশ্চর্য্য ফল নিশ্চয়ই পাইবে। আমরা বহুসংখ্যক রোগীতে এই লক্ষণ অবলম্বনে অনেক শিশুর **ক্যাপিলারী ব্রঙ্কাইটীস** এবং **নিউমোনিয়া** আরোগ্য করিয়াছি।

যদি কখন কাশি বর্ত্তমান থাকে, তৎসহ দক্ষিণদিকের স্কন্ধে এবং বক্ষঃস্থলে বেদনা থাকে—তবে চেলিডোনিয়াম অবশ্যই দিবে। তাহাতে ভবিষ্যৎ যক্ষ্মা হওয়ার ভয়ও অনেক অংশে দূর হইবে।

**প্রকৃতি** (Features):—পাণ্ডুবর্ণ এবং পাতলা শরীর বিশিষ্ট, খিটখিটে

স্বভাব ; যকৃৎ, পাকস্থলী এবং উদরের অসুখ ( পডো ) ইত্যাদি যুক্ত ব্যক্তির পক্ষে চেলিডোনিয়াম উপযোগী ঔষধ।

আকাশের অবস্থা পরিবর্ত্তন হেতু পীড়া ( মার্ক) ; আহারের পর উপশম।

অতীব গরম পানীয় সেবনে ইচ্ছা ( আর্স, কেলকেরিয়া )।

মাঝে মাঝে দক্ষিণদিকের অরবিটাল স্নায়ুর নিউর‍্যালজিক বেদনা, তৎসহ বহুল অশ্রু-পতন ; অশ্রু দরদরিত ভাবে পড়িতে থাকে ( হ্রাস )।

---

**কোষ্ঠবদ্ধতা** (Constipation :—মল কঠিন, ভেড়ার নাদির ন্যায় বড়ি বড়ি—ওপিয়াম, প্লাম্বাম) ; পর্য্যায়ক্রমে কোষ্ঠবদ্ধতা এবং উদরাময়।

**উদরাময়** (Diarrhœa) :—রাত্রিতে, ঈষৎ সাদাবর্ণ এবং আমসংযুক্ত ; থকথকে ঈষৎ হরিদ্রাবর্ণ ; কটা অথবা সাদা জলবৎ ; লেইয়ের ন্যায় অসাড়ে মলত্যাগ।

মুখমণ্ডল, কপোল, নাসিকা, কপাল অত্যন্ত হরিদ্রাবর্ণ বিশিষ্ট। হাতের-তালু হলুদবর্ণ ( সিপি )।

**কাশি** (Cough) :—আক্ষেপযুক্ত কাশি, কাশিতে কাশিতে এক টুকরা শ্লেষ্মা মুখ হইতে ছুটিয়া বাহির হয় ( ব্যাডিয়াগা, কেলি-কার্ব্ব )।

পুরাতন, পচা, ক্রমশঃ বিস্তার স্বভাবাপন্ন ক্ষত যদি যকৃতের পীড়া সহ অথবা টিউবারকুলার স্বভাবাপন্ন শরীরে উৎপন্ন হয়, তবে সে স্থলে চেলিডোনিয়ামকে উৎকৃষ্ট ঔষধ বলিয়া জানিবে।

**গাল্‌ষ্টোন অর্থাৎ পিত্তশিলা**, তৎসহ দক্ষিণ স্কন্ধের বেদনা।

গলষ্টোনজনিত ভয়ানক শূল বেদনায়—কার্ডুয়াস-মেরিয়েনাস উৎকৃষ্ট।

**সম্বন্ধাবলী** (Relations) :—চেলিডোনিয়াম—ব্রাইওনিয়ার অপব্যবহারের উৎকৃষ্ট এণ্টিডোট, বিশেষতঃ যকৃতের পীড়া বর্ত্তমানে।

একোন, ব্রাই, লাইকো, মার্ক, নাক্স, স্তান্ম, সিপি, সালফার, ইত্যাদি ঔষধ—চেলিডোনিয়ামের উপযোগী।

চেলিডোনিয়ামের পর—আর্স ; লাইকো, সালফার প্রয়োগ করিলে বিশেষ সুফল হয়, এমন কি তাহাতেই রোগ সম্পূর্ণ আরোগ্য হইয়া যাইতে পারে।

**শক্তি** (Potency) :—আমরা সচরাচর ইহার ৩য় এবং ৬ষ্ঠ শক্তি দ্বারা উৎকৃষ্ট ফল লাভ করিয়া থাকি।

## স্মৃতি-সহায়।

১। দক্ষিণ স্কন্ধের বেদনা, দক্ষিণদিকের পীড়াদিচয়, যকৃতের বেদনা, মুখের স্বাদ, জিহ্বার অবস্থা, চক্ষু, মল, মূত্র ইত্যাদির বর্ণ, বিবমিষা, বমন, গরম পানীয়, ইহার আকৃতি ও স্বভাবাদি, আকাশের অবস্থা সহ পীড়া, উপশম, অরবিট্যাল নিউর‍্যালজিয়া, চক্ষুর জল পড়া, কোষ্ঠবদ্ধতা, উদরাময়, মুখমণ্ডল, গায়ের বর্ণ, আক্ষেপযুক্ত কাশি, ক্ষত, গলষ্টোন, গলষ্টোন কলিক ইত্যাদি সম্বন্ধে চেলিডোনিয়ামের যে যে অবস্থা তাহা সবিস্তার স্মরণ করিয়া বল ?

২। (লাইকো) (পডো) (কেলি-কার্ব্ব, মার্ক) (চেনোপডি, আজাইমে) (মার্ক) (পডো) (আর্স, ক্যাল্‌কেরিয়া) (হ্রাস) (ওপি, প্লাম্বাম) (সিপি) (মার্ক) (ব্যাভিয়াগা, কেলি-কার্ব্ব,) (কার্ডুয়াস-মেরিয়েনাস) এই সকল ঔষধের সহিত ইহার কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে ?

---

# চায়না বা সিঙ্কোনা।

# China or Cinchona.

### সিঙ্কোনার বল্কল হইতেই আমাদের চায়না প্রস্তুত হইয়া থাকে।

ইহার পূর্ণ নাম চায়না অফিসিনালিস (China Officinalis); উদ্ভিদ বিদ্যাবিদেরা ইহাকে "সিঙ্কোনা ফ্লেভাস" কিম্বা "সিঙ্কোনা ক্যালিসিয়া" বলিয়া থাকেন।

এই জাতীয় সিঙ্কোনা বৃক্ষ হইতেই অধিক পরিমাণে কুইনাইন জন্মায়। দক্ষিণ আমেরিকার পেরু দেশের তদানীন্তন রাজপ্রতিনিধির ভার্য্যার নাম "সিঙ্কোনা কাউণ্টেস" ছিল; সেই জন্য তাঁহার সম্মানার্থ ইহার নাম "সিঙ্কোনা" হইয়াছে।

**দুর্ব্বলতা** (Weakness) :—অতীব দুর্ব্বলতা এবং শারীরিক অবসন্নতা ইহার প্রধান লক্ষণ। এলোপ্যাথিক ডাক্তারেরা সাধারণভাবে ইহাকে (Tonic) টনিকরূপে ব্যবহার করেন।

কিন্তু মহাত্মা **হানিমানের** অনুচরেরা—যে **দুর্ব্বলতায়** ইহা ব্যবহার করিয়া থাকেন, তাহার বিশেষ বিশেষত্ব আছে। বহুল পরিমাণে রক্তস্রাব এবং অন্যান্য শারীরিক তরল পদার্থের নির্গমন, অতীব দুগ্ধ অথবা অতিরিক্ত লালা ক্ষরণ, শ্বেত-প্রদর, শুক্রপাত, বহুল পরিমাণ পুঁজ জন্মা এবং পুঁজ-ক্ষরণ বহুদিবসের উদরাময়, জরায়ু, ফুসফুস, অন্ত্র সমূহ অথবা নাসিকা হইতে অধিক পরিমাণে শোণিত স্রাব সহ মূর্চ্ছা, দৃষ্টি-হারা, কর্ণে শোঁ শোঁ শব্দ ইত্যাদি **চায়নার প্রধানতম লক্ষণ।**

মূল কথা শরীরের সঞ্জীবনী-শক্তির রক্ষক তরল-পদার্থচয়ের ক্ষরণ হইতে যে দুর্ব্বলতা জন্মে, তাহাতেই চায়না উৎকৃষ্ট কার্য্যকারী জানিবে।

N. B.:—৩য় কিম্বা ২য় শক্তি চায়নার পুনঃ পুনঃ প্রয়োগ দ্বারা আমরা অনেক স্থলে আশানুযায়ী ফললাভ করিয়াছি! রোগের অবস্থানুসারে এই প্রয়োগ অধিক, কিম্বা অল্প সময় অন্তর করিতে পার।

যদি বহুদিন যাবৎ অল্প অল্প ক্ষরণ কিম্বা স্রাব চলিতে থাকে, তবে মুখ-মণ্ডলের স্বাভাবিক বর্ণ পিংশে হইয়া যাওয়া, চক্ষু কোটরস্থ এবং তাহার চতুর্দ্দিকে কাল্‌চে দাগ পড়া, দপ্‌দপানিযুক্ত শিরঃপীড়া, নিশাঘর্ম্ম, সামান্য পরিশ্রমে কিম্বা নড়াচড়াতে সহজেই ঘর্ম্ম ইত্যাদি সচরাচর দৃষ্ট হইয়া থাকে; এতাদৃশ রোগীতে চায়না মহোপকারী।

(শ্বেতপ্রদর এবং শুক্র-ক্ষরণ রোগগ্রস্ত ব্যক্তিদিগেতেই, এই সমস্ত লক্ষণ দেখিতে পাইবেন)।

**পরিপাক যন্ত্র** (Stomach):—পরিপাক যন্ত্রাদির উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। **রাক্ষসী ক্ষুধা**—ইহার একটী প্রধান লক্ষণ, অক্ষুধাও একটী লক্ষণ বটে; **পেটফাঁপা** (কার্ব্ব-ভ, লাইকো)—পেট এত ফাঁপা যে, বোধ হয় যেন গ্যাসে পূর্ণ রহিয়াছে এবং তাহাতে উদ্গার ইচ্ছা; কিন্তু উদ্গার উঠিলেও কিছুমাত্র উপশম বোধ হয় না (উদ্গারে উপশম—কার্ব্ব-ভ)। এতাদৃশ রোগীর পরিপাক-শক্তি অতি (Bad) মন্দগতিবিশিষ্ট। যাহা খায় তাহাই উদর মধ্যে যেন **গ্যাসে পরিণত হয়** এবং তাহাতে উদর এত স্ফীত হয় যে, নিশ্বাস প্রশ্বাস পর্য্যন্ত অসম্ভব হইয়া উঠে; কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, এতাদৃশ অবস্থা সত্বেও ভোজন-কাল উপস্থিত হইলে রোগীর ক্ষুধা উপস্থিত হয়।

অত্যন্ত চা সেবন হেতু পেটফাঁপা (নাক্স-ভ)।

ফল আহার হেতু পেটফাপার আধিক্য (পালস)।

**মল** (Stool):—**উদরাময়**—বিশেষতঃ ফল আহার হেতু। মল জলবৎ হরিদ্রাবর্ণ বা কটাভ কিম্বা কাল বর্ণের আভাযুক্ত এবং অজীর্ণ পদার্থচয়যুক্ত এবং বেদনাশূন্য। মলত্যাগ সহ বহুল বায়ু নিঃসরণ (পেটফাপা থাকিলে); প্রায়ই শীর্ণ, পিংশেবর্ণ, কোটরস্থ অক্ষিযুক্ত শিশুদের এতাদৃশ উদরাময়ে ফলদ।

মলে অত্যন্ত দুর্গন্ধ থাকিলে চায়না তাহার একটী উৎকৃষ্ট ঔষধ।

অনেক সময় উদরাময় এবং ওলাউঠা রোগে যদি বহুসংখ্যক কেঁচো ক্রমি বমন এবং মল সহ নির্গত হইতে থাকে, তবে সিনা অপেক্ষা চায়নার নিম্ন শক্তি প্রয়োগ করিয়া উৎকৃষ্টতর ফললাভ করিবে।

**রোগি-তত্ত্ব:**—৩।৪ বৎসর বয়স্ক একটি শিশুর ওলাউঠায় বমনে, মলে এবং বিনা বমনে মুখ দিয়া কেঁচো ক্রমি পড়িতে দেখিয়া, চায়না ৩য় শক্তি দুই ঘণ্টা অন্তর সেবন করিতে দিয়া আমি অভাবনীয় ফল লাভ করিয়াছি; এই রোগীতে আর্সেনিক, ভিরেট্রাম্ এবং সিনা ইত্যাদি ঔষধে কোন ফলই প্রাপ্ত হওয়া যায় নাই; কিন্তু চায়না প্রয়োগের পর ক্রমে মলের অবস্থা পরিবর্ত্তিত, হস্ত পদাদির হিমবৎ অবস্থার ও বমনের উপকার লক্ষিত হইতে লাগিল। ২।৩ দিন মধ্যে ঐ রোগী একমাত্র চায়না প্রয়োগেই আরোগ্য লাভ করিল; দ্বিতীয় ঔষধ আর দিতে হয় নাই।

**কলিক্ বা শূলবেদনা** ( Colic Pain ) :—প্রতিদিন কোন **নির্দ্দিষ্ট ঘণ্টায়** শূলবেদনা উপস্থিত; পিত্তশিলা অর্থাৎ গলষ্টোনজনিত সাময়িক শূলবেদনা ( কার্ডুয়াস্-মেরিয়েনাস্ ); রাত্রিতে এবং আহারান্তে—বেদনার বৃদ্ধি; উপুড় হইলে বেদনার উপশম ( কলোসিন্থ ); অসাড়ে—মল ও মূত্র ত্যাগ।

**ইণ্টারমিটেণ্ট জ্বর** (Intermittent Fever):—প্রত্যেক আক্রমণ ২।৩ তিন ঘণ্টার **অগ্রোপসারক** ( চিনিনাম্-সাল্ফ ); প্রতি সপ্তাহ বা পক্ষান্তে জ্বর; আবৃত অবস্থায় অথবা নিদ্রাবস্থায় বহুল ঘর্ম্ম ( কোনায়াম ); রাত্রিতে কদাচ জ্বর না হওয়া (?) N. B. :—এই শেষোক্ত লক্ষণটিতে আমাদের আপত্তি রহিয়াছে, কারণ রাত্রির জ্বরও চায়না দ্বারা আমরা আরোগ্য করিয়াছি।

**সাময়িক আক্রমণ কিংবা বৃদ্ধি** (Periodical Attacks or Aggravation) :—এলোপ্যাথিক ডাক্তারা এই লক্ষণ অবলম্বনে সিঙ্কোনার এবং কুইনাইনের ঘোরতর অপব্যবহার করিয়া থাকেন। এই সাময়িক আক্রমণ ম্যালেরিয়া জনিত হউক, কিম্বা না হউক, তাহাতে সিঙ্কোনা যেমন কার্য্যকারী, লক্ষণানুসারে ইউপেটোরিয়াম্—পারফোলিয়েটাম, ইপিকাক, আর্সেনিক, ন্যাট্রা-মি এবং অন্যান্য বহুসংখ্যক ঔষধও তদ্রূপ ফলপ্রদ; অবস্থা এবং লক্ষণ ভেদে তাহাদের প্রয়োগ আবশ্যক।

একদিন অন্তর একদিন বৃদ্ধি সিঙ্কোনার একটি অতি প্রধানতম লক্ষণ।

**রোগি-তত্ত্ব** :—একটি বাতরোগগ্রস্ত রোগীতে বাহ্য-প্রয়োগ দ্বারা স্থানীয় রোগ, হৃৎপিণ্ডে উপস্থিত হইয়াছিল এবং একদিন অন্তর একদিন তাহাতে অসহ্য যন্ত্রণা হইত; চায়না প্রয়োগে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

N. B :—এ কথা স্মরণ রাখিও যে, সকল প্রকার সাময়িক আক্রমণই যে চায়না এবং কুইনাইন দ্বারা আরোগ্য হইবে এমন নহে; বরং অনেক সময়ে ঐ সমস্ত ঔষধের যথেচ্ছা প্রয়োগ দ্বারা রোগ যাপ্য হইয়া থাকে; সেস্থলে এক-মাত্রা ইউপেটোরিয়াম্ এবং অবস্থা বিশেষে ন্যাট্রা-মি, কিম্বা আর্সেনিক্ দিয়া অনেক রোগী আরোগ্য হইয়াছে।

এই সমস্ত ঔষধের প্রয়োগ যথা লক্ষণে করিবে। তাহাতে দেখিতে পাইবে যে, তোমার তূণীরে **কুইনাইন** এবং চায়নার ন্যায় বহু ক্ষমতাশালী বাণ রহিয়াছে। এমন কি, এক গৃহে তিনটি ব্যক্তি ম্যালেরিয়া রোগাক্রান্ত হইয়াছিল। তাহাদিগকে **কুইনাইন** যথেষ্ট পরিমাণে দিয়াও কোন ফল হয় নাই। তৎপর তাহার একটি রোগী ক্যাপ্সিকামে; অন্যটি ইগ্নেশিয়ায়; বক্রীটি ইউপেটো-পারফো (লক্ষণানুযায়ী দেওয়াতে) আরোগ্য লাভ করে।

(ইহার আরও কয়েকটি জলন্ত দৃষ্টান্ত জন্য গ্রন্থকার কৃত "চিকিৎসা-বিধানের "জ্বর চিকিৎসা" খণ্ডে "কুইনাইন্" দেখ)।

**মন্তব্য** :— এলোপ্যাথ ভায়াদের **কুইনাইনের অপব্যবহারই** আজকাল হোমিওপ্যাথির এবং কবিরাজীর এতাদৃশ উন্নতির অন্যতম কারণ বলিয়া নির্দ্দেশিত হইতেছে। ভাবিয়া দেখিলে, সে কথা মিথ্যা নহে!!

**কুইনাইন ক্যাকেক্সিয়া** (Quinine Cachexia):—কুই-নাইনের অপব্যবহার হেতু জ্বর আট্কিয়া ধাতুস্থ হইয়া পড়ে; তদ্ধেতু রোগী জীর্ণ শীর্ণ এবং পিংশে বর্ণ বিশিষ্ট হইয়া যায়; রোগীর এতাদৃশ অবস্থাকে "কুইনাইন ক্যাকেক্সিয়া" বলে।

এই অবস্থার প্রতিবিধান জন্য—ইপিকাক্, আর্সেনিক, ন্যাট্রা-মি, পাল্স, ফেরাম ইত্যাদি ঔষধ নির্দ্দেশিত হয়। তবে লক্ষণের সহিত ঐক্য করিয়া ইহাদের প্রয়োগ করা কর্ত্তব্য। একদিক হইতে ক্রমান্বয়ে ঔষধ প্রয়োগ করিলে কোন কায হইবে না।

**যকৃৎ ও প্লীহা** (Liver & Spleen):—যকৃতের প্রাচীন পীড়াতে

চায়না মহোপকারী। দক্ষিণ ( Right ) হাইপোকণ্ড্রিয়া প্রদেশে বেদনা এবং পঞ্জরের নিম্নভাগে বিবর্দ্ধিত, শক্ত এবং বেদনাযুক্ত যকৃৎ হস্তে অনুভব করা যায়; চক্ষু এবং গাত্র হলুদপানা; প্রস্রাব—গাঢ় ( Dark ) বর্ণবিশিষ্ট; মলের বর্ণ পাত্‌লা পিত্ত প্রকৃতরূপ নিঃসৃত না হওয়াতেই এতাদৃশ অবস্থাচয় ঘটিয়া থাকে। এই সমস্ত অবস্থায় চায়না দ্বারা উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

কুইনাইনের অপব্যবহার জনিত প্লীহার পীড়া ইত্যাদিতে চায়না বিশেষ ফলপ্রদ। যকৃৎ এবং প্লীহার এই সমস্ত উপদ্রব জন্য **চায়না** নিম্ন শক্তি অপেক্ষা ২০০ শত শক্তি উৎকৃষ্টতর কার্য্যকারী।

**রক্তস্রাব** (Hæmorrhrages):—রক্তস্রাবেও চায়না মহৌষধ। শরীরের প্রত্যেক রন্ধ্র, ছিদ্র, কূপ বা গহ্বর হইতে যে রক্তস্রাব হয়, আমি তাহারই কথা বলিলাম। কার্ব্ব-ভ, ফেরাম, ক্রোটেলাস-হরিডাস, ফস্ফরাস। সাল্‌ফ-এসিড ইত্যাদি ঔষধকে এতাদৃশ স্থলে চায়নার প্রতিযোগী জানিবে।

**অতীব স্পর্শাসহিষ্ণুতা** ( Over-Sensitiveness ):—চায়নার একটি প্রধানতম লক্ষণ। গাত্রের কোনস্থান স্পর্শ করিলেই অসহ্য বোধ হয়। এমন কি চুলের গোড়াগুলি পর্য্যন্ত এতদূর ছন্ ছন্ করে, যে চুলগুলি সমান্য নাড়াচাড়া করিলেও অতীব কষ্ট বোধ হয়; কিন্তু **জোরে স্পর্শ বা চাপ দিলে কোন কষ্ট বোধ হয় না।**

শরীরের উপর দিয়া বায়ু বহমান হইলেও কষ্ট হইতে থাকে।

( প্লাম্বাম্ এবং ক্যাপ্‌সিকামেও এতাদৃশ স্পর্শাসহিষ্ণুতা রহিয়াছে। )

**আকৃতি এবং প্রকৃতি** ( Features ):—হৃষ্টপুষ্ট ব্যক্তি; পূর্ব্বে হৃষ্টপুষ্ট ছিল বটে কিন্তু পশ্চাৎ শুক্র-ক্ষরণ, উদরাময়, ঔষধের অপব্যবহার ইত্যাদি হেতু শরীরের জীর্ণ অবস্থা ( কার্ব্ব-ভ )।

গ্রাহ্যশূন্যতা; কোন বিষয়ে সহানুভূতি না থাকা ( এসিড-ফস্ ); ক্ষুব্ধচিত্ততা, বিমর্ষ; বাঁচিতে অনিচ্ছা, কিন্তু আত্মহত্যার সাহস হয় না।

**শোথ** ( Oedema :)—তরুণ রোগ সহ শোথ।

**বেদনা** ( Pain ):—ছিঁড়িয়া যাওয়ার ন্যায় বেদনা; প্রত্যেক গ্রন্থিতেই সমস্তগুলি অস্থির বেদনা; পেরিয়ষ্টিয়ামের অর্থাৎ অস্থির আবরকদিগের বেদনা হেতু সমস্ত শরীর যেন পাকা ফোঁড়ার ন্যায় বোধ হয়; হস্ত পদাদির সঞ্চালনে

বেদনার উপশম বোধ হওয়াতে, উহাদিগকে সঞ্চালন করিতে থাকে। কোন স্থান স্পৃষ্ট হইলে তাহাতে বেদনা আরম্ভ হইয়া অতীব বৃদ্ধি পায়।

**মাথাবেদনা** (Headache):—শিরঃপীড়ায় যেন মাথাটি (Bursts) ফাটিয়া যায়; মাথার ভিতর এবং ক্যারোটিড ধমনিদ্বয়ের অতীব দপ্ দপানি (বেগ); মুখমণ্ডল রক্তিমাকার। অক্ষিপাট হইতে সমস্ত মাথা পর্য্যন্ত বেদনা।

উপবেশনে এবং শয়নে বেদনার বৃদ্ধি—সেইজন্য দাঁড়াইয়া থাকে, কিংবা চলিয়া বেড়ায়।

রক্তস্রাব অথবা রতিক্রিয়ার পর শিরঃপীড়া।

শিশুকে স্তন্যদান কালে দন্তশূল।

**নিদ্রা** (Sleep):—অতৃপ্তকর নিদ্রা, অথবা অবিরত নিদ্রালুতা; রাত্রি তিনটার সময় বৃদ্ধি; অতি প্রত্যুষে জাগরিত হওয়া।

রক্তস্রাবাদি হেতু কন্‌ভাল্‌শন্, মুর্চ্ছা, দৃষ্টি-হারা, হিমাঙ্গ (ফেরাম-ফস্)।

ভয়ানক উদরাময় ও স্বেদ এবং তৎসহ কন্‌ভাল্‌শন্।

N. B.:—কয়েকটি শিশুতে উদরাময় সহ কন্‌ভাল্‌শন্ দৃষ্টে আমরা চায়না ৩য় শক্তি দিয়া অদ্ভুত উপকার পাইয়াছি।

এক হস্ত শীতল, অন্য হস্ত উষ্ণ (ডিজি, ইপিকাক্, পাল্‌স্)

ইণ্টারমিটেণ্ট জ্বর ছাড়িবার সময় রোগী ঘুমাইয়া পড়ে এবং সেই সময় সর্ব্বাঙ্গে বিশেষতঃ পৃষ্ঠদেশে অধিকতর পরিমাণ ঘর্ম্ম।

N. B.:—এই লক্ষণ দৃষ্টে আমরা চায়না ২য় শক্তি প্রয়োগ করিয়া কয়েকটী রোগী আরোগ্য করিয়াছি।

**সম্বন্ধাবলী** (Relations):—চায়নার পরে কিম্বা পূর্ব্বে ফেরাম্ উপকারী; হাইড্রোকেফালইড পীড়ায়—ক্যাল্‌কেরিয়া-ফসের পর চায়না উৎকৃষ্ট কার্য্যকারী। ইণ্টারমিটেণ্ট জ্বরে এবং অগ্রোপসারক জ্বরে ইহা—চিনিনাম-সাল্‌ফের সহযোগী।

(ডিজিটেলিস্ এবং সেলিনিয়াম্ নামক ঔষধের সহিত চায়নার ঐক্য নাই)।

**বৃদ্ধি** (Aggravation):—সামান্য বাতাস স্পর্শে; বাতাস লাগিলে; একদিন অন্তর একদিন; মানসিক চাঞ্চল্যে; জীবন-রক্ষক তরল-পদার্থের স্রাবে।

**উপশম** (Amelioration:)—জোরে চাপ দেওয়ায়; উপুড় হইলে।

**শক্তি** (Potency):—১ম, ২য়, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত শক্তি।

## স্মৃতি-সহায়।

১। অত্যন্ত দুর্ব্বলতার প্রধানতম কারণনিচয় এবং তাহার আনুষঙ্গিক লক্ষণচয়। এলিমেন্টারী পথের অর্থাৎ পাকস্থলী আদি পরিপাক যন্ত্রের উপর কার্য্য, অক্ষুধা, অতি-ক্ষুধা, পেট ফাঁপা, উদরাময় ও তৎসঙ্গীয় অবস্থানিচয় বর্ণন কর।

২। এন্টি-পিরিয়ডিক্ স্বভাব অর্থাৎ সাময়িক আক্রমণ, ইণ্টারমিটেণ্ট জ্বর, প্লীহা এবং যকৃতের উপর কার্য্য, স্পর্শাসহিষ্ণুতা। চায়না রোগীর আকৃতি, প্রকৃতি ও স্বভাব। ড্রপ্‌সি, বেদনা, শিরঃপীড়া, রক্তস্রাব ও তাহার প্রবণতা, জ্বরের স্বভাবচয়। উপরোক্ত বিষয়গুলি সম্বন্ধে চায়নার যে যে সম্বন্ধ এবং কার্য্য রহিয়াছে তাহা বর্ণন কর?

৩। (কার্ব্ব-ভ, লাইকো) (ইউপেটো-প', ইপিকাক, ন্যাট্রা-মি, আর্স) (ইউপেটো-পা, ইগ্নে, ক্যাপ্‌সিকাম্) (কার্ব্ব-ভ, ফেরাম্, ক্রোটেলাস্-হরিডাস, ফস্, সাল্‌ফ-এসি) (প্রাম্বাম্, ক্যাপ্‌সিকাম্) (কার্ব্ব-ভ) (পাল্‌স্) (ক্‌ডুর্য়াস) (কলোসিন্থ) (ফেরাম্-ফস্) (ডিজি, ইপিকাক, পাল্‌স্) (চিনিনাম্-সাল্‌ফ) (কোনা) ইত্যাদি ঔষধের সহিত চায়নার কি কি সাদৃশ্য এবং বৈসাদৃশ্য রহিয়াছে?

# চিনিনাম সাল্‌ফিউরিকাম।

# Chininum Sulphuricum.

### ইহাকে সাধারণ ভাষায় কুইনাইন বলে।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ):—রক্তস্রাবাদি হেতু শরীর শীর্ণতায় ইহা সিঙ্কোনার ন্যায় উপকারী।

চিত্ত বিমর্ষ, জ্ঞান অর্দ্ধ বিলুপ্ত বা সম্পূর্ণ বিলুপ্ত।

জ্বরের সময় ডিলিরিয়াম, মাথাঘোরা, ইণ্টারমিটেণ্ট নিউর্যালজিয়া এবং ইণ্টারমিটেণ্ট শিরঃপীড়া **যথা নির্দ্দিষ্ট সময়ে** উপস্থিত হয়।

চক্ষের সম্মুখ ভাগে আলোকের ন্যায় দেখা যায়, দৃষ্টি কুয়াসাপূর্ণ। রেটিনা এবং ডিস্ক ( Disc ) এনিমিয়াযুক্ত। পিউপিল ( Dilated ) প্রসারিত।

সুপ্রা-অরবিটাল **নিউর্যাল্‌জিয়া**। কর্ণে ভোঁ ভোঁ, বিশেষতঃ বামকর্ণে। নাসিকা দিয়া অতীব রক্তস্রাব।

মুখমণ্ডল পিংশে এবং ব্যাকুলতা চিহ্নযুক্ত।

প্লীহা এবং যকৃত স্থানে বেদনা এবং তাহাদের বিবৃদ্ধি অবস্থা।

গ্রীবা, পৃষ্ঠদেশ এবং স্পাইনে স্পর্শাসহিষ্ণুতা।

জ্বরের প্যারক্সিজ্‌মের ( Paroxysm ) সকল অবস্থাতেই মেরুদণ্ডের উপর চাপনে বেদনা। শাখা সমস্ত ভারী এবং বেদনাযুক্ত।

দুর্ব্বলতা এবং সামান্য পরিশ্রমেই হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন হয়।

শেষ সার্‌ভাইকেল্ ভার্টিব্রা এবং ১ম ডর্‌সাল্ ভার্টিব্রা স্থানে চাপনে বেদনা।

**জ্বর** (Fever):—জ্বরের আক্রমণে সামান্য শীত, বিশেষতঃ—স্কন্ধে—গ্রীবাদেশে এবং মেরুদণ্ডে। **প্রতিদিন একই সময়ে শীত**। বেলা ৩টার সময়—কম্প দিয়া শীত। আভ্যন্তরীক শীত। **প্রতি তৃতীয় দিবসে** —রাত্রি ১০টার সময় শীত হইয়া জ্বর; তাহাতে অতীব তৃষ্ণা ও বক্ষঃস্থলে বেদনা হয়, তৎপর শিরঃপীড়া সহ উত্তাপ দেখা দেয়; তদন্তে বহুল ঘর্ম্ম, উত্তাপ এবং ঘর্ম্মাবস্থায় তৃষ্ণা থাকে না বলিলেই হয়; কিন্তু শীতের সময় অত্যন্ত তৃষ্ণা।

প্রতি তৃতীয় দিবস প্রাতে ১০টায় সময় শীত হইয়া জ্বর; তৎসহ চরণদ্বয়ে কর্ত্তনবৎ বেদনা এবং এঙ্কেল গ্রন্থিদ্বয় স্ফীত।

কোয়ার্টান জ্বরে বেলা ৪টায় শীত; পর্য্যায়ক্রমে শীত এবং উষ্ণতা বোধ; তৎপর অত্যধিক পরিমাণ জ্বর সমস্ত রাত্রি ভোগ করে এবং তৎসহ বহুল পরিমাণ ঘর্ম্ম হইতে থাকে।

নড়াচড়াতে শীতবোধ, পাকস্থলীতে অবিরত জ্বালা, শীতল জল খাইলে তৃষ্ণা মুহূর্ত্তের জন্য উপশম হয়; ওষ্ঠদ্বয়ে জ্বরঠুঁটো।

**কোটিডিয়ান্** (Quotidian) **জ্বর**:—ইহাতে শীত বেলা ৮টায় হয়। শীত, তাপ এবং ঘর্ম্মাবস্থা তিনটি বর্ত্তমান এবং প্রত্যেক অবস্থা প্রায় দুই ঘণ্টা ভোগ করে। জ্বরের সমস্ত অবস্থাতেই শীতল জল পান জন্য তৃষ্ণা এবং বিবমিষা।

**টার্সিয়ান্ জ্বর** (Tertian Fever):—বেলা ১২টায় আক্রমণ। জ্বরের অত্যন্ত প্রাখর্য্য। ঘর্ম্ম অতি অল্প। পায়ে বেদনা—উত্তাপে আরাম বোধ করে বিশেষতঃ শীতাবস্থায়।

**ইন্‌টারমিটেন্‌ট জ্বরে, বিশেষতঃ এক দিন বাদে এক দিন জ্বরের বৃদ্ধি** দেখিলে আমরা চিনিনাম-সাল্‌ফের ২০০শত, ৩০শ এবং ১ম শক্তির দ্বারা অনেক স্থলে সুফল লাভ করিয়াছি।

**রোগী-তত্ত্ব**:—একটি গ্লকোমা রোগীতে আমরা চিনিনাম-সাল্‌ফের ৩য় শক্তির ট্রিটুরেশন্ প্রয়োগ করিয়া উৎকৃষ্ট ফল লাভ করিয়াছি।

**শক্তি** (Potency:)—১ম, ৩য়, ৩০শ, ২০০শত।

## চেলোন। CHELONE

অধিকৃত রোগাদি (Therapeutics:—এই) গাছের টিংচার যকৃতের দক্ষিণ-লোবের (lobe এর) বেদনাতে বিশেষ উপকারী। বিশেষতঃ যদি এই বেদনা নিম্নদিকে হয়।

শক্তি (Potency):—১ম, ৩য়, ৩০শ।

## চেনোপোডিয়াম। CHENOPODIUM

সরস গাছ হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

অধিকৃত রোগাদি (Therapeutics):—বাম স্কন্ধদেশের বেদনায় ইহা উৎকৃষ্ট ঔষধ।

চেনোপোডিয়াম্-গ্লসাই নামক ঔষধের ৩০শ শক্তি প্রয়োগ দ্বারা এতাদৃশ লক্ষণাক্রান্ত একটি রোগী অতি সহজে আরোগ্য লাভ করে।

(চেলিডোনিয়াম্—দক্ষিণ স্কন্ধের বেদনায় ফলপ্রদ)।

(কিন্তু চেনোপোডিয়াম এন্থেল্‌মিন্টিকাম নামক ঔষধ—**চেলিডোনিয়ামের** ন্যায় দক্ষিণ স্কন্ধের বেদনায় কার্য্যকারী)।

যকৃতের পীড়া হেতুই এই সমস্ত বেদনার উৎপত্তি বলিয়া বোধ হয়।

(প্রৌঢ়া অবস্থায় ইন্‌ফ্রা-মেমারী বেদনা জন্য—একটীয়া-রেসিমোসা)।

(শিশুর স্তন্যপানকালে, প্রসূতির স্তনের বোঁটা হইতে পৃষ্ঠদেশ পর্য্যন্ত বেদনা—ক্রোটন্-টি)।

(বামবক্ষের উর্দ্ধদেশে স্ক্যাপুলা পর্য্যন্ত বেদনায়—মার্টাস্ কম, পিক্স লিকুইডা, থেরিডিয়ন্, সাল্‌ফার)।

(দক্ষিণ বক্ষের নিম্নদেশে বেদনা জন্য—চেলিডো, মার্ক-ভ কেলি-কা)।

(দক্ষিণ বক্ষের উর্দ্ধভাগে বেদনা জন্য—ক্যাল্ক-কা, আর্স)।

(বাম বক্ষের নিম্নভাগে বেদনা জন্য—ন্যাট্রাম-সাল্‌ফ)।

শক্তি (Potency):—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

# চিমাফিলা আম্বিলেটা।

## CHIMAPHILA UMBELLATA.

সরস মূল এবং পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**সিষ্টাইটিস** (Cystitis) :—ইহা **মূত্রস্থলীর প্রদাহে,** বিশেষতঃ মূত্র সহ বহু পরিমাণে দড়ার ন্যায় মিউকাস অর্থাৎ শ্লেষ্মা থাকিলে ইহা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে। এতৎসহ মূত্রত্যাগে কষ্ট থাকিতেও পারে, নাও থাকিতে পারে।

প্রষ্টেটিক উদ্বেগনিচয় জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ ( ক্যানাবিস—ইণ্ডি )।

"পেরিনিয়াম এবং মলদ্বারের মধ্যে এরূপ বোধ হয়, যেন একটী গোলার উপর উপবেশন করিয়া আছে।" এ সম্বন্ধে চিমাফিলা উৎকৃষ্টতম কার্য্যকরী।

এই লক্ষণ এবং প্রষ্টেটিক প্রদেশের উদ্বেগ সহ প্রস্রাবে বহু পরিমাণ মিউকাস থাকিলে **চিমাফিলা** দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

( **ইকুইসেটাম হাইমেল** নামক ঔষধ—চিমাফিলার প্রায় সদৃশ ঔষধ )

প্রস্রাবস্থলীতে যন্ত্রণা এবং উহা যেন প্রস্রাবে সর্ব্বদা পরিপূর্ণ বোধ এবং কষ্টের উপশম জন্য পুনঃ পুনঃ মূত্রত্যাগ।

মূত্রস্থলীতে বেদনা এবং চাপবৎ বোধ ; মূত্র ত্যাগে জ্বালা ( ক্যান্থারিস )।

N.B. :—ক্যান্থারিস অপেক্ষা—চিমাফিলাতে অধিক পরিমাণে মূত্রস্রাব হয়। অসাড়ে মূত্রত্যাগেও—ইকুইসেটাম্ উপকারী।

মূত্রে বহু পরিমাণে মিউকাস থাকা—চিমাফিলা এবং ইকুইসেটামের প্রধান ধর্ম্ম।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

ইকুইসেটামেরও ঐ প্রকার শক্তি ব্যবহৃত হয়।

# সিকুটা ভিরোসা। CICUTA VIROSA.

## পুষ্পোদ্গমকালে এই গাছের মূল সংগৃহীত হইয়া টিংচার প্রস্তুত হয়।

**কন্ভাল্শন** ( Convulsion ):—স্ত্রীলোকের এপিলেপ্টিক এবং কোরিয়া জনিত কন্ভাল্শন, শিশুদের দন্তোদ্গমকালীন আক্ষেপ, অথবা কৃমিজনিত কন্ভাল্শনে উপকারী।

কন্ভাল্শন হেতু **হস্তপদ** এবং **সমস্ত শরীর বক্রভাব ধারণ করে,** জ্ঞান তিরোহিত হয়।

সামান্য স্পর্শ, গোলযোগ অথবা ঝাঁকি লাগিলে কন্ভাল্শনের ফিট উপস্থিত হয়।

**রোগী-তত্ত্ব**:—( ১ ) কলিকাতা কম্বলিটোলাস্থ সুরেন, গিরেন বাবুদের বাটীতে ক্রমান্বয়ে তিনটী বালকের **সেরিব্রো-স্পাইনেল মেনিঞ্জাইটিস** রোগ হয়, তাহাতে প্রবল জ্বর, ডিলিরিয়াম, জ্ঞানহীনতা এবং কন্ভাল্শন দেখা দেয়। কন্ভাল্শনে তিনটি রোগীরই—**গ্রীবা পশ্চাদ্দিকে বক্র** হইত, এই গ্রীবা বক্রের লক্ষণ দেখিয়া ১ম বালকটিকে সিকুটা প্রয়োগ করা হয় এবং তাহাতেই সে আরোগ্য লাভ করে; তৎপর অপর দুটি বালকও প্রধানতঃ সিকুটার গুণেই আরোগ্য লাভ করে। ( এই সমস্ত রোগীতে সিকুটা ৩০শ শক্তি দিবসে একবার মাত্র প্রয়োগ করা যাইত )।

অত্যন্ত ভয়ানক কন্ভাল্শন সিকুটার একটি প্রধানতম ধর্ম্ম। কন্ভাল্শনের সময়ে মস্তক, গ্রীবা এবং মেরুদণ্ড পশ্চাদ্দিকে বক্র হইয়া যায় ( ওপিস্থটোনাস ), পিউয়ারপারেল কন্ভাল্শন—প্রসবের পর অবিরত হইতে থাকে।

কন্ভাল্শনে শ্বাসপ্রশ্বাস স্তম্ভিত হইয়া রোগী মৃতপ্রায় দেখায়।

ডায়াফ্রেমের(Diaphragm)আক্ষেপ হেতু—পাকস্থলী (Swell) ফুলিয়া উঠে; **চীৎকার করা, মুখ নীলবর্ণ, লক্ড-জ** ( Locked-jaw অর্থাৎ চোয়াল ধরা ); রাত্রিতে বৃদ্ধি; ফিটের প্রথম অবস্থায় এই সমস্ত লক্ষণ স্বল্প সময় অন্তর অন্তর হয় এবং পশ্চাৎ বহু বিলম্বে হইতে থাকে।

এপিলেপ্সি এবং কন্ভাল্শনাদিতে এই সমস্ত লক্ষণ দেখিলে **সিকুটা** দিবে।

মস্তিষ্কের কম্পশনে ( Concussion আঘাতাদিতে ) **আর্ণিকায়** ফল না পাইলে **সিকুটার উচ্চ শক্তি** ব্যবহার করিবে।

মস্তিষ্কে আঘাত লাগা হেতু এপিলেপ্সি রোগে ২০০ শত শক্তির সিকুটা অতীব উপকারী।

কন্‌ভাল্‌শন সহ অচৈতন্যাবস্থাও—সিকুটার প্রধান লক্ষণ জানিবে।

মূল কথা প্রায় **সর্ব্ব-প্রকার** কন্‌ভাল্‌শনেই—লক্ষণ বিশেষচয় দ্বারা সিকুটা নির্দ্দেশিত হয়। দন্তে দন্তে কিড়্‌মিড়্‌ করা; মস্তক উষ্ণ।

কোন স্থান ভগ্ন হইয়া মাংসপেশীতে অস্থিখণ্ড প্রবেশ করিয়া **টিটেনাস** রোগ জন্মিলে—সিকুটা উৎকৃষ্ট ঔষধ (হাইপেরিকাম)।

কোন ইরাপ্‌শন্‌ বিলুপ্ত হইয়া মস্তিষ্ক রোগ।

**চর্ম্ম** (Skin) :—"চর্ম্মরোগেও ইহা অতি আশ্চর্য্যজনক ফলপ্রদ; ক্ষুদ্র ক্ষুদ্র পূঁযযুক্ত ফুস্কুড়ি সকল, প্রথমে একত্র সংলগ্ন হইয়া এক একটি চাপড়ার ন্যায় দেখায় এবং উহাদের উপর হরিদ্রাবর্ণের পুরু মামড়ি অর্থাৎ চটা পড়ে; এই সমস্ত চর্ম্মরোগ মুখমণ্ডলে, মস্তকে এবং শরীরের অন্যান্য ভাগে হইয়া থাকে।"

N.B. :—এতাদৃশ অবস্থায় সিকুটা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

**রোগি-তত্ত্ব** (১) কোন একটী স্ত্রীলোকের মাথায় **একজিমা** রোগ জন্মিয়া এ প্রকার হইয়াছিল যে, সমস্ত মস্তকই মামড়ি দ্বারা আচ্ছাদিত হওয়াতে উহা টুপির ন্যায় দেখাইত। ২০০ শত শক্তির একমাত্রা সিকুটাতে রোগিণী আরোগ্য লাভ করিল।

**রোগি-তত্ত্ব** :—(২) নবজাত শ্রীমান্‌ অক্ষয়কুমার, বয়স দেড় মাস; **একজিমা** রোগ মস্তকে হইয়া সমস্ত শরীরে ব্যাপ্ত হয়; তাহার কীদৃশ যন্ত্রণা তাহা সহজেই বুঝা যায়। এক ডোজ মাত্র সিকুটা ২০০ শত শক্তির দুইটি অনু-বটিকা তাহাকে দেওয়া হয়; একমাস মধ্যে তাহার ঐ রোগ প্রায়ই আরোগ্য হইয়া গেল। বাহ্য-প্রয়োগ জন্য **অলিভ অয়েল** দেওয়াতে ক্ষতগুলির চড়্‌চড়ানি কতক সান্য থাকিত।

**সম্বন্ধাবলী** (Relations) :—হাইড্রোসিয়ানিক্‌-এসিড, নাক্স ভ, ষ্ট্রীক্‌নিয়া ইহার সমকক্ষ ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation) :—তাম্রকূটের ধূমপান হেতু (ইয়ে); স্পর্শ দ্বারা।

**শক্তি** (Potency) :—২০০ শত, ৩০শ, ৬ষ্ঠ শক্তি।

# সিনা। CINA.

আর্টিমিসিয়া সেরিটিমা জাতীয় বৃক্ষের অপ্রস্ফুটিত পুষ্প বিশেষ হইতে টিংচার প্রস্তুত হয়।

ইংরাজিতে ইহাকে "ওয়ারম সিড" Worm Seed বলে। ইহা কিন্তু সিড ( seed ) অর্থাৎ বীজ নহে। ইহার বীর্য্যকে স্যাণ্টোনাইন বলে। ইহা শিশুদিগের পক্ষে একটি উৎকৃষ্ট ঔষধ।

**প্রকৃতি** (Features & Temperament):—কালচুল, এক'গুয়ে, খিট্‌খিটে, কোলে চড়িয়া বেড়াইবার ইচ্ছা, কিন্তু তাহাতে উপশম বোধ করে না; তাহার শরীর স্পর্শ করা ভালবাসে না; কেহ নিকটে গেলে তাহার সহ্য হয় না; সোহাগ করিলে ত্যক্ত হয়; অনেক বস্তু পাইবার ইচ্ছা করে, কিন্তু কিছু দিলে তৎক্ষণাৎ তাহা অগ্রাহ্য করে ( এন্টি-টার্ট, ব্রাই, ক্যামো, ষ্ট্যাফি )।

অনবরত নাসিকা খোঁটা এবং নাকের ভিতর অঙ্গুলী প্রয়োগ করিয়া চুল্কান; নাসিকা চুল্কান, বালিসে অথবা ধাত্রীর স্কন্ধদেশে নাসিকা ঘসা ( মার্ক-ভ ); কৃমিগ্রস্ত শিশু, নিদ্রা হইতে জাগরিত হইয়াই কাঁদিতে থাকে; নিদ্রার সময়ও কান্দিয়া উঠে এবং চীৎকার করে ( এপিস্ )। দাঁত কড়্মড়্ করা ( সিকুটা, স্পাইজিলিয়া )।

ছোট ( Threadworms ) কৃমি থাকিলে ( ম্যারাম্-ভি )।

মুখ মণ্ডল পিংশেবর্ণ, কিন্তু চক্ষুর চতুর্দ্দিক্ এবং মুখ গহ্বরের চতুর্দ্দিক ( Blue Rings Around ) নীলমাপূর্ণ।

এক গাল পিংশেবর্ণ এবং অন্য গাল লাল ( ক্যামো )।

**রাক্ষসে ক্ষুধা** (Ravenous Hunger):—এই উদর পূর্ণ (full) করিয়া আহার করিয়া উঠিল, পুনরায় এই মুহূর্ত্তেই আবার ক্ষুধা পাইয়াছে বলে।

মিষ্ট এবং অন্যান্য দ্রব্য আহার জন্য ইচ্ছা। মাতার স্তন্যপান করিতে চায় না।

**মূত্র** (Urine):—বহুল পরিমাণ মূত্র ( ক্যামো ); মূত্র—কিছুকাল স্থির থাকিলে **ঘোলা** হইয়া উঠে।

কিন্তু ক্যামোতে—( তাদৃশ ঘোলা হয় না )।

**কাশি** (Cough):—শুষ্ক কাশি, তৎসহ হাঁচি; দম আট্‌কার ন্যায় অর্থাৎ আক্ষেপযুক্ত কাশি—বিশেষতঃ প্রাতে। বসন্তকালীন নির্দ্দিষ্ট সাময়িক কাশি।

শিশু কথা বলিতে, নড়াচড়া করিতে ভয় পায়, কারণ তাহাতে **কাশি** উপস্থিত হয় ( ব্রাই )।

**রোগি-তত্ত্ব** ঃ—কোন এক পরিবারের পাঁচ বৎসর বয়স্ক একটি শিশুর টাইফয়েড জ্বরের লক্ষণচয় দৃষ্ট হয়; জ্বর নিয়মিত গতিতে বৃদ্ধি ও হ্রাস হইত; পেট- ফাঁপা; উদরাময় এবং টায়ফয়েড জ্বরের অন্যান্য লক্ষণও ছিল।

**সিনা** যদিচ টাইফয়েড জ্বরের ঔষধাবলী ভুক্ত হয় নাই, তত্রাচ উপরোক্ত লক্ষণ সমস্ত অবলম্বনে সিনা প্রয়োগ করাতে রোগী অতি সত্বর আরোগ্য লাভ করিল।

**সম্বন্ধাবলী** (Relations) এন্টি-ক্রু, এন্টি-টা, ব্রাই, ক্যামো, ক্রিয়োজ, সাইলি, ষ্ট্যাফি ইত্যাদি ঔষধ—সিনার ন্যায় **খিট্খিটে** স্বভাবাপন্ন বালকে ব্যবহৃত হয়।

**হুপিং কাফে**—ড্রসিরার পর, সিনা প্রয়োগে আশ্চর্য্য ফল পাওয়া যায়।

ঠাণ্ডা লাগিয়া কথা বলা বন্ধ হইলে—একোন, কস এবং স্পঞ্জি দিয়াও যদি কোন কাজ না পাও, তবে সিনা দ্বারা নিশ্চয়ই কাজ পাইবে।

শিশুদের কোন এপিডেমিক্ পীড়া হইলে—সিনা তাহাতে কার্য্যকারী।

N. B.:—কৃমি-সিনা দ্বারা আরোগ্য না হইলে **স্যাণ্টোনিন** ১ম কিংবা ২য় শক্তি প্রয়োগ করিতে পার ( ম্যারাম-ভি, স্পাইজিলিয়া )।

**শক্তি** (Potency):—ইহার ২০০ শত শক্তি অধিকাংশ সময়ে আশ্চর্য্য ফলপ্রদ। ইহার ৩য়, ৩০শ শক্তিও কার্য্যকারী।

## সিরিয়াম অক্জেলেট। SERIUM OXALATE.

### রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics):—গর্ভাবস্থায় বমন; কিম্বা যে বমন অন্ত্রের এবং মস্তিষ্কের ইরিটেশন হেতু প্রতিফলিত ক্রিয়া দ্বারা জন্মে, ইহা তাহাতে কার্য্যকারী; ঐ বমন আক্ষেপিক স্বভাবযুক্ত।

**শক্তি** (Potency):—১ম ট্রিটুরেশন।

# সিস্টাস ক্যানাডেন্সিস।

## CISTUS CANADENSIS.

ইহা উদ্ভিদ্‌জাত ঔষধ।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ) :—গ্ল্যাণ্ড সমূহের স্ফীতি এবং ঐ স্ফীতি কঠিন এবং প্রদাহযুক্ত।

গ্যাংগ্রিন স্বভাবের ক্ষত ইত্যাদিতে ইহা বিশেষ উপকারী।

**শক্তি** (Potency) :—৩য়, ৩০শ।

---

# সাইমেক্স লেক্‌টুলেরিয়াস।

## CIMEX LECTULARIUS.

ইহা আমাদের শয্যা ইত্যাদিস্থ ছারপোকা নামক প্রাণী। সমস্ত প্রাণীটীর শরীর হইতে ট্রিটুরেশন কিংবা টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—ইহার ১ম ট্রিটুরেশন হিকার একটি মহৌষধ।

এরূপ বোধ হয় যেন টেন্‌ডন সমস্ত ( Tendons ) খর্ব্ব হইয়া গিয়াছে।

কখন কখন টেন্‌ডনগুলি যথার্থই এত খর্ব্বাকৃতি (Short) ধারণ করে যে, পা প্রসারিত করা অসম্ভব হইয়া উঠে।

**রোগি-তত্ত্ব** :—একটি ইন্‌টার্‌মিটেন্‌ট জ্বররোগী বহু চিকিৎসায় আরোগ্য লাভ করে না ; কিন্তু তাহার পায়ের টেন্‌ডন খর্ব্বভাবে আকুঞ্চিত দেখিয়া ডাক্তার ক্রস্‌টার তাহাকে এই ঔষধের ৬০০ শত শক্তির ( জেন্‌কিন্স পোটেন্‌সি ) এক মাত্রা প্রয়োগ করাতে রোগী আরোগ্য লাভ করিল।

কথিত রোগী এক পাগ্‌লা ঘোড়ার পৃষ্ঠে বহুদূর পর্যটন করায়, তাহার পাছা এবং পা আড়ষ্ট ও খর্ব্বভাবাপন্ন হইয়া গিয়াছিল।

## ক্লিমাটিস ইরেক্টা। CLEMATIS ERECTA.

ইহার পাতা এবং ডাঁটা হইতে টিংচার প্রস্তুত হয়।

**গণোরিয়া-জনিত ষ্ট্রীক্চার** (Gonorrhæal Stricture) :—গণোরিয়ার **প্রাচীন অবস্থায়** ষ্ট্রীক্চার ( মূত্রনালীর সঙ্কোচন ) জন্মিলে **প্রস্রাব** অতি ধীরে, অথবা থাকিয়া থাকিয়া যদি নির্গত হয়, তবে এমত অবস্থার প্রথম ভাগেই **ক্লেমাটিস** উচ্চ শক্তি প্রয়োগ করিলে রোগী সহজেই আরোগ্য হয়।

মূত্রনালীতে পিচ্‌কারী ব্যবহার, কিংবা উহা কোন দাহক ঔষধাদি দ্বারা পোড়াইয়া দিলে এতাদৃশ ষ্ট্রীক্চার জন্মিয়া থাকে।

**অর্কাইটিস** (Orchitis):—গুপ্ত (latent) গণোরিয়া হইতে অর্কাইটিস পীড়া জন্মিলে—ক্লেমাটিস তাহার মহৌষধ। অর্কাইটিস গণোরিয়া সহ হইলেও ক্লেমাটিস দ্বারা বিশেষ উপকার পাইবে।

**অণ্ডকোষের বিচি অত্যন্ত স্ফীত হইয়াছে**; কিন্তু শীঘ্র উপশম না হইয়া **পাষাণের ন্যায় শক্ত** ভাব ধারণ করিয়াছে; তাহাতে ক্লেমাটিস প্রয়োগে আরোগ্য সম্পাদিত হইয়াছে।

অনেক সময়ে **পাল্‌সেটিলা** প্রয়োগ করিয়া গুপ্ত-গণোরিয়া জনিত অর্কাইটিসের বেদনা নিবারণ এবং গণোরিয়ায় পুঁষ পুনঃ স্রাব হইতে দেখা যায়। কিন্তু পাল্‌সেটিলা কথিত স্ফীতি এবং কাঠিন্য দূর করিতে প্রায়ই সক্ষম হয় না। তখন ক্লেমাটিস প্রয়োগ করিলে, উহা বক্রী আরোগ্য সমাধা করিবে।

**দন্তবেদনা** (Toothache) :—ঠাণ্ডা জল মুখে রাখিলে যদি দন্ত-বেদনা বারণ হয় তবে ক্লেমাটিস ( কফিয়ার ন্যায় ) তাহাতে ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—২০০ শত, ১২শ, ৬ষ্ঠ শক্তি।

# কোকা। COCA.

এই বৃক্ষের পূর্ণ নাম এরিথ্রক্সিলন্ কোকা। আমেরিকা এবং ইউরোপের উচ্চ পর্ব্বতোপরি ইহা জন্মে। পর্ব্বতারোহণে পরিশ্রান্ত হইয়া শ্রমকষ্ট বারণ জন্য এই বৃক্ষের পত্র অনেকে তথায় চর্ব্বণ করিয়া থাকে।

**কোকেইন**—নামক (Alkaloid) এল্‌ক্যাল্‌ইড এই বৃক্ষের পত্র হইতেই জন্মে। কোকেইন বোধ হয় আমাদের দেশের অনেকেই দেখিয়াছেন।

অনেক অপরিণামদর্শী গৃহস্থ বৌ, ঝি, বালক-বালিকা এবং যুবক কোকেইন্ খাওয়া অভ্যাস করিয়াছে এবং ইহাদের মধ্যে অনেকেই অকালে কালগ্রাসে পতিত হইয়াছে।

সভ্যতার সহিত পাপ এবং পীড়ার স্রোত যে বহিতে থাকে তাহা মিথ্যা নহে !! কোকেইন্ আমাদের দেশে অল্প কয়েক বৎসর যাবৎ প্রবিষ্ট হইয়া যে অনিষ্ট সাধন করিয়াছে এবং কালে যে কত অনিষ্ট করিবে তাহা বলা যায় না; কোকেইন্ পানের সহিত খাইলে পানের মিষ্ট স্বাদ হয় এবং পান খাইতে অত্যন্ত স্পৃহা জন্মে; অবিরত শতাধিক পান খাইলেও পান খাওয়ার ইচ্ছা পরিতৃপ্ত হয় না। বাবু হরিধন দত্তের কোন আত্মীয় বালক কোকেইন্-খোর হওয়াতে মৃত্যু শয্যায় পতিত হইয়া আমার নিকট এই কয়টী কথা বলিয়াছিল।

অভ্যস্ত কোকেইন খাদকদিগের তামাক এবং মদ্যপানেও অতিরিক্ত ইচ্ছা।

সংক্ষেপতঃ যাহার যে ষ্টিমুলেণ্ট কিংবা নেশা অভ্যাস আছে, **কোকেইন খাদকদিগের** সেই সেই ষ্টিমুলেণ্ট আদি খাইতে উৎকট ইচ্ছা হইয়া থাকে।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—ইহা অতিরিক্ত শারীরিক এবং মানসিক পরিশ্রম-ক্লান্ত ব্যক্তিদিগের পক্ষে উপযুক্ত ঔষধ।

মস্তিষ্ক এবং স্নায়বীয় অবসন্নতাতেও ইহা উৎকৃষ্ট (ফ্লুওরিক্-এসিড)।

বিমর্ষ, স্নায়বীয় অবসন্নতা, লজ্জাশীলতা, ভীরুতা; স্বচ্ছন্দ অবস্থাতেও অসুখ বোধ করা; দুঃখিত, খিট্‌খিটে, নির্জ্জনে থাকিলে আনন্দিত চিত্ত; সদা ভয়গ্রস্ত।

**নিশ্বাস প্রশ্বাসের হীনতা** (Respiratory Shortness) :—নিশ্বাস প্রশ্বাসে ভাল দম না পাওয়া (কুস্তিকারী দিগের); বৃদ্ধদিগের নিশ্বাস প্রশ্বাসের খর্ব্বতা; অতিরিক্ত হুইস্কি এবং তাম্রকূটপায়ীদিগের নিশ্বাস প্রশ্বাসের কষ্ট।

বক্ষঃস্থলে যন্ত্রণা এবং শ্বাস-প্রশ্বাস কষ্ট সহ হিমপ্টিসিস।

নিদ্রা পায়, কিন্তু কোন অবস্থাতেই আয়াসভাবে থাকিতে পারে না।

**অত্যন্ত প্যাল্পিটেশন** (Palpitations)—পেটে অজীর্ণতা হেতু (gas) বাষ্প জন্মা (আৰ্জে ণ্টা-নাই, নাক্স); অতিরিক্ত পরিশ্রম হেতু; হৃৎপিণ্ডে টান লাগা হেতু (আর্ণি, বোরাক্স, কষ্টি)।

পর্ব্বতে, অথবা বেলুনে আরোহণ (আস´); ষ্টিমুলেণ্ট, এলকোহল এবং তাম্রকুট পান ইত্যাদি হইতে অনেকগুলি অসুখের উৎপত্তি।

দাঁতে পোকা লাগিয়া নষ্ট করে।

চক্ষু সঙ্কুচিত, কপাল কুঞ্চিত ইত্যাদি নানাবিধ মুখভঙ্গী করে।

**সম্বন্ধাবলী** (Relations) :—(ষ্ট্র্যামো—রোগী আলো এবং লোক সংসর্গ ভালবাসে); কিন্তু কোকাতে—রোগী অন্ধকারে এবং একাকী থাকিতে চায়।

ইহা সর্ব্ব প্রথমে তামাকের **এন্টিডোট** অর্থাৎ **প্রতিষেধক** বলিয়া ব্যবহৃত হইয়াছিল।

**শক্তি** (Potency) :—ইহার ৩য়, ৩০শ, শক্তি কার্য্যকারী।

---

# ককুলাস ইণ্ডিকাস। COCCULUS IND.

## বীজচূর্ণ হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

ইহার বীজচূর্ণ, মৎস্যে খাইলে অচৈতন্য হইয়া পুকুরে ভাসিয়া উঠে এবং তদ্দ্বারা সহজে ধরা যায়।

বিয়ার নামক মদ্যে—মাদকতা উৎপাদন জন্য ইহা তৎসহ মিশ্রিত হয়।

**সেরিব্রো-স্পাইনাল বিধান** (Cerebro-Spinal Systems):—ককুলাসের কার্য্য সেরিব্রোস্পাইনাল বিধানের উপর রহিয়াছে। তাহাতে যন্ত্রদ্বয়ের ক্ষীণশক্তি লক্ষিত হয়।

**কটিদেশের পীড়ার প্রারম্ভে—কটিদেশের দুর্ব্বলাবস্থা; ভ্রমণে কটিদেশের অক্ষমতা; সেই হেতু উভয় নিম্নশাখায়—নিতান্ত দুর্ব্বল কিম্বা অক্ষম অবস্থা, ভ্রমণ সময়ে জানুদ্বয়ের এবং চক্ষুদ্বয়ের এবং চরণদ্বয়েরঅক্ষমতা।**

বুদ্ধিশক্তি অপেক্ষা ইহার অক্ষমতা—ঐচ্ছিক ( Voluntary ) মাংসপেশীর উপর অধিকতর দৃষ্ট হয়।

গ্রীবাদেশের মাংসপেশীর হীনশক্তি সহ মস্তকের ভারীত্ব; তাহাতে বোধ হয় যেন, তত্রস্থ মাংসপেশী অধিকতর দুর্ব্বল থাকা হেতু মস্তকটিকে গ্রীবাদেশে ধারণ করিতে সক্ষম হইতেছে না!

কটিদেশে—প্যারালিসিস স্বাভাবাপন্ন বেদনা; তৎসহ হিপ্‌সন্ধি স্থানে আক্ষেপযুক্ত বেদনা হওয়া হেতু হাঁটিতে অক্ষমতা। তাহার জানুদ্বয় দুর্ব্বল হেতু বসিয়া পড়িতে চায়, এবং সে একদিকে পড়িয়া যাইবার উপক্রম করে।

এক সময়ে চরণ দুইখানি যেন ঘুমাইয়া পড়ে; সময়ান্তরে হাত দুইখানি যেন অসাড় নিদ্রাবস্থায় রহিয়াছে! উপবেশন অবস্থায় চরণদ্বয় যেন নিদ্রাবস্থান্বিত!

**মস্তিষ্কগত লক্ষণ** ( Cerebral Symptoms ):—মস্তিষ্কের ভিতর গোলযোগ, কিম্বা অচৈতন্যভাব এবং পান ও আহারের পর বৃদ্ধি। যেন মাদক দ্রব্য সেবন, কিম্বা মানসিক গোলযোগ হেতু **মাথাঘোরা**।

বিছানা হইতে উঠিলে পর—যেন কুলাল চক্রের ন্যায় চতুর্দ্দিক ঘুরিতে থাকে; তাহাতে সে বাধ্য হইয়া বসিয়া পড়ে। এই সমস্ত লক্ষণ **গাড়ী** কিংবা **নৌকায় চলিবার বেলায়** অধিকতর রূপে বৃদ্ধি পায়।

বিছানাতে দণ্ডায়মান হইলে মাথাব্যথা এবং মাথাঘোরা উপস্থিত হয় (ব্রাই)।

( ব্রাইওনিয়াতে—অগ্রে পাকস্থলী মধ্যে বিবমিষার ভাব উৎপন্ন হইয়া পশ্চাৎ শিরঃপীড়া উপস্থিত হয় )।

কিন্তু ককুলাসে—মস্তিষ্ক, উদরাভ্যন্তর, বক্ষঃস্থল, হৃৎপিণ্ড, পাকস্থলী—সংক্ষেপতঃ সমস্ত যন্ত্র মধ্যে এক প্রকার শূন্য শূন্য ভাব সহ শিরঃপীড়া বর্ত্তমান।

ককুলাসের বিবমিষা—শিরঃপীড়া সহ অবিরত বর্ত্তমান ( কল্‌চিকাম; ইহাতে ( কল্‌চিকামের ন্যায় ) ক্ষুধা থাকা সত্বেও, খাদ্য দ্রব্যের গন্ধে, খাদ্যে নিতান্ত অরুচি উপস্থিত হয়।

( কল্‌চিকামে—বিবমিষা এবং অরুচি এত অধিকতর প্রবল যে, তাহাতে রোগীর মূর্চ্ছা উপস্থিত হয় )।

ককুলাসে মুখের স্বাদ তামাটে।

**শিরঃপীড়া** ( Headache ):—গ্রীবা এবং অস্থিপাট প্রদেশে; স্পাইন

পর্য্যন্ত প্রসারিত, যেন রজ্জু দ্বারা মস্তক দৃঢ়রূপে বান্ধা এবং তৎসহ বিবমিষা; ঋতুস্রাবকালে এবং মস্তকের পশ্চাৎ ভাগ বালিশে রাখিয়া শয়নে—বৃদ্ধি।

**ব্যক্তিগত ও স্বভাবগত লক্ষণচয় (Suitability):—** পাতলা কেশ বিশিষ্ট শিশু এবং স্ত্রীলোক; গর্ভাবস্থায় এবং **ঋতুস্রাবের সময়**—নানাবিধ উৎকট কষ্টান্বিত স্ত্রীলোক।

নিঃসন্তান এবং অবিবাহিত স্ত্রীলোক; দিবারাত্র পুস্তক পাঠে মগ্না নানাবিধ ফ্যাসান অবলম্বিনী এবং অল্প ধৈর্য্যশীলা যুবতী।

নানাবিধ ব্যভিচারে রত, হস্ত-মৈথুনকারী এবং অতিরিক্ত রতিক্রিয়া হেতু দুর্ব্বল অবস্থা প্রাপ্ত। নানাবিধ দুঃখ এবং চিন্তামগ্ন হইয়া গৃহের কোণে বসিয়া থাকে; বিষাদ! বিষাদ! বিষাদ ব্যতীত, তস্থার হৃদয়ে যেন আর কিছুই নাই।

প্রতিবাদ সহ্য করা তস্থার পক্ষে অসম্ভব। সহজেই এবং সামান্য বিষয়েতেই ত্যক্ত এবং ক্রুদ্ধ। শীঘ্র কথা বলে (এনাকার্ডি)। এতাদৃশ ব্যক্তিতেই ককুলাস অধিকতর উপযোগী।

**বিবমিষা অথবা বমন (Nausea or Vomiting):—** গাড়ী, নৌকা, অথবা রেলগাড়ী চড়িয়া চলিবার বেলায় (আর্ণি, নাক্স-ম); অথবা নৌকা চলিয়া যাইবার বেলায় তৎপ্রতি নিরীক্ষণ করিলে; কিম্বা পর্ব্বতোপরি রেলওয়েতে চলিতে পার্শ্বস্থ চলমান দৃশ্যবিশিষ্ট পর্ব্বতের প্রতি দৃষ্টি নিক্ষেপ; সামুদ্রিক বিবমিষা (Sea-Sickness) এবং গাড়ী চলায় বিবমিষা।

মাতালদিগের পীড়া।

অক্ষুধা এবং তামাটে মুখস্বাদ (মার্ক)।

"সময় অতি দ্রুতগতিতে গত হয়" এতাদৃশ বোধ।

(নিতান্ত ধীর গতিতে সময় যাওয়া বোধ—আর্জেণ্টা-না, ক্যানাবিস-ইণ্ডি)।

সমস্ত শরীর এত দুর্ব্বল যে ঠিক হইয়া দণ্ডায়মান হইতে বিশেষ যত্ন আবশ্যক করে এবং সেই হেতু উচ্চরবেও কথা বলিতে নিতান্ত অক্ষম।

**অনিদ্রা (Sleeplessness):—** মানসিক উত্তেজনা, রাত্রি জাগরণ, ক্রোধ, মনস্তাপ ইত্যাদি জনিত অনিদ্রা।

এক ঘণ্টা নিদ্রা কম পড়িলেও দুর্ব্বলতা বোধ করে। অনিদ্রার পর কনভালশন।

উত্তেজনা শারীরিক পরিশ্রম এবং বেদনা হইতে হস্তপদ কম্পন।

**অনুভূতি** ( Sensations ) :—উদর অভ্যন্তরে এমন বোধ হয় যে, উহা যেন তীক্ষ্ণ প্রস্তরে ঘর্ষিত কিম্বা কর্ত্তিত হইয়াছে।

মস্তক এবং অন্যান্য যন্ত্রচয় যেন "শূন্য শূন্য" বোধ হয় ( ইগ্নে )।

**পেটফাঁপা** ( Tympanitis :—পেটফাঁপা ) জনিত **কলিক** বা **শূল**; রোগী পেট এ প্রকার ভাবে পূর্ণ বোধ করে যে, বোধ হয় পেটের ভিতর যেন কাষ্ঠ কিংবা প্রস্তর রহিয়াছে।

রাত্রি দুই প্রহরের পরে পেট-ফাঁপা, বায়ু নিঃসরণেও পেট-ফাঁপা কম বোধ হয় না; কারণ পুনরায় আবার নূতন বায়ু সঞ্চয় হয়।

হার্ণিয়া হইবে এরূপ ভাবে পেটে চাপ লাগা বোধ হয়।

**রজঃকৃচ্ছ্রতা** (Dysmenorrhœa) :—রজঃকৃচ্ছ্রতা সহ পেট-ফাঁপাতে আক্ষেপযুক্ত বেদনা এবং নিতান্ত দুর্ব্বলতা, এমন কি দাঁড়াইতে কিংবা চলিতে অক্ষম হয় ( কার্ব্ব-এনিমেলিস, এলুমেন )।

( কার্ব্ব-এনিমেলিসের দুর্ব্বলতা—অতিরিক্ত রজঃস্রাব হইতেই হইয়া থাকে )।

কিন্তু ককুলাসের দুর্ব্বলতা—সামান্য রজঃস্রাবেই জন্মে এবং রজঃস্রাব কমিয়া তাহা ক্রমে শ্বেত-প্রদরে পরিণত হয়।

**শ্বেতপ্রদর** (Leucorrhœa) :—ঋতুর পরিবর্ত্তে শ্বেত প্রদর, দুই ঋতু-কালের মধ্যবর্ত্তী সময়ে দেখা যায় ( আইওড, জ্যান্থক্জিলম )।

মাংস ধোয়া জলের ন্যায় ভাঙ্গিতে থাকে; গর্ভাবস্থায় শ্বেতপ্রদর।

**জ্বর** ( Fever ) :—অতি মন্দ ( Slow ) গতিবিশিষ্ট, যেন স্নায়ুর সঙ্গে যোগপ্রাপ্ত তৎসহ মাথাঘোরা ও ক্রুদ্ধ স্বভাব।

### ককুলাসের (Characteristic) প্রধানতম চারিটী লক্ষণ :—

(১) গ্রীবাদেশের মাংসপেশীদিগের দুর্ব্বলতা এবং তাহাতে মস্তক ধারণে অপারগতা।

(২) গাড়ী এবং নৌকা ইত্যাদি চড়া হেতু পীড়া বা পীড়ার বৃদ্ধি।

(৩) যন্ত্র ( visera ) সমস্তের মধ্যে ফাঁপ বোধ।

(৪) অনিদ্রা বা রাত্রি জাগরণ হেতু অসুখ।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—কোরিয়া এবং প্যারালিটিক্ পীড়ায় ইহা—ইগ্নেশিয়া এবং নাক্স-ভমিকা তুল্য

অসুখযুক্ত স্থানে ঘর্ম্ম—এণ্টি-টার্ট।

**রোগি-তত্ত্ব** :—অত্যন্ত কোষ্ঠবদ্ধতা সহ একটি আম্বাইলিকাল (Umbilical) **হার্ণিয়া** ইহা দ্বারা আরোগ্যলাভ করিয়াছে।

( নাক্স-ভমিকা প্রয়োগে—তাহাতে কোন ফল হইতেছিল না )।

**বৃদ্ধি** ( Aggravation ) :—আহারে; পানীয় সেবনে; অনিদ্রায়; ধূম-সেবনে; কথা বলায়; গাড়ী, জাহাজ এবং নৌকায় চড়াতে; গর্ভাবস্থায়; উঠিয়া দণ্ডায়মান হইলে।

**শক্তি** ( Potency ) :—২০০ শত, ৩০শ, ১২শ, ৬ষ্ঠ।

## স্মৃতি সহায়।

( ১ ) ককুলাসের অধিকারস্থ ব্যক্তির স্বভাব, বিবমিষা এবং বমন, শিরঃপীড়া, মুখের স্বাদ, মানসিক ভাব, সেরিব্রো-স্পাইনাল লক্ষণচয়, মাথাঘোরা, পেটফাঁপা, রজঃস্রাব, লিউ-কোরিয়া, জ্বর ইত্যাদি বর্ণন কর ?

( ২ ) কার্ব্ব-ভেজিটেবিলিস্ এবং কলচিকাম সহ ইহার কোন্ কোন্ বিষয়ে সাদৃশ্য এবং পার্থক্য আছে তাহা বল ?

# কক্কাস ক্যাক্‌টাই। COCCUS CACTI.

ইহা আমেরিকা দেশস্থ ক্যাক্‌টাস জাতীয় গাছের ছারপোকা বিশেষ।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—ইহা প্রধানতঃ **শ্বাস-প্রশ্বাস যন্ত্রের** রোগে ফলপ্রদ।

**হুপিং কাফ** এবং তৎসহ **সাদা দড়ার ন্যায় শক্ত-গয়ের উঠা**; এই গয়ের বহু পরিমাণে উঠে এবং তাহাতে ওয়াক্-পাড়া এবং বমন হইয়া থাকে—এই বমনে পাকস্থলীর মিউকাস দেখা যায়।

হুপিং কাফ আরোগ্য হওয়ার পরও ব্রংকিয়েল সর্দ্দি বর্ত্তমান।

ইহা রিনেল কলিকের একটী উৎকৃষ্ট ঔষধ।

প্রস্রাবের নীচে, ইষ্টক চূর্ণবৎ পদার্থের ন্যায় তলানি পড়ে ( লাই )।

**শক্তি** ( potency ) :—৩য়, ৬ষ্ঠ।

# কফিয়া ক্রুডা। COFFEA CRUDA.—

## ইহা কাফি নামক ফল।

কাফি ফল ছোট ছোট হইয়া থাকে। অনেকেই বোধ হয় ইহার নাম অবগত আছেন। **রাত্রি জাগরণের** জন্য বহু লোক কাফি ব্যবহার করিয়া থাকে, কিন্তু তাহাতে অনেক ব্যক্তিরই নিউর‍্যাল্জিয়া ইত্যাদি পীড়া জন্মে। কাফি খাইয়া নিদ্রা দূর হয়—সেই জন্য লোকে রাত্রি জাগরণার্থে কাফিচূর্ণ ব্যবহার করে।

( ক্যামোমিলার ন্যায় ) স্নায়ু-বিধানের উপর ইহার বিশেষ শক্তি রহিয়াছে। কাফি-সেবনকারীর কোন পীড়া হইলে—ক্যামোমিলা ইহাতে উৎকৃষ্ট ফলপ্রদ।

**ডাঃ টেষ্টি** বলেন, পারিস নগরস্থ নিউর‍্যাল্জিয়া রোগীদের মধ্যে দেখা গিয়াছে যে অধিকাংশই কাফি সেবন জন্য এই রোগাক্রান্ত হইয়া থাকে।

**ক্রিয়াস্থান** ( Action ) :—মস্তিষ্ক, জননেন্দ্রিয়, মূত্রযন্ত্র, ফুস্ফুস।

**জ্ঞানেন্দ্রিয়নিচয় অতি** ( Acuteness ) **তীক্ষ্ণতা প্রাপ্ত হয়।** দৃষ্টি, ঘ্রাণ, স্বাদ, স্পর্শ, বিশেষ তীক্ষ্ণ হইয়া উঠে ( বেল, ক্যামো, ওপি )।

মন এবং শরীরের চাঞ্চল্য ও কার্য্যপটুতা, অতীব বৃদ্ধি পায়। মানসপথে নানাবিধ কল্পনা উপস্থিত হওয়াতে নিদ্রা হয় না; মনে ভবিষ্যতের জন্য নানাপ্রকার ভাবের উদয় হয়।

মনে নানাবিধ ভাবের উদয় হওয়াতে অনিদ্রা।

**বেদনা অসহ্য** এবং তাহাতে আরোগ্য সম্বন্ধে হতাশ হইয়া যায়।

**N. B.** :—উপরোক্ত লক্ষণগুলি ক্যামোমিলা এবং একোনাইট উভয় ঔষধেই দেখা যায়; কিন্তু ক্যামোমিলার—মানসিক লক্ষণ, কফিয়ার মানসিক লক্ষণের সহিত ঐক্য হয় না এবং একোনাইটের মৃত্যু-ভয়ও ইহাতে দৃষ্ট হয় না।

বেদনাযুক্ত প্রদাহ সহ জ্বর এবং জ্ঞানেন্দ্রিয় সমূহের অতীব তীক্ষ্ণতা থাকিলে ডাঃ হেরিং একোনাইট এবং কফিয়া পর্য্যায়ক্রমে ব্যবহার করিতে উপদেশ দেন; কিন্তু আমরা এতাদৃশ পর্য্যায়ক্রমিক ব্যবহারের পক্ষপাতী নহি।

হঠাৎ মানসিক চমক-লাগা হেতু কোন পীড়া জন্মিলে, কফিয়া তাহাতে উৎকৃষ্ট কার্য্যকারী ( কষ্টি )।

(হঠাৎ আশ্চর্য্যান্বিত হওয়া; হঠাৎ আনন্দ; হঠাৎ হাসি; প্রণয়ে বঞ্চিত হওয়া; ভয়ানক শব্দ কর্ণকুহরে প্রবেশ, উগ্র গন্ধ প্রাপ্তি; পর্য্যায় ক্রমে কান্না এবং হাসি ইত্যাদি হইতে—কথিত **"হঠাৎ মানসিক চমক-লাগা"** ঘটিয়া থাকে)।

( উত্তেজক এবং দুঃসংবাদ হেতু পীড়ায়—জেল্‌স )।

পান এবং আহার অতীব তাড়াতাড়ি নিষ্পাদন করে ( বেল, হিপার )।

**বেদনা** ( Pain ) :—বেদনায় অধিকতর কষ্ট অনুভব করে; **বেদনা এমন অসহ্য হইয়া উঠে** যে, তাহাতে রোগী হতাশ হইয়া যায় এবং কাঁদিয়া ব্যাকুল হয় ( একোন, ক্যামো )। ছট্‌ফট করা।

N. B. :—এতাদৃশ স্থলে কাফি-খাদককে কফিয়া না দিয়া **ক্যামোমিলা** দিবে। একগুণ বেদনায় চতুর্গুণ কষ্ট প্রকাশ করে।

**শিরঃপীড়া** ( Headache ) :—প্রায়ই **আধ-কপালে মাথা-ব্যথা** এবং তাহাতে যেন প্রেক্ বিদ্ধবৎ বোধ হয়।

( ইগ্নেসিয়া—এতাদৃশ মাথা ব্যথা হিষ্টিরিয়াগ্রস্ত রোগীদিগের হইলে )।

মাথাব্যথায় মনে হয় মস্তক যেন টুক্‌রা টুক্‌রা হইয়া গেল; খোলা বাতাসে বৃদ্ধি।

ফেসিয়াল নিউর‍্যাল্‌জিয়া অর্থাৎ প্রসোপ্যাল্‌জিয়া যদি—দন্তের পীড়া হইতে উদ্ভব হয়, তবে ইহা ( কফিয়া ) উৎকৃষ্ট কার্য্যকারী।

দন্তের বেদনা, ঠাণ্ডা জল মুখে রাখিলে উপশম; কিন্তু ঐ জল গরম হইলে পুনরায় বেদনা আরম্ভ হয় ( বিস্‌মাথ, ব্রাই, পাল্‌স, কষ্টি, সিপি, ন্যাট্রাম, সাল্‌ফ )।

( এই স্থানে মনে রাখিও ক্যামোমিলার দন্ত-বেদনা—মুখে গরম বস্তুর দ্বারা আরম্ভ হয়, কিন্তু ঠাণ্ডা বস্তু দ্বারা উপশম হয় না )।

**রজঃকৃচ্ছ্র** (Dysmenorrhœa) :—তলপেটে অত্যন্ত বেদনা সহ রজঃকৃচ্ছ্র; (যদি রক্তের চাপ—clot কাল, বড় বড় থাকে এবং কফিয়া দ্বারা উপশম না

হয় তবে ক্যামোমিলা দিবে )।

বেদনা সহ গর্ভপাতের সম্ভাবনা, অথবা দাঁতলের বেদনা ( তাদালের বেদনা ), অথবা অসহ্য প্রসব-বেদনা এতদ্দ্বারা উপশম প্রাপ্ত হয়।

সংক্ষেপতঃ এই কথা স্মরণ রাখিও, যে কোন স্থানেই বেদনা হউক না কেন, যদি তাহা রোগীর নিকট **নিতান্ত অসহ্য হইয়া উঠে** তবে সেই স্থলে **কফিয়াকে** স্মরণ করিও।

**অনিদ্রা** (Sleeplessness):—সম্পূর্ণ অনিদ্রা—চক্ষু পর্য্যন্ত মুদ্রিত করিতে অক্ষম ; মানসিক উল্লাস সহ শারীরিক উত্তেজনা।

( জরায়ুর স্থানচ্যুতি, জরায়ুর উত্তেজনা ; স্ত্রীলোকের ঋতুকাল অতীত হইলে অনিদ্রা ইত্যাদি জন্য—**সেনিসিও** দেখ )।

পূর্ব্বে উল্লেখ করিয়াছি কাকিচূর্ণ খাইলে অনিদ্রা উৎপাদন করে ; তাই শক্তিকৃত হোমিওপ্যাথিক কফিয়া নিদ্রা উৎপাদন করিতে সক্ষম। অনিদ্রায় ইহার ২০০ শত শক্তি এক মাত্রা প্রয়োগ করিয়া উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

কাশি সহ অনিদ্রায় ইহা দ্বারা উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

কফিয়ার নিদ্রা প্রকৃত নিদ্রা ; মাদকাদি সেবন দ্বারা যে নিদ্রাভাবাপন্ন মত্তা জন্মে, ইহার নিদ্রা তাদৃশ নহে।

**সম্বন্ধাবলী** (Relations) :—একোন, ক্যামো, ইগ্নে, সাল্ফ—ইহার সদৃশ (Similar) ঔষধ।

**অনৈক্য** :—ক্যাম্থা, কষ্টি, ককিউ।

**বৃদ্ধি** (Aggravation) :—হঠাৎ মানসিক চাঞ্চল্য, অতীব আনন্দ, ঠাণ্ডা বাতাস ও মাদক ঔষধে।

**শক্তি** (Potency) :—২০০ শত শক্তি অধিকতর কার্য্যকারী ; ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ শক্তিও ফলপ্রদ।

## স্মৃতি-সহায়।

১। নিউর্য়াল্জিয়া, জ্ঞানেন্দ্রিয়দিগের তীক্ষ্ণতা ; নানাবিধ কারণে অনিদ্রা, চমক-লাগা হেতু পীড়া, সন্তোর অতিরিক্ত বেদনা ; শিরঃপীড়া ; দন্তশূল ; ফেসিয়াল্ নিউর্য়াল্-জিয়া, রজঃকষ্ট ; পান, আহার, অনিদ্রা ইত্যাদি সবিস্তার বর্ণন কর।

২। ( ক্যামো ) ( একোন ) ( কেল্, ক্যামো, ওপিয়াম্ ) ( কষ্টি ) ( জেল্স ) ( ক্যামো, একোন্ ) ( সেনিসিও ) ( ইগ্নে ) ( কিস্, ব্রাই, পাল্স, কষ্টি, সিপি, স্ট্যাট্রা, সাল্ফ ) ( বেল, হিপার ) এই সকল ঔষধের সহ কোন কোন বিষয়ে সাদৃশ্য বা বৈসাদৃশ্য রহিয়াছে ?

# কল্‌চিকাম অটম্‌নেল।

## Colchicum Autumnale.

উক্ত নামধেয় উদ্ভিদের কন্দমূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** (Suitability):—কল্‌চিকাম একটী প্রধান ঔষধ মধ্যে গণ্য। রিউমেটিক্ অর্থাৎ বাত এবং (Gout) গাউট্‌যুক্ত শারীরিক ধর্ম্ম; অতীব শক্তিশালী এবং হৃষ্টপুষ্ট শরীর ইত্যাদি ব্যক্তির পক্ষে উপযুক্ত ঔষধ।

**ক্রিয়াস্থান** (Action):—পাকস্থলী এবং অন্ত্রসমূহের মিউকাস ঝিল্লি; ওলাউঠা উৎপাদনকারী উত্তেজনা। কীড্‌নী, লিভার এবং লালা উৎপাদন-কারী গ্ল্যাণ্ড সমূহ।

**রন্ধন করা দ্রব্যের গন্ধ** (Smelling of Cooked Food):—খাদ্য দ্রব্যাদির রন্ধনকালের গন্ধ, কিম্বা রন্ধন করা খাদ্যের গন্ধ নাকে গেলে এতদূর বিবমিষা উপস্থিত হয় যে তাহাতে মূর্চ্ছা, কিম্বা অজ্ঞান অবস্থা উপস্থিত হইয়া থাকে।

**রোগি-তত্ত্ব** (১):—এই লক্ষণ অবলম্বনে কল্‌চিকাকের ২০০ শত শক্তি কেবল দুইমাত্রা প্রয়োগে একটী আশাশূন্য **রক্তআমাশয়ের** রোগী মৃত্যুমুখ হইতে উদ্ধার পাইয়াছিল।

(২) কোন একটী রোগিণীর বয়স প্রায় ৭৫ বৎসর; হঠাৎ তস্যার পাকস্থলী হইতে বিবমিষার উদ্রেক হইয়া বহুপরিমাণে রক্তবমন হইতে লাগিল; তৎপরে বহুল পরিমাণ রক্তময় ভেদ চলিল; ক্রমে রক্ত এবং ভেদের পরিমাণ কমিয়া আসিল; পেট কামড়ান এবং পেটের বেদনা চলিতে লাগিল; তস্যাকে মার্ক, নাক্স-ভ একোন, ইপিকাক, হেমামেলিস, সাল্‌ফার ক্রমান্বয়ে এই সমস্ত ঔষধ প্রয়োগ করিয়া কোন ফল হইল না।

১২ দিবস অতীত হইয়া গেল; দিবা রাত্রিতে ৬০।৭০ বার বাহ্যি হইতে লাগিল; রোগিণী এত দুর্ব্বল হইয়া পড়িল, যে বালিস হইতে মস্তকটী গড়াইয়া পড়িলে, পুনরায় বালিসে মস্তক স্থাপন করা তস্যার পক্ষে অসম্ভব হইত।

মনে হইল, রোগিণী নিশ্চয়ই রক্ষা পাইবে না; রোগিণীর নিকট বসিয়া থাকিতে থাকিতে দেখা গেল যে, **নিকটবর্ত্তী গৃহে রন্ধন হইতেছিল**

**সেই গন্ধে সা অস্থির হইয়া উঠিল**; কল্চিকামের এই "লক্ষণ" অবলম্বনে ইহার ২০০ শক্তি এক মাত্রা প্রয়োগ করাতে, রোগিণীর সমস্ত রাত্রির মধ্যে দুই বারের অধিক বাহ্যি হয় নাই।

পর দিবস দেখা গেল রোগিণীর অবস্থা অনেক পরিবর্ত্তন হইয়াছে; তখন রোগিণী নিজে বলিল যে, "এই যাত্রা বুঝি রক্ষা পাইলাম"! এই রোগিণীকে আর দ্বিতীয় মাত্রা ঔষধ দিতে হয় নাই। উক্ত এক মাত্রাতেই রোগিণী সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

N.B. :—কথিতলক্ষণ অবলম্বনে শরৎকালীন আমাশয়, এপেন্‌ডিসাইটিস, ব্রাইট্‌স ডিজিজ, বাত ইত্যাদি রোগ আরোগ্য হইয়াছে।

২০০ শত শক্তিতে যে রোগ আশ্চর্য্যরূপে আরোগ্য হয় ইহা দ্বারা আমরা তাহাও শিক্ষা করিতে পারি। আর হোমিওপ্যাথিক ঔষধ যে কি আশ্চর্য্য ফলপ্রদ, তাহা যে যে ব্যক্তি এই রোগিণীটী দেখিয়াছেন তাঁহারা সমস্বরে স্বীকার না করিয়া থাকিতে পারিবেন না।

মৎস্য, ডিম্ব ও চার্ব্বিযুক্ত মাংসের গন্ধ সহ্য হয় না ( আর্স, সিপি )।

পাকস্থলীর অভ্যন্তরে জ্বালা এবং ঠাণ্ডাবোধ উভয়ই অনুভূত হইয়া থাকে।

**আমাশয়** (Dysentery) :—শরৎকালীন আমাশয়ে, সাদা অথবা রক্তময় যে আম নির্গত হয়, তাহা দেখিতে অন্ত্রের অভ্যন্তর ভাগ চাঁচিয়া নেওয়ার ন্যায় বোধ হয় ( ক্যান্থারিস্, কলোসিন্থ )।

( ক্যান্থারিসে—মূত্রের গোলযোগ থাকে )। ( কলোসিন্থে—পেট বেদনা, কুক্ড়ী মুক্ড়ী হইয়া থাকিলে অথবা চাপন দিয়া থাকিলে উপশম বোধ হয় )।

**পেটফাঁপা** (Tympanitis) :—পেটফাঁপায় ইহা অতীব উপকারী। দুষ্ট ঘাস খাইয়া গরুর পেট ফুলিলে ইহার ২০০ শক্তি আশ্চর্য্য কায করে।

**ডিস্‌পেপ্‌সিয়া** (Dyspepsia) :—পাকস্থলীতে জ্বালা, অথবা ঠাণ্ডা বোধ হইলে তাহাতে কল্চিকাম বিশেষ ফলপ্রদ ( কার্ব্ব-ভ, চায়না, লাইকো )।

হঠাৎ দুর্ব্বল হইয়া যাওয়া ইহার প্রধান লক্ষণ।

ইহা বাত এবং গাউট্ রোগের ধর্ম্মাক্রান্ত শরীরে বিশেষ উপযোগী।

আলো, গোলযোগ, উগ্র গন্ধ, অন্যের সংস্পর্শ, কোন কুব্যবহার অণুমাত্রও সহ্য করিতে পারে না ( নাক্স-ভ ); কোন কষ্ট তাহার পক্ষে নিতান্ত অসহ্য।

কোন ব্যক্তির কুব্যবহার, অথবা শোক হইতে পীড়ার উৎপত্তি (ষ্ট্যাফি)।
ঠাণ্ডা বাতাস লাগিলে অস্থিতে পর্য্যস্ত বেদনার অনুভব হয়।
বামদিক হইতে দক্ষিণ দিকে বেদনা উপস্থিত হয় ( ল্যাকে )।
রাত্রিজাগা হেতু অসুখ ( ককিউ, নাক্স )।

**অরুচি** ( Aversion to Food ) :—অরুচি এত প্রবল যে, খাদ্য বস্তুর গন্ধের কথা দূরে থাকুক, তাহার দৃষ্টিতেও ত্যক্ত বোধ করে।

রোগী চুপ করিয়া স্থির থাকিলে,—বমন উদ্রেক কম হয় এবং নড়াচড়াতে বৃদ্ধি পায় ( ব্রাই )।

**মূত্র** (Urine) :—গাঢ়বর্ণ,অল্প পরিমাণ, অথবা অনুৎপাদিত ; সাদা সেডিমেণ্ট সহ ফোঁটা ফোঁটা মূত্র পরে ; মূত্র রক্তময়, কটাবর্ণ অথবা কালীর ন্যায় ; মূত্রে রক্তের পচা ঢেলা, এল্‌বুমেন এবং শর্করা দেখা যায়।

**ওলাউঠা** (Cholera) :—জলবৎ মল ছিব্‌ড়ে ছিব্‌ড়ে বহু পরিমাণ সাদা মিউকাস খণ্ডচয় (White Flakes) সহ উহার প্রকৃত সিদ্ধ বমন বিদ্যমান থাকিলে ইহা উৎকৃষ্ট কার্য্যকারী।

**গাউট** (Gout) :—গাঁইটে এত বেদনা যে,সে স্পর্শে চীৎকার করিয়া উঠে।

**সম্বন্ধাবলী** (Relations) :—**বাত** রোগে ইহা—ব্রাইওনিয়া তুল্য কার্য্যকারী।

শোথ রোগে—এপিস এবং আর্সেনিকে ফল না পাইলে, এতদ্বারা ফল পাইবার সম্ভাবনা।

**শক্তি** (Potency) :—২০০ শত, ৩০শ, ৬ষ্ঠ।

## স্মৃতি-সহায়।

রন্ধন দ্রব্যের ঘ্রাণ, তৎসম্বন্ধে রোগি-তত্ত্ব; জ্বালা এবং ঠাণ্ডা বোধ; শরৎকালীন আমাশয়, পেট-ফাঁপা, বাতের পীড়া; মানসিক লক্ষণচয়; বেদনা, অরুচি, মূত্র।

# কলিনজোনিয়া ক্যানাডেন্সিয়া।

## Collinsonia Canadensis.

সরস মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**অর্শ** :—অর্শ এবং রেক্টামের নানাবিধ পীড়ায় উৎকৃষ্ট কার্য্য

কারী। ইহাকে এই জন্য ইস্‌কিউলাস হিপোক্যাষ্টেনামের সমকক্ষ ঔষধ বলা যায়।

উভয় ঔষধেই "মলদ্বারের অভ্যন্তর যেন ক্ষুদ্র ক্ষুদ্র কাঠি দ্বারা পূর্ণ রহিয়াছে" এরূপ বোধ করে।

কিন্তু উভয় ঔষধের **পার্থক্য** নিম্ন লিখিত কয়েকটী লক্ষণ হইতে অবধারিত হইবে :—

| ইস্‌কিউলাস। | কলিন্সজোনিয়া। |
|---|---|
| ১। বোধ হয় যেন সরলান্ত্র পরিপূর্ণ। | ১। ইহার তাহা নাই। |
| ২। সাধারণতঃ ইহার অর্শে রক্তস্রাব দেখা যায় না। | ২। অর্শ হইতে প্রায়ই (Almost Always) রক্তস্রাব হয়। |
| ৩। পৃষ্ঠদেশে অত্যন্ত বেদনা (ক্ষতবৎ এবং কন্‌ কন্‌ করার ন্যায় বেদনা)। | ৩। এই লক্ষণ ইহাতে বর্ত্তমান দেখা যায় না। |
| ৪। কখনও কোষ্ঠবদ্ধতা বর্ত্তমান, কখনও বা না থাকা। | ৪। অত্যন্ত কোষ্ঠবদ্ধতা। এবং তৎজন্য শূলবৎ বেদনা। |

**রোগি-তত্ত্ব** ঃ—একটী কঠিন **শূল বেদনার** রোগী বহুদিবস অনেক প্রকার চিকিৎসা করিয়াও আরোগ্য হয় নাই; পরে তাহার কষ্টকর কোষ্ঠ-কাঠিন্য, পেটফাঁপা এবং অর্শ এই কয়েকটী লক্ষণ দেখিয়া **কলিন্স-জোনিয়া** দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—এতদ্বারা বহু কোষ্ঠবদ্ধ রোগী আরোগ্য লাভ করিয়াছে।

**রোগি-তত্ত্ব** ঃ—একটি কোষ্ঠবদ্ধ রোগীর দুই সপ্তাহে একবার মাত্র অল্প বাহ্যি হইত; সেইজন্য তাহাকে প্রায়ই জোলাপ লইতে হইত; জোলাপ লইলে সে দুই তিন দিবস যাবৎ শয্যাগত থাকিত; কলিন্‌জোনিয়া প্রয়োগে প্রতিদিনই তাহার সুন্দর কোষ্ঠ পরিষ্কার হইতে লাগিল।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

# কলোসিন্থ। Colocynth.

**উক্ত নামধেয় গাছের শুষ্ক ফল হইতে টিংচার প্রস্তুত হয়;**

**ফলের বীজ ও বল্কল পরিত্যাগ করা হয়।**

**ক্রিয়াস্থান** (Action) :—নিউমোগ্যাষ্ট্রিক (Nerve) নার্ভ, সিলিয়াক প্ল্যাক্সাস, পঞ্চম স্নায়ু, বা ট্রাইজেমিনাস-স্নায়ু, সেক্রাল্ প্ল্যাক্সাস, লাম্বার এবং ক্রুরাল নার্ভ, মিউকাস ফাইব্রাস টিস্যুচয়, সোলার প্ল্যাক্সাস, মস্তক, মুখমণ্ডল, চক্ষুদ্বয়, হৃৎপিণ্ড এবং ফুসফুস।

কলোসিন্থের **শূল-বেদনা** অতি ভয়ানক; কলোসিন্থে শূল-বেদনা এত তড়িৎ গতিতে আরোগ্য হয় যে, অন্য কোন ঔষধে ইহা হইতে পারে কিনা সন্দেহ; কলোসিন্থের এতাদৃশ ক্রিয়া দেখিয়া অনেক অবিশ্বাসীরাও হোমিওপ্যাথির প্রতি বিশ্বাস জন্মিয়াছে।

**কলিক** (Colic) বা **শূল-বেদনা** :—এই বেদনায় পা এবং হাঁটু গুটাইয়া উপুর হইয়া থাকিলে, কিম্বা কুকড়ি হইয়া থাকিলে, অথবা কাঠের ন্যায় কোন একটা শক্ত বস্তু দিয়া পেটে চাপিয়া ধরিলে ঐ অবর্ণনীয় বেদনা কতকটা সহ্য করা যাইতে পারে।

সেইজন্য রোগী খাটের পায়ার উপর, কিম্বা টেবিলের কোণে অথবা চেয়ারের মধ্যে পেট ঠাসিয়া ধরিয়া কিঞ্চিৎ সুস্থতা বোধ করে।

এই বেদনা নিউর্যাল্জিয়ার স্বভাবাপন্ন এবং অনেক সময় এতৎসহ বমন, উদরাময় এবং আমাশয় বর্ত্তমান থাকে।

**আমাশয়ের** রোগীতে প্রথমাবস্থায়—একোন, মার্ক, নাক্স ইত্যাদি ঔষধ দিলে যদি আরোগ্য না হয়, তবে রোগ উর্দ্ধদিকে সঞ্চালিত হইয়া ক্ষুদ্র অন্ত্রে উপস্থিত হয়, তখন বেদনার অবস্থা আক্ষেপযুক্ত (Spasmodic) হইতে থাকে, সেই অবস্থায় কলোসিন্থ প্রয়োগে উৎকৃষ্ট ফল পাইবেন।

N.B.—ম্যাগ্নেসিয়া-ফস্ :—কলিক্রোগে কলোসিন্থের প্রতিযোগী ঔষধ; ম্যাগনেসিয়া-ফসের কলিক, আর্সেনিকের ন্যায় তাপ সংযোগে সেঁক করিলে, উপশম প্রদান করে।

কলোসিন্থ এবং ম্যাগ্নেসিয়া-ফস, অন্য স্থানীয় নিউর্যাল্জিয়া বেদনাতেও উপকারী, যথা—সায়েটিকা, ফ্যাসিয়াল নিউর্যাল্জিয়া, ইউটেরাইন-কলিক

ইত্যাদি; তবে জরায়ুর স্নায়বীয় শূল বেদনায় ম্যাগ্নেসিয়া-ফস দ্বারা অনেক সময় উৎকৃষ্টতর ফললাভ হইয়াছে।

কলোসিন্থ সহ ক্যামো, ষ্ট্যাফি, ভিরেট্রাম, ব্যাপ্‌টিসিয়া, ষ্ট্যানাম, জ্যালাপা, একোনাইট, পাল্‌সেটিলা প্রভৃতি ঔষধের অনেক সাদৃশ্য রহিয়াছে।

নিম্নে তাহার পার্থক্য দেখান হইল :—

**ক্যামোমিলা** :—ক্রোধজনিত ফিট ( fit ) হইতে কলিক এবং অন্যান্য নিউর্যাল্‌জিক অবস্থায় ক্যামো এবং কলোসিন্থের অনেক সাদৃশ্য রহিয়াছে; কিন্তু ক্যামোর কলিক প্রায় শিশুদেরই দেখিতে পাওয়া যায়; পেটফাঁপা; শিশু বেদনায় ছট্‌ফট করে, কিন্তু কোল্‌রা বা কুঁজপানা হইলে বেদনার উপশম বোধ হয় না ( এই দুই ঔষধে উপকার না করিলে, ম্যাগ্নেসিয়া-ফসে কাজ পাইবে )।

**ষ্ট্যাফিসেগ্রিয়া** :—ইহাও কলোসিন্থ এবং ক্যামোমিলার ন্যায় শূল বেদনাগ্রস্থ শিশুদিগের পক্ষে উপকারী; কিন্তু ইহাতে শিশুদিগের অল্পকালেই দন্ত কাল এবং ধ্বংসপ্রাপ্ত হইতে দেখা যায় এবং ইহাতে অক্ষিপত্রদিগের মধ্যে ক্ষতবৎ অবস্থা হওয়াতে রোগী অতীব কষ্ট পায়। যদি এতাদৃশ রোগীতে শূল-বেদনা বর্ত্তমান থাকে, তবে ষ্ট্যাফিসেগ্রিয়া না দিয়া কদাচ ক্ষান্ত থাকিবে না।

**ভিরেট্রাম-এল্‌বাম** :—ইহার শূল-বেদনা কুঁজপানা হইলে উপশম হয় বটে, কিন্তু রোগী বেড়িয়ে বেড়ায়, কিম্বা ললাটে বহুল ঘর্ম্ম সহ শয্যাশায়ী হইয়া পড়ে।

**ব্যাপ্‌টিসিয়া** :—ইহার শূল-বেদনা কুঁজপানা হইলে এবং আহারের পর উপশম হয় বটে, কিন্তু বেদনার সময় চলিয়া বেড়ান ইহার একটী প্রধান লক্ষণ।

**রোগি-তত্ত্ব** :—রাজসাহীর উকীল শ্রীযুক্ত বাবু ভুবনমোহন মৈত্র মহাশয়ের কলিক বেদনায় আমরা কথিত লক্ষণ দৃষ্টে একডোজ মাত্র ৩০শ শক্তির ব্যাপ্‌টীসিয়া প্রয়োগে আশ্চর্য্য ফললাভ করিয়াছিলাম।

**ড্রসিরা** :—ইহা উদরে বাষ্প জন্মা সহ কলিক রোগে উৎকৃষ্ট ঔষধ; ঐ বেদনা নাভিদেশে উৎপন্ন হইয়া চতুর্দ্দিকে বিস্তৃত হইয়া পড়ে; কুঁজো হইলে এই বেদনা আংশিক বৃদ্ধি পায়, কিন্তু শরীর সোজাভাবে রাখিলে উপশম বোধ হয়।

**ষ্ট্যানাম** :—ইহাও কলিক বেদনার উৎকৃষ্ট ঔষধ বটে; শিশুর পেটটী মাতার স্কন্ধে স্থাপন করিয়া বেড়াইলে উপশম বোধ।

**রোগি-তত্ত্ব** ঃ—একটী শিশুর শূল-বেদনায় বহু ঔষধ প্রয়োগে কোন ফল হয় নাই; রোগটী এক প্রকার দুরারোগ্য বলিয়াই বোধ হইতে লাগিল; কিন্তু উপরোক্ত লক্ষণ দৃষ্টে ষ্ট্যানাম দেওয়াতে আশ্চর্য্যভাবে আরোগ্য হইয়া গেল।

**জ্যালাপা** ঃ—ইহাতে একটী অতি কঠিন রোগী আরোগ্য লাভ করে; শিশু দিবারাত্র অবিরতভাবে ক্রন্দন করে; শিশুর উদরাময়ও ছিল; জ্যালাপা প্রয়োগে কলিক এবং উদরাময় শীঘ্র আরোগ্য হইয়া গেল।

**একোনাইট** ঃ—হৃদয় সাহা নামক পাবনা দোগাছি নিবাসী এক ব্যক্তির ভয়ানক কলিক হইয়াছিল এবং তৎসঙ্গে যে বমি হয়, তাহা সবুজ বর্ণ সেওলার ন্যায়, চাপ চাপ দেখিয়া তাহাকে একোনাইট ১ম শক্তি ১ মাত্রা প্রয়োগেই আশ্চর্য্য ফল পাওয়া গেল।

ঠাণ্ডা ইত্যাদি লাগিয়া কলিক হইলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ। কলিকাতা হাতীবাগানের প্রসিদ্ধ চিকিৎসক মৃত কালী কবিরাজ মহাশয়ের শূল-বেদনা ছিল; একোনাইটের ১ম শক্তি একমাত্রা খাইলে প্রায়ই তাঁহার শূল-বেদনা সারিয়া যাইত।

**পাল্‌সেটিলা** ঃ—মাংস এবং ঘৃত, তৈল এবং চর্ব্বিযুক্ত খাদ্য আহার হেতু কলিকে উৎকৃষ্ট ঔষধ।

কলোসিন্থ যে কেবল পেটের ও স্নায়বীয় বেদনারই উৎকৃষ্ট ঔষধ এমন নহে। ইহা **ফেসিয়াল নিউর্‌র‍্যাল্‌জিয়া** এবং **স্যায়েটিকা** রোগেও উৎকৃষ্ট কার্য্যকারী।

স্যায়েটিকা রোগে বেদনা হিপ্‌গ্রন্থি হইতে আরম্ভ করিয়া পশ্চাৎদিগের উরু দিয়া পপ্লিটিয়াল স্থান পর্য্যন্ত প্রধাবিত হয়। বিদ্যুৎ-চমকের ন্যায় কষ্টকর বামদিকের বেদনা।

**ফাইটোলেক্কা** ঃ—বেদনা উরুদেশের বহিঃপার্শ্ব দিয়া নিম্নদিকে প্রধাবিত হয়।

**আর্সেনিক-এল্‌বাম** ঃ—ইহা দ্বারা বহুতর রোগী আরোগ্য লাভ করিয়াছে। ইহাতে বেদনার বৃদ্ধি রাত্রি ১টা হইতে ৩টা পর্য্যন্ত এবং দ্বিপ্রহর রাত্রিতে উপস্থিত হইত; বেদনা জ্বালাযুক্ত; গরম জলের বোতল কিম্বা ব্যাগ উপকারী, বা শুষ্ক লবণের সেক দ্বারা অনেক উপশম হইত।

কলো৹.

**রোগি-তত্ত্ব** ঃ—(১) একটী স্ত্রীলোকের স্যায়েটিকা রোগে ইহার উচ্চ শক্তির (৪ m, ৮ এম্) এক মাত্রাতেই সা আশ্চর্য্যভাবে আরোগ্যলাভ করিল।

(২) রঙ্গপুরস্থ বাসুদেবপুরের হোমিওপ্যাথিক ডাক্তার শ্যামাচরণ চক্রবর্ত্তীর একটী রোগী বহুদিনের **সায়েটিকা** (Sciatica) রোগে বিশেষ কষ্ট পাইতেছিল। অনেক প্রকার এলোপ্যাথি, কবিরাজী চিকিৎসাতেও ফল হয় নাই; বরং তাহাতে বৃদ্ধি হইতে চলিল। রোগীর কোন আত্মীয় বলিল, রোগীর যাতনা বৃদ্ধি হইলে অগ্নির উত্তাপের নিকট গেলেই উপশম বোধ হয়। এই লক্ষণ অবলম্বনে এবং পুস্তকেও উত্তাপে উপশম দেখিয়া আর্সেনিক ৩য় শক্তি প্রথম দিন দুই মাত্রা দেওয়ায় কতকটা উপশম বোধ করিল। দ্বিতীয় দিনও ঐ ঔষধ দুই মাত্রা দেওয়া হয়, তাহাতে রোগী সম্পূর্ণ আরোগ্য লাভ করিল এবং এ পর্য্যন্ত ভালই আছে। ইহাও প্রায় আড়াই বৎসরের কথা।

**মন্তব্য** :—হোমিওপ্যাথি তথায় মন্ত্রের ন্যায় কার্য্য করিল সন্দেহ নাই। সায়েটিকা অতীব দুসাধ্য ও কষ্টকর রোগ, সহজে আরোগ্য হয় না। রোগীর বেদনার আধিক্য হইলে সে ছুটিয়া উনুন বা অগ্নিকুণ্ডের দিকে পাগলের মত যাইত এবং ঐ অগ্নিতাপে অনেক উপশম বোধ করিত; এই লক্ষণের দরুণ আর্স দেওয়া হইল। কাজও চমৎকার ফলিল।

N.B. :—ম্যালেরিয়াক্রান্ত স্থানের সায়েটিকা রোগে এবং **উত্তাপে উপশম** প্রাপ্ত সায়েটিকাতে ও অন্যান্য স্নায়ুশূলীয় বেদনায় ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

**স্বভাব** ( Temperament ) :—খিট্‌খিটে, অধৈর্য্যশীল, কথা জিজ্ঞাসা করিলেই ত্যক্ত এবং ক্রুদ্ধ হয়; হস্তস্থিত জিনিস ফেলিয়া দেয়।

**ক্রোধ** এবং **ঈর্ষ্যা** হইতে কলিক 'বমন উদরাময় এবং ঋতুস্রাব ( ক্যামো, ষ্ট্যাফি )।

**মাথাঘোরা** (Vertigo) :—তাড়াতাড়ি ঘাড় ফিরাইলে, বিশেষতঃ বামদিকে; তাহাতে পড়িয়া যাইবার ন্যায় ভাব হয় (কোনা); ষ্টিমুলেণ্ট সেবন হেতু মাথাধরা।

**সম্বন্ধাবলী** (Relations) :—অত্যন্ত পেট বেদনা সহ আমাশয় রোগে —মার্ক ইহার প্রতিপোষক ঔষধ।

**ন্যাফেলিয়াম** নামক ঔষধে :—স্যায়েটিকা বেদনা অতি কষ্টদায়ক এবং উহা দক্ষিণ স্যায়েটিক নার্ভে লক্ষিত হয়।

**উপশম** (Amelioration) :—উপবেশনে।

**বৃদ্ধি** ( Aggravation ) :—শয়নে, চলিয়া বেড়াইলে, সিঁড়িতে পাদ-নিক্ষেপে।

**শক্তি** (Potency) :—৮ এম্ ( 8 m ); ৩০, ২০০ শত, ৬ষ্ঠ শক্তি।

---

# কোনায়াম মেকিউলেটাম।

## Conium Maculatum

ইহার সরস গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**কোন কোন ব্যক্তির পক্ষে উপযোগী**—(Suitability)—ইহা বৃদ্ধ, বৃদ্ধা, কুমারব্রতাবলম্বী বৃদ্ধ, দৃঢ় মাংসপেশীগঠিত ব্যক্তিনিচয়; পাতলা ( Thin ) চুল এবং শিথিল স্বভাববিশিষ্ট ব্যক্তি; বসিয়া সদা সময় কর্ত্তনকারী ( Sedentary Habits ); বলবান বক্তি।

**স্বভাবাদি** (Disposition) :—বৃদ্ধদিগের দুর্ব্বলতা; আঘাত প্রাপ্তি বা পতন হেতু পীড়ানিচয়; ক্যান্‌সার এবং স্ক্রফুলা বিশিষ্ট ব্যক্তিদিগের গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি। কোন প্রকার কার্য্য করা কিম্বা অধ্যয়ন করা সম্বন্ধে কোন ইচ্ছা নাই; আলস্য এবং শিথিল স্বভাব; গ্রাহ্যশূন্যতা; কোন বিষয়েই সহানুভূতি কিংবা আনন্দ অনুভব করে না।

**দুর্ব্বল স্মৃতিশক্তি** :—কিছুই মনে রাখিতে সক্ষম হয় না; বিষণ্ণচিত্ততা; সহজেই ত্যক্ত হওন স্বভাব; যথেচ্ছাচারী কলহকারী; গালাগালি দেওয়া স্বভাব; প্রতিবাদে অতীব অসহিষ্ণুতা ( অরাম ); যে কোন প্রকার উত্তেজনাই হউক না কেন, তাহাতে অতীব মানসিক দুর্ব্বলতা উৎপাদন করে।

একাকী থাকিতে ভয় করে, অথচ দশজনের মধ্যে থাকিতেও চায় না ( কেলি কার্ব্ব, লাইকো )।

**স্পাইনাল্ কর্ড** (Spinal Cord) :—স্পাইনাল কর্ডের উপর ইহার সুন্দর ক্রিয়া রহিয়াছে। প্যারালিসিস নিম্নদিক হইতে আরম্ভ করিয়া উর্দ্ধদিকে প্রসারিত হইলে কোনায়াম তাহার উৎকৃষ্ট ঔষধ।

**মহাত্মা সক্রেটিসের** বিষপানে এই লক্ষণ স্পষ্ট লক্ষিত হইয়াছিল এবং অন্যান্য বহু গ্রন্থকারেরাও এই লক্ষণের সত্যতা স্বীকার করিয়া থাকেন।

**মাথাঘোরা** ( Vertigo ) :—কোনায়ামের মাথাঘোরা অতি আশ্চর্য্য প্রকার। মাথা একদিকে ঘুরাইলে, শয্যায় শয়ন করিলে এবং পার্শ্ব পরিবর্ত্তন করিলে—মাথা ঘুরিতে থাকে। বাম দিকে মস্তক ফিরাইলে মাথাঘোরা ( কলোসিন্থ )।

প্রাচীন বয়স এবং ওভেরি কিম্বা জরায়ুর অসুখ হেতু মাথাঘোরা।

**লোকোমোটর এটাক্সিয়া** নামকপীড়াতে ইহা আশ্চর্য্য ফলপ্রদ।

**রোগী-তত্ত্ব** :—এই পীড়াক্রান্ত একটী রোগীর পা ক্রমে অবসন্নতা প্রাপ্ত হইতে লাগিল, এমন কি অন্ধকার স্থানে দণ্ডায়মান হইতে সক্ষম হইত না। মাথা কিংবা চক্ষু কোন একদিকে ফিরাইলেই পড়িয়া যাইত কিংবা টলিয়া টলিয়া পড়িয়া যাইবার উপক্রম হইত। সেইজন্য সে যখন বেড়াইতে যাইত, তখন তাহার স্ত্রীকে সম্মুখে কিংবা পশ্চাদ্ভাগে রাখিয়া সে চলিতে থাকিত এবং তাহার স্ত্রী ডান বাম করিয়া তাহাকে চালাইতে থাকিত। কারণ, ডান বাম করিয়া চলিতে যে মাথা ফিরাইতে হয়, সে পড়িয়া যাইবার ভয়ে তাহাতে অক্ষম ছিল।

এই রোগীকে **ডাক্তারফিঙ্কের সি, এম** (c, m) শক্তি দেওয়া হয়, তাহাতে রোগী আশ্চর্য্যরূপে আরোগ্য লাভ করে। এই ঔষধ বহুদিন রিপিট করা হয় নাই, তবে কখন কখন এক সপ্তাহ, কখন বা চারি সপ্তাহ পরে এক ডোজ করিয়া সম্পূর্ণ আরোগ্য পর্য্যন্ত দেওয়া হইত। এই রোগীর এই রোগ বহু বৎসর যাবৎ বর্ত্তমান ছিল; পরে হোমিওপ্যাথিক চিকিৎসা হয়।

ইহা **কোনায়াম** ব্যবহার দ্বারা আশ্চর্য্যরূপে আরোগ্য হইয়া গেল।

N. B. :—এই স্থানে জানা থাকা আবশ্যক যে, এক ডোজ কোনায়াম পড়া মাত্রই রোগ বৃদ্ধি পাইবে; পুনরায় এক ডোজ ঔষধ খাইলে তবে উপকার লক্ষিত হইবে।

এতাদৃশ **মাথাঘোরা** বৃদ্ধ ব্যক্তিতে পাইলে, অথবা এতৎসহ জরায়ু এবং ওভেরির প্রদাহ থাকিলে কোনায়াম দ্বারা অনেক ফল পাইবে।

বামদিকে মস্তক ফিরাইতে মাথাঘোরা।

**অপ্‌থ্যাল্‌মিয়া** (Ophthalmia) :—স্ক্রফুলা ধাতুগ্রস্থ ব্যক্তিতে এক প্রকার অপ্‌থ্যাল্‌মিয়া হইয়া থাকে, যাহাতে প্রদাহ অপেক্ষা আলোকভীতি অত্যন্ত অধিক দেখা যায়। রাত্রিতে বেদনা বৃদ্ধি পায় এবং সামান্য আলোকেই কষ্টের চূড়ান্ত বোধ হয়। অন্ধকার গৃহে থাকিলে এবং চক্ষে চাপা দিয়া রাখিলে ভাল বোধ করে।

এতৎসহ কর্ণিয়াতে ক্ষত থাকিতেও পারে, নাও থাকিতে পারে।

ইহা রাত্রিতে অধ্যয়নকারী ছাত্রদের পক্ষে উৎকৃষ্ট ঔষধ।

অত্যন্ত আলোক-ভীতি ( সোরিনাম ) (সাধারণ আলোক-ভীতিতে—বেল)।

অক্ষিপত্রদ্বয় (Lids) ঝুলিয়া পড়িলে (Ptosis) কোনায়াম তাহার মহৎ ঔষধ ( জেল্‌স, কষ্টি, সিপিয়া )।

**গ্ল্যাণ্ড সমূহের কাঠিন্য এবং স্ফীতি** ( Swellings & Induration of the Glands) :—স্তনের মধ্যে স্ফীতি, অথবা কাঠিন্য কিংবা নোড়ার ন্যায় কঠিন স্ফীতিতে কোনায়াম আশ্চর্য্য উপকারী; এমন কি স্তনের, জরায়ুর অথবা পাকস্থলীর **ক্যান্‌সারাস্‌ পীড়া** পর্য্যন্ত এতদ্বারা আরোগ্য লাভ করিয়াছে, বিশেষতঃ যদিউক্ত পীড়া কোন আঘাতাদি লাগিয়া উৎপন্ন হয়।

স্তনে, অণ্ডকোষে, কিংবা কোন প্রকার গ্ল্যাণ্ডে বেদনাযুক্ত **কঠিন-টিউমার** ( Indurated Tumour ) হইলে ( বিশেষতঃ কোন প্রকার আঘাতাদির পর ) কোনায়াম তাহার উৎকৃষ্ট ঔষধ ( ষ্ট্যাফিসেগ্রিয়া-রুবেনিয়াস্‌ )।

স্তন কিংবা জরায়ুর মধ্যে **স্কিরাস ক্যান্‌সার** ( Scirrhous Cancer ) হইয়া তাহাতে জ্বালা ও হুল ফুটানবৎ, অথবা তীরবিদ্ধবৎ যন্ত্রণা হইলে কোনায়াম উৎকৃষ্ট ( এপিস )।

**ঋতুস্রাব** (Menstruation) :—ঋতুস্রাব কালে এবং তৎপূর্ব্বে স্তনদ্বয় ভারী, বেদনাযুক্ত, বড় এবং কঠিন হয় ( ল্যাক-ক্যানি, কেলি-কার্ব্ব )। সামান্য নড়া চড়াতেই বেদনার বৃদ্ধি।

ঋতুস্রাব মৃদু কিংবা লুপ্ত; গৌণে, অল্প পরিমাণে, অল্প দিন স্থায়ী;

ঋতুস্রাব সহ সর্ব্বাঙ্গে এক প্রকার রক্তবর্ণ ফুস্কুড়ি দেখা যায় ( ডাল্‌কামেরা )।

ঠাণ্ডা লাগাইলে, এমন কি ঠাণ্ডা জলে হাত ভিজাইলে, ঋতুস্রাব বন্ধ হইয়া যায় ( ল্যাক-ডিফ্লো )।

**শ্বেতপ্রদর** ( Leucorrhœa ) :—ঋতুস্রাবের ১০ দিন পরে শ্বেতপ্রদর দেখা দেয় ( বোরাক্স, বোভিষ্টা )। শ্বেতপ্রদর—(Excoriated) ঝাঁজাল; দুগ্ধবৎ; বহুল; (Thick) গাঢ়; রক্তময়; সময় সময় (Periodical) দ্রষ্টব্য।

**জননেন্দ্রিয়** ( Genital Organs ) :—জননেন্দ্রিয়ের উপরেও ইহার বিশেষ কার্য্য রহিয়াছে; **পুরুষাঙ্গের অত্যন্ত দুর্ব্বলতা।**

অতিরিক্ত ( Desire ) ইচ্ছা সত্ত্বেও রতিক্রিয়াতে অক্ষম। কোন স্ত্রীলোক নিকটে থাকিলে, কিংবা তদ্বিষয়ে চিন্তামাত্র শুক্রস্খলন।

অসম্পূর্ণভাবে পুরুষাঙ্গ দণ্ডায়মান এবং আলিঙ্গন সময়েই শিথিল হইয়া পড়ে এবং তাহাতে অতি দুর্ব্বলতা ও মানসিক কষ্ট অনুভব করে; এবং সেইজন্য সর্ব্বদা বিমর্ষ থাকে। রতিক্রিয়ার অত্যধিক অপব্যবহার হেতু—লম্পট স্ত্রী এবং পুরুষ উভয়েরই মানসিক যন্ত্রণা, মাথাঘোরা ইত্যাদি হইয়া থাকে।

ইহা কুমার এবং কুমারীজীবন-যাপনকারী পুরুষ এবং স্ত্রীজাতির মাথাঘোরা ইত্যাদিতে উপকারক।

N. B. :—সঙ্গমেচ্ছা দমনে, ঋতুস্রাব বন্ধ হওয়াতে; সঙ্গমেচ্ছা তৃপ্ত না হওয়াতে, কিংবা অতিরিক্ত সঙ্গম হেতু যে **কুফল** হয়—তাহাতে কোনায়াম উৎকৃষ্ট ঔষধ।

**মূত্র** (Urine) :—প্রস্রাব একেবারে নির্গত না হইয়া থাকিয়া থাকিয়া নির্গত হয়। বৃদ্ধদিগের **প্রষ্টেট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি** হেতু—এতাদৃশ **মূত্র** নির্গমন দৃষ্টিগোচর হয়।

**দ্রষ্টব্য** ঃ—এতাদৃশ একটী রোগীতে আমি ৩০শ শক্তির এক ডোজ কোনায়াম ব্যবহার করিয়া অনেক উপকার প্রাপ্ত হইয়াছি।

**ঘর্ম্ম** (Sweat) :—দিবা অথবা রাত্রিতে ঘর্ম্ম; নিদ্রাবেশ মাত্র, এমন কি নিদ্রাভরে চক্ষুর পত্রদ্বয় বুঁজিবা মাত্র শরীরে ঘর্ম্ম দেখা যায় ( চায়না )। এতাদৃশ লক্ষণ অন্য কোন ঔষধেই দেখা যায় না।

**রোগি-তত্ত্ব** ঃ—একটী অশীতি বর্ষ বয়স্ক রোগীর এক দিকে প্যারালিসিস্ বা **পক্ষাঘাত** হইয়াছিল এবং ঐ রোগীতে এই প্রকার **অর্শ্বের** লক্ষণ দেখিয়া শ্রদ্ধাস্পদ **ডাক্তার লিপি** তাহাকে কোনায়াম দিয়া সম্পূর্ণরূপে আরোগ্য করিয়াছিলেন।

**সম্বন্ধাবলী** (Relations) ঃ—কোনায়াম ঔষধ যে সমস্ত ব্যক্তিতে উপকার দেখা যায়, তাহারা মদ্য অথবা অন্যবিধ ষ্টিমুলেণ্ট ঔষধে শারীরিক উন্নতি লাভ করে; কিন্তু যাহাদের কোনায়াম সহ্য হয় না, তাহারা সুস্থ অবস্থায় মদ্যাদি সেবন করিতে পারে না।

কোন স্থানে চোট চাপট লাগিলে—ইহা আর্ণিকা এবং হ্রাস তুল্য।

ক্যান্সারে—ইহা আর্সেনিক এবং এষ্টিরিয়াসের তুল্য।

গ্ল্যাণ্ডসমূহের স্ফীতিতে—ইহা ক্যাল্‌ক এবং সোরিনামের তুল্য কার্য্যকারী।

স্তনের টিউমার, ক্যান্সারাদি মারাত্মক রোগের স্বভাবাপন্ন হইবার সন্দেহ জন্মিলে—কোনায়মের পর সোরিনাম উৎকৃষ্ট ফলপ্রদ।

**বৃদ্ধি** (Aggravation) ঃ—রাত্রিতে শয়ন অবস্থায়; পার্শ্ব পরিবর্ত্তনে অথবা বিছানায় উঠিয়া বসিলে; অবিবাহিত জীবনে।

**শক্তি** (Potency) ঃ—c, m, ২০০ শত, ৩০শ, ১২শ।

## স্মৃতিসহায়।

১। ইহার মাথাঘোরা, লোকোমোটর এটাক্সি, বৃদ্ধ বৃদ্ধা, অপ্‌থেলমিয়া; চক্ষুর পাতা ঝুলিয়া পড়া, স্তনের, অণ্ডকোষের এবং অন্যান্য গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি; জননেন্দ্রিয়ের অবস্থাচয়, প্রস্রাবের নির্গমন, একদিকের প্যারালিসিস; ঋতুর অবস্থা ইত্যাদি সম্বন্ধে সমস্ত বর্ণন কর?

# কনভেলেরিয়া মেজালিস।
# Convalaria Majalis

ইহা পর্ব্বতাবলী বেষ্টিত সরোবর জাত লিলী বা কোকনদ বিশেষ।

**জরায়ু এবং হৃৎপিণ্ড** (Uterus & Heart) :—জরায়ুতে অত্যন্ত লাগে এবং তৎসঙ্গে (Sympathetic) সিম্প্যাথেটিক প্যাল্পিটেশন থাকিলে, ইহা দ্বারা প্রায়ই উৎকৃষ্ট কার্য্য পাওয়া যায়।

হৃদরোগ হইতে শোথ হইলে, বিশেষতঃ স্ত্রীলোকের, যদি তৎসঙ্গে জরায়ুর মধ্যে বেদনা বা সোর্‌নেস থাকে, তবে এতদ্বারা নিশ্চয় ফল পাইবে।

**রোগি-তত্ত্ব**—হৃদ্‌রোগজনিত একটি অতি গুরুতর শোথরোগে বক্ষঃ মধ্যে এতই জল সঞ্চয় হইয়াছিল যে, তাহাতে রোগী শয়ন অবস্থায় নিশ্বাস প্রশ্বাস লইতে পারিত না। এবং তৎসঙ্গে ফুসফুস হইতে যে গয়ের উঠিত তাহা রক্তমিশ্রিত থাকিত; তাহাতে ইহার ৩০ শক্তি ব্যবহারে উৎকৃষ্ট ফল পাওয়া যায়; শোথ ইত্যাদি কমিয়া যাইয়া রোগীর স্বাস্থ্য ভাল হয়, কিন্তু প্রকৃত হৃদরোগ আরোগ্য হয় নাই।

**রজঃস্রাব** (Menstruation) :—কেবল মাত্র রাত্রিতে রজঃস্রাব, কিংবা রাত্রিতে বৃদ্ধি (বোভিষ্টা)। দুই রজঃস্রাবের মধ্যবর্ত্তী সময়ে জরায়ু হইতে রক্তস্রাব দেখা যায়; স্নায়বীয় এবং হিষ্টিরিয়াযুক্ত ক্ষত থাকিলে (এম্ব্রা গ্রিসিয়া)।

**অষ্টিলেগো মেডিস** (Ustilago Maydis) :—ইহা মনোহেজিয়া (Menorrhagia) অথবা (Metrorrhagia) মেট্রোহেজিয়া রোগে অতীব উপকারী ঔষধ।

প্যাসিভ (Passive) স্বভাবাপন্ন রজঃস্রাবেও অতীব উপকারী; জরায়ু এবং একটি, কিংবা উভয় ওভেরিতে বেদনা এবং ইরিটেশন বর্ত্তমানে ইহার প্রয়োগ বিধেয়।

ইহা প্রৌঢ়াবস্থায় কার্য্যকারী।

**শক্তি** (Potency) :—কনভেলেরিয়া, অষ্টিলেগো এবং বোভিষ্টা এই কয়টী ঔষধেরই ২০০ শত শক্তিতে উৎকৃষ্টতম ফল লাভ হয়।

# কোরালিয়াম রুব্রাম।

# Corallium Rubrum

ইহাকে রক্তপলা বা প্রবাল বলে।

**ক্রিয়াস্থান** (Action) :—সেরিব্রোস্পাইনেল বিধান মূলকেন্দ্র। তাহা হইতে মেডুলা অব্‌লঙ্গেটা, শ্বাস প্রশ্বাস কার্য্যে লিপ্ত গ্যাঙ্গ্লিয়ন নিচয় এবং নিউমোগ্যাষ্ট্রিক স্নায়ু আক্রান্ত হইয়া কন্‌ভালশন এবং আক্ষেপযুক্ত কাশি উৎপাদন করে।

**হুপিংকাফ এবং আক্ষেপযুক্ত কাশি** (Whooping & Spasmodic Cough) :—ইহাতে ইহা নিতান্ত উপকারী; দিনে থুকথুক করিয়া অবিরত কাশি হয়; কিন্তু ইহা তত কষ্টকর নহে; কিন্তু রাত্রিতে কাশি এত বৃদ্ধি পায় যে, উহা হুপিং কাশি নামের উপযুক্ত হইয়া থাকে এবং ঐ কাশি অতি কষ্টদায়ক।

**সর্দ্দি** (Catarrh) :—নাসিকা-গহ্বরের পশ্চাদ্ভাগে সর্দ্দি হইয়া উহার শ্লেষ্মা থ্রোটের অভ্যন্তরে গড়াইয়া পড়ে; ইহাতে কোরাল অতি উৎকৃষ্ট ঔষধ।

**উপদংশ রোগ** ( Syphilis ) :—যে শ্যাঙ্কারের ( Chancre ) ক্ষত রক্তবর্ণ চ্যাপ্টা, স্পর্শাসহিষ্ণুতা এবং বেদনাযুক্ত তাহাতে ইহা নিতান্ত উপকারী।

সফ্‌ট (Soft) শ্যাঙ্কারে এতদ্দ্বারা অতি শীঘ্র উপকার পাইবে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# ক্রোকাস স্যাটাইভাস। crocus Sativus

ইহাকে এতদ্দেশে জাফ্রাণ বলিয়া থাকে।

**ক্রিয়াস্থান** (Action) :—স্ত্রী-জননেন্দ্রিয়নিচয়ে, বিশেষতঃ জরায়ুতে ভেনাস কনজেচ্‌শন উৎপাদন করিয়া **কাল রক্তস্রাব** এবং তৎসহ **লম্বা**

**লম্বা দড়ার ন্যায় রক্তের চাপ** নির্গত করে।

পাগলের ন্যায় অতিরিক্ত হাসি।

**সহানুভূতি** ( Sensation ):—অনুভূতি এতক্ষণ স্থায়ী যে এই মুহূর্ত্তে আহ্লাদ ও হাস্য পরিহাস করিতেছিল এবং আনন্দে উদ্বেলিতচিত্ত হইয়াছিল, হঠাৎ মুহূর্ত্ত মধ্যে বিষাদ জলধিজলে তলাইয়া গেল ( ইগ্নে, নাক্স-ম ); এই মুহূর্ত্তে অপার সুখে ভাসমান এবং স্নেহের প্রতিমূর্ত্তি এবং ভালবাসার আদর্শ, পরক্ষণেই ক্রোধে প্রজ্বলিত।

উদর, পাকস্থলী, জরায়ু, বাহুদ্বয়ে, অথবা শরীরের অন্যান্য স্থানে এরূপ বোধ হয়—যেন তন্মধ্যে **কোন সজীব জীব চলিয়া বেড়াইতেছে** ( স্যাবাইনা, থুজা, সাল্ফ ); এতৎসহ বিবমিষা এবং মূর্চ্ছা।

গৃহাভ্যন্তরে দৃষ্টি যেন ধূমপূর্ণ, অথবা সে যেন কাঁদিয়াছে; বোধ হয় যেন চক্ষের ভিতর দিয়া শীতল বাতাস বহিয়া যাইতেছে।

**রক্তস্রাব** ( Hæmorrhages ):—যে কোন স্থান, হইতে রক্তস্রাব হউক, **রক্ত লালবর্ণ**, লম্বা দড়ার ন্যায় চাপ বান্ধা ( ইলাপ্স )।

নাসিকা হইতে যে রক্তস্রাবহয়, উহা কাল, আট্‌কাইয়া থাকা স্বভাবাপন্ন, দড়ার ন্যায়—প্রত্যেক রক্ত ফোঁটাই যেন এক একটী সূত্রবৎ আকার ধারণ করে; ললাটে এতৎসহ বড় বড় শীতল ঘর্ম্মের ফোঁটা দেখা দেয়।

( শীতল ঘর্ম্ম, অথচ সর্ব্বদা বাতাস দিতে বলে; এতৎসহ নাকের রক্ত লাল বর্ণের—কার্ব্ব-ভেজ। )

শিশু বয়স অপেক্ষা অত্যধিক বর্দ্ধিত দেখা যায় ( ক্যাল্ক, ফস )।

**রজঃকৃচ্ছ্র** (Dysmenorrhœa):—ঋতুস্রাবের রক্ত কাল, দড়াপানা চাপ চাপ ( অষ্টিলেগো )।

কোরিয়া এবং হিষ্টিরিয়া রোগে—আনন্দ ও উচ্ছ্বাসে নৃত্য গীত করিতে করিতে পুনরায় ক্ষুব্ধচিত্ত এবং ক্রোধান্বিত হইয়া উঠে। এই দুই বিপরীত অবস্থা পর্য্যায়ক্রমে দেখা যায়।

একদলস্থ মাংসপেশীদিগের আক্ষেপযুক্ত সঙ্কোচন এবং মোচ্‌ড়ান ( এগারিকাস, ইগ্নে, জিঙ্ক )।

**সম্বন্ধাবলী** (Relations):—প্রায় সমুদায় রোগেই ক্রোকাসের পর—নাক্স, পাল্স অথবা সাল্ফার উৎকৃষ্ট ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৩য়, ৩০শ, ২০০ শত।

# ক্রোটেলাস হরিডাস।

## Crotalus Horridus.

ইহা র‍্যাটাল সর্পের বিষ।

**ক্রিয়াস্থান** (Action) :—রক্ত এবং নিউমোগ্যাষ্ট্রিক নার্ভ।

**শারীরিক ধর্ম্ম ইত্যাদি** (Diathesis):—সহজেই রক্ত-ক্ষরণশীল স্বভাব, চক্ষু, কর্ণ, নাসিকা, ফুস্‌ফুস, পাকস্থলী, ইউরেথ্রা, জরায়ু, অন্ত্রসমূহ শরীরের প্রত্যেক কূপ এবং গহ্বর হইতে, এমন কি লোমকূপ হইতেও রক্ত-ক্ষরণ হয়।

**নিস্তেজ টাইফয়েড অবস্থা** এবং কোন প্রকার পীড়া বা বিধাক্ততা হইতে শরীরের নিস্তেজ অবস্থা হইলে ইহা উপযুক্ত ঔষধ।

; (Eye) :—হরিদ্রাবর্ণ; কিরেটাইটিস অথবা আইরোডা-কিরেটাইটিস্।

**খারাপ জাতীয় জণ্ডিস** (Malignant Jaundice) :—ইহা যকৃতের দোষে না হইয়া বরং রক্তের দোষে হইয়া থাকে।

**পার্পিউরা হিমরেজিকা** (Purpura Haemorrhagica):—ইহা সমস্ত লোমকূপাদিতে এবং নখ ও মাড়িতে দেখা যায়।

**জিহ্বা** (Tongue) :—অগ্নিবৎ লাল, মসৃণ, পালিশযুক্ত ( পাইরোজিনিয়ম ); অত্যন্ত স্ফীত।

**থ্রোট বা গলার অভ্যন্তর** (Throat):—ইহাতে মারাত্মক ডিপথিরিয়া, শোথ, গ্যাংগ্রিন অথবা টন্সিলের গ্যাংগ্রিনে স্থধু ঢোক গিলিতে বেদনা। এতৎসহ বমি কিংবা উদরাময়।

সঞ্জীবনী-শক্তির (Low) নির্জীব অবস্থা; নাড়ী লুপ্তপ্রায়; রক্ত বিষে জর্জ্জরিত ( পাইরোজিনিয়া )।

**বমন** (Vomiting) :—পিত্তময়; তৎসহ ব্যাকুলতা এবং দুর্ব্বল নাড়ী; প্রত্যেক মাসে ঋতুস্রাবের পর বমন।

দক্ষিণ পার্শ্বে, কিংবা চিৎ হইয়া শয়ন করিলে—তৎক্ষণাৎ কালচে সবুজপানা বমন হয়।

কাল অথবা কাফি চূর্ণ মিশ্রিতের ন্যায় বমন অথবা হলুদপানা বমন।

**উদরাময়** (Diarrhoea) :—মল কাল বর্ণের, পাতলা, কাফিচূর্ণ মিশ্রিতবৎ ; **দুর্গন্ধযুক্ত মল** ;

পানীয় জলে বা আহারে কোন বিষাক্ত পদার্থ মিশ্রিত, অথবা বিষাক্ত পাত্রে সেবন ; শিকারের মাংস ইত্যাদি ভক্ষণ ( পাইরোজিনিয়াম ) এবং পীত-জ্বর, কলেরা, টাইফয়েড, টাইফাস হইতে উদরাময় জন্মিলে ।

**অন্ত্র হইতে রক্তস্রাব** (Intestinal Haemorrhages) :—কোন বিষাক্ত পীড়া অথবা বিষজনিত ; ইহাতে রক্ত কালপানা, তরল এবং অজমাট (Not Clotted) থাকে।

শবচ্ছেদকালীন ক্ষত, দুষ্ট কীট-পতঙ্গাদির দংশন এবং ভ্যাক্সিনেশনজনিত **কুস্ফুসের** ইহা উৎকৃষ্ট ঔষধ ।

ঋতুর প্রতিনিধিস্রাব (Vicarious) ; এতৎসহ দুর্ব্বলতাযুক্ত শারীরিক অবস্থা ( ডিজি, ফস্ ) ।

রজঃস্রাব বন্ধ হইয়া যাওয়া—এতৎসহ চক্ষু ও মুখ দিয়া উত্তাপ বাহির হওয়া এবং বহুল ঘর্ম্ম নিসঃরণ ; পাকস্থলী স্থানে শূন্য বোধ এবং মুর্চ্ছা ।

জরায়ু হইতে বহুল কাল, দুর্গন্ধময় পাতলা রক্তস্রাব ; অতীব রক্তক্ষীণতা ।

জরায়ুর মারাত্মক পীড়া এবং তাহা হইতে দুর্গন্ধময় পাতলা কাল রক্ত নিঃসরণ হওয়ার প্রবণতা ।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইল্যাপ্স, ল্যাকে, ন্যাজা, পাইরোজিনিয়াম্—ইহার সমকক্ষ ঔষধ ।

( ল্যাকেসিসে—চর্ম্ম শীতল এবং ঘর্ম্মাক্ত ) ।

( ক্রোটেলাসে—চর্ম্ম শীতল এবং শুষ্ক খর্খরে ।

( ইল্যাপ্স—দক্ষিণ ফুস্ফুসের পীড়া : গয়ের সহ কাল রক্ত ) ।

**শক্তি** Potency :—৬ষ্ঠ, ১২শ, ৩০ শ, ২০০ শত ।

# ক্রোটন টিগ্‌লিয়ম।

## Croton Tiglium.

### ইহাকে এতদ্দেশে জয়পাল বলিয়া থাকে।

**ক্রিয়াস্থান** (Action) :—গ্যাঙ্গ্লিয়নিক্ নার্ভাস সিষ্টেম্; ইণ্টেস্‌টাইন্যাল মিউকাস মেম্‌ব্রেন্ এবং তাহা হইতে বহুল জলবৎ ভেদ; লিম্ফেটিক্ নাড়ীচয় এবং চর্ম্ম।

**ভেদ** (Stool) :—তিনটি ইহার প্রধানতম লক্ষণ :—

(১) **জলবৎ হরিদ্রাবর্ণের ভেদ।**

(২) **ঐ ভেদ সজোরে** পিচ্‌কারী বেগে, কিম্বা গুলির ন্যায় **একেবারে হঠাৎ** বহির্গত হয়।

(৩) সামান্য **আহার** কিম্বা **পানে বৃদ্ধি** পায়; আহারের সময় কালেও বৃদ্ধি পায়।

N. B. :—এতৎ সম্বন্ধে এপিস্, ক্যাল্‌কেরিয়া, চায়না, গ্র্যাটিওলা, হাইওস, ন্যাট্রাম্-সাল্‌ফ, থুজা—এই কয়েকটি ঔষধের কথিত **প্রথম লক্ষণ** বর্ত্তমান আছে।

**দ্বিতীয় লক্ষণের** অধীনে—পডো, জ্যাট্রোফা, থুজা, গ্যাম্বোজ দেখিবে।

**তৃতীয় লক্ষণের** মধ্যে—আর্জেণ্টা-না, আর্সেনিক, গ্যাম্বোজ দেখিতে পাইবে।

চায়না এবং ক্যাল্‌কেরিয়ার রোগীচয়—জীবনরক্ষক তরলপদার্থচয়ের ধ্বংস হেতু দুর্ব্বল।

ভেদের পূর্ব্বে **পেট ডাকা**—এলোজ।

( এই শেষোক্ত ঔষধেও পান আহারের পর বৃদ্ধি দেখা যায় )।

**অতীব বেদনা** (Intense Pain)—শিশুর স্তনপানকালে, স্তনের বোঁটা হইতে স্ক্যাপুলা পর্য্যন্ত অতীব কষ্টদায়ক বেদনা অনুভূত হইতে থাকে (সাইলি)।

শিশু যে দিকে স্তন্যপান করে, সেই দিকে এইরূপ বেদনা দেখা যায়; স্তনের বোঁটার ক্ষতবৎ অবস্থা।

N. B.—অতি কঠিন **ম্যাষ্টাইটিস** রোগ ইহাতে আরোগ্য লাভ করিয়াছে।

**চর্ম্মরোগ** (Skin Diseases) :—অত্যন্ত চুল্‌কান, কিন্তু উহা এত

(Tender) অর্থাৎ স্পর্শাসহিষ্ণু যে চুলকান জন্য ঐ স্থান স্পর্শও করা যাইতে পারে না; হাত বুলাইলে উপশম বোধ।

**একজিমা** (Eczema):—একজিমা সর্ব্বাঙ্গে, বিশেষতঃ (Testes) অণ্ডকোষে; তন্মধ্যে ইরাপশনগুলিতে অত্যন্ত চুলকায়। একজিমাতে অত্যন্ত চুল্কান; একজিমাগুলি এত কষ্টদায়ক যে, কিছুতেই তাহাদিগকে চুল্কান জন্য স্পর্শ করা যায় না; চুল্কাইলে ভয়ানক যন্ত্রণা বোধ হয়।

স্ত্রী, পুরুষ উভয়ের জননেন্দ্রিয় স্থানে ভয়ানক চুল্কানি (হ্রাস)।

**কাশি** (Cough):—বিছানায় বালিস মাথায় দিয়া শয়ন করিবামাত্র ভয়ানক কষ্টকর কাশি উপস্থিত হয়।

**সম্বন্ধাবলী** (Relations):—শিশুদের প্রাচীন উদরাময়ে—কেলি ব্রোমেটাম এবং ফস্ফরাস্ উৎকৃষ্ট।

**বৃদ্ধি** (Aggravation):—গ্রীষ্মকালে; ফল এবং মিষ্টি ইত্যাদি খাওয়ায় (গ্যাষোজ); আহার বা পানীয়ের পর।

**শক্তি** (Potency) ৬ষ্ঠ, ৩০ শ, ২০০শ শত।

# কুপ্রাম মেটালিকাম।

## Cuprum Metallicum.

### বিশুদ্ধ তাম্র হইতে প্রস্তুত হয়।

আমাদের দেশে প্রাচীন কবিরাজী শাস্ত্রেও তাম্রের উৎকৃষ্ট ব্যবহার রহিয়াছে।

**ডাক্তার ক্যাণ্টন্** বলেন, তাম্রের খনিতে যে সমস্ত ব্যক্তি কার্য্যে নিযুক্ত থাকে, তাহাদের মধ্যে কখনও **ওলাউঠা** হইতে দেখা যায় নাই।

সেইজন্য **ওলাউঠার প্রতিষেধকার্থে**—আমাদের দেশে অনেকেই তামার পয়সা ছিদ্র করিয়া কটিদেশে ব্যবহার করিয়া থাকেন।

**ক্রিয়াস্থান** (Action):—সেরিব্রো-স্পাইনাল নার্ভাস্ সিস্টেম ইহার ক্রিয়ার মূল কেন্দ্র এবং তথা হইতে নিউমোগ্যাষ্ট্রিক্ নার্ভ, স্পাইনাল্ কর্ডের

সম্মুখ অংশ আক্রান্ত হয়। তদ্ধেতু বিবমিষা, বমন পাকস্থলী এবং ইণ্টেস্টাইন্ ইত্যাদির ইরিটেশন্, প্রদাহ এবং মাংসপেশীচয়ের আক্ষেপ জন্মিয়া থাকে।

**কুপ্রামের মল**—ঠিক ওলাউঠার মলের ন্যায় নহে, কতকটা আমাশয়ের ন্যায়; তবে **ওলাউঠায় আক্ষেপ** (Cramp) থাকিলে কুপ্রাম্ দ্বারা উপকার পাওয়া যায়।

শরীরে অতিরিক্ত কুপ্রাম প্রবেশ করিলে দন্তের মাড়ীতে হরিদ্বর্ণের দাগ পড়ে; চর্ম্ম—ঈষৎ নীলাভ হরিদ্বর্ণবিশিষ্ট হয়; বৃদ্ধ ব্যক্তিদিগের কেশ ঈষৎ হরিদ্বর্ণ দেখা যায়; ক্ষত হইতে যে স্রাব হয় তাহা হরিদ্বর্ণ বিশিষ্ট।

**আক্ষেপ** (Spasm):—**মস্তিষ্কের** (Diseases) **পীড়াচয়** (**কন্জেশ্চন্ মেনিঞ্জাইটিস্**, এপোপ্লেক্সি ইত্যাদি রোগে) যদি যৎসামান্য অথবা গুরুতর স্প্যাজ্ম্ বা আক্ষেপ বর্ত্তমান থাকে, তবে কুপ্রাম দ্বারা নিশ্চয়ই ফল পাইবে।

আক্ষেপচয় সাময়িকভাবে উপস্থিত হয়। **জিহ্বা**—সর্পের ন্যায় অবিরত পুনঃ পুনঃ বহির্নিঃসরণ করিতে থাকে (ল্যাকে)। যখন কোন তরল বস্তু পান করে, তাহা গল্‌গল্ শব্দে গলাধঃকরণ হয় (আস, থুজা)।

হামাদি ইরাপ্শন, অথবা কোন চর্ম্মরোগ বসিয়া গিয়া (ভালরূপে বাহির না হওয়াতে) নানাবিধ পীড়া (জিঙ্ক) এবং তাহা হইতে মস্তিষ্কের পীড়া, আক্ষেপ কন্ভাল্শন, বমন; পাদদেশে ঘর্ম্ম বসিয়া গিয়া পীড়া (সাইলি, জিঙ্ক)।

**ওলাউঠা রোগে উদরের এবং পায়ের ডিমের আক্ষেপ। নীলবর্ণ** (Blue) **মুখমণ্ডল** এবং **অঙ্গুষ্ঠ করতলে মুষ্টিবদ্ধ**; শাখা সমস্তের আক্ষেপ ও অবসন্নতা; করতল, পদতল এবং পায়ের ডিমে আক্ষেপ।

আক্ষেপ হস্তাঙ্গুলি এবং পদাঙ্গুলিতে আরম্ভ হইয়া সমস্ত শরীরে বিস্তৃত হয়।

গর্ভাবস্থায় আক্ষেপ; পিউয়ারপারেল কন্ভাল্শন্ ভয় অথবা অজ্ঞতা হেতু আক্ষেপ; অন্য কোন যন্ত্র হইতে মিটাষ্টেটিক্ (Metastatic) ভাবে মস্তিষ্কের কোন পীড়া উপস্থিত (জিঙ্ক)।

জিহ্বার প্যারালিসিস্; অসংবদ্ধভাবে তোৎলা কথা বলা।

**শাখা সমস্তে যে আক্ষেপ হয়,—তাহা অধিকাংশ সময়ে ফ্লেক্সার মাংসপেশীতেই পুষ্ট হইয়া থাকে; তদ্দরুণ হস্তের করতল মুষ্টিবদ্ধপ্রায় হয় এবং পদের করগুলি নিম্নদিকে বক্র হয়।**

( তদ্বিপরীতে করগুলি তাহাদের পৃষ্ঠদেশে বক্র হইলে—সিকেলি উৎকৃষ্টতর )।

**মৃগী বা অপস্মার রোগ** (Epilepsy):—জানু হইতে আরম্ভ এবং ঊর্দ্ধদিকে ধাবিত ; রাত্রিতে নিদ্রার সময় বৃদ্ধি ( বাফো ) ; অমাবস্যার সময়ে যথানিয়মে পীড়া উপস্থিত হয়। কোন স্থান হইতে পতন, অথবা মস্তকে আঘাত লাগা, কিম্বা জলে ভিজা হইতে এপিলেপ্সি।

**কাশি** (Cough) :—কাশিতে গল্ গল্ শব্দ, যেন বোতলে জল পুরিতেছে ; শীতল জল সেবন হেতু কাশির উপশম ( কষ্টি )।

( শীতল জল পানে কাশির বৃদ্ধি—স্পঞ্জি )

**হুপিং কাফ** ( Whooping Cough ) :—বহুক্ষণ স্থায়ী দম্ বন্ধকর আক্ষেপযুক্ত কাশি, কথা কহিতে অক্ষম, প্রায় শ্বাস-প্রশ্বাস রহিত ; মুখমণ্ডল নীলবর্ণ ; শরীর আড়ষ্ট, পরে ক্রমান্বয়ে তিনবার আক্রমণ ( ষ্ট্যানাম ) ; অতরল যুক্তপদার্থ বমন এবং পুনঃ পুনঃ অজ্ঞান হওয়া ( ক্যানাবিস্ ) ; প্রত্যেক আক্ষেপ সহ ক্যাটালেপটিপ আক্ষেপ।

**হাতলের বেদনা** (After-Pains) :—অত্যন্ত কষ্টদায়ক, বিশেষতঃ চরণে এবং পায়ের ডিমে।

অনিদ্রা এবং মানসিক শ্রম হেতু শারীরিক অবসন্নতা ( কোকা, নাক্স ; অতীব অদম্য চিত্ত-ব্যাকুলতা।

অতীব লালাক্ষরণ সহ, মুখে মিষ্ট এবং তামাটে স্বাদ (হ্রাস )।

N. B. কার্ডিএল্‌জিয়া, ডিস্‌মেনোরিয়া এবং পিউয়ারপোয়েল আক্ষেপ, এপিলেপ্সি, কোরিয়া ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট কার্য্যকারী।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ক্যাল্‌কেরিয়ার সহিত ইহার অভিন্ন স্বভাব !

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

## কুপ্রাম আর্স।

## Cuprum Arsenicum.

ইহা তাম্র এবং আর্সেনিক সংযোগে রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

ইহার রং অতি উৎকৃষ্ট সবুজবর্ণ। আমাদের দেশের চিত্রকরেরা ময়ূরের গলায় যে এক প্রকার সবুজবর্ণ দেয় তাহা এই রং। ইহাকে তাহারা জাঙ্গাল বলে। ইংরাজী নাম শিলিজ্ গ্রিণ ( Scheeli's Green )।

**অধিকৃত রোগাদি (Therapeutics) :—পেটে ভয়ানক বেদনা ;** এপিগ্যাষ্ট্রিক্ স্থানে—ভয়ানক যন্ত্রণা ; ইসোফেগাস্ ও মূত্রনালীতে জ্বালা।

**ওলাউঠার কোল্যাপ্স, ঘর্ম্ম, হিমাঙ্গ সহ হস্ত পদাদির আক্ষেপে** ইহা অতীব ফলপ্রদ।

ডাক্তার **সাল্জার** বলেন যে ইণ্টারমিটেণ্ট ভাবে ওলাউঠার কোলাপ্স ষ্টেজে শীতল ঘর্ম্ম হইতে থাকিলে, ইহা অতীব উপকারী। ইহাতে আর্সেনিক এবং কপার ( তাম্র ) এই উভয় ঔষধেরই ধর্ম্ম দেখিতে পাইবে।

**শক্তি** ( Potency ) ঃ—ইহার ৩০শ এবং ২০০ শত শক্তি সচরাচর ব্যবহার হয়।

---

## কোপেইবা। Copaiva.

উক্ত নামধেয় বৃক্ষের গাঢ় তৈলবৎ নির্য্যাস ; যাহাকে বাল্সাম্ ( BALSAM ) বলে।

এলোপ্যাথ মহাশয়দিগের দ্বারা এই ঔষধের বহু **অপব্যবহার** হইয়া থাকে ; ইহার যে গুণটুকু আছে তাঁহাদের চিকিৎসায় অনেক সময় উহার বিপরীত ফল ফলিয়া থাকে।

**ক্রিয়াস্থান** ( Action ) :—মূত্রযন্ত্রের মিউকাস্ মেম্‌ব্রেন্, বিশেষতঃ ইউরেথ্রা ; ফুস্‌ফুস্ এবং অন্ত্রের মিউকাস্ মেম্ব্রেন্।

**গণোরিয়া ও মূত্রযন্ত্র** ( Gonorrhœa & Urinary Organs ) :—ইহা গণোরিয়া রোগের অতি উৎকৃষ্ট ঔষধ ; ইউরেথ্রা এবং মূত্রস্থলীর গ্রীবাদেশের অত্যন্ত ইরিটেশন।

রোগের আরম্ভে ( Thin ) পাত্‌লা, অথবা দুগ্ধের ন্যায় স্রাব হইতে থাকিলে ইহাকে অবশ্য দিবে ; অবশেষে রোগ মূত্রস্থলীতে প্রবেশ করিলে—যদি তৎসহ রক্ত এবং আঠাপানা পূঁয ক্ষরণ হইতে থাকে এবং মূত্রে মিউকাস্ দেখা যায়, তবে সেস্থলেও কোপেইবা কার্য্যকারী।

ইহা ক্যান্থারিসের সদৃশ ঔষধ বটে কিন্তু তত উগ্র নহে।

**ইউরেথ্রাতে জ্বালা**। ইউরেথ্রা হইতে হরিদ্রাবর্ণের পূঁযবৎ ক্ষরণ। রক্তস্রাব সহ—পুনঃ পুনঃ প্রস্রাবের বেগ এবং তৎসহ **কর্ডি** ( Chordee ) **( কষ্টদায়ক লিঙ্গ উচ্ছ্বাস )**।

( একোনাইটে—গণেরিয়ার তরুণ লক্ষণাদি সাম্য করিয়া, তৎপশ্চাৎ কোপেইবা দিলে সুন্দর ফল পাওয়া যায় )।

স্ত্রীলোকদের রক্তস্রাবে এতদ্বারা বিশেষ উপকার পাওয়া গিয়াছে।

**কাশরোগ** ( Cough ) :—বহুপরিমাণ, সাদা, হরিদ্রাভ, দুর্গন্ধযুক্ত, পূঁযবৎ গয়ের উঠা ( ষ্ট্যানাম, লাইকো, সাল্‌ফ, কস্ )।

নিম্নলিখিত ঔষধগুলি যক্ষ্মা কিংবা **যক্ষ্মাবৎ কাশরোগে**—বিশেষ ফলপ্রদ :—

( ইল্যাইসিয়াম্ এনিসেটাম্—পূঁযবৎ গয়ের ; তৎসহ দক্ষিণ কিম্বা বামদিকে তৃতীয় কার্টিলেজ স্থানে বেদনা। )

( পিক্স লিকুইড—পূঁযবৎ গয়ের ও বক্ষের বামদিকের তৃতীয় কষ্টাল কার্টিলেজে বেদনা। )

( মাইওর্টিসিস্—বহুল পরিমাণ গয়ের, ক্ষীণ শরীর, নিশাঘর্ম ) ;

( বেল্‌সাম্ পেরু—সর্দ্দিযুক্ত কাশি, বহুল পরিমাণ পূঁযবৎ গয়ের ; যক্ষ্মা-জনিত গয়ের )।

( ইয়ার্বা সেণ্টা—বক্ষে গয়ের সঞ্চিত হওয়াতে হাঁপানির ন্যায় অবস্থা )।

N. B. :—কথিত ঔষধনিচয়, বিশেষ বিবেচনা করিয়া কাশরোগে প্রয়োগ করিলে অনেক ফললাভ করিতে পারিবে।

শক্তি ( Potency ) :—৬ষ্ঠ, ২০০ শত, ৩০শ, ৩য়।

## কিউবেবা বা কাবাবচিনি। Cubeba.

### ইহা ক্ষুদ্র ক্ষুদ্র শুষ্ক ফল বিশেষ।

আমাদের দেশে বেণিয়া দোকানে কাবা বচানি পাওয়া যায়।

গণোরিয়া ( Gonorrhoea ) :—ইহা গণোরিয়ার একটি অতি উৎকৃষ্ট ঔষধ, প্রথম অর্থাৎ প্রদাহ অবস্থা উত্তীর্ণ হইলে, স্রাব পুরু হরিদ্রাবর্ণ অথবা পুঁযের ন্যায় হওয়া এবং প্রস্রাবান্তে মুত্রনালীতে জ্বালা ইহার প্রধান লক্ষণ।

কতকদিবস পরে স্রাব পাতলা গ্লিটের ( Gleet ) ন্যায় হইতে থাকিলে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল লাভ করিবে।

( মার্ক কিংবা পাল্‌স দ্বারা তত উৎকৃষ্ট ফল লাভ করিবে না। )

( পাল্‌সেটিলার স্রাব—পুরু অথবা হরিদ্রাবর্ণ, অথবা হরিদ্রাভ জ্বালাশূন্য )।

( মার্ক—ইহার স্রাব পাল্‌সেটিলার সদৃশ, কিন্তু রাত্রিতে বৃদ্ধিযুক্ত।

শক্তি ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## সাইক্লামেন।

## Cyclamen Europæum

### গাছের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

ক্রিয়াস্থান ( Action ) :—মস্তিষ্ক এবং স্পাইনাল কর্ড ; তাহা হইতে স্ত্রী-জননেন্দ্রিয় সকল ; পাকস্থলী এবং ইন্‌টেস্‌টাইন।

উপযোগিতা ( Suitability ) :—কফীয় ধাতু ; ক্ষীণ রক্ত ; সহজেই শ্রান্ত, সুতরাং পরিশ্রমে বিমুখ।

মস্তিষ্ক (Cerebrum) :—হঠাৎ অজ্ঞান ভাব ; মাথাঘোরা ; মাথাবেদনা ;

ঝাপ্সা-দৃষ্টি ; পিউপিল প্রসারিত ; কুস্বপ্নে নিদ্রার ব্যাঘাত, অত্যন্ত বিমর্ষ এবং ক্ষুব্ধচিত্ততা।

**পাকস্থলী এবং ইন্টেস্‌টাইন** (Stomach & Intestine) —অত্যন্ত ভেদ, বমন, রক্ত বমনসহ শীতল ঘর্ম্ম ; কর্ণে শোঁ শোঁ শব্দ ; মাথাঘোরা।

**স্ত্রী-জননেন্দ্রিয়** ( Female Organs ) :—অত্যধিক রজঃস্রাব ; প্রসব বেদনার মত বেদনা হইয়া রক্তের কাল ঢেলা নির্গত হয়।

**রজঃস্রাব** ( Menstruations) :—অতি সকালে সকালে, অতি বহুল পরিমাণে, কাল চাপ রক্ত। রজঃস্রাব সময়ে ভাল বোধ করে।

( অতি গৌণে, অল্প পরিমাণে, পিংশে রক্তস্রাব—পাল্‌স )।

( রজঃস্রাব কালে খারাপ শরীর—সিমিসিফি, পাল্‌স )।

পিংশেবর্ণের স্ত্রীলোক ; ঋতু সম্বন্ধে গোলযোগ ( ফেরাম, পাল্‌স ) ; এতৎসহ মাথাধরা, ঝাপ্সা-দৃষ্টি।

**বেদনা** ( Pain ) :—চর্ম্মের নিম্নস্থ অস্থিভাগে অতীব বেদনা।

**অসুখ বোধ** ( Uneasiness ) :—মনস্তাপ ; মন্দকার্য্য করা ; কর্ত্তব্য কার্য্যে শৈথিল্য ইত্যাদিতে অসুখ বোধ।

**মানসিক ভাব** ( Mental Disposition ) :—অত্যন্ত বিমর্ষ, খিট্‌খিটে, ক্রন্দনশীল ; নির্জ্জনতা ভালবাসা ; খোলা বাতাসে থাকিতে অনিচ্ছা। ( তদ্বিপরীতে অর্থাৎ খোলা বাতাস ভালবাসে—পাল্‌স )।

**দৃষ্টি** ( Eye-sight ) :—চক্ষুর সম্মুখে যেন, আলোক কম্পিত ; নানাবিধ বর্ণের অগ্নিস্ফুলিঙ্গ, বা চক্‌চকে সূচিকা দেখা যায় ; ঝাপ্‌সা-দৃষ্টি।

**খাদ্য** (Food) :—অল্প কিঞ্চিৎ আহার করিলেই পেট পরিপূর্ণ (লাইকো); তৎপর খাদ্য দেখিতে ত্যক্ত বোধ করে ও তাহাতে বিবমিষা।

খাদ্য এবং লালা লবণময় স্বাদবিশিষ্ট।

পায়ের গোড়ালীতে জ্বালাযুক্ত ছন্‌ছনে বেদনা—বসিতে, হাটিতে এবং দাঁড়াইতে বোধ হয় ( এগারি, বষ্টি, ভেলিরি, কাইটো )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—রক্তক্ষীণতা এবং ক্লোরোসিস অবস্থায়—পাল্‌স, চায়না, ফেরাম ইহার প্রতিযোগী ঔষধ।

পেটের ভিতর কোন জীবিত প্রাণী নড়াচড়া করার ন্যায় বোধ হইলে—ক্রোকাস, থুজা সম্বন্ধেও বিবেচনা করিবে।

বৃদ্ধি (Aggravation) :—খোলা (Open) বাতাসে, শীতল জলে স্নানে, ঋতুকালে; রাত্রিতে বসিলে বা শয়ন অবস্থায়।

উপশম ( Amelioration ) :—গরম ঘরের ভিতর।

শক্তি ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

---

# ড্যামিয়েনা ( টারনিয়া-য়্যাফ্রোডাইসিয়েকা )
## Damiana

ড্যাচ্‌নি ইণ্ডিকা নামক গাছের বল্কল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

নামান্তর ( Synonym ) :—টার্‌নিয়া য়্যাফ্রোডাইসিয়েকা।

ব্যবহার ( Uses ) :—মেক্সিকোদেশে শরীরের বলাধান জন্য ইহার ডিকক্‌শন করিয়া খায়। শীকারীরা বহু পর্য্যটনান্তে—ইহা খাইয়া শ্রম দূর করে; তাহাতে স্ত্রী পুরুষ উভয়েরই জননেন্দ্রিয়ের শক্তি ও উত্তেজনা বর্দ্ধন করে।

ডাঃ হেইল এতদ্দ্বারা বহু রোগীর আরোগ্য সাধন করিয়াছেন। তিনি বলেন পতন দ্বারা মেরুদণ্ডে আঘাত প্রাপ্তি; অতি মাত্রায় সঙ্গম, উপদংশ কিম্বা গণোরিয়া হইতে পুং-জননেন্দ্রিয়ের ক্ষমতার হ্রাস ও ঋতুর অভাব, মূত্রকৃচ্ছ্র, লিউকোরিয়া ইত্যাদি হইতে—স্ত্রী-জননেন্দ্রিয়ের ক্ষমতা-হীনতায় বিশেষ ইহা ফলপ্রদ।

ধ্বজভঙ্গের ইহা একটী উৎকৃষ্ট ঔষধ।

রোগি-তত্ত্ব :—৩৭ বৎসরের একটি বৃদ্ধের মূত্র ধারণাশক্তি আদৌ ছিল না; দিবারাত্র অসাড়ে প্রস্রাব চোয়াইত; ডামিয়েনা ২য় শক্তি জলের সহিত দিবসে চারি মাত্রা খাইতে দেওয়ায়, দুই মাসে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল। এইরূপে তিনটি রোগী আরোগ্য হইয়াছে।

অর্দ্ধকপালে শিরঃপীড়ায় (Hemicrania) ইহা বিশেষ ফলপ্রদ।

শক্তি ( Potency ) :—ইহার প্রথম ও ২য় দশমিক শক্তি দ্বারা ফলপ্রাপ্ত হওয়া যায়।

# ডিজিটেলিস পারপিউরা।

## Digitalis Purpura.

ফক্স-গ্লোভ নামক গাছের পত্রে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** ( Action ) সেরিব্রো-স্পাইনাল বিধান ইহার মূল কেন্দ্র স্থান; তাহা হইতে ইহা হৃৎপিণ্ড এবং ধমনীদিগের মাংসপেশীচয়কে প্যারালিসিস অবস্থাপন্ন করিয়া থাকে।

সেই জন্য হোমিওপ্যাথেরা এতদ্বারা বহু ফল পাইয়া থাকেন।

এলোপ্যাথ মহাশয়েরা **ইহাকে হৃৎপিণ্ডের টনিক** (Tonic) বলিয়া ব্যবহার করিয়া থাকেন।

**নাড়ী এবং হৃৎপিণ্ড** ( Pulse & Heart ) :—নাড়ী অতি ধীর গতি বিশিষ্ট; এতৎসহ ঘনগতিবিশিষ্ট নাড়ীও পর্য্যায়ক্রমে উপস্থিত হইতে পারে, অথচ ইহার মধ্যে অনিয়মিত এবং ইণ্টারমিটেণ্ট পাল্স ( নাড়ী দেখা যায়। )

**রোগি-তত্ত্ব** (১) ডাক্তার **ন্যাসের** একটি রোগী মাতালের ন্যায় টলিতে টলিতে তাঁহার চিকিৎসালয়ে আসিতেছিল; তিনি তাহাকে প্রথমতঃ মাতাল বলিয়াই ভ্রম করিয়াছিলেন; ধরিয়া তাহাকে তাঁহার ডিস্পেনসারীতে উঠান হইল; অনেকক্ষণ পর্য্যন্ত সে কথা কহিতে পারিল না; নিশ্বাস প্রশ্বাসের কষ্টে অস্থির ছিল; পরে কথা বলিতে পারিল; দেখা গেল যে তাহার মুখমণ্ডল বেগুনে রংবিশিষ্ট এবং ওষ্ঠদ্বয় নীলিমাপূর্ণ হইয়া গিয়াছে; নাড়ী অসম এবং ইণ্টারমিটেণ্ট হইয়াছে; হৃৎপিণ্ড স্থানে অস্কালটেশন করিয়া উহা স্থূল বা কঠিন বোধ হইল এবং হৃৎপিণ্ডের প্রথম শব্দ ( First Sound ) সহ কামারদের জাঁতাকলের ন্যায় হুস হুসবৎ শব্দ শুনা গেল; আরও জানা গেল যুবকাবস্থায় তাহার বাতের পীড়া হইয়াছিল; বহু দিবস হইল পরিশ্রমের কার্য্যে ক্ষান্ত দিয়াছে; হৃদ্রোগ বলিয়া কোন কার্য্য করিতে প্রবৃত্ত হয় না। তাঁহাকে কয়েক ডো

ডিজিটেলিস ২য় শক্তি প্রয়োগ করিতে তাহার হৃদরোগ সম্পূর্ণ আরোগ্য লাভ করিল। বহু সপ্তাহ যাবৎ তাহার এই পীড়া হইয়াছিল; ডিজিটেলিস যে এই স্থলে কি আশ্চর্য্য কাজ করিয়াছে তাহা বলা যায় না। কয়েক দিবস পর ঐ লোক বরফ কাটিতেছে দেখিয়া তিনি আশ্চর্য্যান্বিত হইলেন।

**মন্তব্য**:—এলোপাথ মহাশয়েরা ইহাকে "হৃৎপিণ্ডের টনিক" বলিয়া থাকেন; কিন্তু তাঁহারা প্রকৃত মর্ম্ম বুঝেন নাই। খাদ্য ব্যতীত ঔষধ কখনও টনিক হইতে পারে না; যাহা হইতে রোগ আরোগ্য হয় তাহাই যদি টনিক হয়, তবে ঔষধ মাত্রেই টনিক হইতে পারে!!!

(২) আরও একটি রোগীর কথা বলিতেছি:—একটি লোকের স্বাস্থ্য ভালই ছিল, পরে তাহার বিবমিষা, বমন, তন্দ্রা বা ঝুমান হইতে লাগিল; দুইদিন পরে চক্ষে এবং সর্ব্ব শরীরে **কামলা** দেখা দিল; মল বর্ণশূন্য হইল; মূত্রের বর্ণ কটা ছিল—কিন্তু পাত্রের কিনারায় হরিদ্রাবর্ণ দেখাইত; নাড়ী প্রতি মিনিটে ৩০ বার মাত্র স্পন্দিত হইত এবং মাঝে মাঝে থামিয়া যাইত।

এই অবস্থা দৃষ্টে তাহাকে ডিজিটেলিস দেওয়াতে **কামলা** ইত্যাদি আশ্চর্য্যরূপে আরোগ্য হইয়া গেল।

N: B:—হৃদ্‌রোগে কোন ভাল্‌ভের (Valve) পীড়া থাকিলে—তাহাতে ডিজিটেলিস দিয়া কোন ফল পাইবে না।

এরূপ জ্ঞান হয় যে না (স্ত্রী) নড়াচড়া করিলে হৃৎপিণ্ডের স্পন্দন বন্ধ হইয়া যাইবে। (কোকেইন)।

(তদ্বিপরীতে—ভাবে যে, অবিরত নড়াচড়া না করিলে হৃৎপিণ্ডের স্পন্দন বন্ধ হইয়া যাইবে—জেল্‌স)।

বক্ষঃস্থলে অতীব দুর্ব্বলতা—এমন কি অন্যে কথা বলিলেও সহ্য হয় না (ষ্টানাম)।

**নাড়ী** (Pulse):—পূর্ণ, অসম, অতি ধীর এবং দুর্ব্বল; প্রত্যেক তৃতীয়, পঞ্চম অথবা সপ্তম স্পন্দনের পর থামিয়া যায়।

মৃতবৎ মুখশ্রী, চর্ম্ম নীলিমাযুক্ত; অক্ষিপত্র, ওষ্ঠ এবং জিহ্বা কালচে রং বিশিষ্ট; শ্বাসপ্রশ্বাসে কষ্ট; সময় সময় দীর্ঘনিশ্বাস; উঠাইয়া বসাইলে মূর্চ্ছা; পাকস্থলীর স্থানে শূন্য এবং দুর্ব্বল বোধ।

রাত্রিতে শুক্র-ক্ষরণ এবং অতীব দুর্ব্বলতা, বিশেষতঃ স্ত্রী সঙ্গমের পর।

**শোথ** (Œdema) :—হৃদ্‌রোগ হইতে শোথ হইলে, তাহাতে ডিজিটেলিস প্রশস্ত। ব্রাইট পীড়ায় অনুৎপাদিত মূত্র ইত্যাদিতে ডিজিটেলিস উপকারী।

মথাঘোরা, মস্তিষ্ক, বক্ষঃস্থল এবং উদরের ড্রপ্‌সি; ফাংসের প্যাসিভ কঞ্জেচ্‌শন।

**মল** ( Stool ) :—পাতলা রং, ছাইয়া রং বিশিষ্ট; অথবা চা খড়ির ন্যায় ( ক্যাল্ক, পডো ); প্রায় সাদা ( ক্যাল্ক, চায়না ); চুরুট খাইবার পাইপের নলের মত সরু সরু মল; অসাড়ে দীর্ঘ মল।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—সিন্‌কোনা ডিজিটেলিসের বিষ নষ্ট করে এবং ব্যাকুলতা বৃদ্ধি করে।

**বৃদ্ধি** ( Aggravation ) :—সোজা হইয়া বসিলে; চলিলে।

**শক্তি** ( Potency ) :—১ম, ২য়, ৩০শ।

# ডায়াস্কোরিয়া ভিলোসা।

## Dioscorea Villosa.

গাছের মূল ও রজন হইতে টিংচার এবং ট্রিটুরেশন প্রস্তুত হয়।

**উপযোগীতা** (Suitability):—দুর্ব্বল weak পরিপাক-শক্তি; বৃদ্ধ অথবা শিশুর পক্ষে বিশেষ উপযোগী;

**উদর ও কলিক** (Abdominal Colic) :—আহারের পরে অথবা কিছু খাইলে—পেটফাঁপা, বিশেষতঃ চা-পায়ীদের; প্রায়ই শূলবেদনা হয়; নাভি-প্রদেশে পেট কামড়ান।

পেট-কামড়ানযুক্ত কলিক বেদনা, যেন অন্ত্রগুলি কেহ দৃঢ়ভাবে হস্ত দ্বারা ধরিয়া মোচড়াইতেছে এবং এই বেদনা যথা নিয়মিত সময়ে উপস্থিত হইয়া থাকে।

শূলবেদনা, সম্মুখদিকে উপুড় হইলে এবং শয়ন করিলে—বৃদ্ধি পায়; দাঁড়াইলে অথবা পশ্চাদ্দিকে বক্র হইলে—উপশম বোধ ( তদ্বিপরীতে—কলোসিন্থ )।

**জননেন্দ্রিয়** (Genital Organs) :—নিদ্রাবস্থায় শুক্রস্খলন ; সমস্ত রাত্রি স্ত্রীলোক সম্বন্ধে স্বপ্ন-দর্শন ( ষ্ট্যাফি ) ; জানুদ্বয় দুর্ব্বল ; পুরুষাঙ্গ শীতল নিতান্ত নৈরাশ্য ভাব ( ষ্ট্যাফি )।

**আঙ্গুল-হাড়া** (Whitlow) :—ইহাকে ইংরাজীতে হুইট্‌লো বলে ; এই পীড়ার প্রথমাবস্থায় যখন বেদনা নিতান্ত তীক্ষ্ণ, কষ্টদায়ক এবং সূচিকাবিদ্ধবৎ যন্ত্রণাদায়ী হয়, তখন এই ঔষধে বিশেষ ফল পাইবে।

নখগুলি সহজে ভঙ্গপ্রবণ ; ইহা নখের কুনি এবং আঙ্গুলহাড়া হওয়া স্বভাবযুক্ত লোকের পক্ষে মহা উপকারী ( হিপা )।

**সম্বন্ধাবলী** (Relations):—কলোসিন্থ, পডো, হ্বাস, সাইলি ইত্যাদি —ইহার সদৃশ ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation) :—শয়নে, উপবেশনে এবং কুকড়ি মুকড়ি হইলে ( উপুর হইলে )।

**উপশম** (Amelioration) :—নড়াচড়া করিলে।

ভ্রমন করা কষ্ট কর, কিন্তু রোগের যন্ত্রণায় ক্লান্ত হইয়াও বেড়াইতে বাধ্য হয়।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# ডিপ্‌থেরিনাম। Diphtherinum.

### ইহা ডিপ্‌থেরিয়ার বিষ হইতে প্রস্তুত হয়।

অনেকেই ইহাকে **হোমিওপ্যাথিক এণ্টি-টক্সিন** বলিয়া থাকেন। এলোপ্যাথ মহাশয়েরা ত্বকের নিম্ন দেশে হাইপোডারমিক সিরিঞ্জ দ্বারা —তাঁহাদের প্রস্তুত এন্টি-টক্সিন ইঞ্জেক্ট করিয়া দুই একটি রোগী আরোগ্য করিয়াছেন শ্রুত হওয়া গিয়াছে ; যাহা হউক এতাদৃশ স্থলে আমাদের হোমিও-প্যাথিক শক্তিকৃত এন্টি-টক্সিন দ্বারাও ফল লাভ হইয়াছে।

**উপযোগিতা** (Suitability) :—স্ক্রফুলা, সোরা অথবা টুবারকেল ধাতু বিশিষ্ট ব্যক্তির এবং শ্বাসপ্রশ্বাস যন্ত্রের এবং গলার ভিতর সর্দ্দি লাগার প্রবণতা

থাকিলে ইহা বিশেষ উপযোগী ঔষধ।

রোগী নিতান্ত দুর্ব্বল এবং জীবনী-শক্তি অবসন্ন প্রায়; এ প্রকার রোগীতে সহজেই প্রায় ডিপ্‌থেরিয়া-বিষ এই দারুণ রোগ উৎপাদন করে; রোগের প্রারম্ভ হইতেই যেন ম্যালিগ্‌নেণ্ট স্বভাব ধারণ করিতে থাকে ( ল্যাক্— কেনি, মার্ক-সায়ে )।

**ডিপ্‌থেরিয়া রোগ (Diphtheria) এবং ইহার উপসর্গাদি** (Sequelæ):—বেদনাশূন্য (Painless) ডিপ থেরিয়ার সমস্ত লক্ষণগুলির প্রায়ই চিকিৎসকের জ্ঞানগম্য ও প্রত্যক্ষ; রোগী অতীব দুর্ব্বল; গ্রাহ্যশূন্যতা।

এত অবসন্ন যে নিজের কষ্ট প্রকাশ করিয়া বলিতে পারে না; **তন্দ্রাচ্ছন্ন অথবা অচৈতন্য**, কিন্তু তাহাকে কোন কথা বলিলে সহজেই জাগরিত হয় ( ব্যাপ্টি, সাল্‌ফা )।

টন্সিলদ্বয় এবং তাহাদের নিকটবর্ত্তী স্থানচয় রক্তবর্ণ ও স্ফীত; প্যারোটীড এবং সার্ভাইক্যাল গ্ল্যাণ্ডগুলি অতীব স্ফীত।

গলা, নাসিকা এবং মুখ হইতে স্রাবচয় ও প্রশ্বাস অতীব **দুর্গন্ধময়**।

**জিহ্বা** (Tongue):—জিহ্বা স্ফীত, অত্যন্ত লালবর্ণ, সামান্য কোটিংযুক্ত। ডিপ্‌থেরিটিক মেম্ব্রেনযুক্ত, পুরু, সাদাটে-কৃষ্ণবর্ণ অথবা ঈষৎ কটাবর্ণযুক্ত কাল।

শারীরিক উত্তাপ নিস্তেজ, অথবা স্বাভাবিক অপেক্ষা কম; নাড়ী দুর্ব্বল এবং দ্রুত; শাখা সমস্ত শীতল এবং অতীব দুর্ব্বল।

রোগী যেন অর্দ্ধ-চৈতন্যাবস্থায় পড়িয়া থাকে; চক্ষু জ্যোতিঃশূন্য (এপিস, ব্যাপ্টি)।

রোগের প্রারম্ভ হইতেই নাসিকা হইতে রক্তস্রাব, অথবা ভয়ানক অবসন্নাবস্থা ( এইলেণ্টাস, এপিস, কার্ব্বলিক-এসিড ); রোগের প্রারম্ভেই কোল্যাপ্স ( ক্রোটন্-টি, মার্ক-সা ); নাড়ী—দ্রুত, দুর্ব্বল, নিস্তেজ।

তরল পদার্থ বমি হইয়া যায়, কিম্বা নাক দিয়া উল্টাইয়া আসে; কিন্তু অতরল পদার্থ বিনা কষ্টে গলাধঃকরণ করিতে পারে। নিশ্বাস প্রশ্বাস ভয়ানক দুর্গন্ধময়।

**ল্যারিঞ্জিয়াল ডিপ্‌থেরিয়া** ( Laryngial-Diptheria ):—ক্রোমিন্, কেলি-বাই, ল্যাক-কেনি ইত্যাদি ঔষধ প্রয়োগ করিয়া যখন কোন ফল দর্শে না, তখন ল্যারিঞ্জিয়াল ডিপ থেরিয়াতে **ডিপ্‌থেরিনাম দ্বারা** ফল পাইবে।

কষ্টিকাম, জেল্‌স দিয়া—ডিপ থেরিয়ার উপসর্গ জনিত প্যারালিসিসে ফল না পাইলে ইহা কার্য্যকারী।

যদি দেখ, তোমার ডিপথেরিয়া রোগী অতি সাবধানে ও সুব্যবস্থায় চিকিৎসা করিয়াও উপশম, কিম্বা স্থায়ী আরোগ্য পাইতেছে না, তখন ইহাকেই উৎকৃষ্টতম ঔষধ বলিয়া ব্যবস্থা করিবে। ডাঃ এলেন বহুবিধ রোগীতে উপরোক্ত লক্ষণ অবলম্বনে বহু রোগী আরোগ্য করিয়াছেন।

শক্তি :—এ ঔষধ নসোডস ( Nosodes ) শ্রেণীভুক্ত ( রোগের প্রকৃত বিষ হইতে যে সমস্ত ঔষধ প্রস্তুত হয় তাহাদিগকে Nosodes বলে )।

ইহা অন্যান্য নসোডসের ন্যায় ৩০শ শক্তির নিম্নে কার্য্যকারী নহে, বরং অনেক সময় এতৎ নিম্নে অপকার সম্ভবনা।

ইহার অত্যাশ্চর্য্য আরোগ্য ক্ষমতা ২০০ শত, M, এবং C. M, শক্তিতে অনেকবার লক্ষিত হইয়াছে।

N. B. :—এই ঔষধ অতি পুনঃ পুনঃ ব্যবহার করা কর্ত্তব্য নহে। অশক্তীকৃত Antitoxin অপেক্ষা শক্তিকৃত Antitoxin নিশ্চয় ফলপ্রদ এবং বিশেষ বিপৎ-কারী নহে।

ডাঃ এলেন বলেন, প্রায় ২৫ বৎসর যাবৎ এই ঔষধ প্রফিল্যাকৃটিক অর্থাৎ প্রতিষেধক এবং আরোগ্যকারক বলিয়া অসংখ্য রোগীতে ব্যব-হার করিয়া সন্তোষদায়ক ফল প্রাপ্ত হইয়াছেন।

তিনি প্রতিষেধক ভাবে যে সমস্ত রোগীতে ইহা ব্যবহার করিয়াছেন তাহার একটীতেও ডিপথেরিয়া রোগ হইতে দেখা যায় নাই।

---

## ড্রসিরা রোটান্‌ডিফোলিয়া।

## Drosera Rotundifolia.

### সরল জীবিত গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

কাশি (Cough) :—কষ্টকর হুপিং কাশির ইহা উৎকৃষ্ট ঔষধ; এক কাশির যন্ত্রণা অতীত হইতে না হইতেই, আর এক কাশির ফিট্ উপস্থিত হয়; তাহাতে রোগী নিশ্বাস লইতে মুহূর্ত্ত মাত্র বিশ্রাম পায় না।

( কক্কাস ক্যাক্‌টা— প্রাতে ৬।৭ টার জাগরিত হয় এবং কাশিতে কাশিতে আঠাগানা শ্লেষ্মা না উঠা পর্য্যন্ত ক্ষান্ত হয় না )।

( ইণ্ডিগো—কা শিবার সময় বহুল রক্ত নাসিকা হইতে স্রাব হয় )।

( কোরালিয়ম রুব্রা—দিবসে অবিরত খুক খুক করিয়া কাশি এবং রাত্রিতে হুপিং কাপ )।

গভীর শব্দকারী, স্বরভঙ্গযুক্ত, **কুকুরের ডাকের ন্যায় কাশি** :—(ভিরেট) ; মধ্য রাত্রে, হামের সময় এবং পরে **কাশির বৃদ্ধি**।

**আক্ষেপযুক্ত কাশি**, তৎসহ বিবমিষা, ওয়াক্-পাড়া এবং বমন ( ব্রাই, কেলি-কা )।

শিশুদের অবিরত গলা খুস খুস করা এবং শয়ন করিয়া বালিসে মাথা স্পর্শ মাত্র কাশি উপস্থিত হয় ( বেল, হাইয়স, রুমেক্স )।

যক্ষ্মাক্রান্ত যুবকরোগীর রাত্রিকালীন কাশি, রক্তময় কিম্বা পুঁযময় গয়ের।

ইহা যক্ষ্মারোগে রাত্রিকালীন অবিরত কষ্টকর কাশির উপশম পক্ষে মহৌষধ।

ইহা কলিক রোগেও মহৌষধ। ( অত্র গ্রন্থের ২৪৯ পৃষ্ঠা দেখ )।

কাশিতে নাক ও মুখ দিয়া রক্ত পড়া ( কুপ্রা )।

সর্ব্বদার তরে লেরিংস মধ্যে পালক স্পর্শের ন্যায় অনুভূতি হইতে কাশি উপস্থিত হয়।

## এপিডেমিক ভাবে হুপিং কাফ।

পাদরী, গায়ক এবং বক্তৃতাকারকদিগের সোর-থ্রোট ; অতি কষ্টে চেষ্টা করিয়া কথা বলিতে হয় ( এরাম )।

লেরিংসের থাইসিস, তৎসহ হুপিং কাফ (কক্কাস-ক্যাক্‌ট) ; ব্রংকিয়াল সর্দ্দি।

**বৃদ্ধি (Aggravation)** :—গরমে ; গান করিতে ; পান করিতে; হাসিতে; কাঁদিতে ; শয়ন করিতে এবং দুই প্রহর রাত্রিতে কাশির বৃদ্ধি।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—নাক্‌স-ভমিকার ক্রিয়াবর্দ্ধক।

আম্বুকা, সাল্‌ফার কিম্বা ভিরেট্রামের পর—উৎকৃষ্ট কার্য্যকারী।

ইহার পর—ক্যাল্ক, পাল্‌স, সাল্‌ফার প্রয়োগ করিলে সুফল পাওয়া যায়।

ইহা আক্ষেপযুক্ত কাশিতে—সিনা, কোরা, কুপ্রাম, ইপিকাক, আম্বুকাস ঔষধের সদৃশ।

শক্তি ( Potency ):—৩০শ, ২০০ শত, ১২শ, ৬ষ্ঠ।

**মন্তব্য মহাত্মা হানিম্যান** বলেন—"এপেডেমিক হুপিং কাফে একমাত্রা ৩০শ শক্তির ভুসিয়া প্রয়োগে রোগী সম্পূর্ণ আরোগ্য হইয়া যায়; বহু রোগীতে এরূপ দেখা গিয়াছে; এই আরোগ্য ৭।৮ দিবস মধ্যে দর্শন করিবে।

কখনই অনতিবিলম্বে এই ঔষধের দ্বিতীয় মাত্রা প্রয়োগ করা উচিত নহে; কারণ তাহাতে যে কেবল প্রথম মাত্রার সুফল নষ্ট হইবে তাহা নহে, অনিষ্ট হইবারও নিতান্ত সম্ভাবনা।"

# ডাল্‌কামেরা। Dulcamara.

সরস পত্র ও শাখাদি হইতে টিংচার প্রস্তুত।

ক্রিয়া-কেন্দ্র (Action-Centre) :—সেরিব্রো-স্পাইনাল সিসটেম এবং তথা হইতে মিউকাস ঝিল্লী সমূহের সর্দ্দিযুক্ত প্রদাহ; ভিজা মেজেতে বাস, বৃষ্টির কাল এবং তাহাতে ঠাণ্ডা লাগা; জল বৃষ্টিতে ভিজা ইত্যাদিতে ডাল্‌কামেরা অতীব উপকারী।

চর্ম্মরোগ, মেডুলা অব্ লঙ্গেটা এবং মিউমেগ্যোষ্ট্রিক নার্ভ ইত্যাদির উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। ফুস্‌ফুসে, ভেগাই নার্ভের কতকাংশ, লাংসের কোটারান্তর্গত হওয়াতে তাহাদের প্যারালিসিস হইতে দেখা যায়।

যে কোন পীড়া কিম্বা উপসর্গ যদি "আকাশের বায়ু গরম অবস্থা হইতে হঠাৎ ঠাণ্ডা ভাব ধারণ করিলে" জন্মে, কিম্বা বৃদ্ধি পায়—তাহাতে ডাল্‌কামেরা অতি উৎকৃষ্ট ঔষধ; যথা—সর্ব্বপ্রকার প্রদাহ, বাত, গ্রীবার আড়ষ্ট অবস্থা, পৃষ্ঠ বেদনা এবং শাখা সমস্ত প্যারালিসিস ভাবাপন্ন, গলার ভিতর বেদনা এবং টন্সিল সমূহের বিবৃদ্ধি, তৎসহ জিহ্বা এবং মাঢ়ীদ্বয়ের আড়ষ্টতা; জিহ্বাও অনেক সময় প্যারালিসিস যুক্ত হইয়া থাকে।

( এই অবস্থায় **ব্যারাইটা-কার্ব্বের** সহিত এই ঔষধের অনেক সৌসাদৃশ্য রহিয়াছে এবং এই দুই ঔষধ—একের পর অন্যটা প্রয়োগ করিলে উভয়ের ফলই সন্তোষদায়ক হয় )।

N.B. :—গলার বেদনা সহ যদি কথিত আড়ষ্টতা এবং প্যারালিসিস অবস্থা বর্ত্তমান থাকে তবে ডাল্‌কামেরাই উৎকৃষ্টতর ঔষধ।

গলার অভ্যন্তরস্থ সর্দ্দি প্রসারিত হইয়া, ক্রমে ব্রংকাই এবং ফুস্‌ফুসের মধ্যে প্রবেশ করিয়া, কাশি এবং হিমপ্‌টিসিস উৎপাদন করিতে পারে; বৃদ্ধ এবং শিশুদের মধ্যেই এতাদৃশ অবস্থা অনেক সময় ঘটিয়া থাকে এবং তাহাতে যে শ্লেষ্মা জন্মে, তাহা উঠাইয়া ফেলিতে নিতান্ত কষ্ট হয়; এই অবস্থা হইতে কখন কখন ফুসফুসের কোল্যাপ্স অবস্থা হইতে পারে।

( এই অবস্থানিচয় **ব্যারাইটা-কার্ব্বেও** লক্ষিত হইয়া থাকে; সর্দ্দি লাগা সম্বন্ধে ব্যারাইটা-কার্ব্ব এবং ডাল্‌কামেরার সাদৃশ্য রহিয়াছে )।

শ্লেষ্মা সহ হাঁপানি, আল্‌গা ( loose ) কাশি, ঘড়্‌ ঘড়্‌ শব্দযুক্ত শ্লেষ্মা।

( ন্যাট্রাম-সাল্‌ফেও সিক্ত. ঠাণ্ডা বাতাসে পীড়ার বৃদ্ধি লক্ষিত হইয়াছে )।

উদরাময়, শূল-বেদনা, আমাশয়, পৃষ্ঠদেশের বেদনা ইত্যাদি রোগ যদি **গ্রীষ্মকালে হঠাৎ ঠাণ্ডা লাগিয়া** উৎপন্ন হয়—তবে ডাল্‌কামেরা দ্বারা নিশ্চয়ই উপকার পাইবে।

মূত্রস্থলী, চর্ম্ম এবং শরীরে যে কোন অঙ্গে জলসিক্ত ঠাণ্ডা বাতাস লাগিয়া যদি পীড়ার উৎপত্তি হয়, তাহাতেই ডাল্‌কামেরা দ্বারা উপকার পাইবে ( হ্রাস )।

( শুষ্ক ঠাণ্ডা ( Dry Cold ) বাতাসের পীড়ায়—**একোনাইট** )।

বাত, চর্ম্মরোগ, হঠাৎ ঠাণ্ডা লাগিয়া ঘর্ম্ম বন্ধ, রাত্রিতে ঠাণ্ডা লাগিলেই কোন চর্ম্মরোগ কিংবা **আর্টিকেরিয়া** দেখা যায়।

শোথ, ঠাণ্ডা জলে রিক্তপদে বেড়ান হেতু, মূত্র দুগ্ধের ন্যায় সাদা হয়; অসাড়ে মূত্র নিঃসরণ ইত্যাদি যাবতীয় রোগ **ঠাণ্ডা সিক্ত বাতাস লাগিয়া** উৎপন্ন হইলে ডালকামেরা উৎকৃষ্ট ঔষধ।

( হঠাৎ আকাশের গরম অবস্থা হইয়া ঠাণ্ডা পড়িলে—ব্রাইওনিয়া উৎকৃষ্ট )।

ভিজা ঘরে বাস এবং গোশালা ইত্যাদিতে কর্ম্মে নিযুক্ত থাকা হেতু পীড়া ( এরানিয়া, আর্স, ন্যাট্রাম-সাল্‌ফ )।

মানসিক গোলযোগ, কোন ভাব প্রকাশ করিতে ঠিক কথায় তাহা প্রকাশ করিতে পারে না।

ঠাণ্ডা লাগিলে, কিংবা ঠাণ্ডা জলে স্নান করিলে ইরাপ্‌শনগুলি বৃদ্ধি পায়।

**রোগি-তত্ত্ব** :—শিয়ালদহ ষ্টেশনের একটি জমিদারের উপদংশ রোগ হইয়া সর্ব্বাঙ্গে রোজিওলার ন্যায় ইরাপ্‌শন দেখা দেয়, ঠাণ্ডা জলে স্নান করার পরঐ ইরাপ্‌শন্‌গুলি বৃদ্ধি পাইত—এই লক্ষণ দৃষ্টে তাহাকে ডালকামেরা ৬ষ্ঠ শক্তি প্রতিদিন ৩।৪ বার খাইতে দেওয়াতে বিশেষ ফল লাভ হইয়াছে।

ঋতুর পূর্ব্বে—গাত্রে লাল লাল ইরাপ্‌শন (কোনা)

(বহু ঋতুস্রাবের সময়ে ইরাপ্‌শন—বেল. গ্র্যাফা)।

সমস্ত শরীরে আর্টিকেরিয়া, চুল্‌কাইলে জ্বালা করিতে থাকে। গরমে বৃদ্ধি; ঠাণ্ডায় উপশম।

পুরু, শুষ্ক, কটাবর্ণের চটাপড়া—যুক্ত চর্ম্ম রোগ। তাহার চতুর্দ্দিকে লাল বর্ণ; চুলকাইলে রক্ত পড়িতে থাকা।

মুখমণ্ডলে, হস্ত এবং আঙ্গুলির পৃষ্ঠ ইত্যাদিতে বড় বড় কোমল আঁচ্‌লি (খুজা)

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ব্যারাইটা-কার্ব্ব, কেলি-সাল্‌ফিউরিক এবং ডাল্‌কামেরা—পরস্পর প্রতিপোষক ঔষধ।

গ্ল্যাণ্ডদিগের বিবৃদ্ধি, ব্রংকাইটিস, উদরাময় ইত্যাদি রোগে—ইহা মার্কিরিয়াস ইত্যাদির সদৃশ ঔষধ।

**বৃদ্ধি** ( Aggravation ) :—ঠাণ্ডায়; সজল ঠাণ্ডায়; ঘর্ম্ম, ইরাপ্‌শন ঋতুস্রাব লুপ্ত হওয়ায়।

**উপশম** ( Amelioration ) :—নড়া চড়া করিলে এবং চলিয়া বেড়াইতে (ফেরাম, হ্রাস)।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

## এপিজিয়া রিপেন্স। Epigea Repens.

সরস পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—ইহা শ্রমজনিত শিরঃ-পীড়ায় মহৌষধ; সমস্ত দিন উৎকট শারীরিক পরিশ্রম করিয়া শরীর ক্লান্ত এবং তৎসহ মাথা ধরিলে এপিজিয়া অনেক সময় উৎকৃষ্ট কার্য্যকারী।

**ডাঃ হেইল** বলেন ইহা—**মূত্র-পাথরীর** (Renal Gravel) জন্য অতি উৎকৃষ্ট ঔষধ।

এতদ্বারা মূত্রকৃচ্ছ্র ও জ্বালা যন্ত্রণা অনেক ভাল হইয়াছে।

**রোগী-তত্ত্বঃ**—এক ব্যক্তির মূত্র সহ রক্ত ও পূঁজ বহু পরিমাণে নির্গত হইত ও প্রস্রাবে অতীব কষ্ট ছিল; তাহাকে ইহার মাদার টিংচার দিবসে ছয় বার খাইতে দেওয়ায় সত্বর আরোগ্য লাভ করিল; প্রতি মাত্রায় ১০ ফোঁটা টিংচার জল সহ মিশ্রিত করিয়া খাইতে দেওয়া হয়।

**শক্তি** (Potency) :—মাদার টিং, ৩য়, ৩০শ।

---

## ইকুইসেটাম হাইমেল।

## Equisetum Hyemale.

সদ্য সংগৃহীত সরস গাছ ছেঁচিয়া তাহা দ্বারা টিংচার প্রস্তুত হয়।

**মূত্রযন্ত্রাদি** (Urinary Organs) :—মূত্রস্থলীর উপর এই ঔষধের সর্ব্বপ্রধান কার্য্য দেখা যায়।

**মূত্রস্থলী** ( Bladder ) স্থানে এক প্রকার বেদনা যেন উহা মূত্রে অতি পরিপূর্ণ হইয়াছে; প্রস্রাব করিলেও ঐ বেদনার লাঘব বোধ হয় না।

পুনঃ পুনঃ এবং অসহ্য প্রস্রাবের বেগ এবং প্রস্রাব অন্তে অতি দারুণ যন্ত্রণা ( বার্বেরিস, সার্সা, থুজা )।

পুনঃ পুনঃ মূত্রত্যাগ ইচ্ছা; বহুল পরিমাণ, জলবৎ পরিষ্কার মূত্র নির্গমন; কিন্তু তাহাতেও উপশম বোধ হয় না।

(অল্প পরিমাণ ফোঁটা ফোঁটা মূত্রত্যাগে—ক্যান্থারিস্, এপিস্)।

মূত্র ত্যাগকালে জ্বালা এবং কর্ত্তনবৎ বেদনা; বৃদ্ধা স্ত্রীলোকদিগের মূত্রস্থলীর প্যারালিসিস্। দিবসে এবং রাত্রিতে বিছানায় প্রস্রাব করা।

**সম্বন্ধাবলী** (Relations):—এপিস্, ক্যাষ্ট, ফেরাম্-ফস্, পাল্‌স্, জুইল, (সিলা) ইহার সম কার্য্যকারী ঔষধ।

**শক্তি** (Potency): –১ম, ৩য়, ৩০শ।

---

# ইউপেটোরিয়াম পারফোলিএটাম।

## Eupatorium Perfoliatum.

সমস্ত সরস গাছটী হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action):–মাংসপেশীবিধান, ফাইব্রাস টিসু ইত্যাদিতে অতীব বেদনা এবং স্ফোটকবৎ কষ্ট উৎপাদন করে। যকৃৎ, পাকস্থলী, অন্ত্রসমূহ এবং তজ্জেতু সবুজ বর্ণের মল এবং পিত্তময় বমন। কিড্‌নী, চর্ম্ম, ব্রংকিয়েল মিউকাস ঝিল্লী।

**সর্ব্বশরীরে বেদনা** (Pain in entire body):—সর্ব্ব শরীরে থেঁতলে যাওয়ার ন্যায় বেদনা; এতৎসহ **অস্থিনিচয়ের মধ্যে বেদনা** একটি প্রধান লক্ষণ। পৃষ্ঠদেশ এবং শাখা সমস্তে—বেদনায় বোধ হয় যেন উহারা ভাঙ্গিয়া গিয়াছে, কিংবা স্থানচ্যুত হইয়াছে; পায়ের বেদনা সহ কোঁকান।

এই সমস্ত লক্ষণে ইনফ্লুয়েঞ্জা, বিলিয়াস ও ইণ্টারমিটেণ্ট ফিবার, ব্রংকাইটিস, ডেঙ্গুজ্বর ইত্যাদিতে ইহা নিতান্ত ফলপ্রদ (আর্ণি, বেলিস, পাইরো, ব্রাই, মার্ক)।

অক্ষি-গোলকে ভয়ানক বেদনা; কোরাইজা।

এপিডেমিক ইনফ্লুয়েঞ্জার সময় নিতান্ত শয্যাশায়ী অবস্থা (ল্যাক্-ক্যানিনাম)।

হঠাৎ বেদনার উপস্থিতি এবং এবং হঠাৎ চলিয়া যাওয়া (বেল, ম্যাগ্নে-ফস্, ইউপে-পার্পিউ)।

**জ্বর** (Fever):—শীত এক দিবস বেলা ৭টা হইতে ৯টা এবং তৎপর দিবসে মধ্যাহ্নে; **পিত্ত বমন, সর্ব্বাঙ্গে এবং হাড়ে হাড়ে বেদনা**—এই তিনটী লক্ষণে ইহা বহু জ্বর রোগী, বিশেষতঃ শরৎকালীন জ্বর রোগী আরোগ্য করিয়াছে।

**কাশি** (Cough) :—প্রাচীন কাশি ; হেক্‌টিক জ্বর সহ কাশি ; কাশিতে কাশিতে বুকে এত বেদনা হয় যে, হস্ত দ্বারা বক্ষঃ চাপিয়া রাখিতে হয় ( ব্রাই, ন্যাট্রাম-কার্ব্ব )।

( বক্ষঃস্থলে জ্বালা এবং ক্ষতবৎ বোধ হইলে—কষ্টিকাম প্রশস্ত )।

ইন্‌ফ্লুয়েঞ্জায় স্বরভঙ্গ হইলে ইহা উৎকৃষ্ট ঔষধ ( কষ্টিকাম্ )।

N. B. :—যদি এই উভয় ঔষধে **স্বরভঙ্গে** কোন ফল না পাও তাহা হইলে **সাল্‌ফার** এক ডোজ দিবে।

মস্তকের পশ্চাৎভাগে টাটানি বেদনা এবং তাহাতে ধমনীর স্পন্দনবৎ টাটানি বেদনা।

অক্ষিপত্রের ধারগুলি রক্তবর্ণ এবং পিচুটি ( কেতুর ) নির্গত হইয়া অক্ষিপত্র-দিগকে যুড়িয়া ফেলে।

শরীরের বেদনা সহ কোরাইজা।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইউপেটোরিয়াম প্রয়োগের পর—ন্যাট্রা-মিউ, কিম্বা সিপিয়া প্রয়োগে সুন্দর ফল পাওয়া যায়।

N. B. :—আমরা অনেক জ্বর রোগীতে এক ডোজ মাত্র ন্যাট্রা-মিউ ৩০শ শক্তি দিয়া উৎকৃষ্ট ফললাভ করিয়াছি।

জন্‌ডিস্ হইলে—চেলিডো, পডো, লাইকো ইহার সমকক্ষ ঔষধ।

N. B. :—অল্প ঘর্ম্ম এবং বেদনায় রোগী ছট্‌ফট্ করিলে ইউপেটোরিয়াম দিবে ; ( কিন্তু বহুল ঘর্ম্ম এবং বেদনা সত্ত্বেও রোগী চুপ করিয়া পড়িয়া থাকিলে—**ব্রাইওনিয়া** অতি উৎকৃষ্ট ঔষধ )।

**শক্তি** (Potency) :—৩য়, ১২শ, ৩০, ২০০ শত।

# ইউপেটোরিয়াম পার্পিউরিয়াম।

## Eupatorium Purpurium.

গাছের মুল হইতে টিংচার প্রস্তুত হয়।

**সবিরাম জ্বর** (Intermittent Fever) :—কটিদেশে (chill) শীত আরম্ভ হইয়া নিম্নদিকে প্রসারিত হয় ; ইহা ইহার একটি সিদ্ধিপ্রদ-লক্ষণ।

( ইউপেটোরিয়াম পার্ফোলিয়েটামের ন্যায় ইহাতেও সর্ব্বগাত্রে, বিশেষতঃ হাড়ে বেদনা আছে )।

**রোগি-তত্ত্ব ঃ**—একটি মহিলা কতক দিবস সেঁত সেঁতে বিলাদেশে ( জলপূর্ণ দেশে ) বাস করায় তস্যার **ম্যালেরিয়া** জর হয়; তাহাতে বহু পরিমাণ কুইনাইন ব্যবহারেও ফল হয় না; ক্রমেই জরের প্রকোপ বৃদ্ধিপ্রাপ্ত হইতে লাগিল। পূর্ব্বোক্ত লক্ষণচয় বর্ত্তমান দেখিয়া তস্যাকে ইউপেটোরিয়াম ২০০ শত শক্তি প্রদান করাতে সা অতি সত্বর আরোগ্যলাভ করিল।

**মূত্রস্থলী** (Bladder) :—স্ত্রীলোকের মূত্রস্থলীর উত্তেজনার জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ।

**মন্তব্য ঃ**—ক্যাপ্সিকামে—মূত্রস্থলীর ইরিটেশন্ এবং পৃষ্ঠদেশে, গ্রীবার নিম্নদেশে শীত আরম্ভ হয়।

( কিন্তু এই ইউপেটোরিয়াম পারপিউরিয়ামের **শীত**—পৃষ্ঠদেশে অথবা কটিদেশে আরম্ভ হইয়া থাকে )।

ক্যাপ্সিকামের শীত—অত্যন্ত প্রবল এবং তৎসহ সর্ব্বশরীর ঠাণ্ডা থাকে।

( ইউপেটোরিয়াম-পার্পিউরিয়ামে—শরীর ঠাণ্ডা হইয়া যায় না )।

(ইউপেটোরিয়াম পার্ফো—শীতে কম্পন হয় এবং শরীর সামান্য ঠাণ্ডা হয়)।

N. B. কিন্তু এই তিন ঔষধেই **শীতের পূর্ব্বে হাড়ে বেদনা বোধ** বর্ত্তমান আছে; তবে ইউপেটো-পার্পিউরিয়ামের বেদনাই সর্ব্বাপেক্ষা প্রবল।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৩০শ, ২০০ শত।

## ইউফ্রেসিয়া। Euphrasia

সমস্ত গাছটি হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action) :—শ্বাসপ্রশ্বাস যন্ত্রের উর্দ্ধভাগের মিউকাস ঝিল্লী, চক্ষু এবং নাসিকার অভ্যন্তরস্থ মিউকাস ঝিল্লী।

**সর্দ্দি** (Catarrh) :—মিউকাস ঝিল্লী সমূহের সর্দ্দি, বিশেষতঃ চক্ষু এবং

নাসিকার। চক্ষু হইতে বহুল পরিমাণ ঝাঁজাল জল পড়িতে থাকা; তৎসহ বহুল পরিমাণে নাসিকার সর্দ্দি এবং তদ্দরুণ যে শ্লেষ্মা নির্গত হয় তাহা (Bland) ব্ল্যাণ্ড অর্থাৎ তাহাতে ক্ষত উৎপাদিত হয় না।

( এলিয়াম-সিপাতে—এই উভয় ধর্ম্মের বিপরীত দেখা যায় )।

সকল সময়েই চক্ষু দিয়া জল পড়ে এবং রাত্রিতে অক্ষিপত্রদ্বয় যুড়িয়া থাকে; অক্ষিপত্রদ্বয় রক্তবর্ণ, স্ফীত এবং জ্বালাযুক্ত।

প্রাতে ভয়ানক কাশি এবং বহুল পরিমাণ গয়ের উঠা সহ নাসিকা দিয়া অধিক পরিমাণে জল পড়া; গরম বাতাসে বৃদ্ধি।

খেঁকার দিয়া কিম্বা ওয়াক্ পাড়িয়া—গলার অভ্যন্তর হইতে দুর্গন্ধময় শ্লেষ্মা উঠাইতে চেষ্টা করিলে এতদ্বারা ফল পাইবে ( ব্রাই )।

রজোবন্ধ; তৎসহ নাক এবং চক্ষু দিয়া শ্লেষ্মা ক্ষরণ। বহুল পরিমাণে চক্ষু দিয়া ঝাঁজাল জল পড়া।

ঋতুস্রাব—বেদনাযুক্ত, নিয়মিত, এক ঘণ্টামাত্র স্থায়ী, অথবা গৌণে, অল্প পরিমাণ হয় এবং এক দিবস মাত্র থাকে ( ব্যারাইটা )।

**হুপিং কাফ** (Whooping Cough) :—এতৎসহ বহুল পরিমাণে চক্ষু দিয়া জল পড়ে। কেবল মাত্র দিবসে কাশি ( ফেরাম, ন্যাট্রা-মি )।

**শিরঃপীড়া** (Headache) :—শিরঃপীড়া সহ চক্ষু এবং নাসিকা দিয়া জল পড়ে।

**সম্বন্ধাবলী** (Relations) :—চর্ম্মরোগ সম্বন্ধে—ইহা পাল্‌সেটিলার সমতুল্য।

**বৃদ্ধি** (Aggravation) :—বিছানায়, গৃহাভ্যন্তরে, গরমে এবং সেঁতান স্থানে; গরম দক্ষিণা বাতাসে; সন্ধ্যায়; স্পর্শে ( হিপার )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# ফেরাম মেটালিকাম অর্থাৎ লৌহ।

## Ferrum Metallicum

### বিশুদ্ধ লৌহ হইতে ইহার চূর্ণ প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action):—রক্তের উপর ইহার বিশেষ কার্য্য রহিয়াছে, ইহাতে রক্তের জলীয় ভাগ (সিরাম-স্যাঙ্গুইনিস্) বৃদ্ধি করে ও রক্তের এলবুমেন্ এবং লাল কণিকানিচয় হ্রাস প্রাপ্ত হয়।

প্লীহা ক্ষুদ্র হইয়া যায়, তাহাতে রক্তের পুষ্টিতা সাধন হইতে পারে না, বরং জলীয় ভাগ বৃদ্ধি পায়।

রক্তের হীনতা হেতু শরীরস্থ টিস্থ এবং যন্ত্রনিচয়ের হীনতা উপস্থিত হয়।

এলোপ্যাথ মহাশয়েরা **এনিমিয়া** অবস্থার জন্য—ফেরামের নিতান্ত অপ-ব্যবহার (abuse) করিয়া থাকেন।

(ম্যালেরিয়া জ্বরে কুইনাইনের অপব্যবহার ও অস্থির অপুষ্ট অবস্থার জন্য ফস্‌ফেট অব্ লাইমের অপব্যবহার তাঁহাদের হস্তে যে প্রকার হইয়া থাকে, এনিমিয়া অর্থাৎ রক্তক্ষীণতায় ফেরামেরও অপব্যবহার তাঁহারা সেই প্রকার করিয়া থাকেন)।

তাঁহারা রক্তে লালকণার অভাব দেখিয়া সেই অভাব ফেরাম দ্বারা পূরণ করিতে ইচ্ছা করেন। ডাক্তার **হিউজ** বলেন যে, "লৌহের অভাব হইতে কখনও রক্তের লাল কণিকার অভাব জন্মে না, ভুক্ত দ্রব্যের অসীমকৃত অবস্থার জন্যই এতাদৃশ দোষ ঘটিয়া থাকে।"

ডাঃ কাউপারথোয়েট বলেন যে, "অনেক এনিমিয়া-রোগীতে লৌহঘটিত ঔষধ খাওয়াইয়াও রক্তে কিঞ্চিৎমাত্র লৌহের ভাগ প্রাপ্ত হওয়া যায় নাই; মলের মধ্যে ঐ ভুক্ত লৌহের অধিকাংশ ভাগ পাওয়া গিয়াছে, অতএব এনিমিয়াতে কেবলমাত্র ফেরাম ব্যবহার করিয়াই যে ফল পাইবে তাহা অসম্ভব কথা।"

তবে এতাদৃশ রোগীর এনিমিয়া আরোগ্য জন্য—ন্যাট্রা-মি, পালস্, সাই-ক্ল্যামেন, ক্যাল্‌ক ফস, কার্ব্ব-ভ, চায়না ইত্যাদি ঔষধের যে কোন ঔষধ যথা-লক্ষণে প্রয়োগ করিলে এনিমিয়া দূর করিতে সমর্থ হইবে।

ইহা নিশ্চই জানিও যে **ফেরামের অপব্যবহার হইতেই**

অনেক সময় এনিমিয়া জন্মে। ফেরামের অপব্যবহার হইলে তাহার প্রতিষেধক ঔষধ প্রয়োগ করিবে।

**এনিমিয়া (Anæmia) সম্বন্ধে ফেরামের নিম্নলিখিত লক্ষণগুলি নিতান্ত কার্য্যকারী** :—মুখমণ্ডল (pale) পিংশে, হরিদ্রাভ, অথবা ভস্মবর্ণবৎ, তৎসঙ্গে বেদনা অথবা মুখমণ্ডল (flushings) রক্তবর্ণ হওয়া।

সামান্য নড়াচড়া কিম্বা সামান্য উত্তেজনায়, অথবা সামান্য বেদনায় কিম্বা পরিশ্রমে, পিংশে মুখমণ্ডল রক্তবর্ণ হইয়া উঠে ; মস্তকস্থিত ভেইন্‌গুলি স্ফীত।

মুখে উত্তাপের ঝল্কা ( Flushes ) বোধ হওয়া।

মস্তকে হাতুড়ির আঘাতবৎ, সাধারণ আঘাত কিম্বা নাড়ীর স্পন্দনবৎ বেদনা অনুভূত হয় ( বেল, চায়না, ন্যাট্রা-মি, গ্নোন )।

মিউকাস ঝিল্লী সমূহের অত্যন্ত পিংশে অবস্থা, বিশেষতঃ মুখগহ্বরের।

( মুখমণ্ডল রক্তিমাভ হইলে—এমিল এবং কোকা এই দুইটি উৎকৃষ্ট ঔষধ )।

এতাদৃশ এনিমিয়া সত্ত্বেও—মস্তকে, বক্ষে, মুখমণ্ডলে কিংবা অন্য কোন স্থানে (local) স্থানীয় কঞ্জেচ্‌শন দেখিলে তুমি নিশ্চয় জানিও উচ্চ শক্তির ফেরাম প্রয়োগ করিলে সে রোগী অবশ্য আরোগ্য লাভ করিবে।

"ধীরে ধীরে চলিলে উপশম বোধ" ইহা ফেরামের অতি প্রধান সিদ্ধিপ্রদ লক্ষণ ; অতীব দুর্ব্বলতা, অস্থিরতা এবং উৎকট বেদনা সত্ত্বেও যদি দেখ যে, তোমার রোগী কিঞ্চিৎ ধীরে ধীরে চলিয়া বেড়াইলেই কষ্টের উপশম বোধ করে তবে ফেরামের উচ্চ শক্তি ( ১০০০ সহস্র শক্তি ) প্রয়োগ করিলে কখনও বিফল হইবে না।

**রোগি-তত্ত্ব** :—এইস্থানে এতাদৃশ একটি রোগিণীর কথা বলা হইতেছে ; তস্যার সম্মুখ বাহুতে রাত্রিকালে এত উৎকট বেদনা হইত যে, তস্যার নিকট অসহ্য প্রাণান্তকারী বলিয়া বোধ হইত ; তস্যাকে সপ্তাহ কাল পর্য্যন্ত অন্যান্য ঔষধ প্রয়োগ করিয়া কোনই ফল হয় না, পরে উপরিউক্ত লক্ষণে ১০০০ সহস্র শক্তির ফেরাম প্রয়োগ মাত্র তস্যার রোগ আশ্চর্য্যভাবে আরোগ্য হইয়া গেল !

**ঋতুস্রাব ( Menstruation )** :—অতীব শীঘ্র শীঘ্র হওয়া ; অতীব বহুল পরিমাণে হওয়া, অতীব বহুক্ষণ স্থায়ী থাকে ; তৎসহ মুখমণ্ডল রক্তবর্ণ, কর্ণে ভোঁ ভোঁ শব্দ ; নির্গত স্রাব পিংশে, পাতলা, জলবৎ এবং দুর্ব্বলতা উৎপাদক।

**অন্যান্য বহু প্রকারের রক্তস্রাব** ( Haemorrhages ) :—এনিমিয়া এবং দুর্ব্বলতাযুক্ত রোগীর নাসিকা, ফুসফুস, জরায়ু, কিড্‌নী ইত্যাদি হইতে রক্তস্রাবে ফেরাম অতীব উপকারী।

**রক্তস্রাবপ্রবণতায়** ফেরাম উৎকৃষ্ট—রক্ত উজ্জ্বল লাল এবং সহজেই জমাট বান্ধে ( ফেরাম—ফস, ইপিকাক, ফস )।

**অন্যান্য লক্ষণ** ( Accompaniments) :—রাক্ষসে ক্ষুধা (চায়না) তৎসঙ্গে পর্য্যায়ক্রমে অক্ষুধা। আহার অন্তে গলা বাহিয়া ভুক্তদ্রব্য উঠা। রুটি এবং মাখন খাইতে ইচ্ছা।

মাংস সহ্য হয় না ( তদ্বিপরীতে—স্যাব্রী-মি )। বিয়ার নামক মদ্য এবং চা সহ্য হয় না।

সমস্ত দিন ভুক্তদ্রব্য পাকস্থলী মধ্যে থাকিয়া রাত্রিতে বমন হইয়া উঠিয়া যায়। অন্ত্রসমূহ থেঁত্‌লে যাওয়ার ন্যায় বেদনাযুক্ত, অথবা জোলাপ লওয়ার ন্যায় বেদনাযুক্ত। রাত্রিতে অজীর্ণ, বেদনাশূন্য মল ( চায়না )।

বমন টকযুক্ত ( লাইকো, সাল্‌ফ-এসি )।

উপরোক্ত কয়েকটি লক্ষণেই **চায়নার** সহিত ইহার অনেক সাদৃশ্য আছে তবে **পেটফাঁপা অধিক থাকিলে** চায়নাই দেয়।

( চায়না এবং ফেরাম উভয়ই উভয়ের এন্টিডোট এবং প্রতিপোষক ; এই উভয় ঔষধই এনিমিয়াযুক্ত দুর্ব্বল রোগীর বিশেষ উৎকৃষ্ট ঔষধ বলিয়া জানিবে )।

"কাশিতে কাশিতে বমন হওয়া"—ইহার একটি উৎকৃষ্ট লক্ষণ।

**জ্বর** (Fever) :—"জ্বরের শীতভাগে মুখমণ্ডল রক্তবর্ণ হওয়া" ; এই লক্ষণ অবলম্বনে অনেক ইণ্টারমিটেণ্ট রোগী ফেরাম দ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

ইণ্টারমিটেণ্ট জ্বরে **কুনাইনের অপব্যবহার** হইলে—তাহাতে প্লীহার বিবৃদ্ধি এবং চাপনে বেদনা বোধ করিলে ইহা দ্বারা উৎকৃষ্ট ফললাভ হইবে।

**প্রকৃতি** (Temperament) :—ক্রুদ্ধ, ঝগ্‌ড়াটে এবং তর্ক করা স্বভাব ; সহজেই উত্তেজিত হওয়া ; সামান্য প্রতিবাদ করিলেই ক্রুদ্ধ হইয়া পড়ে ( এনাকা, ককিউ, ইগ্নে ) মানসিক উত্তেজনার উপশম ; এত খিট্‌খিটে স্বভাব যে, কাগজের খচ্‌মুচিতেই চটিয়া উঠে, তাহাতে নৈরাশ্য প্রায় হয় ( এসারাম, এন্টি-টার্ট )।

স্ত্রীলোকটী অতি দুর্ব্বল, [illegible] [illegible] ক্লোরোটিক, [illegible]।

**মাথাঘোরা** (Vertigo) :—মাথাঘোরায় সে এরূপ বোধ করে যেন, সে জলের উপর টলমল করিতেছে। জলস্রোত দেখিলে, নৌকা ইত্যাদিতে জলের উপর ভ্রমণ করিলে, সাঁকোর উপর দিয়া গমন করিলে মাথাঘোরা ( লাইসিন )। উচ্চ স্থান হইতে অবতরণ করিবার বেলায় মাথাঘোরা ( বোরাক্স, স্যানিকিউলা )।

**উদরাময়** ( Diarrhœa ) :—রাত্রিতে অজীর্ণ মল; **আহার এবং পানের সময়** মলত্যাগ ( ক্রোটন্-টি ); বেদনাশূন্য উদরাময়; যক্ষ্মারোগীর উদরাময়।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ) :—অন্ত্রসমূহের অসাড় অবস্থা হইতে কোষ্ঠবদ্ধ; নিস্ফল বাহ্যির বেগ।

মল—কঠিন, কষ্টে নির্গত; তদ্ধেতু কোমরে এবং মলদ্বারের অভ্যন্তরে বেদনা। শিশুদিগের হারিশ বাহির হওয়া। রাত্রিতে গুহ্যদ্বার চুল্কান।

**কাশি** ( Cough ) :—কেবলমাত্র দিবসে কাশি ( ইউফ্রেসিয়া ); শয়নে উপশম; আহারান্তে উপশম ( স্পঞ্জি )।

**শোথ** (Œdema) :—সঞ্জীবনী-রস বাহির হইয়া যাওয়া, কুইনাইনের অপব্যবহার, ইণ্টারমিটেণ্ট জ্বর চাপা থাকা হেতু শোথ রোগ (কার্ব্ব-ভ, চায়না )।

**সম্বন্ধাবলী** (Relations) :—এলুমিনা এবং চায়নার—প্রতিপোষক। ইহা অনেক বিষয়েই প্রায় চায়নার সমতুল্য ঔষধ।

( উপদংশ রোগে ইহা দেওয়া উচিত নহে—তাহাতে রোগের বৃদ্ধি পায় )।

**বৃদ্ধি** (Aggravation) রাত্রিতে, বিশ্রামে বিশেষতঃ চুপ করিয়া বসিয়া থাকিলে।

**উপশম** ( Amelioration ) :—ধীর গতিতে বেড়াইলে, গ্রীষ্মে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ২০০ শত, ১০০০ সহস্র।

### স্মৃতি-সহায়।

এনিমিয়া; রক্ত হীনতা; এলোপ্যাথি দ্বারা অপব্যবহার; ফেরামের এনিমিয়াজনিত প্রধান লক্ষণচয়; মুখমণ্ডলের লক্ষণ। ঋতুস্রাব। ফেরামের উপযোগী রোগনিচয় মাথাঘোরা, মাথাধরা, নানাবিধ রক্তস্রাব; পাকস্থলী ও অন্ত্রাদির লক্ষণচয়; বমন উদরাময়, কোষ্ঠবদ্ধতা, কাশি, শোথ।

# ফেরাম আইওডেটাম।

## Ferrum Iodatum.

বিশুদ্ধ আয়োডাইড অফ আয়রণ হইতে চূর্ণ প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ):—কর্ণে ভোঁ ভোঁ শব্দ।

নাসিকার অভ্যন্তরে স্ক্রুফুলাস ( Ulccr ) আল্‌সার।

পেট্‌টি মোটা, থাইরয়েডগ্ল্যাণ্ডের বিবৃদ্ধি এবং এক্স-অপ্‌থ্যাল্‌মিক গয়েটার পীড়া ( ( Exophthalmic Goitre ), অক্ষুধা।

এল্‌বুমিনুরিয়া এবং নিম্নশাখা-স্ফীতি রোগ এই ঔষধ দ্বারা আরোগ্য লাভ হইয়াছে।

গণোরিয়া, জরায়ুর প্রল্যাপ্‌সাস, এণ্টি-ভার্সন, রিটো-ভার্সন ইত্যাদি অবস্থায় এবং ঋতু না হইলে এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

হিমপ্‌টিসিস। যক্ষ্মারোগ।

দুর্ব্বলতা এবং ক্ষীণতা। চর্ম্ম পিংশেবর্ণ ইত্যাদিতে ইহা নিতান্ত উপকারী।

**শক্তি** (Potency):—৩য়, ৬ষ্ঠ, ১২শ; ৩০শ।

—:০:—

# ফেরাম মিউরিয়েটিকাম।

## Ferrum Muriaticum.

ক্লোরাইড অফ আয়রণ হইতে প্রস্তুত হয়।

**অধিকৃত রোগাদি** ( Therapeutics ):—প্লীহার বিবৃদ্ধি সহ মাথাঘোরা, বিমর্ষ অবস্থা।

কেহ কেহ এই ঔষধকে প্লেগ রোগের প্রথম অবস্থায় প্রয়োগ করিয়া বিশেষ ফল লাভ করিয়াছেন।

ক্রিমির উৎপাত হইতে নাক চুল্কান।

নাসিকা হইতে অবিরত ( clotted ) জমাট রক্ত পড়া।

অদম্য তৃষ্ণা। ডাব খাইতে ইচ্ছা; মাংসেতে অনিচ্ছা; আহারের পর বমন।

আমাশয় রোগের শেষ অবস্থায় ইহা একটি উৎকৃষ্ট ফলপ্রদ ঔষধ। প্রথম অবস্থাতেও অনেক সময় উপকারী।

অতিশয় ভয়ানক বেদনা। রক্তস্রাব। ব্রঙ্কাইটিস; আক্ষেপযুক্ত কাশি। শিরা শাখা শুষ্ক এবং তাহাতে ক্র্যাম্পস।

উষ্ণ, তাপযুক্ত জ্বর এবং তৎসহ শীত বোধ। টাইফয়েড ইরাপশন।

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# ফেরাম-ফস্ফরিকাম।

# Ferrum Phosphoricum.

**নামান্তর** (Synonym) **ফস্ফেট অব আয়রণ।**

ইহা শরীরীদিগের একটি **টিস্যু-নির্ম্মাপক** প্রধান উপাদান। ডাক্তার **স্যুজ্লার** ইহার ব্যবহার জগতে প্রচার করিয়াছেন; কিন্তু এখনও ইহার সন্তোষদায়ক প্রুভিংস আবশ্যক।

**ক্রিয়াস্থান** (Action) :—মাংসপেশীচয়ের শিথিল অবস্থায় এবং ব্লাড-করপাস্কেল্সের (Blood Corpuscle) হীনাবস্থায় বিশেষ ফলপ্রদ।

হাইপারিমিয়া এবং কঞ্জেচ্শন সহ **প্রদাহ ও জ্বর** হইলে—এবং একজুডেশন্ আরম্ভ হইবার পূর্ব্বে এই ঔষধ বিশেষ উপকারী।

**প্রদাহযুক্ত জ্বর** এবং ইরাপ্শন্ জনিত **জ্বরে** ইত্যাদিতে ইহা—একোনাইট এবং বেলেডোনার মধ্যবর্ত্তী স্থানীয় এবং স্থবির ভাবাপন্ন ধাতের জন্য—**জেল্সিমিয়াম** সদৃশ।

ইহা নিম্নলিখিত অবস্থার জন্য সর্ব্বদা ব্যবহৃত হইয়া থাকে :—

১। প্রদাহের প্রথম অবস্থা।

২। নড়াচাড়াতে বেদনার বৃদ্ধি এবং ঠাণ্ডায় উপশম।

৩। স্থানীয় কঞ্জেচ্শন হেতু রক্তস্রাব; আঘাতাদি সদ্যঃক্ষত।

**শিরঃপীড়া** (Headache) :—মস্তকে রক্তাধিক্য; ব্রহ্মতালুতে ভার-বোধ সহ বেদনা (বহুল ঋতুস্রাব সময়ে); একদিকে মস্তকে প্রেক্ বিদ্ধের ন্যায় যন্ত্রনা। মাথাধরা সহ অজীর্ণভুক্ত পদার্থ বমন।

সূর্য্য-উত্তাপে পীড়া (ক্যাম্প-কস্); শিশুদিগের মাথা ব্যথায় ইহা একটি

আশ্চর্য্য ঔষধ। মাথা ধরার সময়ে অনেকে অন্ধ হইয়া যায়।

মেনিঞ্জাইটিসের লক্ষণ সহ মাথা ধরা, নিদ্রালুতা, ভার বোধ।

**চক্ষু** (Eyes) :—কর্ণিয়ার অভ্যন্তরে স্ফোটক। অক্ষিদ্বয় রক্তবর্ণ, জ্বালাযুক্ত, ক্ষতবৎ এবং বোধ হয় যেন "চক্ষুর অভ্যন্তরে বালি পড়িয়াছে।" দক্ষিণ চক্ষুর নিম্নপাতায় ষ্টাই (অঞ্জন)। চক্ষুর অক্ষিপত্রের সিষ্ট বা টিউমার।

**কর্ণ** (Ears) :— কর্ণের অভ্যন্তরে প্রদাহ। একদিকের কিম্বা দুইদিকের প্যারোটিড গ্ল্যাণ্ডে বেদনাযুক্ত স্ফীতি এবং প্রদাহ।

**নাসিকা** (Nose) :—নাসিকা হইতে রক্তস্রাব, বিশেষতঃ শিশুদের। সর্দ্দির প্রথম অবস্থা।

**থ্রোট বা গলার অভ্যন্তর** (Throat) :—ক্ষতযুক্ত, তৎসহ জ্বর এবং বেদনা; ডিপথিরিয়ার প্রথম অবস্থা।

**রক্তস্রাব** (Hæmorrhages) :—শরীরের যে কোন স্থান হইতে রক্তস্রাব হইলে তাহাতে ইহা নিতান্ত কার্য্যকরী।

স্রাবিত রক্ত তাহা উজ্জ্বল লাল।

পিংশে ক্ষীণ রক্তবিশিষ্ট ব্যক্তি হওয়া সত্ত্বেও, স্থানীয় কঞ্জেচ্‌শন্ এবং প্রদাহ হওয়া স্বভাবাপন্ন ব্যক্তিতেই ইহা উপকারী।

(একোনাইটের ন্যায়—প্রবল ও পুষ্ট রক্তবিশিষ্ট ব্যক্তিতে ইহা উপযোগী নহে)।

(নিউমোনিয়ায় হঠাৎ মস্তিষ্কের, অন্ত্রের অথবা অন্য কোন অংশের কঞ্জেচ্‌শন্, অথবা হঠাৎ বাতজনিত কঞ্জেচ্‌শন্ ইত্যাদি অবস্থাকে **স্থানীয় কঞ্জেচ্‌শন্** ও প্রদাহ বলা যায়)।

এই কথিত প্রদাহের প্রথম অবস্থায় একজুডেশন্ হইবার পূর্ব্বে ইহা প্রয়োগ করিলে উপকার প্রাপ্ত হইবে।

কথিত ক্ষীণ রক্তবিশিষ্ট ব্যক্তির যদি অম্বল উদ্গারযুক্ত ডিস্পেপ্‌সিয়া থাকে তবে এই ঔষধ দ্বারা অধিকতর উপকার পাইবে।

রক্তস্রাব সহ আমাশয় রোগের প্রথম অবস্থায় ইহা প্রয়োগ করিলে অতি সত্বর ফল পাওয়া যায়।

ক্ষীণ ব্যক্তিদিগের নিশা-ঘর্ম্মেতে ইহা অতিশয় ফলপ্রদ ঔষধ।

**পাকস্থলী ইত্যাদি** (Stomach) :—মাংস এবং দুগ্ধে অরুচি; ঠাণ্ডা

জলের তৃষ্ণা : ডিস্পেপ্সিয়া ; মুখ রক্তবর্ণ ; জিহ্বা অপারিস্কৃত ; অজীর্ণ ভুক্ত-পদার্থ বমন ; পাকস্থলী স্থানে বেদনা ; তাহা লাল (Bright) রক্ত বমন।

গ্যাস্‌ট্রিক কিম্বা এণ্টেরিক্ জ্বরের প্রথম অবস্থায় হরিদ্রাবর্ণের জলবৎ **উদরাময়** ; কলেরা ইন্‌ফ্যাণ্টাম ; অজীর্ণ মল ; আমাশয় রোগ ; অর্শ।

**মূত্রযন্ত্র** (Urinary Organs):—মূত্র ধারণে অক্ষম ; অসাড়ে মূত্রত্যাগ।

**প্রসব এবং গর্ভ** (Labor) :—প্রসবের পর বেদনার ধারণ এবং জ্বর ইত্যাদির ধারণ পক্ষে উৎকৃষ্ট ঔষধ।

এনিমিয়া সহ ঋতুস্রাব একেবারে না হইলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ।

**নিশ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs) :—ব্রঙ্কাইটিস, নিউ-মোনিয়া, প্লুরিসি ইত্যাদি হইয়া বক্ষঃস্থলের গোলযোগ ; স্বরভঙ্গ।

যক্ষ্মারোগে এবং যক্ষ্মারোগে রক্ত উঠাতে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**জ্বর** (Fever) :—প্রতিদিন ১টার সময় শীত হইয়া জ্বর ; প্রখর উত্তাপযুক্ত জ্বর ; ভুক্তদ্রব্য বমন সহ ইণ্টারমিটেণ্ট জ্বর। বহুল নিশা-ঘর্ম্ম।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২ শ ট্রিটুরেশন কিংবা টিংচার। অনেকে ১২শ শক্তির নিম্নে এই ঔষধ ব্যবহার করা উচিত নয় বলিয়া থাকেন।

N. B. :—ইহার ২০০শত শক্তি প্রয়োগে সর্দ্দি, গ্রীষ্মকালীন নানাবিধ পীড়াচয়, গণোরিয়া ইত্যাদি বহুবিধ পীড়া আরোগ্যলাভ করিয়াছে।

---

# ফেরাম সাল্‌ফিউরিকাম।

# Ferrum Sulphuricum.

**নামান্তর** (Synonym) **হীরাকস**।

এই ঔষধ কিছুদিন গৃহে থাকিলে শীতকালে ইহার দানাগুলির কতক কতক অংশ সাদা লবণের চূর্ণবৎ দেখায়।

আমি ঐ চূর্ণ সরিষা প্রমাণ লইয়া দুই ঔন্স জলপূর্ণ একটী শিশিতে উহা ফেলিয়া অর্দ্ধ ঘণ্টাকাল ঝাঁকিয়া সম্পূর্ণ বিগলিত করিতাম, পরে কিছুক্ষণ রাখিয়া আবার ঝাঁকিতাম, এইরূপ ঝাঁকিতে ঝাঁকিতে ঐ জল লালাভ বর্ণ হইয়া উঠিত।

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—এই মিক্শ্চার প্রতিদিন তিন বার খাইতে দিয়া বহুদিনের জ্বর, প্লীহা ও যকৃৎরোগাক্রান্ত রোগী আরোগ্য করিয়াছি। ইহাতে কোষ্ঠও খোলসা রাখে।

অত্যন্ত মাথাঘোরা, রাক্ষসে ক্ষুধা অথবা, অক্ষুধা; কোষ্ঠবদ্ধ; ক্ষীণ শরীর; বহু রজঃস্রাব। ভিনাস মার মার ( হুস্ হুস্ শব্দ ) স্পষ্ট শ্রোতব্য।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# ফ্লুওরিক এসিড। Fluoric Acid.

**নামান্তর** (Synonym):—হাইড্রো-ফ্লুওরিক এসিড।

**উপযোগিতা** (Suitability):—বৃদ্ধ বয়সের পীড়া, কিংবা অকাল বৃদ্ধ অবস্থায় পীড়া; শরীরে উপদংশ এবং পারদের দোষ বর্ত্তমান; যুবককে বৃদ্ধের স্থায় দেখায়; এতাদৃশ অবস্থায় এই ঔষধ বিশেষ উপযোগী।

**শারীরিক ধর্ম্ম** (Diathesis) :—পরিশ্রম করিতে করিতে অত্যধিক পরিশ্রমেও ক্লান্তি বোধ হয় না।

( কোকা,—গ্রীষ্মকালের অত্যধিক গরমে এবং শীতকালের অত্যধিক শীতে ক্লান্তি বোধ করে না )।

**ক্ষত ও প্রদাহ ইত্যাদি** (Ulcer & Inflammation) :—বহুকালের শুষ্ক ক্ষতান্ত-চিহ্নস্থানের (Cicatrix) চারিদিকে লাল ও প্রদাহযুক্ত হইয়া ক্ষত হইবার উপক্রম ( কষ্টি, গ্র্যাফা )।

বহু সন্তান প্রসবকারিণী স্ত্রীলোকদিগের **ভেরিকোজ ভেইনস** এবং ক্ষত সকল, যদি বহুকালে আরোগ্য প্রাপ্ত না হয়, তবে এই ঔষধে নিতান্ত ফল পাইবে।

শিশুদিগের দক্ষিণ টেম্পলপ্রদেশে ভেইনের নিভাস (Nævus) নামক পীড়া।

ক্যাপিলারী এনিউরিজম ( ক্যাল্ক-ফ্লুওরি, টিউবারকুলিনম )।

ক্ষতস্থানের ধার লাল এবং রসপূর্ণ ফুস্কুড়িযুক্ত এবং তাহা হইতে বহুল ক্ষরণ; গরমে বৃদ্ধি, **ঠাণ্ডা প্রয়োগে উপশম**; ঘন ঘন বিদ্যুৎ হানার স্থায় উহার এক স্থানে ভয়ানক বেদনা।

অস্থি সমূহের বিশেষতঃ, দীর্ঘাকৃতি অস্থিসমূহের কেরিজ এবং নিক্রোসিস।

সোরা অথবা উপদংশ, অথবা পারদ ও সাইলিসিয়ার অপব্যবহার (এগ্‌নাস) ইত্যাদি স্থলে ফ্লুওরিক-এসিড নিতান্ত উপকারী।

দন্তসমূহের শীঘ্র শীঘ্র ক্ষয়রোগ কিংবা কেরিজ; **ল্যাক্রিমাল ফিশ্চুলা** অথবা ডেণ্টাল ফিশ্চুলা, মুখমণ্ডলের কোন অস্থির বিবৃদ্ধি (হেক্‌লা)।

**রোগি-তত্ত্ব** :—আমরা এই ঔষধের ১২ শক্তি দিবসে দুই তিন বার সেবন করিতে দিয়া ৬।৭টা ডেণ্টাল ফিশ্চুলা আরোগ্য করিয়াছি; তন্মধ্যে পোড়াবাড়ীর শ্রীযুক্ত বাবু সতীশচন্দ্র মজুমদার ও কাকিনার রাজার মুন্সী শ্রীযুক্ত বাবু যোগেশ চন্দ্র চক্রবর্ত্তীর উক্ত রোগ অতি দুসাধ্য ছিল; তাঁহাদের উভয়ের নিম্ন মাঢ়ীর উপরে স্ফোটক হইয়া ঐ স্ফোটক বহির্দ্দেশের চর্ম্ম ভেদ করিয়া শোষ অর্থাৎ ফিশ্চুলা রোগে পরিণত হয়; উহা হইতে যে পুঁয নির্গত হইত তাহা অতি দুর্গন্ধযুক্ত ছিল। পরীক্ষা দ্বারা জানা গেল যে, দন্তের সংলগ্নস্থানীয় অস্থি দোষ প্রাপ্ত হইয়াছে। ফ্লুওরিক-এসিড ব্যবহারে তাঁহারা দুইটী রোগীই আড়াই মাসের মধ্যে আরোগ্যলাভ করেন। অন্যান্য রোগীতে ইহার অধিক সময়ও লাগিয়াছে।

**সম্বন্ধাবলী** (Relations) :—কোকা এবং সাইলিসিয়া—ইহার প্রতিপোষক ঔষধ।

মাতালদিগের এসাইটিস্ রোগে—আর্সেনিকের পর এবং হিপ্‌জয়েণ্ট পীড়ায়—কেলি-কার্ব্বনিকার পর; দন্তের অত্যধিক বোধিকাশক্তিতে ষ্ট্যাফি এবং কাফিয়ার পর; বহুমূত্র রোগে—ফস্‌ফরিক-এসিডের পর; অস্থি পীড়া সকলে—সাইলিসিয়া এবং সিফাইটম ব্যবহারের পর; গইটার (গলগণ্ড বা ঘ্যাগ) রোগে—স্পঞ্জিয়ার ব্যবহারের পর **ফ্লুওরিক-এসিড** ব্যবহার করিলে উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

**শক্তি** (Potency) :—১২শ, ৩০শ, ২০০ শত।

## গ্যাম্বোজিয়া। Gambogia.

চীন দেশস্থ একপ্রকার বৃক্ষের নির্য্যাসিত রজন হইতে এই ঔষধের টিংচার প্রস্তুত হয়।

**উদরাময়** (Diarrhœa) :—ইহা **উদরাময়ের** একটি উৎকৃষ্ট ঔষধ। হঠাৎ মলত্যাগের ইচ্ছা এবং **সবেগে** মল নির্গত হয় (ক্রোটন-টি)।

যৎকিঞ্চিৎ আহার কিম্বা জলপানের পরই—পীড়ার বৃদ্ধি লক্ষিত হয় (ক্রোটনেও এই লক্ষণটি আছে)।

যদিচ ক্রোটনের ন্যায় গ্যাম্বোজের মল, জলবৎ হরিদ্রাবর্ণ হউক কিন্তু ইহার বাঁধা মলও হইয়া থাকে; যে ভাবের মলই হউক না কেন পায়খানায় যাওয়া মাত্র **সমস্ত মলই একবেগে বহির্গত হইয়া যায়** এবং তৎক্ষণাৎ পেট খোলসা বোধ হয়।

মলত্যাগের পর—মলদ্বারে জ্বালা (আর্স, আইরিস-ভার্সি, ক্যাপ্সি)।

মলে অত্যন্ত দুর্গন্ধ; **মল**—ময়লা সবুজবর্ণবিশিষ্ট এবং দুর্গন্ধময়; প্রায়ই অত্যন্ত পেট ডাকা।

N. B. :—ইহা তরুণ এবং প্রাচীন উভয় প্রকার উদরাময়েই উপকারী।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## গ্র্যাটিওলা অফিসিনালিস। Gratiola Officinalis.

ইহার সরস গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**উদরাময়** (Diarrhœa) :—ক্রোটন এবং গ্যাম্বোজের ন্যায় হরিদ্রাবর্ণ, জলবৎ মল এবং উহা বেগে নির্গত হওয়া এই ঔষধেও দৃষ্ট হয়।

শিশুদের **গ্রীষ্মকালীন উদরাময়**, বিশেষতঃ ঠাণ্ডা জল খাইয়া উদরাময় হইলে, তাহাতে ইহা অতীব ফলপ্রদ।

**রোগি-তত্ত্ব** :—রাজা নবকৃষ্ণের গলিতে এক বাড়ীতে দুইটি বালকের **ওলাউঠা** হয়। ওলাউঠা আরোগ্য প্রায় হইয়া পুনরায় উদরাময়ের ন্যায় আরম্ভ হইল। দুই তিন প্রকার ঔষধ দিয়া তাহাতে ফল পাইলাম না; পরে অনুসন্ধানে জানা গেল, **অতিরিক্ত শীতল জলপান** হেতুই তাহাদের এই উদরাময় আরম্ভ হইয়াছে। তখন গ্র্যাটিওলা কয়েক মাত্রা দেওয়াতেই তাহাদের উদরাময় আরোগ্য হইল।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# জেন্‌সিয়েনা-লুটিয়া। Gentiana Lutia.

ইহার শিকড় হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্ষুধা** (Appetite) :—ইহা এলোপ্যাথদিগের একটি উৎকৃষ্ট টনিক।

অতি রাক্ষসে ক্ষুধা কিংবা অতি অক্ষুধা উভয় অবস্থাতেই ইহার মাদার কিংবা ১ম দশমিক শক্তি এক ফোঁটা দিবসে একবার সেবন করিতে দিয়া সুফল পাওয়া গিয়াছে।

# জিন্‌সেঙ্গ। Ginseng.

মূল হইতে টিংচার এবং ট্রিটুরেশন প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—য়্যাপেণ্ডিসাইটিস্‌, দুর্ব্বলতা, শিরঃপীড়া, লাম্বেগো, বাত, সায়েটিকা, জননেন্দ্রিয়ের উত্তেজনা।

**পরিচয় ও ব্যবহার** :—চীন এবং আমেরিকা এই দুই স্থানেই এই গাছ জন্মে। ম্যাঞ্চুরিয়া প্রদেশে ইহার উৎকৃষ্ট জাতীয়ের অর্দ্ধ সেরের মূল্য ৬০০৲ টাকা শুনিলে আশ্চর্য্য হইতে হয়।

তথায় ইহা শিরঃপীড়া, সর্দ্দি লাগা, জ্বর এবং পাকস্থলীতে বেদনা জন্য জলে সিদ্ধ করিয়া ব্যবহৃত হয়।

আমেরিকাতে ইহা প্রসবের পরে যে হাতলের ব্যথা হয় তাহাতে নিতান্ত উপকারী বিধায় সর্ব্বদা ব্যবহৃত হয়।

মেরুমজ্জার নিম্ন প্রদেশে ইহার বিশেষ কার্য্য দেখা যায়। শয্যা হইতে

উঠিবার সময় কটিদেশে এবং উরুতে নিতান্ত বেদনা বোধ হয়। নিম্নশাখায় বাত এবং প্যারালিসিসের মত অবস্থা সহ অত্যন্ত দুর্ব্বলতা। চরণ প্রদেশের গ্রন্থি সমূহের স্ফীতি।

লাম্বেগো, সায়েটিকা এবং প্রাচীন বাত সহ পুনঃ পুনঃ প্রস্রাবের ইচ্ছা।

শিরঃপীড়া সহ নিদ্রালুতা। মুখ, জিহ্বা এবং ওষ্ঠ শুকাইয়া যায়।

মাথা ঘোরে; উদরের দক্ষিণভাগে তলপেট পর্য্যন্ত বেদনা।

**মানসিক অবস্থা** (Mind) —স্থির ও সন্তোষ মন। ক্রন্দনশীল স্বভাব।

**মস্তিষ্ক** (Cerebrum) :—ঘোড়ান সিঁড়ি দিয়া নীচে নামিবার বেলায় মাথা ঘোরে। দাঁড়াইয়া থাকিলে বোধ হয় যেন পৃথিবী ঢেউ খেলিতেছে।

**চক্ষু** (Eye) :—অক্ষিপত্র মেলিতে পারে না। উহা ভার এবং বেদনাযুক্ত বোধ হয় ও চুল্‌কায়।

**পাকস্থলী** ঃ—অসময়ে অত্যন্ত ক্ষুধা। বিবমিষা; পেট ফাঁপা এবং বায়ু নিঃসরণ। পেটের কষ্ট হেতু পরিধেয় বস্ত্র পেটে রাখা কষ্টকর হইয়া উঠে।

**মলদ্বার এবং মল** :—মল শক্ত নয়, অথচ বহির্গত হইতে কষ্ট হয়।

**জননেন্দ্রিয়** ঃ—অত্যন্ত উত্তেজনা অথচ বীর্য্য পতন হয় না।

**হৃৎপিণ্ড** (Heart) :—অত্যন্ত বেদনা যেন ছুরী বিদ্ধ হইতেছে।

**হস্তদ্বয়** ঃ—হাত ঠাণ্ডা, কম্পন ও ঝিঁ ঝিঁ ধরা যুক্ত। অঙ্গুলী সমস্ত যেন মৃতবৎ। জ্বরের সময় ঘুমাইতে নিতান্ত ইচ্ছা।

**সম্বন্ধাবলী** (Relations) ঃ—জেল্‌স্‌, নেট্রাম-সাল্‌ফ, নাক্স-ম, সাল্‌ফ, ব্রাই ইত্যাদির সঙ্গে অনেক সাদৃশ্য আছে।

**শক্তি** (Potency) :—মাদার, ৩য় শক্তি।

# গ্র্যানেটাম্। GRANATUM.

**ইহার শিকড়ের বল্কল হইতে টিংচার এবং টি্রটুরেশন প্রস্তুত হয়।**

**ক্রিমি** (Worms) :—ইহা আমাদের দেশীয় দাড়িম্ব। হোমিও-প্যাথিক প্রুভিং দ্বারা ইহার ক্রিমিনাশক অনেক লক্ষণ পাওয়া গিয়াছে।

চক্ষুর চতুর্দ্দিকে পিংশে কালিমা পড়া ; নাসিকার মধ্যে চুলকান, সুর্‌সুর্‌ করা, বিড়্‌ বিড়্‌ করা এবং তদ্ধেতু অঙ্গুলি নাসিকার মধ্যে দিয়া চুলকান ; অত্যন্ত রাক্ষসে ক্ষুধা ; সরস এবং টক্‌ বস্তু খাইতে অতীব ইচ্ছা, বিবমিষা, পেটফাঁপা ; পেট বেদনা ; মলদ্বারে অতীব চুলকান।

অতীব দুর্ব্বল ও অবসন্ন ; রোগা হইয়া যাওয়া, অনেক সময় সোজা হইয়া দাঁড়াইতে পারে না। কন্‌ভাল্‌শন ; শরীরের নানা স্থানে ও মুখমণ্ডলে চুলকায়, যেন কোন প্রকার কণ্ডু উঠিবে। হাতের তালুতে চুলকায় এবং কামড়ায়।

হাইতোলা ; অতীব স্পর্শাসহিষ্ণুতা ; নাভিদেশে ফুলোপানা। ইঙ্গুইনেল-রিং ( Inguinal-ring ) ফুলিয়া উঠে।

**উপশম** (Amelioration) :—আহারের পর সমস্ত কষ্টের উপশম। ঠাণ্ডা জল পানের পর পেট বেদনার উপশম।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহা টিউক্রিয়াম্‌ এবং ক্যামোমিলা ইত্যাদির সমকক্ষ ঔষধ।

ইহা কৃমিরোগে বিশেষতঃ বালকদিগের জন্য অতীব উপকারী।

দাড়িম্বমূলের বল্কল জলে সিদ্ধ করিয়া ২০।২৫ ফোঁটা প্রাতে খাইতে দিয়া অনেকে কৃমিরোগে সুফল পাইয়াছেন।

**শক্তি** ( Potency ) :—মাদার, ১ম দশমিক শক্তি।

## গুয়ারেনা। GUARANA.

**গাছের বীজ হইতে এই ঔষধ প্রস্তুত হয়।**

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—স্নায়বীয় দুর্ব্বলতা, অতিরিক্ত চা এবং কাফি খাওয়া হেতু শিরঃপীড়া ও নানাবিধ উপসর্গ।

শিরঃপীড়া হইয়া বমন হয় ; অত্যন্ত মদ্যপান হেতু মস্তকের কন্‌জেচশন এবং দপ দপানিযুক্ত মাথা ব্যথা।

উদরাময় ইত্যাদিতে এই ঔষধ বিশেষ ফলপ্রদ।

অবিরত অক্ষিপত্র মিট্‌মিট্‌ করিতে থাকা ইহার একটি প্রধান লক্ষণ।

**শক্তি** ( Potency ) :—মাদার, ১ম শক্তির টিংচার্‌ বা ট্রিটুরেশন।

# গুয়াকো। GUACO.

**ইহা উক্ত নামধেয় লতা বিশেষ। ইহার পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।**

**অধিকৃত রোগাদি** (Therapeutics) :—ইহা ওলাউঠা, ডায়েরিয়া, হাইড্রোফোবিয়া, লিউকোরিয়া, প্যারালিসিস—বিশেষতঃ জিহ্বার ইত্যাদিতে উৎকৃষ্ট কার্য্যকরী ঔষধ।

ইহা সর্পদংশনের ঔষধ বলিয়া আমেরিকাস্থ উষ্ণ-প্রদেশে বিখ্যাত আছে।

ওলাউঠায় পান্তা ভাতের জলের ন্যায় ভেদ। প্রস্রাবে অতিরিক্ত ফস্‌ফেট।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :– ক্ষতোৎপাদক, দুর্গন্ধময় এবং পরিমাণে অনেক নির্গত হয় এবং রোগিণী অত্যন্ত দুর্ব্বল বোধ করে; তজ্জন্য উরুদ্বয়ের অন্তর্দ্দিক শুষ্ক চর্ম্মবৎ হয়; কাপড়ে হরিদ্রাবর্ণ দাগ লাগে। তজ্জন্য ঐ স্রাব এত গরম যেন অগ্নিবৎ বোধ হয়।

জিহ্বার প্যারালিসিসের ন্যায় অবস্থা; গলাধঃকরণ কষ্টকর

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়, ৩০শ।

**সিদ্ধিপ্রদ-লক্ষণচয়ের—প্রথম খণ্ড সমাপ্ত।**

# মঙ্গলঘট।

মথুরার ঠাকুরবংশের আদিপুরুষ, যোগনিবিষ্ট ৺শ্রীপাদ হরিহর ভট্টাচার্য্য মহাশয়ের অধ্যাপক, ঋষিতুল্য প্রাতঃস্মরণীয় পণ্ডিতপ্রবর ঢাকা মাণিকগঞ্জস্থ শ্রীপাট খল্লীর ভট্টপল্লীর মুখোজ্জলকারক ৺শ্রীপাদ দৈবকীনন্দন ভট্টাচার্য্য মহাশয়ের বংশধর ইহলোকের সাক্ষাৎ দেবতা শিবরূপী পরমার্চ্চনীয়—

৺শ্রীপাদ নীলকমল ভট্টাচার্য্য

মহাশয় শ্রীশ্রীচরণাম্বুজেষু।

বৈষ্ণবের শ্রীগৌরাঙ্গ, শৈবের শ্রীমৎশঙ্করাচার্য্য, ইস্‌লাম ধর্ম্মাবলম্বীর মহম্মদ এবং ক্রিশ্চিয়ানের ক্রাইষ্ট যেরূপ আধ্যাত্মিক ধন, প্রত্যেক হিন্দুর নিজ নিজ দীক্ষাগুরুও তাহার নিকট সেইরূপ। আপনার অকালে ৺শ্রীশ্রীজগদ্ধাত্রী পূজা এবং আপনার দেহত্যাগ ও আপনার ভক্তশিষ্য, মমাগ্রজ ৺আনন্দচন্দ্র কালীয়াই মহাশয়ের গঙ্গালাভ ও তাঁহার তৎকালিক ধ্যান, মনন ও জপ রোমাঞ্চকারী অবদান বা আশ্চর্য্য ঘটনা বিশেষ। আপনি কৃপা করিয়া শাস্ত্রপ্রথায় সস্ত্রীক-আমার পাপভার গ্রহণ করিয়াছেন। আপনার উপদেশে ও আশীর্ব্বাদে আমি বহু ফল লাভ করিয়াছি। আপনি আমার সাক্ষাৎ শিব কিন্তু তাহা এখনও আমি চিনিতে পারি নাই। কোন্ জন্মে যে গুরু চিনিব তাহাও জানি না, তবে শুনিয়াছি গুরুর নাম লইলেই মঙ্গল হয়। নামেই ঐশীশক্তি বর্ত্তমান। তাই স্বার্থপরবশ হইয়া এই গ্রন্থে আপনার পবিত্র নাম "মঙ্গলঘট" স্বরূপ সংস্থাপন করিলাম। ইহা চলিত প্রথানুযায়ী উৎসর্গ জন্য নহে। হৃদয়ের প্রার্থনা এই যে আপনার ব্রহ্মতেজঃপূর্ণ নাম সংস্পর্শে এই সিদ্ধিপ্রদ গ্রন্থের আরোগ্য-সিদ্ধিদায়িনী শক্তি পূর্ণভাবে প্রকটিতা হইয়া জীবের যন্ত্রণা এবং ব্যাধি নাশ করুক এবং জীব সুস্থ শরীরে এবং সুস্থ মনে শ্রীভগবানের সৃষ্টির উদ্দেশ্য সাধন করুক !!

"অখণ্ড মণ্ডলাকারং ব্যাপ্তং যেন চরাচরম্।
তৎপদং দর্শিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥"

| সন ১৩১০ সাল ৮ই মাঘ, মাঘী পূর্ণিমার দিন। | ভবদীয় অধম ও অযোগ্য সেবক শ্রীচন্দ্রশেখর দেবশর্ম্মা। |
|---|---|

হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলীর

# সিদ্ধিপ্রদ-লক্ষণচয়

## দ্বিতীয় খণ্ড।

## KEY NOTES TO CURE

## গছিপিয়াম হারবেশিয়াম।

## Gossypium Herbaceum.

**মূলশিকড়ের বল্কল হইতে টিংচার প্রস্তুত হয়।**

N. O. Maluncurec অর্থাৎ জবা জাতীয় গাছ। ইহা তুলার গাছ।

**রোগাধিকার ঃ**—গর্ভস্রাব; রজঃকৃচ্ছ্র; রজোহভাব; যোনি-কপাটের পীড়া; ওভেরির মধ্যে ফোড়া এবং তাহার বেদনা। গর্ভাবস্থায় বমন; **বন্ধ্যারোগ**; টিউমার—জরায়ুর মধ্যে প্রসবের বেদনাবৎ বেদনা।

জবা আমাদের শক্তি-পুষ্পিকাচয় মধ্যে সর্ব্বশ্রেষ্ঠা। ইহাও সেই জাতীয়া পুষ্পিকার ভগ্নী। **স্ত্রী-জননেন্দ্রিয়ই শক্তির মূলাধার**; তাহাতেই ইহার ক্রিয়া অতি প্রত্যক্ষ দেখা যায়। ইউনাইটেড্ ষ্টেটের ডাক্তার (Dr. Williamson) উইলিয়ামসন্ ইহার প্রুভিং করিয়াছেন। ইহার Extract এক্‌ট্রাক্ট প্রস্তুত করিয়া তদ্দ্বারা দুষ্ট ব্যক্তিরা **গর্ভস্রাব** করাইয়া থাকে। গর্ভ-স্রাবের (Abortion) দোষ কোন স্ত্রীলোকের জন্মিলে, হোমিওপ্যাথিক মতে ইহার শক্তিকৃত ঔষধ দ্বারা বিশেষ ফল পাইবে। **ওভেরির ইন্টারমিটেন্ট** (intermittent) **স্বভাবের বেদনা** অর্থাৎ সময় সময় বেদনা দেখা

দেয় এবং সময় সময় চলিয়া যায়। এই বেদনা হুলফুটানবৎ, কিম্বা ছিঁড়িয়া যাওয়া, কিম্বা টানিয়া ধরার ন্যায়; সময়ে জ্বালাযুক্ত; এই বেদনা একস্থান হইতে অন্য স্থানে প্রসারিত হয়; কিম্বা এক স্থান হইতে অন্য স্থানে লাফাইয়া যায়। বেদনা প্রায়ই উপর দিক হইতে নিম্নদেশে প্রসারিত হয়। প্রায়ই নড়াচড়ায় বেদনার বৃদ্ধি ও বিশ্রামে হ্রাস দেখা যায়। জরায়ুর অসুস্থতা হেতু পাকস্থলী, হৃৎপিণ্ড, স্নায়ুমণ্ডল এবং পেটের নানাবিধ অসুখ হইতে দেখা যায়। এতাদৃশ স্থলে সুধীর চিকিৎসক যদি বুঝিতে পারেন যে, জরায়ুর কোন গোল-যোগ হইতেই এই সমস্ত স্থানের পীড়ার উৎপত্তি হইয়াছে, তবে তিনি এই ঔষধ প্রয়োগে সহজেই যশঃলাভ করিতে পারিবেন।

নিম্নলিখিত **সমশ্রেণীর ঔষধগুলির** ও জরায়ুর উপর সুন্দর ক্রিয়া রহিয়াছে—য়্যাক্টিয়া-রে; এপিস্; য়্যাসারাম্; বেল্; ব্রাই; লিলি-টি; পাল্স; স্যাবাইনা; সিকেলি। সিপিয়া; আষ্টিলেগো।

গর্ভাবস্থায় প্রাতবমনের সময় লালা নিঃসরণ (Salivation) থাকিলে এতদ্বারা অত্যুৎকৃষ্ট ফল পাইবে। কটিদেশে অত্যন্ত বেদনা ও রোগিণীর প্রায় নিদ্রাতুরা থাকা ইহার প্রধান লক্ষণ।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ১২শ শক্তি।

## গুয়ারিয়া। Guaria.

**গুয়ারিয়া নামক বৃক্ষের বল্কল হইতে টিংচার প্রস্তুত হয়।**

**রোগাধিকার** :—ইহা বহুবিধ **চক্ষু-রোগে** ব্যবহৃত হয়। কিমোসিস্; টেরিগিয়ন্ ইত্যাদি চক্ষু রোগ এতদ্বারা আরোগ্য লাভ করিয়াছে। ইহার এক ফোঁটা মাদার্ টিংচার্ এক ঔন্স পরিশ্রুত-জলে (Distilled water) মিশ্রিত করিয়া চক্ষুর অভ্যন্তরে প্রয়োগ করিলে, কথিত চক্ষুরোগচয়ে অনেক ফল পাওয়া যায়। ইহার আরও একটী আশ্চর্য্য লক্ষণ এই যে, পূর্ব্বকথিত চক্ষু-রোগের উপশম হইলে, শ্রবণ-শক্তির হীনতা দৃষ্ট হয়; তদ্বিপরীতে শ্রবণ-শক্তির বৃদ্ধিতে চক্ষুরোগচয়ের উপশম বোধ হয়।

নাভি-কুণ্ড এবং ইঙ্গুইনেল্‌ ছিদ্র পথেও ইহার কার্য্য রহিয়াছে ; উক্ত স্থানের **হার্ণিয়াতে** এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে। হৃপিংকাফ্‌ ; শরীরে হঠাৎ চমক-লাগা, শরীর বেদনা, টন্‌সিলের বিবৃদ্ধি ইত্যাদি রোগেও ইহা কার্য্যকারী।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, এবং ৬ষ্ঠ শক্তি সাধারণতঃ কার্য্যকারী।

---

# জিম্‌নোক্ল্যাডাস্‌ ক্যানাডেনসিস।

# Gymnocladus Canadensis.

ইহার নামান্তর **আমেরিকান কাফিবৃক্ষ**।

**রোগাধিকার** :—নীলাভ সাদা জিহ্বা ইহার অতীব ফলপ্রদ লক্ষণ। অনেক ( Serious ) উৎকট জ্বরাদি যথা—টাইফয়েড্‌, দুষ্ট রেমিটেণ্ট, ইরিসিপেলাস্‌ ইত্যাদি রোগে এতাদৃশ **নীলাভ-সাদা জিহ্বা** দেখিলে এই ঔষধ দ্বারা আশ্চর্য্য ফল পাইবে। পাকস্থলীর গোলাকার আল্‌সারে (Round Ulcer) ইহা উপকারী ( কেলি-বাই )।

**শক্তি** (Potency) :—২য় দশমিক শক্তি অনেক স্থলে ফলপ্রদ।

---

# জিমনেমা সিলভেস্‌টার।

# Gymnema-Sylvestre.

ইহার পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহা কাঠের ন্যায় **শক্ত লতাবিশেষ**। N. O. Aschenpiadaceæ অ্যাস্‌কিন্‌-পিয়াডেসিই জাতীয় গাছ। ইহার শাখাগুলি সরু সরু। ভারতবর্ষের ডেকান ও আসাম প্রদেশে এবং আফ্রিকার অনেক স্থানে এই লতা পাওয়া যায়।

**রোগাধিকার** :—ইহার শিকড় **সর্পদংশনের** মহৌষধ বলিয়া উক্ত দেশ সমূহের লোকেরা বিশ্বাস করিয়া থাকে। ইহার আর একটী প্রধান ও আশ্চর্য্য গুণ এই যে, ইহার দুই একটী পত্র চিবাইলে মিষ্ট অথবা

তিক্ত স্বাদযুক্ত পদার্থ, মিষ্ট কিম্বা তিক্ত লাগে না। কিন্তু ঝাল ইত্যাদি সহজে টের পাওয়া যায়। এই পত্র চর্ব্বণ করিয়া কুইনাইন্ খাইলে, উহা চা'খড়ির ন্যায় লাগে, আদৌ তিক্ত-বোধ হয় না। এই প্রকার স্বাদের পরিবর্ত্তিতাবস্থা কয়েক ঘণ্টা পর্য্যন্ত থাকে। যদিচ ইহার ভাল প্রুভিং নাই ও হোমিওপ্যাথিতে ইহার ব্যবহার হয় নাই তত্রাচ, আমাদের পাঠকদিগের অবগতির জন্য এই আশ্চর্য্য বিষয়টী এস্থানে প্রদত্ত হইল। তবে স্বাদের পরিবর্ত্তনযুক্ত রোগীতে ইহার হোমিওপ্যাথিক শক্তিকৃত টিংচার ব্যবহারে উপকার হইতে পারে।

---

## জেলসিমিয়াম। Gelsemium.

### শিকড়ের ছালে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়া-স্থান**—মোটর (Motor) স্নায়ু-নিচয়। ইহা মোটর-স্নায়ুনিচয়ের সঞ্জীবনী-শক্তি ক্রমে হ্রাস করিয়া, মাংসপেশীনিচয়ের প্যারালিসিস্ উৎপাদন করে। ইহার গৌণ-ক্রিয়া দ্বারা বোধ-উৎপাদিকা স্নায়ুনিচয়ের ক্রিয়ার ব্যতিক্রম হইয়া মাংসপেশীনিচয়ের আক্ষেপ উৎপাদিত হয়।

একোনাইট্ এবং ভিরেট্রাম্, মাংসপেশীর যে কন্‌জেচ্‌শন্ উৎপাদন করে, তাহাতে প্রদাহ হইবার সম্ভব; কিন্তু জেল্‌সিমিয়ামের কন্‌জেচশনে প্রদাহের ভয় নাই। কথিত অবস্থা হইতে মাংসপেশীনিচয়ের এরূপ দশা হইয়া পড়ে যে তাহারা আর ইচ্ছার আদেশ অনুসারে কার্য্য করিতে সক্ষম হয় না; এই অবস্থা ক্রমে ধীরে ধীরে উপস্থিত হয়। প্রথমতঃ এক প্রকার **দুর্ব্বলতা** (Debility) অথবা শ্রান্তির অবস্থা প্রকাশ পায়! সে পড়িয়া থাকিতে ইচ্ছা করে এবং অতি দুর্ব্বলতা বোধ করে (পিক্রিক্-এসিড) এবং যেন **অজ্ঞানাভিভূতের** ন্যায় হইয়া যায়; নাড়ী দুর্ব্বল, কিন্তু শরীর সঞ্চালনেই ক্রমে বেগবতী হয়। তৎপরে যদি সে চলিয়া বেড়াইতে চেষ্টা করে, তবে পদদ্বয় কাঁপিতে থাকে, হস্ত দ্বারা কিছু উঠাইতে চেষ্টা করিলে হস্ত কাঁপিতে আরম্ভ হয়, জিহ্বা বহির্গত করিতে চেষ্টা করিলে উহা কাঁপে; এতাদৃশ দুর্ব্বলতা চিকিৎসক এবং রোগী উভয়েই বুঝিতে পারেন।

সংক্ষেপে জেল্‌সিমিয়াম্‌কে **কম্পন রোগের** ঔষধ বলিলেও অত্যুক্তি

হয় না ; এই কম্পন সময় সময় এত বৃদ্ধি পায় যে, দেখিলে বোধ হয় যেন রোগী শীতে কাঁপিতেছে ; এই কম্পনের চরমাবস্থায় প্যারালিসিস আসিয়া উপস্থিত হয়। অক্ষিপত্রের প্যারালিসিস্ (সেপিয়া, কষ্টিকাম্) হইয়া উহা চক্ষুর সম্পূর্ণ মুদ্রণ অবস্থা উৎপাদন করে। অঙ্গুলি নিচয়ের ক্রমে এইরূপ প্যারালিসিস্ উপস্থিত হইয়া, তাহারা আর ইচ্ছানুযায়ী কার্য্য করিতে সক্ষম হয় না ; বাদ্যযন্ত্র পিয়ানো বাজাইতে আরম্ভ করিলে, ঠিক্ ঘাটে অঙ্গুলি স্পর্শ করিতে সক্ষম হয় না। চলিবার বেলায় বুঝিতে পারিতেছে যে, তাহার পদনিক্ষেপ ঠিক্ হইতেছে না, তত্রাচ সে যথারীতি পাদক্ষেপণে সম্পূর্ণ অক্ষম এবং তৎসহ তাহার যে বোধ উৎপাদিকা শক্তি অক্ষুণ্ণ রহিয়াছে, তাহাও সে বুঝিতে পারে।

**রোগি-তত্ত্ব** :—পাবনার উকিল হরিমোহন চৌধুরী মহাশয়ের, "বঙ্গবাসী'র একটি কর্ম্মচারীর এবং অন্য দুইটী ভদ্রলোকের ফ্যাসিয়াল্ (Facial) প্যারালিসিসে ইহার ৩য় শক্তি দ্বারা আমরা উৎকৃষ্ট ফল পাইয়াছি।

**নিউর্যালজিয়া** (Neuralgia) :—শরীরের বহু অংশে নিউর্যালজিয়া রোগ (স্নায়বীয় বেদনা), স্থূল কনকনানি বেদনা সহ, (Myalgia) মায়েলজিয়া-রূপে অথবা **হঠাৎ বিদ্যুৎ ছুটাবৎ বেদনায়** চমকাইয়া অশেষ কষ্ট উৎপাদন করে, অথবা আক্ষেপ কিংবা কন্‌ভালশন্ রূপে দেখা দেয় ; এতৎসহ অতীব দুর্ব্বলতা বর্ত্তমান থাকে। সংক্ষেপতঃ জেলসিমিয়াম্‌কে **স্নায়ু রোগের** একটী প্রধানতম ঔষধ বলিলেও অত্যুক্তি হয় না।

**মানসিক অবস্থা** (Mind) :—মনের নিস্তেজ অবস্থা উৎপাদন করিতেও ইহা বিশেষ সক্ষম। মানসিক অবস্থা স্থূল ; কোন বিষয় পরিষ্কার রূপে চিন্তা করিতে পারে না ; অথবা কোন বিষয়ে মনোনিবেশ করিতে পারে না। কেবল **অলস ও নিদ্রাচ্ছন্নের** ন্যায় পড়িয়া থাকে এবং নড়া চড়া করিতে ভয় পায় ; চুপ করিয়া পড়িয়া থাকিতে ইচ্ছা, কাহারও সঙ্গে কথা বলিতে ইচ্ছা করে না, কিংবা কোন ব্যক্তি চুপ করিয়া থাকিলেও, তাহাকে নিকটে থাকিতে দেয় না। যেরূপ মানসিক অবস্থা বর্ণনা করা হইল, শারীরিক অবস্থাও ঠিক্ সেইরূপ লক্ষিত হয়। যদি কদাচিৎ ইহাতে উত্তেজনার অবস্থা দৃষ্ট হয়, তাহা ইহার প্রকৃত সিদ্ধিপ্রদ লক্ষণ নহে, কেবল প্রতিক্রিয়ার (Reaction) ফল মাত্র।

N. B.—ইহাতে ওপিয়ামের ন্যায় যদিচ (Sleepiness) নিদ্রালুতা থাকে, তত্রাচ নিদ্রার জন্য স্থূল মাত্রায় ওপিয়াম কিংবা ইহা দেওয়া উচিত নহে।

**হঠাৎ মানসিক উত্তেজনা**, অথবা উদ্বেগযুক্ত মানসিক অবস্থা, ভয়াবহ সংবাদ কিংবা বিপদ সংবাদ কিংবা "ভবিষ্যতে কোন উৎকট শাস্তি পাইতে হইবে" বলিয়া মনে ভাবনার উপস্থিতি; এতাদৃশ যে কোন উত্তেজনার কারণ উপস্থিত হউক, উহা হইবামাত্র পায়খানায় দৌড়িতে হয়, কিংবা **ডায়েরিয়া** রোগ আরম্ভ হইয়া থাকে। জেল্‌সিমিয়াম্ যে, কেবল এতাদৃশ ডায়েরিয়ারই মহৌষধ তাহা নহে, ডায়েরিয়ার সঙ্গে শারীরিক অন্যান্য দোষেরও সংশোধন করিয়া থাকে। N. B :—এতাদৃশ অবস্থায় ৩০ শক্তির নিম্নে ইহা তত্দূর উৎকৃষ্ট কার্য্যকারী নহে, বরং তদপেক্ষা ঊর্দ্ধতর শক্তিনিচয়ে ইহা অধিকতর ফলপ্রদ।

**মস্তিষ্ক এবং বোধোৎপাদিকা শক্তি** (Sensorium & sense) :—মাথাঘোরা, তৎসহ অস্পষ্ট দৃষ্টি, পিউপিলদ্বয় প্রসারিত, **দ্বিত্ব দৃষ্টি**, মাতালের ন্যায় অবস্থা। "শিশু যেন পড়িয়া যাইবে" এই ভয়ে, ধাত্রীকে জড়াইয়া ধরে এবং চীৎকার করিয়া উঠে ( বোরাক্স, সিমিসিফিউ )। N. B :—বোরাক্সের এই লক্ষণ কেবল মাত্র শিশুকে দোলায় (Craddle) শোইবার বেলায় এবং নিম্নের দিকে নামাইবার বেলায় সে ভয় পায় দেখা যায়।

**শিরঃপীড়া** (Headache) :—মস্তিষ্কের তলদেশে **স্থূল অবসন্ন-কারী বেদনা**; রোগী উঁচু বালিশে মাথা রাখিয়া, চুপ করিয়া স্থির ভাবে পড়িয়া থাকে; মানসিক পরিশ্রম, তাম্রকূটের ধূম সেবন, নীচু বালিশে শয়ন এবং সূর্য্যতাপে শিরঃপীড়ার বৃদ্ধি; চাপিয়া রাখিলে এবং ষ্টিমুলেণ্ট সেবন করিলে কতকটা **উপশম** বোধ হয়। লাম্পট্য ইত্যাদি দোষ হেতু এতাদৃশ শিরঃপীড়া ঘটিয়া থাকে। অন্য এক প্রকার প্যাসিভ্ শিরঃপীড়া দৃষ্ট হয়, তাহাতে বেদনা অক্ষিপাট্ প্রদেশ হইতে আরম্ভ হইয়া সমস্ত মস্তক ব্যাপিয়া পড়ে; পূর্ব্ব কথিত শিরঃপীড়া যে যে কারণে বৃদ্ধি পায়, ইহাও সেই সেই কারণে বৃদ্ধি পাইয়া থাকে; কিন্তু বহুল পরিমাণে প্রস্রাব হইলে, এতাদৃশ শিরঃপীড়ার কতকটা উপশম বোধ হয়। ( ল্যাক্-ডফ্লোরেটাম্ নামক ঔষধের

শিরঃপীড়ার কালে বহুল প্রস্রাব হয় বটে, কিন্তু তাহাতে ইগ্নেসিয়ার মত মাথা-বেদনার লাঘব হয় না)। জেল্‌সিমিয়ামে বিবমিষা কিংবা বমন সহযোগী অন্য এক প্রকার মাথা ব্যথা আছে, যাহা আরম্ভ হইবার পূর্ব্বে রোগী কিছুই দেখিতে পায় না; কিন্তু মাথা ব্যথা আরম্ভ হইলে, পুনঃ দৃষ্টি-শক্তি প্রাপ্ত হয়; কেলি-বাই, স্যাঙ্গুইনেরিয়া, আইরিস ইত্যাদি ঔষধে যে প্রকার বিবমিষাদি রহিয়াছে; জেলসের, ততদূর অধিক নহে; কিন্তু ইহার **প্রকৃতিসিদ্ধ দুর্ব্বলতা এবং কম্প** এতাদৃশ মাথা বেদনায় দেখিতে পাইবে।

**জ্বর** (Fever) :—ইহার জ্বর একোনাইট, বেলেডোনা, ভিরেট্রাম-ভিরিডি, ব্যাপটিসিয়া ইত্যাদি ঔষধের ন্যায় প্রবল নহে। কেহ কেহ বলেন ইহা ব্যাপটিসিয়া এবং বেলেডোনার মধ্যবর্ত্তী ঔষধ। ব্যাপটিসিয়ার ন্যায় ইহাতেও নিতান্ত দুর্ব্বলতা ও মুখমণ্ডল কালচে-লাল এবং একপ্রকার বিসদৃশ মুখশ্রী থাকে বটে, কিন্তু ব্যাপটিসিয়ার ন্যায় টাইফয়েড-জিহ্বা এবং অন্যান্য লক্ষণ ততপ্রবল দেখা যায় না। কথা বলিতে বলিতে নিদ্রিত হইয়া পড়া; দুর্গন্ধময় ঘর্ম্ম, মল, প্রস্রাব ইত্যাদি যেরূপ ব্যাপটিসিয়াতে দেখা যায়, জেলসিমিয়ামে সেরূপ দেখা যায় না। ইহাতে বেলেডোনার ন্যায় মস্তিষ্কের কনজেচশন্ এবং প্রসারিত পিউপিল হয় বটে; কিন্তু বেলেডোনার ন্যায় ততদূর অধিক নয়। ইহা ইণ্টারমিটেণ্ট ফিবারে তত উৎকৃষ্ট ঔষধ নহে, কিন্তু যখন জ্বরে ঘোরতর কম্পন সহ দন্ত ঠির্ ঠির্ করিতে থাকে, এবং রোগী তাহাকে চাপিয়া ধরিতে বলে তখন ইহার ব্যবহার হইয়া থাকে। এতাদৃশ কম্পন, হিষ্টিরিয়ায় এবং হৃদ্‌রোগ সহও দেখা যায়। নাড়ী দুর্ব্বল এবং ধীর বটে, কিন্তু একটু নড়া চড়াতে বেগবতী হইয়া উঠে। জ্বরের উত্তাপ অবস্থায় প্রায়ই তৃষ্ণা থাকে না, কিন্তু শরীরে ভয়ানক জ্বালা হয়, জ্বরের উত্তাপের জ্বালা যেন মুখমণ্ডল দিয়া নির্গত হইতে থাকে; রোগী **জ্বরের সময় নিদ্রিত ভাবে অথবা অঘোরে পড়িয়া থাকে।** অনেক সময় বিড় বিড় করিয়া ডিলিরিয়ামে বকিতে থাকে। বিছানায় থাকিয়া শিশুর বোধ হয় "যেন পড়িয়া গেল" সেই ভয়ে সে নিকটস্থ ব্যক্তিকে জড়াইয়া ধরে এবং চীৎকার করিয়া উঠে। কুইনাইন্ আটকা জ্বরে এবং গ্রীষ্মকালে জলময় ভিজা-স্থানীয় জ্বরে, শীতান্তে বসন্তের প্রারম্ভে

জ্বরে,* জেলসিমিয়াম অতীব উপকারী। শিশুদিগের দন্ত উদ্গম সময়ের জ্বরে, বিশেষতঃ জ্বরের সময় শিশু চুপ করিয়া পড়িয়া থাকিলে, জেলস্ দ্বারা বিশেষ উপকার পাইবে। শীত যেন পৃষ্ঠের মেরুদণ্ড দিয়া একবার উর্দ্ধে যাইতেছে এবং একবার নামিতেছে। জ্বরের সময় চুপ করিয়া **চক্ষু বুজিয়া পড়িয়া থাকা**; পিপাসা বিশেষ লক্ষ্য হয় না; রাত্রিতে জ্বরের বৃদ্ধি।

**স্বভাব** (Temperament) :—খিট্‌খিটে, স্বল্পেই উত্তেজিত, স্ত্রী কিংবা পুরুষদিগের হস্তমৈথুন হইতে নানাবিধ স্নায়বীয় পীড়া (কেলি-ফস)। ভয় পাইলে কিংবা কোন চম্‌কা সংবাদ শুনিলে পীড়া (ইগ্নে); (আনন্দকর সংবাদে পীড়া—কফিয়া) (মৃত্যুভয়—আর্স); নিতান্ত সাহসবিহীনতা। মনে করে সে নড়া চড়া না করিলে, তাহার হৃৎপিণ্ডের কার্য্য বন্ধ হইয়া যাইবে; (সা মনে করে নড়া চড়া করিলে তহার হৃৎপিণ্ডের কার্য্য বন্ধ হইবে—ডিজি)।

**মস্তক** (Head) :—বোধ হয় যেন মস্তকটী রজ্জু দ্বারা দৃঢ়রূপে বান্ধিয়া রাখিয়াছে (কার্ব্ব-এসি, সালফ); মস্তক স্পর্শে বেদনা।

**অক্ষিপত্রদ্বয়** (Eye-lids) :—উহারা অতীব ভারী, উহাদিগকে উঠাইয়া চাহিতে (look) পারে না (কষ্টি, গ্রাফা, সিপি)।

**সম্বন্ধাবলী** (Relations) :—কুইনাইন্-আট্‌কা (quinine-checked) জ্বরে ইহা ইপিকাকের সমকক্ষ ঔষধ।

**অধিকারস্থ পীড়াচয়** :—মস্তিক রোগচয়; **ডেঙ্গু** ও **রেমিটেণ্ট** ইত্যাদি জ্বর; কোষ্ঠবদ্ধতা; ডিপ্‌থিরিয়া; চক্ষুরোগাদি; **শিরঃপীড়া**; মেনিঞ্জাইটিস্; রজঃকৃচ্ছ্র; মায়েল্‌জিয়া; ইনফ্লামেশন; ষ্ট্রিক্‌চার; **প্যারালিসিস্**; কুনিদ্রা; জরায়ু ও জিহ্বার পীড়াচয়; ট্রিমর; স্বরহানি ইত্যাদি ইত্যাদি।

**শক্তি** (Potency) :—৩য়, ১২শ, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি-সহায়।

(১) ক্রিয়া-স্থান; মোটরস্নায়ু; স্নায়ু এবং নিউর‍্যালজিয়া, মানসিক অবস্থাচয় ও ভয়াদি; শিরঃপীড়াদির অবস্থা, জ্বর ও তাহার লক্ষণচয়; স্বভাব; মস্তিক ও অক্ষিপত্র।

(২) (পিক্রিক-এসিড) (সিপিয়া, কষ্টিকাম্) (বোরাক্স, সেনিকিউ) (কেলি-ফস্) ইগ্নে.

( কফিয়া ) ( আর্স ) (ডিজি) (কার্ব্ব-এসি, সালফ) ( কষ্টি, গ্র্যাফা, সিপি) প্রভৃতি ঔষধের সহিত ইহার কোন্ কোন্ বিষয়ে সাদৃশ্য এবং কোন্ কোন্ বিষয়ে বৈসাদৃশ্য আছে ?

# গ্লোনোইন । Glonoine.

## ইহা নাইট্রোগ্লিসিরিন্ নামক পদার্থ।

### রাসায়নিক ক্রিয়াযোগে প্রস্তুত করা হয়।

**ক্রিয়াস্থান** :—মস্তিস্কের রক্তবাহিকানিচয়, মেডুলা-অব্‌লঙ্গেটা, নিউমো-গ্যাষ্ট্রীক্ নার্ভ্। ইহাতে ত্বরিত-গতিতে যে প্রকার ভয়ানক মস্তিস্কের কন্‌জেচ্‌শন্, দপদপানি এবং "মাথা-ফাটিয়া যাওয়ার" ন্যায় বেদনার সহিত হৃৎপিণ্ড এবং ধমনী-নিচয়ের ক্রিয়ার বৃদ্ধি, সময় সময় বমন এবং বিবমিষা (Nausea) লক্ষিত হয়, ততটা অন্য কোন ঔষধেই হইতে দেখা যায় না।

N. B :—যদি কেহ বলে হোমিওপ্যাথিক ঔষধের ভাল মন্দ গুণ সম্বন্ধে বুঝিতে পারা যায় না, তবে তাহার জিহ্বার উপরে ১ম শক্তির গ্লোনোইন্ ১ ফোঁটা মাত্র ফেলিলে দেখিতে পাইবে যে, তৎক্ষণাৎ তাহার মস্তকের অভ্যন্তরে দপ দপ করিয়া উঠিয়া শিরঃপীড়া আরম্ভ হইবে :—

একটী মেম-সাহেব হোমিওপ্যাথিক ঔষধের ক্রিয়ার প্রতি অবিশ্বাস করিয়া "কিছু হইবে না" বলিয়া এক ফোঁটা এই ঔষধ জিহ্বার উপর লইলেন কিন্তু ইহার ফলাফল স্বীকার করিবেন না এই প্রকার ইচ্ছা ব্যক্ত করিলেন এবং, উঠিয়া যেমন ঘরের বাহিরে যাইবেন অমনি মূর্চ্ছা খাইয়া ভূমির উপর পড়িয়া যাইবার উপক্রম হইয়াছিলেন।

**মস্তক** (Head) :—মস্তকে প্রখর-দপদপানিযুক্ত বেদনা, তৎসহ উহাতে পূর্ণতাবোধ এবং গলদেশের রক্তবাহিকানিচয়ে সঙ্কুচিতাবস্থা। এই দপদপানিযুক্ত শিরঃপীড়া গ্রীবাদেশ হইতে আরম্ভ হয়। এই দপদপানি বেদনা যে, কেবল বোধ-শক্তির বিষয় তাহা নহে, কার্য্যতঃ দেখিবে যে, কেরোটিড (Carotid Artery) আর্টারীদ্বয় সবেগে উল্লম্ফন করিতেছে। এমত অবস্থায় রক্তবাহিকা-নিচয়ের প্রাচীরনিচয় সুস্থ ও দৃঢ় না থাকিলে,

উহারা ফাটিয়া যাইয়া **এপোপ্লেক্সি** হইতে পারে। কোন ঔষধই গ্লোনোইনের ন্যায় এত ত্বরিতগতিতে মস্তকের কন্‌জেচশন্‌ ও বেদনা উৎপাদন করিতে পারেনা, কিংবা এত শীঘ্র আরোগ্য করিতে পারে না।

N. B :—ইহা এতদ্‌বিষয়ে বেলেডোনা এবং মেলিলোটাসের সমকক্ষ (Similar) ঔষধ। গ্লোনোইনের বেদনা বেলেডোনা অপেক্ষা অধিকতর; মস্তিষ্কের পূর্ণতা, বেদনা এবং দপদপানি এবং উপশম অধিক শীঘ্র লক্ষিত হয়। গ্লোনোইন্‌ মস্তিস্কের প্রদাহের প্রথম কন্‌জেচষ্টিভ ষ্টেইজের অবস্থায়, বেলেডোনা অপেক্ষা অধিকতর উপকারী; বেলেডোনা প্রদাহযুক্ত অবস্থার আরম্ভের পর বিশেষ উপযোগী; পৃষ্ঠের দিকে মস্তক বক্র করিলে বেলেডোনায় উপশম বোধ, কিন্তু গ্লোনোইনে এমন করিলে পীড়ার বৃদ্ধি। বেলেডোনায় মস্তক উদ্‌ঘাটিত করিলে কিংবা চুল কাটিলে পীড়ার বৃদ্ধি, কিন্তু গ্লোনোইনে মস্তক উদ্‌ঘাটিত থাকিলে এবং চুল কাটিলে ভাল বোধ করে। বেলেডোনার রোগী শয়ন করিলে, এমন কি চুপ করিয়া থাকিলেও পীড়ার বৃদ্ধি; গ্লোনোইনে চুপ করিয়া শয়ন করিয়া থাকিলে উপশম বোধ (কদাচিৎ কোন রোগীতে শয়নে কষ্টও অনুভব হয়)। গ্লোনেইনের মাথা বেদনায় রোগী এত সতর্কভাবে থাকে যে, কোন প্রকারে তাহার মাথায় ঝাঁকি না লাগে, কিন্তু ঝাঁকি লাগিলে মস্তকে বেদনার ভয়ানক বৃদ্ধি হয়। গ্লোনোইনের আর একটী **বিশেষত্ব** এই যে, দপদপানি বেদনা সহ নাড়ীর প্রত্যেক স্পন্দন সহিত মস্তিস্কে যেন ঢেউ খেলিতেছে। গ্লোনোইনে হৃৎপিণ্ডের ক্রিয়ার অধিকতর ব্যাঘাত উৎপাদন করে।

যদি মূত্রে এল্‌বুমেন থাকা হেতু **কন্‌ভালেশন্‌** উপস্থিত হয়, তবে গ্লোনোইন অবশ্য দিবে।

**সান্‌ষ্ট্রোক** (Sun-stroke) **বা সূর্য্যাঘাতঃ**—ইহা সান্‌ষ্ট্রোক্‌ রোগে সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট ঔষধ; সানষ্টোক্‌ হইতে পরে যে সমস্ত কষ্ট, পীড়া কিম্বা উপসর্গ উপস্থিত হয় তাহাতেও এতদ্বারা সুফল পাইবে। অগ্নির উত্তাপ ও ঘর উষ্ণ থাকা হেতু যে সমস্ত পীড়া হয়, তাহাতেও গ্লোনোইন্‌ কার্য্যকারী। পাবনার উকিল শ্রীযুক্ত শিব চৌধুরী মহাশয়ের স্ত্রীর ওলাউঠা হইয়াছিল (চৈত্র মাসে); সা তখন **টিনের ঘরে** ছিলেন, কোন ঔষধই তস্যার বমন

নিবারণে সক্ষম হইয়াছিল না; পরে গ্লোনোইন্ তাঁহার বমন নিবারণে সক্ষম হইল।

**উপযোগীতা** (Suitability) :—নার্ভাস, প্লেথোরা এবং লাল টক্‌টকে বর্ণবিশিষ্ট স্ত্রীলোক; সামান্য পীড়াতেই কাতর হইয়া পড়া; চুল কাটিলে কোন প্রকার পীড়া হওয়া (একোন, বেল;)।

**অগ্নিকারক রোগচয়** :—এঞ্জাইনা পেক্‌টোরিস্; মস্তকের কন্‌জেচশন্; নিউর‍্যালজিয়া; সান্‌ষ্ট্রোক্ ইত্যাদি।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এমিল্, বেল্, ফেরাম্, জেলস্, মেলিলোটাস্, ষ্ট্র্যামো ইত্যাদি ঔষধের সমকক্ষ।

**বৃদ্ধি** (Aggravation) :—সূর্য্যোত্তাপে, রৌদ্রে থাকায়; গ্যাসের আলো কিংবা অগ্ন্যুত্তাপে (ন্যাট্রাম-কার্ব্ব, ল্যাক্‌ক্যানিস্)।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত।

---

# গ্র্যাফাইটিস। Graphites.

## খনিজ পদার্থ।

**ক্রিয়াস্থান** :—চর্ম্মের উপর ইহার প্রধানতম কার্য্য রহিয়াছে। লিম্‌ফ্যাটিক (Lymphatics), জননেন্দ্রিয়চয়, পরিপাক যন্ত্রচয় ইত্যাদিও ইহার ক্রিয়াস্থল। স্ত্রীলোকের জনন যন্ত্রসমূহে ইহার অধিকতর ক্ষমতা রহিয়াছে।

**উপযোগিতা** (Suitability) :—(১) যে স্ত্রীলোক ক্রমে (Fat) চর্ব্বির দরুণ মোটা হইতে থাকে, যাহার স্বাভাবিক কোষ্টবদ্ধ আছে এবং ঋতুস্রাব কাল গৌণে হইয়া থাকে, তাহাতে ইহা উৎকৃষ্ট ঔষধ (২) ইরাপশন হইতে গাঢ় আঠাপানা রস নিঃসৃত হইলে, গ্র্যাফাইটিস্ প্রদানে আর ইতস্ততঃ করিও না। (৩) যে রোগিণীতে যৌবনে পাল্‌সেটিলা কার্য্যকারী, প্রৌঢ়াবস্থায় (Climacteric Period) লুপ্ত ঋতুকালে, গ্র্যাফাইটিস্ তাহাতে উৎকৃষ্ট কার্য্য করিয়া থাকে।

অতীব সন্দিগ্ধতা ও সতর্কতা; ভীরুতা এবং ত্রস্তকারিতা; কোন বিষয়ের মীমাংসা করিতে অক্ষমতা (পাল্‌স্); অতীব বিমর্ষচিত্ত; কোন প্রকার কার্য্যে

লিপ্ত থাকিলেও, ধীরে ধীরে পা অথবা হাত নাচান একটি প্রধান স্বভাব। দুঃখিত ও ক্ষুব্ধচিত্ত; গান বাজনা শুনিতে কান্না পায়; মৃত্যু ব্যতীত আর কোন চিন্তা তাহার মনে আসে না। ( গান বাজনা তাহার নিকট অসহ—ন্যাট্রাম্-কার্ব্ব )।

**চর্ম্ম** (Skin) :—নিম্নলিখিত চর্ম্মরোগে ইহা অতি উৎকৃষ্ট ঔষধ; "যে চর্ম্মরোগ হইতে মধুর ন্যায় গাঢ় (thick) রস ক্ষরণ হইতে থাকে" তাহাতে ইহা অমৃত তুল্য উপকারী—এই প্রকার চর্ম্মরোগ শরীরের যে স্থানেই হউক না কেন, বিশেষতঃ কর্ণের উপরে কিংবা কর্ণের পশ্চাৎভাগে, মস্তকে, মুখমণ্ডলে, জননেন্দ্রিয়ের স্থান সকলে, অক্ষিপত্রে, হস্তপদাঙ্গুলিচয়ের মাঝে ইত্যাদি যে স্থানেই এতাদৃশ চর্ম্ম রোগ হউক, তাহা হইতে যদি (Sticky) **আঠাপানা স্বচ্ছরস** নির্গত হইতে থাকে, তবে অবশ্যই গ্র্যাফাইটিস্ দিবে। অক্ষি-পত্রের একজিমা রোগ; উহা ফাটা ফাটা, সিক্ত এবং অক্ষি-পত্রটি রক্তবর্ণ এবং উহার ধার যেন **শল্কাবৃত** কিংবা চটা (Crust) অর্থাৎ মামড়িপড়া ইত্যাদির জন্য—গ্র্যাফা সর্ব্বপ্রধান, তন্নিম্নে ষ্ট্যাফি এবং সালফার তৃতীয় স্থানীয়। ( সালফারে, শরীরের সমস্ত দ্বারের মুখই **লাল বর্ণ** দেখা যায় )।

**রোগি তত্ত্ব** :—(১) একটী স্থূলকায়া বৃদ্ধা স্ত্রীলোকের পায়ে প্রায় ২০ বৎসর যাবৎ (Eczema) **একজিমা** রোগ ছিল ( এতাদৃশ রোগীর জন্য গ্র্যাফাইটিস্ একটী উৎকৃষ্ট ঔষধ )। তস্যার চরণদ্বয়ে অত্যন্ত জ্বালা ছিল, তজ্জন্য তস্যাকে সাল্‌ফার C. M. একমাত্রা দেওয়া হয়। তৎপর দিন হইতে তিন সপ্তাহ মধ্যে সমস্ত শরীরে এক প্রকার ইরাপ্‌শান্ দেখা দিল; তাহা হইতে আঠাপানা, চট্‌চটে এক প্রকার রস ক্ষরণ হইতে লাগিল; তদ্দৃষ্টে তস্যাকে একমাত্রা **গ্র্যাফাইটিস্** C. M. গ্লবিউল্ তস্যার জিহ্বার উপর, শুষ্ক অবস্থায়, প্রদান করা গেল; তদ্দ্বারা তস্যার পায়ের এবং সমস্ত গাত্রের একজিমা সম্পূর্ণ আরোগ্য প্রাপ্ত হইয়া, গাত্রের চর্ম্ম, শিশুর গাত্রের ন্যায় সুশ্রী এবং কোমল রূপ ধারণ করিল।

N. B:—**গ্র্যাফাইটিস** একটী উৎকৃষ্ট **এণ্টি-সোরিক** (Antipsoric) (সোরিণাম্, লাইকো, কষ্টিকাম্, সাল্‌ফার ইত্যাদির ন্যায় ) ঔষধ।

(২) :—একটী শিশুর মস্তকে **একজিমা** (Eczema) রোগ হয়।

এলোপ্যাথিক চিকিৎসকেরা বাহ্য প্রয়োগ করাতে, উহা যেন লুপ্ত হইয়া গেল এবং শীঘ্রই তৎসঙ্গে ভয়ানক পেটের অসুখ আরম্ভ হইল; তাহাতে উক্ত চিকিৎসক মহাশয়েরা বলিতে লাগিলেন যে ইহা **অন্ত্রের যক্ষ্মা** বিশেষ; আরোগ্য সন্দেহস্থানীয়। তখন হোমিওপ্যাথি করার জন্য ডাক্তার Nash ন্যাসকে অহ্বান করা হইল। শিশুটীর শরীর অতীব শীর্ণ; আহারে রুচি মাত্র নাই, অতীব অস্থির, মল (liquid) তরল ব্রাউন্ রং বিশিষ্ট, তৎসঙ্গে ভুক্ত অজীর্ণ পদার্থ মিশ্রিত এবং দুর্গন্ধ বিশিষ্ট। এতলক্ষণচয় দৃষ্টে তাহাকে **গ্র্যাফাইটিস্** C.M. শক্তি দেওয়া হইল এবং তাহাতে শিশুটী অতি সত্বর আরোগ্য লাভ করিল।

N. B:—এস্থলে মলের দুর্গন্ধ জন্য সোরিনাম্ দেওয়া যাইতে পারিত কিন্তু কথিত ইরাপ্শনের বিবরণ থাকাতে সোরিনাম্ দেওয়া হইল না। চায়নাও মলের প্রকৃতি অনুসারে এবং অত্যন্ত দুর্ব্বলতার জন্য নির্দ্দেশিত হয় বটে, কিন্তু কথিত ইরাপশন (Psora) সোরাজনিত মনে করিয়া চায়না দেওয়া হইল না।

প্রত্যেক ক্ষত, এমন কি সামান্য আঁচর লাগিলেও সে স্থান পাকিয়া উঠে (হিপার্); শুষ্ক ক্ষতান্ত-চিহ্নিত (Cicatrin) স্থান গুলি পুনরায় পাকিয়া ক্ষত দেখা দেয়, বিশেষতঃ স্তনের, শুষ্ক এবাসেস্ জনিত ক্ষত।

**নখ** (Nails): হস্তের কিংবা চরণের অঙ্গুলিচয়ের নখ সমস্ত সহজে (Brittle) ভঙ্গুর, পুরু, বিশ্রি আকৃতিবিশিষ্ট (এন্টি-ক্রুড); উহারা বেদনা এবং ক্ষতযুক্ত; অনেকে উহাকে "**অঙ্গুলির দদ্রু-রোগ**" বলিয়া থাকেন। নখের চাড়াগুলি ফাটা। অঙ্গুলির অগ্রভাগ সকল, স্তনের বোঁটা সকল, ওষ্ঠ-দ্বয়ের মধ্যস্থান, মলদ্বার; পদাঙ্গুলিচয়ের মাঝের স্থান সকল ফাটা। হস্ত পদের চর্ম্ম ফাটা (cracked)।

**উদরাময়** (Diarrhœa) **ইত্যাদি**:—মল পাতলা, ব্রাউন রং বিশিষ্ট, তৎসহ অজীর্ণ ভুক্ত-পদার্থ অতীব দুর্গন্ধময়। প্রায়ই কোন ইরাপশন্ সহিত উদরাময় দেখা দেয়। **কোষ্ঠবদ্ধতা**—মল বৃহৎ গুট্‌লে গুট্‌লে এবং সে সমস্ত গুট্‌লে মিউকাসে আবৃত এবং সংযোজিত থাকে; মলের পর প্রায়ই মিউকাস্ (আম) পড়িয়া থাকে।

**মলদ্বার** (Anus):—মলদ্বারের চতুর্দ্দিকে একজিমা নামক ইরাপশন্; ইহা ফিসার-এনাই (গুদ-বিদীর্ণতা) নামক রোগে অতীব উপকারী এবং মল-

ত্যাগান্তে তন্মধ্যে ভয়ানক বেদনা এবং ঐস্থানে পৌছাইবার সময় ভয়ানক, কষ্ট।

**ঋতুস্রাব** (Menstruation) :—ঋতুস্রাব ; অত্যন্ত স্বল্প, প্রায় বর্ণশূন্য, ভয়ানক বেদনা সহ, delayed গৌণ ঋতুস্রাব ; অনিয়মিত, জলে ভিজা হেতু গৌণে ঋতুস্রাব ( পাল্‌স্ )। ঋতুস্রাবকালে, প্রাতঃকালীন বমন এবং বিবমিষা ; অত্যন্ত দুর্ব্বল এবং শয্যাশায়ী অবস্থা ( এলাম্, কার্ব্ব-এনি, ককিউ )। N. B :—( ক্যাল্‌কেরিয়ার এবং গ্র্যাফাইটিসের স্বভাবে অনেক সাদৃশ্য আছে, কিন্তু ক্যালকেরিয়ার—ঋতুস্রাব বহুল এবং অতি শীঘ্র শীঘ্র হইয়া থাকে )।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—ঝাঁজাল এবং ক্ষত-উৎপাদক ; দিবা রাত্রি সবেগে শ্বেত প্রদরস্রাব, ঋতুস্রাবের পূর্ব্বে এবং পরে—( পূর্ব্বে হইলে -সিপিয়া এবং পরে হইলে—ক্রিয়োজোট উৎকৃষ্ট ঔষধ ) ; স্তনের স্ফোটক গলিয়া গিয়া, শুষ্ক হওয়ার পর (cicatrix) ক্ষতাঙ্কক-চিহ্ন-শক্ত হইয়া থাকিলে, তাহাতে দুগ্ধ-ক্ষরণের বাধা জন্মে ; স্তনের ক্যানসার্, পুনঃ পুনঃ য়্যাবসেস্ আদি হওয়া হেতু স্তনেরবহুকালীন শক্ত (hard) স্থান সকল ক্যানসার্ বলিয়া সন্দেহ হয়।

ব্রহ্ম-তালুতে জ্বালা ( ক্যাল্‌ক, সাল্‌ফা ) ; [ ব্রহ্ম-তালুতে ঠাণ্ডা বোধ—( সিপিয়া, ভিরেট্রাম্ ) ]।

**ক্যাটালেপটিক** (Cataleptic) **অবস্থা** :—জ্ঞান আছে অথচ নড়িতে চড়িতে পারে না।

সহজে ঠাণ্ডা লাগা ; গায়ের উপর দিয়া বাতাসের স্রোত চলিলে ভাল বোধ করে না ( বোরাক্স, ক্যাল্‌ক্, হিপার, নাক্স ) পীড়িত স্থান শুষ্কতা প্রাপ্ত।

গোলোযোগের মধ্যেই কর্ণে ভালরূপ শুনিতে পায় ; অর্থাৎ গাড়ীতে চলিবার বেলায় তৎশব্দের মধ্যে ভাল শুনে ( নাইট্রিক-এসিড )।

শিশু দুর্ব্বিনীত, ত্যক্তকারক, ভর্ৎসনা করিলে হাসিতে থাকে।

বোধ হয় ললাটে, যেন মাকড়সার জাল পরিয়া রহিয়াছে, তাহা উঠাইবার জন্য পুনঃ পুনঃ ব্রাস (brush) করিতে থাকে ( ব্যারাইটা, বোরাক্স, ব্রোমাইড )।

মুখমণ্ডলে ফ্লেগমোনাস্ ইরিসিপেলাস্, তাহাতে জ্বালা এবং হুল-ফুটানবৎ বেদনা ; উহা দক্ষিণভাগে আরম্ভ হইয়া, বামভাগে প্রসারিত হয় ; আইওডিন্ বাহ্য-প্রয়োগ করাতে এই পীড়ার আরম্ভ হইলে।

অত্যন্ত রতিক্রিয়া হেতু, জননেন্দ্রিয়ের দুর্ব্বলতা। স্ত্রী এবং পুরুষ উভয়ে, রতিক্রিয়ার নিতান্ত অনিচ্ছা।

**সম্বন্ধাবলী** (Relations) :—কষ্টিকাম্, হিপার, লাইকো ইত্যাদির প্রতিপোষক। লাইকো, ক্যাল্ক-কা এবং পালসের পর উৎকৃষ্ট কার্য্যকারী। চর্ম্ম রোগে, সালফারের পর এবং লিউকোরিয়ায়—সিপিয়ার পর উৎকৃষ্ট কাজ করে। ঋতুস্রাবে, ইহা লাইকো এবং পাল্সের সদৃশ।

**বৃদ্ধি** (Aggravation) :—রাত্রিতে, ঋতুস্রাবের পরে এবং সময়ে।

**শক্তি** (Poteney) :—ইহার ২০০ শত এবং ৩০শ শক্তি কার্য্যকারী ও সচরাচর ব্যবহৃত হয়।

**মন্তব্য** :—গ্র্যাফাইটিস্ একটি অতি প্রধান এন্টিসোরিক ঔষধ, ইহার অপব্যবহার হইলে রোগ দ্বিগুণতরবৃদ্ধি পাইবে; আমরা এক (Dose) ডোজ মাত্র গ্র্যাফাইটিস্ ব্যবহার করিয়া, ধৈর্য্য ধরিয়া তাহার ফলাফল নিরীক্ষণ করি। কোন ভদ্রবংশীয় রমণীর বয়স ২৪। ২৫ বৎসর; তস্যার পায়ের তলার চর্ম্মগুলি ফাটিয়া গিয়াছিল; তাহাতে তস্যার চলাচলের নিতান্ত কষ্ট হয়; "ব্রাহ্মণের স্ত্রী" বলিয়া পাদুকাও ব্যবহার করিতে পারেন না; তস্যাকে সাল্ফার ৩০শ শক্তি এক মাত্রা দিয়া পরে গ্র্যাফাইটিস্ ৬ষ্ঠ শক্তি দীর্ঘ সময় অন্তর অন্তর কয়েক ডোজ দেওয়াতে সা আরোগ্যলাভ করে। যাহা হউক তোমরা সহজে ইহার নিম্ন শক্তি ব্যবহার করিও না; উচ্চ শক্তির এক মাত্রাই ব্যবহার করিও।

## স্মৃতিসহায়।

(১) ক্রিয়াস্থানচয়; কিরূপ স্ত্রীলোক এবং ইয়াপশনে ইহা উৎকৃষ্ট; মানসিক অবস্থা; চর্ম্মরোগের অবস্থাচয় ও একজিমা; ক্ষতাদি; নখবিচূয়ের অবস্থা; চর্ম্মাদির অবস্থা, মলের অবস্থা; উদরাময়ের কারণ; মলদ্বারের পীড়া; ঋতুস্রাব এবং লিউকোরিয়ার লক্ষণচয়; স্তনের অবস্থা ও পীড়া; ব্রহ্মতালু; শারীরিক স্বধর্ম্ম; প্রভৃতি শক্তি; শিশুর চরিত্র; ইরিসিপেলাস্ জননেন্দ্রিয়।

(২) (পালস) (ক্যাটাম্-কার্ব্ব) (সোরিনাম্; লাইকো, কষ্টিকাম্, সাল্ফার) (হিপার) (এণ্টি-ক্রুড) (পাল্স্) (কার্ব্ব-এনি, কষ্টি) (ক্যাল্ক, সাল্ফা) (সিপিয়া, ভিরেট্রাম্) (বোরাক্স, ক্যাল্ক, হিপার, নাক্স) (নাইট্রিক-এসিড) (ব্যারাইটা, বোরাক্স, ব্রোমাইড) ইত্যাদি ঔষধের সহিত ইহার কোন্ কোন্ বিষয়ের সাদৃশ্য এবং কোন্ কোন্ বিষয়ের বৈসাদৃশ্য আছে?

# হেমামেলিস ভার্জ্জিনিকা।

# Hamamelis Virginica.

গাছের মূলে এবং ডালের সজীব বল্কল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** :—ভেইননিচয়ের (Veins) উপর ইহার সর্ব্বোৎকৃষ্ট ক্রিয়া; স্ত্রী এবং পুরুষদের জনন-যন্ত্রসকলের উপরও ইহার সুন্দর অধিকার আছে।

**গাত্রবেদনা এবং ভেইন** :—আর্ণিকার ন্যায় হেমামেলিসেরও আঘাত লাগার ন্যায় বেদনা রহিয়াছে;- সেই জন্য বাতাদ রোগেও ইহা ব্যবহৃত হয়; যে স্থলে আর্ণিকায় কোন ফল পাওয়া যায় নাই, সে স্থলে হেমামেলিস উৎকৃষ্ট কাজ করিয়াছে। আর্ণিকার কার্য্য ক্যাপীলারীর উপর অধিকতর রহিয়াছে বটে, কিন্তু ভেইনের উপর হেমামেলিসের কার্য্যই অধিকতর। ভেইন্‌গুলি পূর্ণ; মোটা মোটা এবং বেদনাযুক্ত; ইহা (Vericose) ভেরিকোস্ ভেইনের পক্ষে অতীব উৎকৃষ্ট ঔষধ, এমন কি ভেইন্ প্রদাহান্বিত হইয়া উঠিলেও ফল পাইয়াছি।

**রোগী-তত্ত্ব** :—সিমলা ষ্ট্রীটের গোস্বামীদের বাড়ীর সবলকায় হৃষ্টপুষ্ট একটী যুবক পুরুষের বামপায়ের ভেইন্‌গুলি প্রদাহান্বিত হইয়া উঠে, এমন কি তাহার চতুর্দ্দিকস্থ টীসুগুলিও প্রদাহযুক্ত হয়; তাহাদের গৃহ-চিকিৎসক মহাশয় বলিয়াছিলেন "ইহাতে ভেইন ফাটীয়া গেলে রক্তস্রাবে প্রাণনষ্ট হইতে পারে; তখন পা খানি কাটিয়া ফেলান ব্যতীত উপায়ান্তর নাই" !! তাহাতে তিনি ভীত হইয়া আমাদের নিকট চিকিৎসিত হইতে আরম্ভ হন। পা খানি আমরা যথোপযুক্ত ভাবে ব্যাণ্ডেজ করিয়া রাখিতে বলিলাম এবং হেমামেলিস ৩য় শক্তি দিনে ৩।৪ বার আভ্যন্তরিক খাইতে দিলাম; তাহাতে সপ্তাহ মধ্যেই প্রদাহ ইত্যাদি কমিয়া গেল এবং তৎপরে অল্প কয়েক দিনের মধ্যেই তিনি সুস্থতা লাভ করিলেন। এইক্ষণে পায়ের ভেইনগুলি অন্যান্য সাধারণ ভেইন অপেক্ষা কিছু মোটা হইয়া রহিয়াছে। ( N. B :—পালসেটিলাও ভেইন সম্বন্ধে একটি উৎকৃষ্ট ঔষধ, কিন্তু ইহাতে ভেইনের বেদনা নাই )।

ইহা অর্কাইটিস্ (Orchitis) এবং স্পারমেটিক্ ভেইনের ইনফ্ল্যামেশনে উৎকৃষ্ট কার্য্যকরী। রোগীর (Vericose) ভেরিকোজ্ ভেইন্ এবং অতি সহজেই গ্রীষ্মকালে সর্দ্দি লাগা স্বভাব; ইহাকে অনেকে "ভেইনের একোনাইট" সংজ্ঞা প্রদান করিয়া থাকেন।

**ভেইন্ হইতে রক্তস্রাব** (Veinous Haemorrhages):—**এই রক্ত কালচে বর্ণ বিশিষ্ট।** শরীরের প্রত্যেক দ্বার হইতে রক্তস্রাব; নাসিকা, ফুস্ফুস্, অন্ত্র, জরায়ু এবং মূত্রস্থলি ইত্যাদি। ইটালীর বাবু হরিপদ বসুর পুত্র, ৮।৯ বৎসর বয়স, তাহাদের একটী মৃতাশৌচ হওয়াতে আতপ অন্ন এবং ঘৃত প্রায় একমাস খাইয়াছিল; তৎপর তাহার প্রস্রাবে রক্ত কালচে মিশ্রিত দেখা গেল; এরূপে বহুপরিমাণে রক্তমিশ্রিত প্রস্রাব হইতে আরম্ভ হইল; বালকটির পিতা এক মাসের অধিক কাল অন্যান্য স্থানে হোমিওপ্যাথি চিকিৎসা করেন, পরে আমাদের নিকট আইসেন, আমরা তাহাকে পাল্সেটিলা ৬ষ্ঠ শক্তি দিবসে ৩।৪ বার সেবন করিতে দেওয়াতে সপ্তাহ মধ্যে প্রস্রাব রক্তশূন্য হইল; তৎপর মধ্যে মধ্যে ঐরূপ রক্ত প্রস্রাব রিলাপ্স্ (Relapse) করিত, তাহাতে মাঝে মাঝে পাল্সেটিলা ৩০শ শক্তি ২।১ ডোজ দেওয়াতে সে এইক্ষণ আরোগ্য লাভ করিয়াছে।

**মন্তব্য**—যদিচ এস্থলে রক্তের অবস্থানুসারে হেমামেলিস্ নির্দ্দেশিত হয় কিন্তু রোগের কারণ ঘৃতাদি সেবন কার্য্যই বুঝা যাওয়াতে তাহাকে হেমামেলিস না দিয়া পাল্সেটিলা দেওয়া হইল। অতএব রোগের কারণের প্রতিও বিশেষ দৃষ্টি রাখিবে। সকল সময়ে বাঙ্কাগতে কার্য্য করা সুধীরের কার্য্য নহে।

চর্ম্মে এবং মিউকাস্ মেম্ব্রেণে ভেনাস্ কন্জেচ্শন, ফ্লেভাইটিস্; ক্ষত মধ্যে হুলফুটাবৎ বেদনা; ভেইনস্ হইতে যে রক্তপাত হয়, উহা কাল বর্ণের এবং চাপ্ চাপ্। ইহা বিশেষ বিষাক্ত ঔষধ নহে, সেইজন্য ইহার নিম্নশক্তি ব্যবহারে কোন অনিষ্ট হয় না।

অর্শ হইতে রক্তস্রাবে এবং টাইফয়েড্ ফিবার ইত্যাদির রক্তস্রাবে, যদি কথিত প্রকারের রক্ত নির্গত হয় তবে ইহা উৎকৃষ্ট ফলপ্রদ।

· পতন, আঘাত, অস্ত্রে কর্ত্তন ইত্যাদি হইতে রক্তস্রাব, বেদনা এবং যন্ত্রণা (আর্ণিকা)। আঘাতাদি লাগা হেতু প্রাচীন পীড়া (কোনায়াম্)।

অক্ষি-গোলকের অভ্যন্তরে কিংবা কঞ্জাংটাইভায় আঘাত লাগিয়া, কিম্বা কাশির চোটে রক্তস্রাবাদি হইলে, ইহা উৎকৃষ্ট ঔষধ (আর্ণি,ক্যালেণ্ডুলা, লিডাম্)।

## স্মৃতি-সহায়।

(১) ক্রিয়াস্থান, ভেইনচয় ও গাত্রবেদনা ; ভেইনের রক্তস্রাবের অবস্থা ; অন্যান্য রক্তস্রাবচয়ের অবস্থা।

(২) (আর্ণিকা) ( কোনায়াম্ ) আর্ণি ), ক্যালেণ্ডুলা, লিডাম্। ( ক্রোটন-টি ) (হাইড্রাস্টিস্) ( একটিয়া, পালস্ ) (চায়না) প্রভৃতি ঔষধের সহিত হেমামেলিসের কোন্ কোন্ বিষয়ে সাদৃশ্য এবং কোন্ কোন্ বিষয়ে বৈসাদৃশ্য আছে।

---

# হেলেবোরাস্-নাইজার্।

# Helleborus Niger.

শুষ্ক মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action):—সিরাস্ মেম্ব্রেন এবং তাহা হইতে মস্তিষ্ক, বক্ষঃস্থল, পেরিটোনিয়াম্ এবং সেলুলার্ টিস্থ মধ্যে জলসঞ্চয়। কিড্নী এবং পরিপাক যন্ত্রনিচয়ের মিউকাস্ মেম্ব্রেন্, চর্ম্ম।

**মস্তিষ্ক** (Cerebellum):—মস্তিষ্কের মেনিঞ্জাইটিস্ আদি নানাবিধ গুরুতর রোগে, **মস্তিষ্ক মধ্যে** (Effusion) **জল সঞ্চয়** হইবার সম্ভাবনা থাকিলে কিম্বা জল সঞ্চয় হইলে, ইহা একটী উৎকৃষ্ট ঔষধ ; এবং তাহাতে নিম্নলিখিত লক্ষণ সমস্ত দেখিতে পাইবে ; **শিরশ্চালন** অর্থাৎ এপাশ ওপাশ করিয়া মাথা চালা, তৎসহ চীৎকার ; অতীব অজ্ঞানাচ্ছন্নতা অথবা নিদ্রায় অঘোরভাবে পড়িয়া থাকা ; অবিরত জলপান করিয়াও তৃপ্তি বোধ করে না ; ললাট কুঞ্চিত, তৎসহ শীতল ঘর্ম্ম। মুখভঙ্গীতে এমন বোধ হয়, যেন কিছু চিবাইতেছে ; পিউপিল্ প্রসারিত ; দৃষ্টি-শক্তি কিংবা শ্রবণ শক্তির চৈতন্য কোন প্রকারে উৎপাদন করিতে পারা যায় না, অথবা অন্য কোন প্রকারের চেতনাও উৎপাদন করা যায় না ; একটী বাহু এবং একটী পা **অবিরত সঞ্চালিত হইতে থাকে** (Fidgetyness) এবং অন্যান্য অবয়ব

যেন পক্ষাঘাতের ন্যায় পড়িয়া থাকে; **প্রস্রাব** (Scanty) **স্বল্প পরিমাণ** অথবা একেবারেই হয় না, সময় সময় তাহাতে কাফিচূর্ণের ন্যায় পদার্থ দৃষ্ট হয়।

এই সমস্ত লক্ষণ নিতান্ত নৈরাশ্য-জ্ঞাপক; এতাদৃশ অবস্থাপন্ন রোগী ক্রমে জ্ঞান হারাইয়া মৃত্যুমুখে পতিত হয়, অথবা কন্‌ভাল্‌শনগ্রস্ত হইয়া উঠে। হেলেবোরাস্ নাইজার্ দ্বারা এতাদৃশ বহুসংখ্যক রোগী আরোগ্যলাভ করিয়াছে। এই ঔষধ প্রয়োগ করিয়া যদি দেখ, প্রস্রাব পরিমাণে বৃদ্ধি কিংবা অন্যান্য দুর্লক্ষণের উপশম হইয়াছে, তাহা হইলেই **সুলক্ষণ** জানিবে। বোরিক্ এবং টেইফিল্ কৃত ১০০০ সহস্র শক্তি এবং ফিঙ্ক (Fincke) কৃত ৩৩m শক্তি এতাদৃশ রোগীতে ফলপ্রদ। (এপিস্‌ও এতাদৃশ অবস্থায় উপকারী বটে, কিন্তু **এপিসে তৃষ্ণা নাই** বলিলেই হয়)।

কোন কথা জিজ্ঞাসা করিলে, অতি ধীরে উত্তর দেয়। দেখিলে নব ইডিয়ট্ (Idiot) অর্থাৎ বুদ্ধি ইত্যাদি হীন বলিয়া বোধ হয়। (এতাদৃশ Chronic প্রাচীন অবস্থায়—ব্যারাইটা-কার্ব্ব)।

দন্তোদ্গম সময়ে, মস্তিষ্কগত লক্ষণ (বেল্, পডো); মস্তিষ্কে (Effusion) এফিউসন্ বা উহাতে এফিউসন্ হওয়ার সম্ভাবনা (এপিস্, টিউবারকিউলিনাম্)।

বিস্ফারিত লোচনে চাহিয়া থাকা; ভাবশূন্য দৃষ্টি, চক্ষে আলোক বোধ নাই, পিউপিল্ প্রসারিত অথবা পর্য্যায়ক্রমে প্রসারিত এবং সঙ্কুচিত।

টুবার্কল্ অথবা অন্যান্য রোগজনিত হাইড্রোকেফেলাস্; কন্‌ভাল্‌শন্ সহ সমস্ত শরীর ঠাণ্ডা; কেবলমাত্র মস্তক এবং (Occiput) অক্সিপাট্ প্রদেশে গরম থাকে (আর্ণি); রাক্ষসের মত জলপান করিতে থাকে; সময় সময় অজ্ঞান অবস্থায় চামচ্ কামড়াইয়া ধরে।

মুখের কোণে ক্ষত অথবা কাটা; নাসিকা রুক্ষ, শুষ্ক, অপরিষ্কৃত এবং (Soot) কালী পূর্ণ। অবিরত ওষ্ঠদ্বয় খুঁটিতে থাকা, কাপড় খোঁটা অথবা নাসিকা মধ্যে অঙ্গুলী প্রদান করা (সন্ধান করিলে—এরাম্)।

**উদরাময়** (Diarrhoea) :—তরুণ হাইড্রোকেফেলাস্ রোগে, দন্তোদ্গম

সময় গর্ভাবস্থায় উদরাময়; অল্প জলবৎ, বর্ণশূন্য, আঠাপনা শ্লেষ্মাবৎ অথবা সাদা জেলির ন্যায় মিউকাসযুক্ত; শেওলার ন্যায়; আসাড়ে মলত্যাগ।

মূত্র (Urine) :—মস্তিষ্ক রোগে এবং শোথাদিতে গাঢ়বর্ণ, কালচে, কাফি-চূর্ণ মিশ্রিতবৎ; পরিমাণে অল্প কিংবা সম্পূর্ণ মূত্রাভাব; এলবুমেনযুক্ত।

উপযোগিতা (Suitability) :—দুর্ব্বল, ক্ষীণ শরীর, (Psora) সোরা-ধর্ম্মাক্রান্ত শিশু মস্তিষ্কের প্রদাহ এবং জলসঞ্চয় হইবার সম্ভাবনায় ( বেল্, ক্যাল্ক্, টিউবার্‌কুলিনাম্ )। ক্ষুব্ধচিত্ততা, নৈরাশ্য, দুঃখপূর্ণতা, নিস্তব্ধতা, ব্যাকুলতা, খিট্‌খিটে স্বভাব, সহজে ক্রুদ্ধ হওয়া, সান্ত্বনা-বাক্যে চটিয়া উঠা ( ইগ্নে, ন্যাট্রাম্, সিপি, সাইলি ); ত্যক্ততা ভাল বোধ না করা ( জেলস্, ন্যাট্রা )।

সম্বন্ধাবলী (Relations):—মস্তিষ্ক অথবা(Meningial) মেনিঞ্জিয়েল্ পীড়ায়—এপিস্; এপোসাই, আর্স, বেল্, ব্রাই, ডিজি, ল্যাকে, সাল্‌ফার্, টিউবার্‌কুলিন্, জিঙ্ক ইত্যাদি ঔষধের সহিত ইহার অনেক সাদৃশ্য আছে।

শক্তি :—১০০০ সহস্র শক্তি; ফিঙ্কের ৩৩m; ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শক্তি।

## স্মৃতি-সহায়।

( ১ ) ক্রিয়াস্থানচয়, মেনিঞ্জাইটিসের অবস্থাচয়; প্যারালিসিস্, কন্‌ভাল্‌শন্, হাইড্রোকে-ফেলাস্, উদরাময়, মূত্র, শারীরিক অবস্থা।

( ২ ) ( ব্যারাইটা-কার্ব্ব ) ( বেল্, পডো ) ( এপিস্, টিউবারকিউলিনাম্ ) ( আর্নি ) (এরাম) ( বেল্, ক্যাল্ক্, টিউবার্‌কুলিনাম্ ) ( ইগ্নে, ন্যাট্রাম্, সিপি, সাইলি ) ( জেলস্, ন্যাট্রা ) প্রভৃতি ঔষধের সহিত ইহার কি কি বিষয়ে সাদৃশ্য এবং কি কি বিষয়ে বৈসাদৃশ্য আছে?

---

# হেলোনিয়াস্ ডায়োইকা।

# Helonias Dioica.

মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

ক্রিয়াস্থান (Action) :—জরায়ুর ( Uterus ) সহিত এই ঔষধের অতি ঘনিষ্ঠ সম্পর্ক রহিয়াছে।

**দুর্ব্বলতা** (Weakness):—জরায়ু প্রদেশে নানাপ্রকার পীড়া ও উপসর্গ হইতে, যে দুর্ব্বলতা উপস্থিত হয় তাহাতে ইহা উৎকৃষ্ট ঔষধ। বহু রক্তঃস্রাব হেতু রক্ত ক্ষীণ হইয়া অনেক সময় এই দুর্ব্বলতা জন্মে; অনেক সময় গর্ভবতী স্ত্রীলোকের মূত্রে এলবুমেন জন্মিলেও এতাদৃশ দুর্ব্বলতা দেখা যায়। এই ঔষধ ব্যবহারে উক্ত এলবুমেনযুক্ত রোগী শীঘ্র আরোগ্যলাভ করে; অন্যান্য অবস্থার এলবুমেন্ রোগেও এতদ্বারা ফল পাওয়া গিয়াছে। রক্তহীনতা, অতীব দুর্ব্বলতা এবং অবসন্নাবস্থা, মানসিক নিস্তেজতা, মনঃক্ষুব্ধতা এতাদৃশ মানসিক অবস্থায়, বিষয়ান্তরে মনোনিবেশ কিংবা আমোদ-প্রমোদে থাকিলে আশু উপশম লক্ষিত হয় ( ক্যাল্ক-ফস্, অক্জেলি-এসি )। সেক্রাম (Sacrum) প্রদেশ নিতান্ত হীনবল; জরায়ুর নানাবিধ স্থানচ্যুতি, বিশেষতঃ প্রল্যাপ্সাস্, পৃষ্ঠদেশে বেদনা, তৎসহ কটিস্থান অবশ, আড়ষ্ট, ভারাক্রান্ত, উত্তাপযুক্ত অথবা জ্বালাযুক্ত; পৃষ্ঠদেশ ক্লান্ত এবং দুর্ব্বল বোধ করে। এতাদৃশ অবস্থাচয় যৌবনে, গর্ভাবস্থায় এবং প্রসবের পর সচরাচর দৃষ্ট হইয়া থাকে এবং এই সমস্ত অবস্থায় **হেলোনিয়াস্** মহা ফলপ্রদ। N. B :—ইহাতে সচরাচর ইহার ৩য় এবং ৩০শ শক্তি ব্যবহৃত হয়।

**স্বভাব** (Temperament):—নিতান্ত খিট্‌খিটে; সামান্য প্রতিবাদ অথবা কোন প্রকার প্রস্তাব তস্যার নিকট অসহ্য বোধ হয় ( এনাকার্ডিয়াম্ )।

**বহুমূত্র** (Diabetes):—প্রথম (Stage) অবস্থা; মূত্র (Profuse) বহুল পরিমাণ, পরিষ্কৃত, শর্করাযুক্ত; ওষ্ঠ শুষ্ক ও উভয়ে জোড়া লাগিয়া থাকে; অত্যন্ত তৃষ্ণা, অস্থিরতা, শরীর শীর্ণতা, খিট্‌খিটে এবং মনঃক্ষুব্ধতা।

**রক্তস্রাব** (Menstruation):—অতি স্বল্পকালে, অতি বহুল পরিমাণে ঋতুস্রাব। জরায়ুর শিথিলতাই এতাদৃশ রক্তস্রাবের কারণ; ইণ্টার-মেনষ্ট্রুয়াল সময় অপেক্ষা, ঋতুস্রাবের সময় অধিক রক্ত নির্গত হয়; স্তনদ্বয় স্ফীত; স্তনের বোঁটা অত্যন্ত বেদনাপূর্ণ ও স্পর্শাসহিষ্ণু ( কোনা, ল্যাক্-ক্যানিনাম্; ঋতুর রক্ত, কাল চেপাপানা, দুর্গন্ধময়। (Pelvis) পেল্ভিস্ মধ্যে ভারী এবং বেদনা বোধ। গর্ভস্রাব হেতু নানাবিধ পীড়া। শরীরের (Innutrition) পোষণাভাব এবং বহু দিনের পীড়া কিংবা জরায়ুর প্রল্যাপ্সাস জনিত দুর্ব্বলতা ( এলেট্রিস্)।

**সম্বন্ধাবলী** (Relations):—এলেট্রিস, ফেরাম্, লিথিয়াম্, ফস্ফরিক্-এসিড ইহার সদৃশ ঔষধ।

**শক্তি** (Potency) :—৩য়, ৩০শ, শক্তি।

## হিপার্ সাল্ফার্। Hepar Sulphur.

**প্রস্তুতীকরণ** (Preparation) :—সাল্ফার সহ ঝিনুকের অভ্যন্তরস্থ সাদা ভাগ, একটি মৃৎপাত্রে দগ্ধ করিয়া ইহা প্রস্তুত হয়। ইহা অশোধিত সাল্ফাইড অব্ ক্যাল্সিয়াম্ বিশেষ।

**ক্রিয়াস্থান** (Action) :—প্রধানতঃ স্নায়ু স্থান, ফুস্ফুস্, গলার অভ্যন্তর চর্ম্ম, পাকস্থলী, মূত্রস্থলী ইত্যাদি।

**স্পর্শজ্ঞানোৎপাদক স্নায়ু** (Sensorial Nerve ):—ইহার একটি অতীব(Characteristic)সিদ্ধিপ্রদ প্রধান লক্ষণ। Hypersensitiveness অর্থাৎ **অত্যাত্যাধিক স্পর্শজ্ঞান**; তাহাতে অতীব স্পর্শাসহিষ্ণুতা, সামান্য বেদনায় অতীব বেদনা, ঠাণ্ডা বাতাস স্পর্শ মাত্র অসহ্য বোধ হইয়া থাকে। এতাদৃশ রোগী সামান্য বেদনাতেই মূর্চ্ছা যায়, কোথাও একটু সামান্য স্ফীতি, প্রদাহ বা ইরাপ্শন্ হইলে তাহা স্পর্শমাত্র রোগীর অসহ্য যন্ত্রণা হয়; সামান্য ঠাণ্ডা বাতাসও, তাহার গাত্রে অতীব কষ্ট উৎপাদন করে ( চায়না—ইহাতে সামান্য স্পর্শে কষ্ট হয় বটে, কিন্তু অধিক চাপন সহ্য করিতে পারে )।

**পূঁয** (Pus) **এবং প্রদাহাদি** (Inflammation) :—সামান্য একটু ক্ষত হইতেই পূঁয উৎপন্ন হয় ( গ্র্যাফা, মার্ক ), কোন স্থানে প্রদাহ হইয়া তাহাতে পূঁয হওয়ার সম্ভাবনা হইলে কিংবা পূঁয উৎপন্ন হইলে উভয় অবস্থাতেই হিপার উপকারী। যদি দেখ পূঁয উৎপন্ন হইবার সম্ভাবনা হইয়াছে, অথচ পূঁয উৎপন্ন হয় নাই এমত অবস্থায় অনেক সময় (Higher) উচ্চ-শক্তির এক মাত্রা হিপার প্রয়োগ করিলে দেখিবে যে পূঁয আর হইল না এবং প্রদাহ ক্রমে কমিয়া গেল; N. B. :—( এস্থলে স্মরণ রাখিও, শীঘ্রতর ফল লাভের আশায় দ্বিতীয়মাত্রা কদাচ প্রয়োগ করিও না, তাহা হইলেই বিপরীত ফলফলিবে )। কিন্তু যদি ( Pus ) **পূঁয জন্মিয়া** থাকে তবে হিপার প্রয়োগে পূঁযের পরিমাণ বৃদ্ধি হইয়া, স্ফোটকাদি ফাটিয়া যায় এবং ক্ষত স্থান শুষ্ক হইয়া আরোগ্য লাভ করে।

**রোগি-তত্ত্ব** :—( ১ ) আমরা স্ফোটকাদি ফাটিয়া যাইবার জন্য প্রায়শঃ নিম্নশক্তির হিপার প্রয়োগ করি। কিন্তু মিনার্ভা থিয়েটারের ভূতপূর্ব্ব সত্ত্বাধিকারীর বাটীর পরিচারিকার বালকের পৃষ্ঠে প্রকাণ্ড এব্‌সেস হইয়া তাহাতে যথেষ্ট পূঁয জন্মিয়াছিল ; মেও হাঁসপাতালে তাহা কর্ত্তিত করিতে চায়, কিন্তু তাহাতে তাহারা সম্মত না হইয়া আমার নিকট চলিয়া আইসে। আমি তাহার ঐ পূঁয ফাটিয়া বাহির হইবার জন্য হিপার ৬ষ্ঠ শক্তি প্রতি ৩ঘণ্টা অন্তর খাইতে দিলাম ; কিন্তু আশ্চর্য্যের কথা এই যে, উহা না ফাটিয়া সপ্তাহ মধ্যে এত বড় (Abscess) এব্‌সেসের সমস্ত পূঁয (Absorbed) শোষিত হইয়া, স্থানটী স্বাভাবিক অবস্থা প্রাপ্ত হইল।

[ লাইকোপোডিয়াম্ দ্বারাও আমি একটী রোগীতে এই প্রকার পূঁয শোষিত হইতে দেখিয়াছি :—তালতলার ডক্টার লেনে, একটী স্বুবর্ণ-বণিকের পৃষ্ঠদেশের মেরুদণ্ডের দক্ষিণ পার্শ্বের কটিভাগে একটী বড় এব্‌সেস্ হইয়াছিল এবং তাহাতে এত যন্ত্রণা ছিল যে, সে দেড় মাস কাল চীৎ হইয়া শুইতে পারে নাই ; তখন উহাতে যথেষ্ট পূঁয জন্মিয়াছিল ; এলোপ্যাথি ডাক্তারেরা উহা (Operate) কাটিয়া দিতে প্রস্তুত হইলেন, কিন্তু তাহার আত্মীয়-স্বজনেরা তাহাতে সম্মত না হইয়া ঐ রোগী আমাকে দেখাইলেন। দেখিলাম এই রোগীর পূঁয যথেষ্ট হইয়াছে ; উহা যে বসিয়া যাইবে, মনে এমন আশা করিলাম না ; তবে জ্বর ৩।৪টার সময় হয় এবং তৎসঙ্গে পেটে বায়ু জন্মায়, এই লক্ষণ দেখিয়া তাহার জ্বর কমাইবার জন্য লাইকোপোডিয়াম্ ১২শ শক্তি, প্রতিদিন ৪ বার করিয়া খাইতে দিয়া আসিলাম। দুই দিবস পরে দেখি রোগী চীৎ হইয়া শুইয়া আছে, তাহার সেরূপ যন্ত্রণা নাই, পূঁযের আর সেরূপ (Fluctuation) ফ্লাক্‌চুয়েসন্ পাওয়া গেল না, স্থানটীর ফুলাও কমিয়া গিয়াছে জ্বর আর হয় নাই। পুনরায় ঐ প্রকার ভাবে খাওয়ার জন্য লাইকোপোডিয়াম্ দুই দিনের জন্য রাখিয়া আসিলাম ; তাহাতেই রোগী সম্পূর্ণ আরোগ্যলাভ করিল এবং তাহার ঐ স্থানটী স্বাভাবিক অবস্থা প্রাপ্ত হইল। N. B. :—পূঁয সম্বন্ধে লাইকোপোডিয়ামের এই প্রকার ক্রিয়া, আমি কোন পুস্তকে পাঠ করি নাই এবং আমি এতৎপূর্ব্বে কখনও দেখি নাই, আমি এস্থলে জ্বর উপলক্ষ করিয়াই ঔষধ প্রয়োগ করিয়াছিলাম ]।

**মন্তব্যঃ**—আমরা দুই চারিটী লক্ষণ অবলম্বনে, হোমিওপ্যাথিক ঔষধ প্রয়োগ করি বটে, কিন্তু ইহার ক্রিয়া যে কত বহুদূর বিস্তীর্ণ হইতে পারে তাহা ক্রমে নূতন নূতন প্রুভিং এবং ব্যবহার দ্বারাই প্রকাশ হইবে।

**রোগি-তত্ত্ব** (২):—একটী শিশুর গলায় একটী (Gland) গ্ল্যাণ্ড্ (গ্রন্থি) অতি বড় হইয়া দ্রুত গতিতে (Suppurated) পাকিয়া মুখ লইয়া উঠিয়াছিল; তাহাকে হিপার c. m শক্তি দেওয়াতে উহা সম্পূর্ণ আরোগ্যলাভ করিল।

**শ্বাস-প্রশ্বাস যন্ত্রচয়** (Respiratory Organs):—প্রাচীন সর্দ্দিতে ইহা নিতান্ত উপকারী, বিশেষতঃ রোগী বাহিরে ঠাণ্ডা বাতাসে যখনই যায়, তখনই তাহার সর্দ্দি লাগে ( টুবারকুলিনাম্ ); গরম গৃহে পীড়ার উপশম বোধ। ( ডাঃ বেনিংহোসেন ক্রুপ্ পীড়ার জন্য ৫টী মহৌষধ ব্যবহার করিতেন, তাহার মধ্যে **হিপার** একটী প্রধানতম ঔষধ )। ক্রুপ্ সহ (Loose) আল্‌গা কাশি, গলা সাঁই সুঁই অথবা ঘড়্‌ঘড়িযুক্ত থাকিলে হিপার প্রধান ঔষধ, কাশির সঙ্গে শ্লেষ্মা উঠিবে বলিয়া বোধ হয়, কিন্তু উঠে না ( এণ্টি-টার্ট, ইপি-কাক্ )। প্রথম অবস্থায় ইহা ব্যবহৃত না হইয়া, প্রায়ই একোনাইট্ অথবা স্পঞ্জিয়ার পর, ব্যবহৃত হয়। শুষ্ক ঠাণ্ডা বাতাস লাগিয়া পীড়া হইলে, ইহা একোনাইটের ন্যায় উৎকৃষ্ট কার্য্য করিবে; কিন্তু সন্ধ্যার সময়, এক ঘুমের পর ক্রুপের বৃদ্ধি কিংবা আরম্ভ হইলে, সেই ক্রুপেই একোনাইট্ কার্য্যকরী; এবং হিপার-ক্রুপে অতি প্রত্যূষে জ্বর বৃদ্ধি পায়। হাম, বসন্ত এবং স্কার্লেটীনা রোগে, শরীরে ঠাণ্ডা লাগিয়া (Œdema) শোথ হইবার সম্ভাবনা হইলে, হিপার তাহার উৎকৃষ্ট প্রতিষেধক। নিশ্বাস-প্রশ্বাসে ঠাণ্ডা বাতাস গ্রহণে, হিপারের অন্যান্য লক্ষণের বৃদ্ধির ন্যায়, ক্রুপ্‌রোগে কাশিও বৃদ্ধি পায় এবং ক্রুপ্‌রোগ ক্রমে লেরিংস্ আদি আক্রমণ করিয়া ফুস্‌ফুস্ আক্রমণ করিতে পারে, সুতরাং এতাদৃশ অবস্থাপন্ন ( Croup ) ক্রুপ্ রোগ, প্রথমাবস্থায় হিপার দ্বারা প্রতিরোধ করিতে না পারিলে বিশেষ বিপদের কথা; এতাদৃশ রোগীতে ঘড়্‌ঘড়ি শব্দ, ব্যাকুলতা-জ্ঞাপক অবস্থা, সাঁই সুঁই শব্দ, এমন কি দমবদ্ধ হইবার ন্যায় অবস্থা, হাঁপানির ন্যায় অবস্থা ইত্যাদিতে হিপার বিশেষ ফলপ্রদ। হিপারে ক্রম

না পাইলে এ্যকোনাইট্ দিবে। হিপারের ( Asthma ) হাঁপানির বৃদ্ধি * শুষ্ক ঠাণ্ডা বাতাসে; কিন্তু উহার উপশম ঠাণ্ডা সেঁতসেঁতে বাতাসে ( ন্যাট্রাম্-সাল্ফ্ এবং ডাল্কামেরা—উহার সম্পূর্ণ বিপরীত )। হিপারের হাঁপানিতে দমবন্ধের ন্যায় হয়, সাঁইসুঁই শব্দ হইতে থাকে এবং রোগী বসিয়া থাকে ও পশ্চাৎদিকে মস্তকটি বক্র করে।

আবৃত শরীরের যে কোন অঙ্গ ( Uncovered ) **অনাবৃত করিবামাত্র** কাশি পায় ( হ্রাস ); কাশির অবস্থা ক্রুপি এবং দমবন্ধকারী ( Suffocative )। ক্রুপ্, লেরিঙ্গাইটিস্, ব্রঙ্কাইটিস্, যক্ষ্মা ইত্যাদি রোগে, উক্ত প্রকার অনাবরণে যে কেবল কাশির বৃদ্ধি হয় তাহা নহে, সমস্ত রোগেরই বৃদ্ধি হয়।

হিপারের রোগীর **ঠাণ্ডা এত** ( Unbearable ) **অসহ্য** যে তাহার শয়ন গৃহের সংলগ্ন তৃতীয় গৃহের কপাট খুলিবামাত্র সে টের পাইবে যে, ঐ খোলা দ্বার দিয়া তাহার গায় ঠাণ্ডা লাগিতেছে; গ্রীষ্মকালেও সে আপাদ-মস্তক বস্ত্রাবৃত করিয়া শয়ন করিয়া থাকে ( সোরিনাম্, নাক্স ); বস্ত্রাবৃত থাকা তাহার সহ্য হয় না ( বিপরীতে )—ক্যাম্ফার, সিকেলি। সামান্য ঠাণ্ডা লাগিলে অসুখ করে ( টুবারকুলিনাম্ )।

ইহা একটি উৎকৃষ্ট **এণ্টি—সোরিক** ঔষধ। কোন চর্ম্ম রোগ (Suppressed) হইয়া বা বসিয়া গেলে যদি কোন পীড়া বা উপসর্গ জন্মে হিপার তাহার উৎকৃষ্ট ঔষধ ( সোরি )। গলার ভিতর মাছের কাঁটা কিংবা ( Cork ) ছিপি আট্‌কার ন্যায় বোধ ( আর্জেন্টা-নাইট্রা, নাইট্রিক-এসিড, ডলিকস )। টনসিলাইটিস্ হইয়া তাহা পাকিবার সম্ভাবনা। টন্‌সিল্‌দিগের প্রাচীন বিবৃদ্ধি এবং তজ্জন্য প্রভৃতি কঠোরতা ( ব্যারাইটা, লাইকো, প্লাম্বাম্, সোরি )।

**ক্রুপ** ( Croup ) **রোগে** নিম্নলিখিত কয়েকটি ঔষধ হিপার-সাল্ফারের প্রতিযোগী জানিও:—

( ১ ) **বেলেডোনা:**—প্রবল প্রখর জ্বর; শিরঃপীড়া; অত্যন্ত স্ফীত এবং রক্তবর্ণ, ( Carotid ) ক্যারটিড্ ধমনীর উল্লম্ফন।

* আমাদের এতদ্দেশে শীতকালের বাতাস এবং ফাল্গুনের বাতাস—শুষ্ক ঠাণ্ডা বাতাস ( Dry Cold Wind ), বর্ষাকালের বাতাস, সজল সেঁত সেঁতে; ইহার প্রত্যক্ষ প্রমাণ আমাদের হোমিওপ্যাথিক গ্লবিউলগুলি শীতকালে বাহিরে থাকিলে, শুষ্ক খট্‌খটে থাকে ও বর্ষার সময়ে ভিজিয়া বা গলিয়া যায়।

( ২ ) **মার্ক-ভাই ভাস** :—যে কোন এক (Sided) পার্শ্বের পীড়া; দুর্গন্ধময় শ্বাস-প্রশ্বাস ; জিহ্বা লকলকে, সিক্ত এবং দন্তের ছাপযুক্ত ; ঘর্ম্ম অথচ পীড়ার উপশম নাই। ( মার্ক্ প্রটোআইডাইডেরও এই লক্ষণ, কিন্তু উহার পীড়া দক্ষিণ পার্শ্বে আরম্ভ হয় এবং উহার জিহ্বার গোড়াতে হরিদ্রাবর্ণের কোটীং থাকে )।

( ৩ ) **ল্যাকেসিস** :—পীড়া বামদিকে আরম্ভ হইয়া, দক্ষিণদিকে প্রসারিত হয় ; নিদ্রান্তে বৃদ্ধি।

( ৪ ) **লাইকোপডিয়ম্** :—পীড়া দক্ষিণ পার্শ্বে আরম্ভ হইয়া বাম পার্শ্বে প্রসারিত হয় ; তৎসহ জিহ্বা স্ফীত এবং প্রায়ই মুখের বহির্দ্দেশে নির্গত হইয়া পড়ে। নাসিকা বদ্ধ হইয়া থাকে।

( ৫ ) **ল্যাক্-ক্যানিনাম** :—রোগ একবার এপাশে যায়, একবার অন্য পাশে যায় ; একদিন একদিকেরটীর বৃদ্ধি, অন্য দিন অপরদিকেরটীর বৃদ্ধি।

N. B. :—এই কথিত ঔষধচয় দ্বারাই অনেক সময় ক্রুপ্ রোগ সহজেই ভাল হইয়া যায় ; যদি না হয় তবে হিপার-সাল্ফ দ্বারা অবশ্য ফল পাইবে।

**উদরাময়** ( Diarrhœa ) **এবং ডিস্পেপ্সিয়া** ( Dyspepsia ) :—টক্দ্রব্য খাইবার অদম্য স্পৃহা ; এতৎসহ টক্ গন্ধযুক্ত উদরাময় ( ম্যাগ্নে-কার্ব্ব, ক্যাল্ক-কার্ব্ব, হ্রিয়াম্ ) ; এমন কি শিশুর সমস্ত শরীরে, স্নান করা সত্বেও টক গন্ধ পাওয়া যায় ( মল এবং শিশুতে টক গন্ধ—**হ্রিয়াম** ) মল কর্দ্দমবর্ণ ( ক্যাল্ক, পডো )। অন্ত্রগুলি (Atony) শক্তি-রহিত, অতি নরম মলও বিশেষ বেগ না দিলে নির্গত হয় না।

**মূত্র** ( Urine ) **এবং মূত্রস্থলী** ( Bladder ) :—মূত্র ত্যাগের (Micturition) জন্য অনেকক্ষণ অপেক্ষা করিতে হয় ; বসিবামাত্র নির্গত হয় না ; পরে ইহা ধীরে ধীরে এবং বহুক্ষণ ব্যাপিয়া পড়িতে থাকে। প্রস্রাব হইয়া গেলেও "সম্পূর্ণ খোলসা প্রস্রাব হইল না বলিয়া" তাহার উদ্বেগ থাকিয়াই যায়। মূত্রস্থলীর দুর্ব্বলতা ; প্রস্রাব ফোঁটা ফোঁটা ভাবে নিম্নদিকে পড়িতে থাকে এবং এই ফোঁটা ফোঁটা প্রস্রাবের জন্য তাহাকে বহুক্ষণ অপেক্ষা করিতে হয় এলুমি, ভিরেট্রাম্-এ, সাইলিসিয়া )।

ঘর্ম্ম (Sweat) :—আংশিক কিংবা সার্ব্বাঙ্গিক ঘর্ম্মের উৎকৃষ্ট ঔষধ। বাত-রোগে কিংবা অন্যান্য পীড়ায়, বহুল ঘর্ম্ম সত্ত্বেও পীড়ার উপশম না হইলে প্রায়ই মার্কুরিয়াস্ দেওয়া যায়; তাহাতে ফল না পাইলে, হিপার দ্বারা নিশ্চয়ই ফল পাইবে। দিবারাত্রি বহুল ঘর্ম্ম সত্ত্বেও, কোন উপশম বোধ হয় না। ঘর্ম্মে (Offensive) বিশ্রী টক্ গন্ধ; সামান্য মানসিক কিংবা শারীরিক পরিশ্রমেই ঘর্ম্ম ( সোরি, সিপি )।

চর্ম্মরোগাদি ( Skin Diseases ):—ক্ষত; হার্পিস্ ইত্যাদি রোগে ক্ষুদ্র ক্ষুদ্র ফুস্কুড়ী হইয়া, তাহারা ক্রমে যুক্ত হইয়া পড়ে এবং তাহাতে ঐ রোগ-চয় বৃদ্ধি পায়। নিম্ন ওষ্ঠের মধ্য ভাগ ফাটা ( এমোনি-কার্ব্ব, ন্যাট্রা-মি )।

অক্ষিগোলক ( Eye-ball ) :—স্পর্শে বেদনা, উহাতে এ প্রকার বেদনা বোধ হয় যেন উহা মস্তিষ্কের ভিতর ঢুকিয়া যাইবে ( ওলিএণ্ডার, প্যারিস্-কো )।

উপযোগিতা ( Suitability ) :—স্থবির এবং লিম্ফেটিক্ ধাতুবিশিষ্ট শরীরে—মাংসপেশী গুলি (Relaxed) ঢিলা; কেশ ও বর্ণ পাত্লা; শারীরিক এবং মানসিক অসহিষ্ণুতা, সামান্য কারণেই চটিয়া উঠা; কারণের অভাব সত্ত্বে ব্যাকুলতা; তাড়াতাড়ি কথা বলা; এবং তাড়াতাড়ি আহার ও পান করা। এতাদৃশ অবস্থাপন্ন ব্যক্তিতে হিপার সুন্দর কায করিয়া থাকে।

সম্বন্ধাবলী ( Relations ) :—কোমল স্থানের আঘাতাদিতে ইহা ক্যালেণ্ডিউলার প্রতিপোষক ঔষধ।

মার্কিউরিয়াস্ এবং অন্যান্য ধাতুঘটিত কবিরাজী ঔষধের (Abuse) অপ-ব্যবহারে এবং আইওডিন্, আইওডাইড্-অব্-পটাস্ ইত্যাদির অপব্যবহার হইলে, হিপার অতি উৎকৃষ্ট এণ্টি-ডোট অর্থাৎ প্রতিষেধক ঔষধ।

N. B. :—বহুকালের ( Double Quotidian) দ্বৌ-কালীন জ্বরে একটী বালক রোগীতে কবিরাজী ঔষধের নিতান্ত অপব্যবহার হইয়াছিল। তাহাতে আমরা হিপার-সালফ্ প্রয়োগ করিয়া উৎকৃষ্ট ফল লাভ করি।

বৃদ্ধি ( Aggravation ) :—বেদনাযুক্ত পার্শ্বে শয়নে ( কেলি-কার্ব্ব, আইওড্ ) শুষ্ক, ঠাণ্ডা বাতাসে; অনাবৃত অবস্থায়; ঠাণ্ডা পানীয় এবং খাদ্যে। পীড়াযুক্ত স্থান স্পর্শে; পারদের অপব্যবহারে।

**উপশম** (Amelioration) :—গরমে (আর্স্); গরম বস্ত্রাবৃত থাকিলে, বিশেষতঃমস্তক (সোরি, সাইলি); ভিজে সেঁত্‌সেঁতে বাতাসে (কষ্টি, নাক্স্)।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত, C. M.।

## স্মৃতি-সহায়।

স্পর্শজ্ঞান; পূঁয, প্রদাহ ও স্ফোটকাদি; প্রাচীন সর্দ্দি; শ্বাস প্রশ্বাস যন্ত্রের অবস্থা ও পীড়ানিচয়; হিপার-সাল্‌ফারের প্রতিযোগী ঔষধচয় এবং ডিস্‌পেপ্‌সিয়া; মূত্র ও মূত্রস্থলীর পীড়াচয়; ঘর্ম্ম; চর্ম্মরোগচয়; অক্ষিগোলকের অবস্থা; উপযোগিতা।

( গ্র্যাফা, মার্ক্ ) (টুবারকুলিনাম্) (এণ্টি-টার্ট, ইপিকাক্,) ( হ্যাস্ ) ( সোরিনাম্, ) ( নাক্স ) ( টুবারকুলিনাম্ ) ( সোরি) ( আর্জেণ্টা-নাইট্রা, নাইট্রিক্-এসিড্, ডলিকস্ ) (বারাইটা, লাইকো, গ্রাফাম্, সোরি ) (ম্যাগ্নে-কার্ব্ব, ক্যাল্ক-কার্ব্ব, হিগ্রাম্ ) (এলুমিনা, ভিরেট্রাম্-এলবাম্, সাইলিসিয়া, (সোরি, সিপি ) (এমোনি-কার্ব্ব, স্ট্যাট্রা-মি ) ( ওলিএণ্ডার, প্যারিস্ ) ( কেলি-কার্ব্ব, আইওড্ ) ( আর্স্, ) কষ্টিকাম্ ) ( সোরি, সাইলি ) প্রভৃতি ঔষধের সহিত ইহার কি কি বিষয়ে সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে ?

---

# হাইড্রাস্‌টিস্ ক্যানাডেন্‌সিস্।
# Hydrastis Canadensis.

গাছের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**শ্লেষ্মাক্ষরণ** ( Mucous Secretions ) :—দুর্ব্বল ব্যক্তির **আঠা** এবং **দড়াপানা হল্‌দে মিউকাস** সিক্রিসনে ( Secretion ) ইহা অত্যন্ত উপকারী। ইহা টনিক্ বা বলকারক ঔষধ বলিয়া অনেকে ব্যবহার করেন।

**পাকস্থলী** (Stomach) **আদি** :—পাকস্থলীতে এক প্রকার কন্‌কনি ভাবযুক্ত অকথ্য বেদনা; তাহাতে পাকস্থলী প্রদেশে বোধ হয় যেন, "ভিতরে কিছু নাই"; তৎসহ নিতান্ত দুর্ব্বলতা এবং মূর্চ্ছা। সময় সময় বাস্তবিক পক্ষে এমন দেখা যায়, যেন পাকস্থলী স্থানটী গর্ত্তপানা হইয়া পড়িয়াছে ( সিপি এবং ইগ্নেসিয়া—**সিপিয়ার** এতাদৃশ লক্ষণ, জরায়ুর পীড়া সহ দৃষ্ট হয় এবং ইগ্নেশিয়ার এতাদৃশ লক্ষণ, সম্পূর্ণ স্নায়ু জনিত গোলযোগের অধীন )।

**কোষ্ঠবদ্ধতা** (Costipation) :—ইহা ঋতুকালীন কোষ্ঠবদ্ধ রোগে নিতান্ত উৎকৃষ্ট ঔষধ ; ডাঃ হইন্‌ ( Hoyne ) এতজ্জন্য ইহার মাদার টিংচার্ কিংবা নিম্ন শক্তি ব্যবহার করিয়া থাকেন। ডাক্তার (Vash) ন্যাস্ ইহার ২০০শত শক্তি এতৎসম্বন্ধে অধিকতর ফলপ্রদ বলিয়া ব্যবহার করিয়া থাকেন। ( তাঁহার একটী রোগীর কোষ্ঠবদ্ধ জন্য, যত প্রকার বিরেচক ঔষধ জগতে পাওয়া যায়, তাহা ব্যবহার করিয়া কোন ফল পান নাই ; তৎপরে এই ঔষধ ব্যবহারে তাহার কোষ্ঠবদ্ধ রোগ আরোগ্য হইয়া গেল ) শিশুদের অনেক রোগ থাকা সত্বেও, কোষ্ঠবদ্ধ প্রবল বলিয়া বোধ হয় ; এমত অবস্থায় উচ্চ শক্তির হাইড্রাষ্টিস প্রয়োগে উৎকৃষ্ট ফল পাইবে।

জীর্ণ শীর্ণ অথবা ম্যালিগন্যাণ্ট পীড়াক্রান্ত ; অত্যন্ত মদ্যপান হেতু ভগ্ন স্বাস্থ্য।

**ক্যান্সার্** ( Cancer) :—কঠিন পীড়া, চতুর্দ্দিকস্থ স্থান সহ সুসংলিপ্ত ; চর্ম্ম পাক্‌ড়াপাকড়ি অসম। বেদনা (Lacerating) ছুরিকাঘাতের ন্যায়; স্তনের বোঁটা যেন ভিতরে প্রবেশ করিতেছে।

শিশুদের মুখে ঘা ; জিহ্বা, বৃহৎ দন্তের (Impression) ছাপযুক্ত ; মিউকাস্-ঝিলির ক্ষত জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ।

**লিউকোরিয়া** :—(Leucorrhœa) :-দড়ার (Ropy) ন্যায় ( Thick) **পুরু, আঠাপানা পীতবর্ণ,** জরায়ুর মুখ হইতে কতকটা বহির্গত হইয়া, দড়ার ন্যায় বহু সময় আবদ্ধ থাকে। ( কেলি-বাই ) ; প্রুরাইটিস ( Pruritus )।

নাসিকা হইতে পুরু, দড়ার ন্যায়, হলুদপানা শ্লেষা নির্গত ( কোয়াসি-য়াম্-ক্র, কেলি-বাই ) হয়। নাসিকার পশ্চাৎদ্বার' ( Posterior Naris ) হইতে আঠাপানা হরিদ্রাবর্ণের শ্লেষ্মা খেকার দিলে বহির্গত হয়। পারদ অথবা ক্লোরেট্-অব্-পটাসের অপব্যবহার জনিত, কিংবা উপদংশ জনিত গলার ক্ষতে ইহা উৎকৃষ্ট ঔষধ। বৃদ্ধদিগের প্রাচীন কাশীতে এতদ্বারা ভাল ফল পাইবে।

**অধিকারস্থ** (Therapeutics) **রোগভয়** :—হাঁপানি, ক্যান্সার ক্যাটার, ল্যাক্টোইড্ ল্যাক্টারের ন্যায় ) ক্ষত, কন্‌ষ্টিপেশন্, কড়া ( Corn কড়া ) ডিস্পেপ্‌সিয়া, একজিমা, ইপোটিনোইড্, কর্ণ পীড়াচয়, মূর্চ্ছা, নালী ঘা, পাক-স্থলীর ক্যাটার্, গণোরিয়া, অর্শ, কামল, লিউকোরিয়া, ওষ্ঠের ক্যান্সার,

যকৃতের পীড়া, লাম্বেগো, লুপাস্, রোহিনী রোগ ( স্ত্রীলোকের অতিরিক্ত রক্ত ভাঙ্গা ) মুখের ক্ষত, নখের পীড়াচয়, মাথার ভিতর গোলমাল শব্দ, ( Ozœna) ওজিনা, প্ল্যাসেণ্টা আবদ্ধ; মলদ্বারের পীড়াচয়, সায়েটিকা, পুরুষাঙ্গের সুপারীর উপর সাদা ময়লা ( ইউবোরিয়া ) পাকস্থলীর পীড়াচয়, উপদংশ, স্বাদের গোল-যোগ, গলার অভ্যন্তরে পীড়া জনিত বধিরতা, গলার ভিতর ক্ষত, জিহ্বার পীড়ানিচয়, টাইফাস্ জ্বর, ক্ষতচয়, জরায়ুর পীড়াচয়।

**শক্তি** (Potency) :—মাদার; ১ম, ৩০শ, ২০০শত।

**হাইড্রোসিয়ানিক এসিড্ HYDROCYANIC ACID(১ম খণ্ড দেখ)**

—:*:—

# হাইওসায়েমাস-নাইজার।

# Hyoscyamus Niger.

টাট্কা ফুল সমেত গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**মস্তিষ্ক** (Cerebellum) **এবং ডিলিরিয়ামাদি** (Delirium)-- ইহা মস্তিষ্কের ইরিটেশন্ জনিত ( কন্‌জেচ্‌শন্ জনিত নহে ) ডিলিরিয়ামে অত্যুৎকৃষ্ট ঔষধ; ইহার ডিলিরিয়ামে **বিড়্ বিড়্ করিয়া বকাই** প্রধান, তবে সময় সময় নিতান্ত উগ্রভাব ধারণ করে, কিংবা ডিলিরিয়াম্ প্রথম উগ্রভাব ধারণ করিয়া আরম্ভ হয় পরে ক্রমশঃই রোগী দুর্ব্বল ও নিস্তেজ হইয়া পড়াতে আর সে উগ্রতা থাকে না এবং নিস্তেজতা সহ ডিলিরিয়াম্ আস্তে আস্তে অজ্ঞানাবস্থায় আসিয়া উপস্থিত হয় ( ওপিয়াম্ )।

N. B. :—হাইওসায়েমাসে রোগীর মুখশ্রী পিংশে বর্ণ, এবং চক্ষু ও মুখ (Sunken) বসিয়া যাওয়া অবস্থাপন্ন কিন্তু **বেলেডোনার** ডিলিরিয়াম্ মস্তিষ্কের ( Congestion ) কন্‌জেচ্‌শন্ জনিত এবং উগ্রতার পূর্ণভাবেরই আধারযুক্ত এবং রোগীর মুখমণ্ডল রক্তবর্ণ।

হাইওসায়েমাসে রোগী ক্রমশঃ নিস্তেজ অবস্থা প্রাপ্ত হইয়া, অতি শীঘ্রই **টাইফয়েড্** অবস্থাক্রান্ত হয়। জিহ্বা শুষ্ক এবং (Heavy) ভারী হয় এতদূর চৈতন্যহীনতা জন্মে যে তুমি অনেক কষ্টে তাহাকে জাগরিত করিলে, পুনরায়

তৎক্ষণাৎ সে অজ্ঞানাচ্ছন্ন হইয়া পড়ে। এই অজ্ঞানাবস্থায় চক্ষু (Open) উন্মীলিত থাকে এবং নিকটে যেন দলে দলে কীটাদি দেখিতে পায় ও তাহা হাত দিয়া ধরিতে যায়; বিছানা খোঁটা; (Mild) বিড় বিড় করিয়া বকা অথবা বহুক্ষণ বোবার ন্যায় চুপ করিয়া থাকা। দন্তগুলি (Sordes) সর্ডিস্ দ্বারা আবৃত হয়; নিম্ন মাড়ীটী ঝুলিয়া পড়ে। **মল, মূত্র অসাড়ে নির্গত হয়।**

N. B :—হাইওসায়েমাসের এই টাইফয়েড্ মূর্ত্তি, টাইফয়েড্ জ্বরে, টাইফয়েড্ নিউমোনিয়ায়, দুষ্ট রেমিটেণ্ট্ জ্বর ইত্যাদিতে, শারীরিক এবং মানসিক উভয় প্রকার নিস্তেজ অবস্থা সহ দেখিতে পাইবে, কিন্তু বেলেডোনার, ন্যায় ইহার রোগীর সংখ্যা তত অধিক নয়।

ঐরূপ ডিলিরিয়াম্ ক্রমশঃ প্রাচীন উন্মাদাবস্থাপন্ন হইলে, ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ। পাগলের ন্যায় অবস্থা হইলে **রোগীর সন্দেহ বৃদ্ধি পায়** এবং মনে করে, কেহ যেন তাহাকে (Poison) **বিষ খাওয়াইয়া মারিবে**; ঔষধ মুখে দিলে থু থু করিয়া ফেলিয়া দেয়। রোগী পরিধান বস্ত্র পরিত্যাগ করিয়া, প্রায়ই **উলঙ্গ** হইয়া থাকে, এতাদৃশ স্থলনিচয়ে হাইওসায়েমাস্ উৎকৃষ্ট ঔষধ। এতাদৃশ উন্মাদ অবস্থায়, পর্য্যায়ক্রমে মৃদুভাব, ভীরুতা এবং কথনও বা উগ্রচণ্ডীরূপ ধরিয়া কাহাকেও আক্রমণ করে, মারে, খাম্‌চি দেয়, ঝগড়া করে এবং নিকটে যে কোন ব্যক্তি থাকে তাহাকেই প্রহার করিতে চায়; কথনও বা কাপড় এবং লেপের নীচে লুকাইতে চায়; N. B. :—হাইওসায়েমাস্ বৃদ্ধদিগের অশক্ত অবস্থায় উন্মাদ রোগে বিশেষ উপকারী।

অস্থিরতা সহ ডিলিরিয়াম্ বিছানা হইতে লাফাইয়া পড়ে; পলাইয়া যাইতে যায়; অসংলগ্ন ভাবে উত্তর দেয়; মনে করে "সে ঠিক স্থানে নাই"; নানারূপ কাল্পনিক অন্যায় কথা বলে, কিন্তু কোন অভাব বা কষ্টের কথা একবারও বলে না; হাইওসায়েমাসে রোগীর আপাদ-মস্তক ব্যাপী মাংসপেশী-চয়ের মোচড়ান ভাব দৃষ্ট হয়; ইহা কন্‌ভাল্‌শন্, এপিলেপ্সি ইত্যাদি রোগে ব্যবহৃত হয়। যে আক্ষেপ হয়, তাহা ক্লোনিক (Clonic) ভাবাক্রান্ত (নাক্স্-ভমিকা এবং ষ্ট্রিকনিয়ার—আক্ষেপ (Tonic) ভাবাক্রান্ত)। সিকুটা-ভিরোসার ন্যায় ইহার (Violent) প্রবল আক্ষেপ নাই। টাইফয়েড ইত্যাদি অবস্থায় যে হস্ত

কম্পন হয়, তাহা সাব-সাল্টস্ টেণ্ডিনাম ( Sub-sultus Tendinum) বিশেষ।

**কাশি** (Cough):—কাশি শুষ্ক, আক্ষেপযুক্ত এবং রাত্রিকালে বৃদ্ধিযুক্ত এবং শয়ন করিলে বৃদ্ধি পায় (ম্যাগে-মিউ); উঠিয়া বসিলে উপশম বোধ হয়; নিউমোনিয়া রোগে এবং বৃদ্ধদিগের কাশিতে ইহা বিশেষ উপকারী। রাত্রিতে, আহারের পর, পানের পর, কথা বলাতে, গান করাতে বৃদ্ধি ( ড্রসি, ফস্ )।

**কন্‌ভাল্‌শন্** (Convulsion):—শিশুদের কন্‌ভাল্‌শন্, ভয় কিংবা কৃমি হেতু। প্রসবের সময় কিংবা প্রসবের পরে, প্রসূতির কন্‌ভাল্‌শন্। হাগের পরে শিশু বমন করে, হঠাৎ চীৎকার দিয়া উঠে, তৎপর অজ্ঞান হইয়া পড়ে। বিষয়ের যন্ত্রণায় খিট্‌খিটে ব্যক্তিদের অতীব অনিদ্রা।

**মূত্র** (Urine):—প্রসবের পর প্রস্রাব বন্ধ হইলে, অথবা মূত্রধারণে ক্ষমতা না থাকিলে, ইহা উৎকৃষ্ট ঔষধ। প্রসূতির একেবারে মূত্রের বেগ না থাকিলে ইহা দ্বারা ফল পাইবে ( আর্ণি, ওপি )।

প্রেম করিতে গিয়া (Disappointed) বিফল মনোরথ এবং তজ্জনিত নানাবিধ পীড়া। N. B.:—কামোন্মত্তাদি অবস্থায় হাইওসায়েমাসে ফল না পাইলে ফস্ফরাসে পাইবে।

**অধিকারস্থ প্রধান প্রধান পীড়াচয়**:—ব্রঙ্কাইটিস্, কোমা কাশি, ডিলিরিয়াম্‌চয়, টাইফয়েড্ জ্বর, কামোন্মত্ততা, চক্ষু রোগ, হাইপোকণ্ড্রিয়াসিস্, উন্মাদ রোগ, মানসিক রোগ, নিম্ফোম্যানিয়া, প্যারালিসিস, নিউমোনিয়া, নিদ্রার গোলযোগ, তোত্‌লা, ধনুষ্টঙ্কার।

**সম্বন্ধাবলী** (Relations):—টাইফয়েড্ অবস্থাক্রান্ত হাম, স্কার্লেটিন ইত্যাদি রোগে ইহা রাস্‌টক্সের বিশেষ প্রতিপোষক ঔষধ। যদি দেখ ডিলিরিয়াম এবং নির্জীব অবস্থায়—রাস্‌টক্স ব্যবহার করিয়াও কোন ফল হইল না তবে দিনেক দুই দিন ঔষধ ক্ষান্ত রাখিয়া, হাইওসায়েমাস্ ব্যবহার করিলে তাহাতে উৎকৃষ্ট ফল লাভ করিবে।

**শক্তি** (Potency):—২০০ শত, ৩০শ, ১০০০ম, ৬ষ্ঠ, ৩য়, মাদার টিংচার

## স্মৃতি-সহায়।

১। মস্তিষ্ক এবং ডিলিরিয়াম্ ইত্যাদি, এতৎসহ বেলেডোনা এবং ষ্ট্রামোনিয়ামে পার্থক্য ; কাশি ইত্যাদি ; কন্‌ভাল্‌শন্, অনিদ্রা মূত্র, বিফল মনোরথ।

২। ( ওপিয়াম্ ) ম্যাগ্নেসিউ ( ( ড্রসি, ফস্ ) আর্ণি, ওপি প্রভৃতি ঔষধের সহিত ইহার কোন্ কোন্ বিষয়ে সাদৃশ্য এবং কোন্ কোন্ বিষয়ে বৈসাদৃশ্য আছে।

---

# হাইপারিকাম্-পার্ফোরেটাম্।
# Hypericum Perforatum.

সতেজ ফুল সমেত গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** ঃ—স্পাইনাল্ কর্ড হইতে উদ্ভূত স্নায়ুনিচয় এবং মস্তিষ্ক।

**স্পাইনাল কর্ডে ( Injuries ) আঘাতাদি লাগা** :—স্পাইনাল্ কর্ডে আঘাত লাগা হেতু কষ্ট ও পীড়ানিচয়। পড়িয়া যাওয়া হেতু কক্‌সিক্‌স প্রদেশে বেদনা। মেরুদণ্ডে স্পর্শাসহিষ্ণুতা। মেরুদণ্ডে আঘাত লাগিলে যদি এমন অবস্থা হয় যে, সামান্য ভাবে বাহুটি নড়াচড়া করিলেও চীৎকার করিয়া উঠে, তখন ইহা উৎকৃষ্ট কার্য্যকরী। স্পাইন্ এবং মস্তিষ্কের কন্কাশন্ ( Concussion )।

**উণ্ড (Wound) অর্থাৎ আঘাতাদি** :—"পাংচার্ড (Punctured উণ্ড" (বিদ্ধন ক্ষত) ; ইন্‌সাইজ্‌ড (Incised) উণ্ড অর্থাৎ কর্ত্তিত ক্ষত ; "ল্যাসারেটেড উণ্ড (Lacerated) অর্থাৎ ছিন্ন-ভিন্ন ক্ষত (লিডাম্) এবং থেত্‌লে যাওয়া ক্ষতে ( আর্ণি, হেমামেলিস্ ), বিশেষতঃ কথিত ক্ষতাদি অধিক দিন স্থায়ী হইলে। কোন অঙ্গ প্রায় একেবারে কর্ত্তিত হইয়া, সামান্য একটুকে বাধিয়া থাকিলে, এই ঔষধ প্রয়োগে ঐ অঙ্গটী রক্ষা পাইতে পারে ( ক্যালেণ্ডিউলা )।

**প্রবলস্পর্শ বোধক স্নায়ুময় স্থানে আঘাতাদি** :—অঙ্গুলীর চাড়া এবং অঙ্গুলী থেঁত্‌লে যাওয়া ; হাতের বা পায়ের তালুতে কিছু বিদ্ধ হওয়া ; সুই ফোটা ; ইঁদুরে কামড়ান। অতিরিক্ত বেদনার স্থান সমূহে, কথিত, প্রকারের ক্ষতাদি হইয়া ধনুষ্টঙ্কার রোগ জন্মিতে পারে, ইহাতে হাইপারিকাম্ উৎকৃষ্ট ঔষধ ( ফাইজোষ্টিগ্‌মা )।

আঘাত কিংবা সার্জিকেল্ অপারেশন্-জনিত কোলাপ্স অবস্থা, ভয় পাইয়া কিংবা চমক লাগা জনিত কুফল ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

ইহার প্রয়োগে ক্ষত এবং পচিয়া যাওয়া নিবারণ হয় ( ক্যালেণ্ডিউলা )।

**মস্তিষ্ক ও মাথা-ঘোরা (Vertigo) :**—এরূপ বোধ হয়, যেন হঠাৎ মস্তকটী লম্বা হইয়াছে ; তৎসহ রাত্রিতে অবিরত প্রস্রাবের বেগ। মস্তকে আঘাত লাগিয়া কন্‌ভাল্‌শন্ ইত্যাদি রোগে উৎকৃষ্ট ঔষধ।

পতন হেতু অক্ষিপাট প্রদেশে চোট-লাগা ; তদ্ধেতু শিরঃপীড়া এবং তৎসহ এরূপ বোধ করে যেন, সে আকাশের অনেক উচ্চপ্রদেশে উঠিয়াছে, এবং তথা হইতে পড়িয়া যাইবে বলিয়া ভয়ে অস্থির হয়।

**অধিকারস্থ প্রধান প্রধান পীড়াচয় :**—হাতলের বেদনা ( ভাদালের ব্যাথা ), চোট লাগা ; ঘঁ্যাসরা লাগা; থেত্‌লে যাওয়া ; ধ্বজভঙ্গ, প্যারালিসিস্ ; ছেদন ক্ষত ; ভেদন ক্ষত ; গ্রীবার আড়ষ্টতা ; ধনুষ্টঙ্কার ; কোনরূপ ভেদন বা ছেদন বা আঘাত দ্বারা ক্ষত হইয়া, তাহা হইতে ধনুষ্টঙ্কার হইলে হাইপারিকামে অতি উৎকৃষ্ট ফল পাইবে।

**রোগি-তত্ত্ব :**—বালিয়াঘাটায় হেমাঙ্গিনী নামক একটী রোগিণীতে এই ঔষধ দ্বারা আমরা উৎকৃষ্ট ফল লাভ করিয়াছি; তস্থার বাহুতে ঝাঁটার শলাকা বিদ্ধ হয়। দুই জনে ঝগড়া করিয়া ঐ ঝাঁটার শলা বিদ্ধ হয়। আভ্যন্তরিক হাইপারিকাম্ ৩য় শক্তি প্রয়োগ করা হয় এবং বাহ্য প্রয়োগ জন্য ইহার মাদার টিংচার ২০ ফোঁটা ১ ঔন্স অলিভ্ অয়েলের সহ মিশ্রিত করিয়া ক্ষত স্থানে এবং পৃষ্ঠের মেরুদণ্ডে মালিশ করিতে দিয়া আশাতীত কার্য্য হইয়াছে।

অঙ্গুলীতে কড়া (Corns) ও তাহাতে অত্যন্ত বেদনা।

**সম্বন্ধাবলী (Relations) :**—আর্ণিকা, ক্যালেণ্ডিউলা, রুটা, ষ্ট্যাফিসেগ্রিয়া, ইহার সদৃশ ঔষধ।

N. B.—কোন ক্ষতে একোনাইট্ এবং আর্ণিকা ব্যবহার করিয়া কোন ফল না পাইলে হাইপারিকাম্ দ্বারা নিশ্চয়ই ফল পাইবে।

**শক্তি (Potency) :**—৩য়, ৩০শ, ২০০ শত শক্তি।

# ইগ্নেশিয়া। Ignatia Amara.

**ইগ্নেশিয়া-য়্যামেরা নামক বৃক্ষের ফলের আঁটি হইতে টিংচার প্রস্তুত হয়।**

**ক্রিয়াস্থান** :—মেডুলা অবলংগেটা। স্পাইনাল্ কর্ড, এবং তাহা হইতে টিটানিক কন্‌ভাল্‌শন্; শ্বাস-প্রশ্বাসে কষ্ট, দমবন্ধ হইয়া মৃত্যু। মানসিক অবস্থার উপরও ইহার অনেক ক্রিয়া রহিয়াছে। রেক্টাম্ এবং এনাসের উপর ইহার অতি উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

N. B.—ষ্ট্রিকনিয়া নামক পদার্থ নাক্স ভমিকা অপেক্ষা ইহাতে তিন গুণ অধিক আছে। ষ্ট্রিক্‌নিয়া অতীব বিষাক্ত পদার্থ।

**উপযোগিতা** (Suitability) :—হিষ্টিরিয়াগ্রস্ত স্ত্রীলোকাদির নার্ভাস স্বভাব; স্বল্পেই উত্তেজিত হওয়া স্বভাব বিশিষ্টা স্ত্রীলোক; কেশ এবং চর্ম্ম কালবর্ণ, কিন্তু স্বভাব কোমল, ত্বরিতে বুঝিবার ক্ষমতা এবং সত্বরেই কার্য্য সম্পাদন করিবার স্বভাব ( পাল্‌সেটিলা ইহার বিপরীত—ইহার কারণ পাল্‌সেটিলার রোগী ত্যাগশীল, কিন্তু ধীর এবং মীমাংসা-রহিত )।

**মানসিক অবস্থা** (Mind) :—একোনাইট, ক্যামোমিলা ও নাক্স-ভমিকার ন্যায় ইহাতে ভাবের উদ্দীপনা অতি অধিক রহিয়াছে; কিন্তু ইগ্নেশিয়ার মানসিক বিষণ্ণতা এবং নীরবে শোকাদি ভোগকরা—উক্ত ঔষধনিচয়ে দৃষ্ট হয় না। মনের অন্তস্থল প্রদেশ, গভীর ভাবে গুপ্ত শোক দ্বারা আচ্ছন্ন, তৎসহ দীর্ঘনিশ্বাস পরিত্যাগ ও ফোঁপিয়া ফোঁপিয়া নিশ্বাস টানা; মনের দুঃসহ কষ্ট অন্যের নিকট হইতে গোপন করা; মনের কষ্টের সহিত নির্জ্জনে বাসেচ্ছা। **ঘন ঘন দীর্ঘনিশ্বাস ফেলা**; সদাই দুঃখিত হৃদয় এবং দুর্ব্বল শরীর। পাকস্থলী স্থানে এত দুর্ব্বলতা বোধ হয়, যেন ঐ স্থানে কিছুই নাই। তাহাতে শরীর অবসন্ন এবং মূর্চ্ছা, আহার করিলেও পাকস্থলীর ঐ প্রকার শূন্য শূন্য ভাব দূর হয় না ( হাইড্রাসটিস্, ইপিকাক্, সিপিয়া )।

**মুহূর্ত্তে মানসিক অবস্থার পরিবর্ত্তন** ( একোন্, ক্রোকাস্, নাক্স-ম ); হঠাৎ এতাদৃশ আশ্চর্য্য মানসিক পরিবর্ত্তন অন্য কোন

ঔষধেই তত উৎকৃষ্ট নহে ; এই হাসিতেছিল, আমোদ করিতেছিল, দেখিতে দেখিতে এই মুহূর্ত্তেই আবার দুঃখপূর্ণ হইয়া উঠিল। হাসিতে হাসিতে কাঁদিয়া ফেলে ; এই ক্রোধে জ্বলিয়া উঠিল এবং ঝগড়া আরম্ভ করিল, পরমুহূর্ত্তেই ভয়ে জড় সড় হইয়া পড়িল ( ক্যামোমিলার ক্রোধ—ইগ্নেশিয়া অপেক্ষা অধিক )।

ভয় পাওয়া হেতু পীড়া বা উপসর্গ জন্মা ( একোন, ওপি, ভিরেট্-এল্ব ; বহুদিনের **স্থায়ী শোক কিংবা মানসিক কষ্ট** হেতু শরীর এবং মন অবসন্ন হইয়া পড়া। ক্রোধ অথবা প্রেমে নিরাশ হওয়া হেতু কুফল ( ক্যাল্ক-ফস্, হাইওস্ ) ; নির্জ্জনে বসিয়া, নানাবিধ অলীক কাল্পনিক কষ্টের চিন্তায় মগ্ন থাকে। **নির্জ্জনে থাকার ইচ্ছা**। চরিত্র অতি মৃদু কিন্তু সামান্য কারণেই ত্যক্ত বিরক্ত হইয়া যায় কিংবা ক্রোধে জ্বলিয়া উঠে।

**কন্ভাল্শন্** (Convulsion) **ইত্যাদি** :—শিশুকে ধম্কাইলে, ভর্ৎসনা করিলে অথবা প্রহার করিয়া শোয়াইয়া রাখিলে কন্ভাল্শন্ হয়, কিংবা বমি করিতে থাকে। মানসিক কষ্ট হইতে, কন্ভাল্শনে ইহা উৎকৃষ্ট ঔষধ

**রোগি-তত্ত্ব**ঃ—একটি পিউয়ারপারেল্ কন্ভাল্শন্যুক্ত রোগীণীতে কোন ঔষধেই ফল পাওয়া যায় না ; পরে অনুসন্ধানে জানা গেল যে কয়েক সপ্তাহ পূর্ব্বে তস্তার মাতার মৃত্যু হইয়াছে, তাহাতে সা নিতান্ত শোকাভিভূতা হইয়াছে ; তাহাতে তস্তাকে ইগ্নেশিয়া ৩০ শক্তি প্রয়োগ করাতে ত্বরিতে সা আরোগ্য লাভ করিল।

শোক, দুঃসংবাদ, হৃদয়ের কোন অপ্রীতিকর ভাবে বদ্ধ হইয়া থাকা; লজ্জা কিংবা কোন প্রকার মর্ম্মান্তিক ব্যথা ( ষ্টাফি ) ইত্যাদি হইতে পীড়া-নিচয়। শোক, দন্তোৎগম অথবা কৃমি জনিত **কোরিয়া** রোগ হইলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ ( জিঙ্ক-মেটা, এগারিকাস্, হাইওসায়েমাস্, কুপ্রাম্-মেটা, ভিরেট্-ভি )। হিষ্টিরিয়া জনিত প্যারালিসিস্। বেদনা যতদূর যন্ত্রণাদায়ক হয়, *রোগী কিন্তু তাহা অপেক্ষা অধিকতর অনুভব ও প্রকাশ করে (কফিয়া, ক্যামো)।

**শিরঃপীড়া** (Headache) :—বোধ হয় যেন মস্তকের এক পার্শ্ব দিয়া প্রেক্ বিদ্ধ হইয়াছে ; শুইলে উপশম বোধ ( কফিয়া, নাক্স, থুজা )। ইহা হিষ্টিরিয়া-জনিত স্নায়বীয় **আধকপালে-মাথাবেদনায়** বিশেষ উপকারী, বিশেষতঃ শোকাদি কোন মানসিক উদ্বেগ জনিত মাথাধরা হইলে;

এই জাতীয় মাথাধরা সর্ব্বদা স্থান পরিবর্ত্তন করে, কিংবা কখনও ধীরে ধীরে উপস্থিত হয় এবং হঠাৎ ছাড়িয়া যায় ( এসিড্-সালফ্ ); অথবা হঠাৎ উপস্থিত হয় এবং হঠাৎ ছাড়িয়া যায় ( বেল ); মাথাধরার অন্তে বহুল প্রস্রাব ( একোন্, জেল্‌স্, সাইলি, ভিরেট্ )। ( শিরঃপীড়ার সময় বহুল প্রস্রাব—ল্যাক্-ডিফ্লো )।

**শিরঃপীড়ার বৃদ্ধি** :—কাফিসেবন, তাম্রকূট সেবন অথবা তামাকের (Smoking) ধুম গ্রহণ; অতিরিক্ত নস্য নেওয়া; মদ্যপান; নিবিড় মানসিক পরিশ্রম; মলত্যাগে অতীব কোঁথ দেওয়া; ক্ষুধা; ঠাণ্ডা বাতাস; হঠাৎ মস্তক কোন দিকে ফিরান; উপুড় হওয়া; অবস্থিতির পরিবর্ত্তন; উর্দ্ধদিকে দৃষ্টি করা; অক্ষিগোলক সঞ্চালন; আলো এবং গোলমাল ইত্যাদি হইতে ইগ্নেশিয়ার শিরঃপীড়ার বৃদ্ধি হয়। শিরঃপীড়ার সময় অত্যন্ত ক্ষুধা ( সোরিনাম্ )।

**শিরঃপীড়ার উপশম**—উত্তাপ প্রয়োগ, মাথার বেদনা স্থানের উপর শয়ন করা; সামান্য চাপন; বহুপরিমাণে প্রস্রাব ইত্যাদির দ্বারা উপশম। **"গ্লোবাস্ হিষ্টেরিকাস্"** রোগে উদর হইতে বুকের দিকে একটী গোলার ন্যায় ঠেলিয়া উঠে। মানসিক কষ্ট এবং ক্রন্দনাদি হেতু ইহার বৃদ্ধি এবং উৎপত্তি; সা ঐ গোলা গলাধঃকরণ করিতে চেষ্টা করে; তাহাতে তস্থার ভয়ানক কষ্ট উপস্থিত হয়। গলাধঃকরণ করিতে পারিলে কতকটা উপশম বোধ হয়।

তরল পদার্থ গলাধঃকরণে সময় সময় কষ্টের বৃদ্ধি এবং (Solids) অতরল পদার্থ গলাধঃকরণে কষ্টের উপশম ( ল্যাকেসিস্ )। ( কেবলমাত্র তরল বস্তু গিলিতে পারে, অতরল বস্তু গলায় বাধিয়া যায়—ব্যাপটীশিয়া )। টন্‌সিলাইটিস্ এবং ডিপ্‌থিরিয়াতেও ইহা উৎকৃষ্ট ঔষধ।

**রেক্টাম এবং মলদ্বার** (Rectum & Anus)—হালিশ বাহির হওয়া ইহার একটী প্রধান লক্ষণ (রুটা, গ্র্যাফা, এসিড্ নাইট্রিক, পডো, মার্ক-সল্)। নাক্স-ভমিকার ন্যায় পুনঃ পুনঃ মলত্যাগ ইচ্ছা; কিন্তু মল নির্গত না হইয়া কখনও কেবল ( Rectum ) হালিশ বাহির হয়। অর্থাৎ মল সহ হালিশ বাহির হইয়া পড়ে; হালিশ বাহির হইবার ভয়ে, রোগী কোঁথ দিয়া বাহ্যি করিতে, উপুড় হইতে অথবা কোন ভারি বস্তু উঠাইতে নিতান্ত ভীত হয়; মল পাতলা হইলে হালিশ বাহির হওয়া বৃদ্ধি পায়। মলত্যাগের পর সঙ্কোচ-

ভাবাপন্ন, ক্ষতবৎ যন্ত্রণা ( এসিড্-নাইট্রিক। মলদ্বার হইতে বেদনা ঊর্দ্ধমুখে রেক্টাম্ পানে ধাবিত হয় ( এসিড্-নাইট্রিক )। ( ইউটেরাসের এইরূপ বেদনার জন্য—সিপিয়া )।

**অর্শ** (Piles)—প্রত্যেকবার মলত্যাগের সঙ্গে অর্শের বলি বাহির হইয়া পড়ে এবং মলত্যাগের পর বহুক্ষণ পর্য্যন্ত উহা বাহিরে থাকে ( র‍্যাটা, সালফ )।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation)—গাড়ী চড়া, প্যারালিসিস্, অত্যন্ত কাফি সেবন ইত্যাদি হেতু কোষ্ঠবদ্ধতা সহিত, উপর পেটে মলত্যাগের অত্যন্ত বেগ হওয়া ( ভিরেট ); অত্যন্ত বেদনা জন্য (Closet) পায়খানায় যাইতে ভয় করে। নিদ্রার পূর্ব্বে একটি শাখার কিংবা সমস্ত শরীরের আক্ষেপ, মোচড়ান অথবা চমকিয়া উঠা।

নিম্নলিখিত লক্ষণগুলি ইগ্নেশিয়ার উৎকৃষ্ট **পথ-প্রদর্শক লক্ষণ** :— তামাকের গন্ধ সহ্য করিতে পারে না; কর্ণে ভোঁ ভোঁ শব্দ; (Music) গীত বাদ্য শ্রবণে তাহার উপশম। চলিয়া বেড়াইলে অর্শ রোগের উপশম বোধ। কিছু গিলিলে বেদনার উপশম। পাকস্থলীর মধ্যে শূন্য বোধ, কিন্তু আহারে উপশম বোধ হয় না। যত অধিক কাশে, ততই তাহার কাশির বৃদ্ধি হয়। দাঁড়াইলে এবং ভ্রমণ করিলেও কাশিতে থাকে ( র‍্যাষ্টেকাস-ফ্ল্ ) শোক হইতে স্প্যাজম যুক্ত হাসি; ধ্বজভঙ্গ সত্বেও সঙ্গমে ইচ্ছা। বিশ্রাবস্থায় মুখের বর্ণের পরিবর্ত্তন হয়। পীড়া ঘড়ি ধরার ন্যায় ঠিক পূর্ব্ববৎ সময়ে উপস্থিত হয়।

N. B :—নাক্স-ভমিকা—যেন তেজস্বী পুরুষের জন্য সৃষ্ট হইয়াছে এবং ইগ্নেশিয়া—সে স্থানে যেন স্ত্রীলোকের জন্যই বিধাতা নির্ম্মাণ করিয়াছেন। স্ত্রীলোকের ন্যায় স্বভাবাপন্ন পুরুষ হইলে—তাহার জন্যই ইগ্নেশিয়া জানিবে।

**জ্বর** (Fever) :—১মঃ—কেবলমাত্র শীতাবস্থায় তৃষ্ণা, অন্য কোন অবস্থায় তৃষ্ণা থাকে না। ২য়ঃ—বাহ্য উত্তাপ প্রয়োগে শীতের উপশম। ৩য়ঃ—গাত্র আবৃত রাখিলে উত্তাপ অধিক হয়। ৪র্থঃ—শীতের সময় মুখ রক্তবর্ণ হয়।

এই চারিটি লক্ষণকে ইগ্নেশিয়ার প্রধান চতুরঙ্গসেনা মনে করিবে। এই চারিটী লক্ষণ থাকিলে ইগ্নেশিয়া প্রয়োগে সে জ্বর নিশ্চয়ই আরোগ্য হইবে।

N. B. :—নাক্স-ভমিকা এবং ইগ্নেশিয়া উভয় ঔষধেই ষ্ট্রিক্নিয়া রহিয়াছে, কিন্তু উভয়ের লক্ষণ সম্পূর্ণ পৃথক। শীতাবস্থায় নাক্স-ভমিকার রোগীকে উত্তাপ

প্রয়োগ করিলে, কিম্বা বিছানার গরমে রাখিলে সে উপশম বোধ করে না। কিন্তু তাপাবস্থায় সমস্ত অঙ্গ সে লেপ দ্বারা ঢাকিয়া রাখে; কারণ সামান্য একটু নড়াচড়াতেই পুনরায় শীতবোধ হয়।

**রোগি-তত্ত্বঃ**—একটী বালকের জ্বরে "শীতের সময় মুখ রক্তবর্ণ ছিল এবং সেই সময় সে আগুন পোয়াইলে সুখ বোধ করিত"; এই লক্ষণ অবলম্বনে তাহাকে ২০০ শত শক্তির ইগ্নেশিয়া প্রদানে সে আরোগ্য লাভ করিল। ঐ পরিবারের মধ্যে সেই সময় ম্যালেরিয়াস্ ফিবার হইয়াছিল, তাহার একটী রোগীর শীত দুই স্কন্ধের মধ্যস্থান ( স্ক্যাপুলা ) হইতে আরম্ভ হয় দেখিয়া তাহাকে ২০০ শত শক্তির ক্যাপ্সিকাম্ দেওয়া যায় এবং তাহাতে সে আরোগ্য লাভ করে। অন্য রোগীর ৯।১০ "এ, এম" (প্রাতে) সময়ে জ্বর আরম্ভ হইয়া, পিত্ত বমন ও হাড়ে হাড়ে বেদনা ছিল, তাহাতে তাহাকে ২০০ শত শক্তির ইউপেটোরিয়াম্—পারফো দেওয়াতে সেও সম্পূর্ণরূপে আরোগ্য হইয়া গেল।

**মন্তব্য ঃ**—শক্তীকৃত হোমিওপ্যাথিক ঔষধ যে কি অদ্ভুত ফলপ্রদ, তাহা যিনি স্বচক্ষে একবার প্রত্যক্ষ করিয়াছেন তিনি আর ভুলিতে পারিবেন না। ইগ্নেশিয়ার ২০০ শত শক্তি দ্বারা বহুতর দীর্ঘকাল ভোগী কুইনাইন আট্কান জ্বরও আরোগ্য লাভ করিয়াছে। শক্তীকৃত ঔষধের যে কি অপার ক্ষমতা তাহা এই সমস্ত রোগীর একটী রোগী দেখিলেও কে অবিশ্বাস করিতে পারে?

**অধিকারস্থ প্রধান প্রধান রোগচয়ঃ**—পেটফাঁপা; ক্রোধজনিত পীড়াচয়; মলদ্বারের পীড়াচয়; রুচি সম্বন্ধে গোলযোগ; পৃষ্ঠদেশের দুর্ব্বলতা; গত প্রৌঢ়াবস্থা; কোরিয়া; ক্রুপ; দুর্ব্বলতা; হৃদয়ের বিষণ্ণতা; এপিলেপ্সি; মূর্চ্ছা; ভয়জনিত পীড়াচয়; অর্শ; শিরঃপীড়া; হৃদ্রোগ; হিক্কা; হিষ্টিরিয়া এবং তজ্জনিত নানাবিধ উপসর্গ; লোকোমোটর এটাক্সিয়া; মেলাঙ্কোলিয়া; ঝিঁ ঝিঁ ধরা; ইণ্টারমিটেণ্ট্-আদিজ্বর; নিদ্রার গোলযোগ; মেরুদণ্ডের ইরিটেশন্; পেটবেদনা; গলার ভিতর ক্ষত; কম্পন; বহুল মূত্রত্যাগ; ভ্যাজাইনার স্প্যাজম্; স্বরভঙ্গ; স্বরাভাব; হাইতোলা।

**সম্বন্ধাবলী (Relations):**—কফিয়া, নাক্স, ট্যাবেকাম্ ইত্যাদি ঔষধের সহিত ইহার সামঞ্জস্য নাই। ইগ্নেশিয়ার অপব্যবহার জনিত কুফল পাল্সেটিলা দ্বারা শোধিত হয়।

বৃদ্ধি (Aggravation) :—তাম্রকূট, কাফি, ব্রাণ্ডি ইত্যাদি সেবনে, চলা ফিরা করিলে, উগ্র গন্ধ গ্রহণে মানসিক অস্থিরতায় এবং শোকাদিতে।

উপশম (Amelioration) :—উত্তাপে, অতীব চাপ প্রদানে ( চায়না ) গলাঃকরণে, চলিয়া বেড়াইলে।

শক্তি (Potency) :—ইহার ২০০ শত শক্তি অতীব কার্য্যকরী; আমরা অনেক স্থলে ইহার ৩০শ শক্তি ব্যবহার করিয়াও সুন্দর ফল পাইয়াছি।

## স্মৃতি-সহায়।

ইগ্নেশিয়ার স্মৃতি-সহায় যথারীতি স্বয়ং প্রস্তুত করিয়া পাঠ কর, তবে অধিকতর পরিপক্বতা লাভ করিতে পারিবে।

---

# আইওডিয়াম। Iodium.

আইওডিন্ নামক সামুদ্রিক পদার্থ হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহা একটি সর্ব্বোৎকৃষ্ট এণ্টিস্ক্রফুলাস্ ঔষধ। ইহাকে আইও-ডিন্ও বলে।

ক্রিয়াস্থান (Action) :—সমস্ত লিম্ফেটিক্ এবং গ্ল্যাণ্ডুলার বিধানচয়, ল্যাক্‌টিয়ল্ ভেসেল্‌স্, মেসেণ্টারিক গ্ল্যাণ্ড্, সেলাইভারী (Sallivary) এবং মেমারি (Mammary) গ্ল্যাণ্ড্। থাইরয়েড্ গ্ল্যাণ্ড্।

নিম্নলিখিত কয়েকটি সিদ্ধিপ্রদ লক্ষণ ইহাতে দৃষ্ট হয়।

১মতঃ—স্ক্রফুলাস্ ধাতু, নিস্তেজ, জীর্ণ-শীর্ণ শরীর, তৎসহ অতীব দুর্ব্বলতা এবং শরীর ক্ষয় প্রাপ্ত হইয়া শুকাইয়া যাওয়া ( এব্রোটেনাম্ );

২য়তঃ—দুর্ব্বলতা এত প্রবল যে, সিঁড়ি দিয়া উপরে উঠিতে হাঁপ ধরে ( ক্যাল্ক-কার্ব্ব )।

৩য়তঃ—ঋতুস্রাবের কালে দুর্ব্বলতা ( এলুমিনা, কার্ব্ব-এনি, ককুলাস )। রাত্রিতে রাক্ষসে ক্ষুধা, যদিচ দিবা রাত্রি সে অধিক পরিমাণে আহার

করে, তথাচ শরীর ক্রমে শুকাইয়া যায় ( এব্রোটে, স্যাট্রা·দি, সাইলিসিয়া, টুবারকুলিনাম্ )।

৫মতঃ—আহারের সময় এবং আহার করিলে পর, কতকটা ভাল বোধ করে।

৬মতঃ—স্তনদ্বয় বেদনাযুক্ত এবং (Atrophied) শুষ্কতা প্রাপ্ত।

৭মতঃ—জরায়ু হইতে বহুল পরিমাণ রক্ত নির্গমন; জরায়ুর ক্যান্সার।

৮মতঃ—প্রাচীন শ্বেতপ্রদর রোগ ও উহার বহুল পরিমাণে স্রাব হয় এবং উহাতে এত (Acrid) ঝাঁজ থাকে যে তাহাতে বস্ত্র খাইয়া যায়।

৮মতঃ—গ্ল্যাণ্ড সমুহের স্ফীতি, বিশেষতঃ মেসেণ্টেরিক্ এবং থাইরয়েড্ গ্ল্যাণ্ড্।

৯মতঃ—মেম্ব্রানাস্ ক্রুপ্; নিশ্বাসপ্রশ্বাসে সাঁই স্থঁই কিংবা শন্ শন্ শব্দ ( স্পঞ্জিয়া ); শুষ্ক, কুক্কুট ধ্বনিবৎ কাশি, বিশেষতঃ কৃষ্ণ কেশ এবং কাল অক্ষিমণিযুক্ত শিশুতে; শিশু কাশিবার বেলায় হস্ত দ্বারা গলা চাপিয়া ধরে ( হিপা )।

১০মতঃ—গরম ঘরে পীড়ায় বৃদ্ধি।

মন্তব্যঃ—সংক্ষেপে আইওডিয়ামের প্রধান ধর্ম্ম বর্ণিত হইল, রাক্ষসে (Ravenous) ক্ষুধা, দিবারাত্রি দামোদরের ন্যায় ভোজন, অথচ শরীর শুষ্ক হইয়া যাওয়া, ভোজনকালে সর্ব্বপ্রকার কষ্টেরই উপশম বোধ—এই চারিটী লক্ষণই আইওডিয়ামের সর্ব্বপ্রধান লক্ষণ জানিও। এই লক্ষণ অবলম্বনে যক্ষ্মা এবং টেবিস·মেসেণ্টেরিকা রোগের প্রথম অবস্থায় এবং অন্যান্য সাধারণ রোগে আইওডিয়াম্ দিয়া আশাতিরিক্ত ফল পাওয়া গিয়াছে। অনেকগুলি ঘ্যাগের রোগী আইওডিয়াম্ C. M. শক্তি প্রয়োগ করাতে সম্পূর্ণ আরোগ্যলাভ করিয়াছে; তাহাদিগকে অমাবস্যা এবং পূর্ণিমান্তে চারি দিবস পর্য্যন্ত, প্রতি দিন রাত্রিতে এক এক পুরিয়া আইওডিয়াম্ খাইতে দেওয়া হইল। আভ্যন্তরিক প্রয়োগের এত আশ্চর্য্য ক্ষমতা যে যিনি স্বচক্ষে এতাদৃশ গলগণ্ডের রোগীর আরোগ্য না দেখিয়াছেন, তাঁহাকে বিশ্বাস লওয়ান অসম্ভব; তবে তিনি বিশ্বাস

করিলে স্বহস্তে এতাদৃশ রোগীর চিকিৎসা করিয়া অভিজ্ঞতা লাভ করিতে পারে।

N. B.:—আইওডিয়াম্ বাহ্য-প্রয়োগে বহু বৎসরেও কিঞ্চিৎমাত্র ফল দর্শাইতে অক্ষম; তাহা বোধ হয় সকলেই জ্ঞাত আছেন। আবার অনেকে বলেন আইওডিয়ামের বাহ্য-প্রয়োগ বিপদজনক।

প্রাতঃকাল হইতে রাত্রি পর্য্যন্ত, অবিরত ফাঁকা ( Empty ) উদ্গার, যেন ভুক্ত বস্তুর প্রত্যেক কণিকা (Gas) গ্যাসে পরিণত হইয়াছে ( কেলি-কার্ব্ব )।

ষ্টার্ণামের পশ্চাৎভাগে, ফুসফুসের ব্রঙ্কাই টিউবে, নাসিকা গহ্বরে, যেন চুল্‌কাইতে ইচ্ছা যায় ( কক্কাস্-ক্যাক্, কোনা, ফস্ )।

হৃৎপিণ্ড (Heart) :—সামান্য পরিশ্রমে প্যাল্‌পিটেশন্ ( ডিজি—সামান্য মানসিক পরিশ্রমে প্যাল্‌পিটেশন্—ক্যাল্ক আর্স )। বোধ হয় যেন, লৌহময় হস্তে হৃৎপিণ্ড কেহ নিষ্পেষণ করিতেছে ( ক্যাক্টাস্, সালফার )।

কোষ্ঠবদ্ধতা (Constipation) :—নিষ্ফল মল ত্যাগ চেষ্টা, ঠাণ্ডা দুগ্ধ পানে কোষ্ঠ পরিষ্কার হয়।

সম্বন্ধাবলী (Relations) :—লাইকোপোডিয়ামের প্রতিপোষক; ক্রুপি ধাতু এবং মেম্ব্রেনাস্ (Croup) ক্রুপে—এসিটিক্-এসিড,ব্রোমাইড,কোনায়াম্ কেলি-বাই, স্পঞ্জিয়া ইহার সদৃশ ঔষধ। ইহার হিপার এবং মার্কিউরিয়াসের পর ফলপ্রদ; ক্রুপে-আইওডিয়ামের পর কেলি-বাইক্রম্ বিশেষ কার্য্যকরী।

N. B.:—সুতিকা-গৃহে প্রসব জনিত উপসর্গ থাকিতে ইহা প্রয়োগ উচিত নহে; যদি প্রয়োগ করিতে হয় তবে অত্যুচ্চ শক্তি দিবে।

বৃদ্ধি (Aggravation) :—গরমে এবং শরীর বস্ত্রাবৃত রাখিলে ( তদ্-বিপরীতে—হিপার এবং সোরি )।

রোগি-তত্ত্ব :—১৮মাস বয়স্ক একটী বালক, নিবাস বরাহনগর, ৫।৬ মাস যাবৎ জ্বর, প্লীহা, উদরাময়, সমস্ত শরীরে পাঁচড়ার ন্যায় ফুস্কুড়ী এবং ক্ষত জন্য ভুগিতেছিল; জিহ্বার পার্শ্বদ্বয়ে ও অগ্রভাগে বহু সংখ্যক ফুস্কুড়ী, জিহ্বাটী লাল, অবিরত খাই খাই ভাব। এই রোগীকে পূর্ব্বে একটি সুদক্ষ হোমিওপ্যাথ ১০।১৫ রকমের ঔষধ দিয়াছেন, তাহাতে কোন ফল হয় না; আমিও ক্যাল্কেরিয়া আদি ৩।৪টী ঔষধ ব্যবহারে কোন ফল পাই না; অবশেষে উপরোক্ত

কয়েকটী লক্ষণ অবলম্বনে আইয়োডিয়াম্ ৬ষ্ঠ শক্তি দেওয়াতে অনেক ফল লক্ষিত হইল; কিন্তু দুই সপ্তাহ কাল থাকিয়া পুনরায় পূর্ব্ব উপসর্গচয় সহ জ্বর উপস্থিত হইল; তাহাতে সাল্‌ফার্ ২০০শত শক্তি এক্মাত্রা প্রয়োগের পর পুনরায় রোগী অনেক সুস্থতা লাভ করিয়াছে এবং আরোগ্য হইয়াছে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ; ২০০শত এবং c. m. শক্তি।

### স্মৃতি-সহায়।

আইয়োডিয়ামের স্মৃতিসহায় স্বয়ং প্রস্তুত করিয়া পাঠ কর, পরিপক্কতা অধিকতর হইবে।

## ইপিকাকুয়ানা। Ipecacuanha.

ইহার মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** ( Action ) :—নিউমোগ্যাষ্ট্রিক্ নার্ভ এবং তৎসম্পর্কীয় শ্বাস প্রশ্বাস যন্ত্র এবং পাকস্থলী এবং তদ্ধেতু ভয়ানক বিবমিষা এবং বমন। মিউকাস্ ঝিল্লি হইতে ক্ষরণ।

**উপযোগিতা** (Suitability) :—পাকস্থলী-জনিত লক্ষণ, **বিবমিষা অতি প্রবল**, এণ্টি-ক্রুড, ও পাল্‌স এই উভয় ঔষধেই জিহ্বা সাদা কোটিং দ্বারা আবৃত কিন্তু ইপিকাকুয়ানার জিহ্বা প্রায়ই পরিষ্কৃত অথবা সামান্য কোটিংযুক্ত ( সিনা; ডিজিটেলিস ); ক্রিমিতে সিনা, হৃদ্ রোগে ডিজিটেলিস্ যেমন তদ্রূপ প্রায় সমস্ত পীড়াতেই ইহার (Constant) **অবিরত বিবমিষা**—বিবমিষার বিশ্রাম নাই। বিবমিষাই এই ঔষধের পথ প্রদর্শক।

**বিবমিষা** (Nausea) **এবং বমন** (Vomiting) :—প্রায়ই এই অবস্থায় খাদ্যবস্তুর দোষ কিংবা পাকস্থলীর গোলযোগ হেতু জন্মিয়া থাকে ( পাল্‌সেটিলা )।*

N. B.:— পাল্‌সেটিলার বিবমিষাদি পিষ্টক, বরফের কুল্‌পি, শূকরের মাংস চর্ব্বিযুক্ত খাদ্য ইত্যাদি আহার হেতু ঘটিয়া থাকে এবং পাকস্থলীতে ভুক্ত বস্তু থাকা কালীনই বিবমিষা দৃষ্ট হয়। কিন্তু ইপিকাকুয়ানার বিবমিষা—ভুক্তবস্তু পাকস্থলী হইতে বাহির হইয়া গেলেও বর্ত্তমান থাকে।

বহু লালা নিঃসরণ সহ বিবমিষা। সাদা বহুল পরিমাণ, চক্‌চকে শ্লেষ্মাপূর্ণ বমন; বমনে কোন উপশম হয় না। বমনের পূর্ব্বে যেরূপ অবস্থা, পরেও সেইরূপ অবস্থা; বমনের পরে ঘুমাইয়া পড়ে; উপুড় হইলে বিবমিষা; তাম্র কূট সেবনে এবং গর্ভাবস্থায় বিবমিষা। বিবমিষার সময় চক্ষু ও মুখ শিংশে হইয়া যায়, চক্ষু বসিয়া যায় ও তাহার চতুর্দ্দিকে নীলিমা পড়ে; তৎসহ মুখমণ্ডল এবং ওষ্ঠদ্বয় মোচ্‌ড়াইতে থাকে; এতাদৃশ বমন ও বিবমিষা—এণ্টি-টার্ট, জিঙ্ক, সাল্‌ফ, লোবেলিয়া, এপোমর্ফিন্, ট্যাবেকাম্ ইত্যাদি অনেক ঔষধের আছে, কিন্তু যথাযোগ্য লক্ষণানুসারেই তাহাদের প্রয়োগ করা উচিত।

মহাত্মা হেরিং সাহেব ইপিকাকুয়ানার বিবমিষা সম্বন্ধে সংক্ষেপে যে, সারগর্ভ কয়েকটি কথা লিখিয়াছেন তাহা নিম্নে প্রদত্ত হইল:—"বিবমিষা অতীব কষ্টদায়ক এবং অবিশ্রান্ত; প্রায় প্রত্যেক পীড়ারই সহচর; বিবমিষা পাকস্থলী হইতে উত্থিত বলিয়া বোধ হয় এবং তৎসহ ( Empty ) ফাঁকা উদ্গার, অতীব লালা নিঃসরণ এবং বমনের চেষ্টা"—ইপিকাক্ ব্যতীত এতাদৃশ বিবমিষা কিছুতেই নিবারিত হয় না।

**পাকস্থলী** (Stomach) :—বোধ হয় যেন, পাকস্থলী ঢিলা হইয়া নীচে ঝুলিয়া পড়িয়াছে ( ইগ্নে, ষ্ট্যাফি )। নাভি প্রদেশে পেট-ফাঁপা সহ, কর্ত্তনবৎ কলিক্ বেদনা, অন্ত্রগুলিতে এরূপ বেদনা, বোধ হয় যেন উহাদের ভিতর হাতের অঙ্গুলী প্রবেশ করিয়া উহারা মর্দ্দিত হইতেছে। ( পাবনার তিনু ঠাকুরের কলিক্ রোগে ইহার ৬ষ্ঠ শক্তি চমৎকার কাজ করিয়াছিল।

**মল** ঃ—তিন প্রকারের মল ইহার প্রধান প্রকৃতিসিদ্ধ লক্ষণ।

**(১) গাঁজলা বা ফেনাযুক্ত মল। ( ২ ) ঘাসের ন্যায় সবুজবর্ণ**; উহা মিউকাসময় অথবা জলময়। ( ৩ ) **শ্লেষ্মাময় মল** অর্থাৎ প্রকৃত আমাশয়ের মল; উহাতে রক্ত মিশ্রিত থাকে কিংবা নাও থাকে এতাদৃশ মল প্রায়ই গ্রীষ্মকালে শিশুদের উদরাময়ে দৃষ্ট হয়। ২০০ শত শক্তির এক মাত্রায় এতাদৃশ পেটের পীড়া অতি সহজে আরোগ্য হইয়া যায়; আরোগ্য না হইলে এতাদৃশ উদরাময় প্রায়ই প্রাণনাশক ইন্‌ফ্যাণ্টাইল কলেরা কিংবা উদরাময়ে পরিণত হইয়া থাকে।

বিবমিষা এবং বমন প্রধান, এসিয়াটিক্ **কলেরা** ( কলচি ) শরৎকালীন

আমাশয়। দিনের বেলায় গরম এবং রাত্রিতে ঠাণ্ডা হেতু পীড়া (কলচি,) মার্ক। কর্ত্তনবৎ বেদনা-উদরের বাম হইতে দক্ষিণ দিকে প্রধাবিত হয় ( ল্যাকেসিস্ ) ; ( দক্ষিণ হইতে বামদিকে ঐ বেদনা গেলে—লাইকো )।

**শিরঃপীড়া** (Headache) :—শিরঃপীড়া সহ বিবমিষা ; ঐ শিরঃপীড়া এরূপ বোধ হয় যেন, মস্তকের হাড় হইতে জিহ্বার গোড়া পর্য্যন্ত আঘাত প্রাপ্ত হইয়াছে ; বাতের পীড়া সহিত এতাদৃশ শিরঃপীড়া দৃষ্ট হয়। অন্য এক প্রকার শিরঃপীড়া পাকস্থলীর গোলযোগে জন্মে ; উহাতে প্রথমে বিবমিষা আরম্ভ হইয়া, পরে শিরঃপীড়া জন্মে এবং বিবমিষা অবিরত চলিতে থাকে। হাইড্রোকেফেলইড সহ বিবমিষা থাকিলে, ইপিকাকুয়ানা সমস্ত আরোগ্য করিতে সমর্থ হয়।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs) :—মিউকাস্ ঝিল্লির উপর ইহার বিশেষ কার্য্য রহিয়াছে ; ব্রঙ্কাই এবং ফুস্ফুসের কোষাণুচয় বহু পরিমাণে শ্লেষ্মা আবদ্ধ, তাহাতে শ্বাসপ্রশ্বাসে ভয়ানক কষ্ট, গলায় সাঁই সুঁই শব্দ, বুকে ভার বোধ ও ব্যাকুলতা, বোধ হয় যেন দম বন্ধ হইয়া গেল ; বক্ষে শ্লেষ্মা জন্মা, হেতু হাঁপানি এবং আক্ষেপযুক্ত কাশি দৃষ্ট হইয়া থাকে। বক্ষে শ্লেষ্মা না জমা হইলেও ইহা হাঁপানি এবং হুপিং-কাশের প্রথম অবস্থায় উৎকৃষ্ট কার্য্যকরী। কাশিতে কাশিতে দম আটকিয়া আসা (Retching) ওয়াক্ উঠা এবং বমি করিয়া ফেলা, ঐ কাশি হেতু নাসিকা এবং মুখ হইতে রক্তস্রাব।

শিশু কাশিতে কাশিতে দম বন্ধ প্রায় হয় এবং তাহাতে কাঠের ন্যায় শক্ত হইয়া যায় ; মুখমণ্ডল নীলিমাপূর্ণ হইয়া পড়ে। নিশ্বাসপ্রশ্বাসকালে ঘড় ঘড় শব্দ সহ কাশি ; ঐ ঘড় ঘড় ( Mucous Rales ) শব্দে যত শ্লেষ্মা উঠিবে বলিয়া বোধ হয়, তত উঠে না। ( এন্টি-টার্ট )।

**রোগি-তত্ত্ব** :—কলিকাতা দুর্গাচরণ মিত্রের বাটীতে একটী শিশুর ক্যাপিলারী ব্রঙ্কাইটিস্ হয়। কাশির ফিটের সময় শিশুর মুখমণ্ডল ও হস্ত পদাদি নীলবর্ণ ধারণ করিয়া, দমবন্ধ সহ মৃতপ্রায় হইত। ইপিকাক্ ৩০ শত শক্তিতে এই রোগীতে আশ্চর্য্য ফল লাভ হয়।

**ইনফ্যান্টাইল নিউমোনিয়া**, বক্ষঃস্থল শ্লেষ্মায় পূর্ণ, সাঁই সুঁই যুক্ত,

ঘন ঘন শ্বাসপ্রশ্বাস, শরীর নীলবর্ণ; মুখমণ্ডল পিংশে হইলে ইপিকাক্ দ্বারা উৎকৃষ্ট ফললাভ করিবে।

বৃদ্ধ ব্যক্তিদিগের (Emphysema) এম্ফিজিমা এবং প্রাচীন (Ch. Asthma) হাঁপানি রোগে, ইপিকাক্ অতীব উপকারী।

এইক্ষণ সংক্ষেপতঃ দেখিতে পাইবে যে, শ্বাস প্রশ্বাসযন্ত্রের উপর ইপিকাকের দুইটি ক্রিয়া :—(১) উক্ত যন্ত্রের মিউকাস্ সংগ্রহ (২) আক্ষেপ উৎপাদন করা।

হিমরেজ বা রক্তস্রাবাদি (Hæmorrhages) :—রক্তস্রাব সম্বন্ধে ইপিকাক্ একটি উৎকৃষ্ট ঔষধ। নাসিকা, পাকস্থলী, রেক্টাম্, জরায়ু, ফুস্ফুস্ মূত্রস্থলী ইত্যাদি শরীরের প্রত্যেক দ্বার হইতে তাহা উজ্জ্বল লাল রক্তস্রাবে ইপিকাক দ্বারা সুন্দর ফল পাইবে; বহুল পরিমাণ একটিভ (Active) উজ্জ্বল রক্তই ইপিকাকের স্রাবিত শোণিত (এরিজিরন, মিলিফোলিয়াম। N. B.:—প্রস্রাবের পর রক্তস্রাবে ইপিকাক ২০০ শত শক্তি প্রয়োগ করিলে, সিকেলি অপেক্ষা অতি অল্প সময়ে এবং সুন্দররূপে রক্তস্রাব বন্ধ করিবে, এই শক্তীকৃত ইপিকাকের এ সম্বন্ধে যাদৃশ ক্ষমতা, টিংচার আর্গট অর্থাৎ সিকেলির তাদৃশ ক্ষমতা নাই।

রক্তস্রাব সম্বন্ধে যে কয়েকটী প্রধান উৎকৃষ্টতম বিপদ্‌বন্ধু ঔষধ আছে, তাহা প্রত্যেক ছাত্র এবং ব্যবসায়ীরই কণ্ঠস্থ থাকা উচিত। ঐ সমস্ত ঔষধ লক্ষণসহ নিম্নে প্রদত্ত হইল; রক্তস্রাব সম্বন্ধে এই কয়েকটী কথা স্মরণ রাখিও।

ইপিকাক :—স্রাবিত শোণিত বহুল পরিমাণে ও উজ্জ্বল লাল তৎসহ শ্বাসপ্রশ্বাসে কষ্ট ও বাধা এবং বিবমিষা; রক্তস্রাব একটিভ কিংবা প্যাসিভ; ইপিকাকের রক্ত বিশ্লিষ্ট নহে।

একোনাইট :—রক্তস্রাব একটিভ উজ্জ্বল লাল, তৎসহ ভয় এবং ব্যাকুলতা।

আর্ণিকা :—আঘাতাদি লাগা, শারীরিক শ্রম এবং ক্লান্তি ইত্যাদি হইতে রক্তস্রাব।

বেলেডোনা :—রক্ত গরম, স্রাবিত রক্তের পাতলা ভাগ উজ্জ্বল লাল এবং তাহার মধ্যে চাপ চাপ থাকিলে, চাপগুলি কাল্‌চে বর্ণবিশিষ্ট। ক্যারোটীড্ আর্টারীর (Carotid Artery) উল্লম্ফন এবং মস্তিষ্কের কঞ্জেচশন

**কার্ব্ব-ভেজি** :—কোল্যাপ্স অবস্থায়, মুখ পিংশে এবং সদা পাখায় বাতাস চাওয়া।

**চায়না** :—**বহুল রক্তস্রাব** ; কর্ণে ভোঁ ভোঁ শব্দ ; মূর্চ্ছা।

**ক্রোকাস্** :—রক্ত কাল দড়ার (Ropy) ন্যায়।

**ফেরাম্** :—রক্ত আংশিক তরল এবং আংশিক চাপ চাপ। মুখমণ্ডল পর্য্যায়-ক্রমে রক্ত এবং পিংশে বর্ণ।

**ল্যাকেসিস্** :—রক্ত বিশ্লিষ্ট পচনাবস্থাযুক্ত ; উহার নীচে দগ্ধ খড়বৎ (Charred Straw ) তলানি দেখা যায়।

ক্রোটেলাস্, ইল্যাপ্‌স্, এবং সাল্‌ফিউরিক্-এসিড্ ইত্যাদির রক্ত তরল ও কৃষ্ণবর্ণ। ক্রোটেলাস্ এবং সাল্‌ফিউরিক্-এসিডের রক্তস্রাব—ইপিকাকের ন্যায় শরীরের প্রত্যেক দ্বার দিয়াই হইয়া থাকে।

**নাইট্রিক-এসিড্** :—উজ্জ্বল লাল বর্ণের একটিভ্ রক্তস্রাব।

**ফস্ফরাস্** :—ছোট টিউমার কিংবা ক্ষুদ্র ক্ষত হইতে, বহুল পরিমাণ শোণিত-স্রাব হইতে থাকে।

**প্ল্যাটিনা** :—আংশিক তরল এবং আংশিক কাল বর্ণের চাপ চাপ।

**পাল্‌সেটিলা** :—ইণ্টারমিটেণ্ট্ (Intermittent ) রক্তস্রাব।

**সিকেলি** :—রুগ্ন, ক্ষীণ স্ত্রীলোকের প্যাসিভ্ ( শৈরিক ) রক্তস্রাব।

**সাল্‌ফার** :—অন্য ঔষধে কায না পাইলে এবং ( Psora ) সোরাধর্ম্ম শরীরে থাকিলে ফলপ্রদ।

**গাত্র-বেদনা** :—বোধ হয় যেন, সমস্ত শরীরের অস্থিগুলি ভগ্ন হইয়া গিয়াছে ( ইউপেটো-পারফো )।

**জ্বর** (Fever) :—ইহা জ্বরের প্রথম অবস্থায় অতীব উপকারী। ডাক্তার **ন্যাস্** এবং **জার** বলেন যে, ইপিকাক প্রয়োগ করিলে অবশ্যই ইহাতে ফল পাইবে এবং তাঁহারা জ্বরের প্রথমাবস্থায় প্রয়োগ করিয়া বহুসংখ্যক রোগীতে ফললাভ করিয়াছেন। জ্বরের অবস্থাত্রয়ে কিংবা কোন এক অবস্থায়, বিবমিষা থাকিলে ইপিকাক্ অবশ্য দিবে। কতকগুলি প্রাচীন এবং তরুণ জ্বররোগীর জ্বর মধ্যাহ্ন সময়ে হইত এবং তৃষ্ণা সামান্য কিংবা ছিল না বলিলেই হয় ; তাহাতে

দুই এক ( Dose ) ডোজ ৩০শ শক্তির সুবিউল্ প্রয়োগে আমরা সন্তোষকর ফললাভ করিয়াছি।

## কুইনাইনের অপব্যবহার হেতু আটকা জ্বর।

শীত এবং গ্রীষ্মে স্বল্পেই কাতর হয়। আহারাদির অত্যাচারে যদি পুনরায় জ্বর হয়, তবে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ।

**রোগি-তত্ত্ব:**—শ্রীমান্ বীরেন প্রায়ই এই প্রকার জ্বর হইয়া বিশেষ কষ্ট পাইত; তাহাকে ইপিকাক্ ৩০শ শক্তি এক মাত্রা দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**সম্বন্ধাবলী (Relations):**—কুপ্রামের প্রতিপোষক ঔষধ। কলেরা ইন্‌ফ্যাণ্টাম্, দুর্ব্বলতা, ক্রুপ্, ইন্‌ফ্লুয়েঞ্জা ইত্যাদিতে ইহার পর আর্সেনিক সুফল-দায়ক। পাকস্থলীর গোলযোগে ইহা পাল্‌সেটিলা এবং এণ্টি-ক্রুডের সমতুল্য।

**বৃদ্ধি (Aggravation):**—শীত এবং শুষ্ক বাতাসে; গরম সজল দক্ষিণ বাতাসে ( ইউফ্রেসিয়া ), সামান্য নড়া চড়ায়।

**শক্তি (Potency):**—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

### স্মৃতি-সহায়।

স্বয়ং প্রস্তুত করিয়া পৃথক খাতায় লিখিয়া নিজেকে পরীক্ষা কর।

*:*:*-

# আইরিস ভার্সিকলার। Iris Versicolor.

### উক্ত নামধেয় গাছের মুল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান (Action):**—অন্নাদি-বাহিকা পথচয় (Alimentary Canal) মুখ হইতে মলদ্বার পর্য্যন্ত অন্নবাহিকা পথে ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

**বমন এবং বিবমিষা**—ইহার একটী প্রধান লক্ষণ। বমন অম্লময়, ইহা এত অম্ল, যেন উহা দ্বারা গলার অভ্যন্তর (Excorited) হাজিয়া যায়।

ভিক্রো ) এবং বেদনা ক্ষুদ্র একটী স্থানে অবস্থিতি লয় । বেদনা হঠাৎ আবির্ভূত হয় এবং হঠাৎ সারিয়া যায় ( বেল্, ইগ্নে, ম্যাগে-ফস্ )। বেদনা এক স্থান হইতে অন্তর্হিত হইয়া, অন্য স্থানে প্রকাশ পায় ( কেলি-সালফ, ল্যাক্-ক্যানি, পাল্‌স্, ম্যাঙ্গেনাম্-এসিটিকাম্ ) ।

অন্যান্য:—কেলি-বাই এর বেদনা পাল্‌সেটিলার ন্যায় (Changeable) একস্থানে অধিকতর সময় স্থায়ী হয় না এবং ইহাতে স্থানীয় স্ফীতিও জন্মে না। N. B. :—কেলি-সাল্‌ফের লক্ষণ প্রায়ই পাল্‌সেটিলার ন্যায়। ম্যাঙ্গেনামের বেদনা ক্রস্ ( Cross ) বা আড়াআড়ি ভাবে এক সন্ধিস্থান হইতে অন্য সন্ধি স্থানকে আক্রমণ করে। ল্যাক্-ক্যানিনামের বেদনা প্রায়ই পার্শ্ব পরিবর্ত্তন—এবং একদিন এক পার্শ্বে থাকে এবং বারান্তরে অন্য পার্শ্বে যায় ইত্যাদি। কেলি-বাইক্রোমিকামের লক্ষণ মধ্যে পর্য্যায়াবস্থা দৃষ্ট হয় যথা—বাত এবং আমাশয় পর্য্যায়ক্রমে বৃদ্ধি এবং কম পড়ে ( এব্রোটেনাম্ )। প্লাটিনামে সাধারণ মানসিক লক্ষণ এবং পৃষ্ঠ বেদনাদি শারীরিক লক্ষণ, পর্য্যায় (alternate) অবস্থায় দৃষ্ট হয়। প্রতিদিন একই সময়ে নিউর‍্যাল্‌জিক্ বেদনা ( চিনিনাম্-সালফ )।

**প্রকৃতি (Constitutions) ইত্যাদি**:—ইহা মেদযুক্ত মোটা এবং পাত্‌লা চুলবিশিষ্ট ব্যক্তিতে অথবা সর্দ্দি, কাশি, ক্রুপ্ ক্রফুলা কিংবা উপদংশ ইত্যাদি যুক্ত শিশুতে বিশেষ উপযোগী।

**সম্বন্ধাবলী (Relations)** :—ক্রুপে ইহা ব্রোমাইড, হিপার এবং আইওড্ সদৃশ। আমাশয়ে অন্ত্র চাঁচার (Scraping) ন্যায় থাকিলে এতৎপরে ক্যান্থ অথবা কার্ব্বলিক-এসিড প্রয়োগ উৎকৃষ্ট। ক্রুপে স্বরভঙ্গ, তৎসহ শক্ত পর্দ্দা হইলে, দুর্ব্বলতা এবং হিমাঙ্গ থাকিলে এতৎ পরে আইওডিয়ম্ উৎকৃষ্ট কার্য্যকারী। নাসিকার তরুণ এবং প্রাচীন সর্দ্দিতে, এই ঔষধের পর ক্যালকেরিয়া প্রয়োগ উপকারী। সর্দ্দি এবং চর্ম্মরোগে এই ঔষধ এণ্টি-টার্টের পর প্রয়োগ করিলে সুফল প্রাপ্ত হওয়া যায়।

**বৃদ্ধি (Aggravation)** :—গ্রীষ্মোত্তাপে, গরম বাতাসে।

**উপশম (Amelioration)** :—শীতকালে চর্ম্মরোগের উপশম ( তদ্-বিপরীতে—এলুমিনা, পিট্রোলি )।

**শক্তি** (Potency) :—১২শ, ৩০শ, ২০০শত।

### স্মৃতি-সাহায্য।

ক্রিয়াস্থানচয়। শ্লেষ্মা এবং ক্ষরিত মিউকাসের বিশেষ প্রকৃতিগত ধর্ম্ম। গলার অভ্যন্তরস্থিত ক্ষতাদি, ক্ষতের বিশেষ প্রাকৃতিক অবস্থা। নাসিকার অভ্যন্তর ভাগস্থ মিউকাস মেম্বেনে ইহার ক্রিয়ানিচয়। গলার অভ্যন্তরে ক্ষুপের প্রকৃতি। পাকস্থলীর পীড়ানিচয়। জিহ্বার অবস্থাচয়। জেলির ন্যায় মিউকাস ক্ষরণ। বেদনার বিষয়।

(হাইড্রাসটিস, আইরিস ভার্সিকালার, লাইসিন্,) (নাক্স-ম) (নাক্স-ভ, এনাকার্ডিয়াম্) (মার্কপ্রটো-আইওড্, ষ্টান্নাম-ক্স ) ( ইগ্নে ) ( জেল্‌স, ল্যাক্-ভিক্সো ) (আইরিস, ষ্টান্নাম্, ল্যাক্-ভিক্সো ) ( বেল, ইগ্নে, ম্যাগ্নে-ক্স, ) ( কেলি-সালফ, ল্যাক্-ক্যানি, পালস, ম্যান্‌গেনাম-এসিটিকাম্ ) ( চিনি-সাল্‌ফ ) ( এলুমিনা, পিট্রোলি) ইত্যাদি।

সদৃশ ও বিসদৃশ ঔষধাবলীর সহিত তুলনা কর।

---

# কেলি-ব্রোমেটাম্। Kali-Bromatum.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

সম-সংজ্ঞা—ব্রোমাইড্ অব্ পটাশ্।

**মুল-ক্রিয়া** :—প্রথমেই ইহা হৃৎপিণ্ডের এবং রক্তবহা নাড়ীদিগের সঙ্কোচনাবস্থা উৎপাদন করে। পশ্চাৎ ঐ সমস্ত যন্ত্রের শিথিলতা এবং প্রসারিত অবস্থা হইয়া পড়ে; তাহা হইতে স্নায়ুবিধান এবং মাংসপেশী সমস্তে অসাড় অবস্থা উপস্থিত হয়। গ্ল্যাণ্ড সমস্তের স্রাব শুষ্ক হইয়া যায়। এলোপ্যাথিক ডাক্তার মহাশয়েরা **নিদ্রাকারক** বলিয়া অনেক সময় ইহার অপব্যবহার করিয়া থাকেন। প্রথম প্রথম প্রয়োগে মস্তিষ্কের এনিমিয়া উৎপাদন করিয়া স্বাভাবিক নিদ্রার ন্যায় কার্য্য করে বটে, কিন্তু অধিক দিন পুনঃ পুনঃ ব্যবহৃত হইলে মনঃক্ষুন্নতা, হৃদয়ের অবসন্নতা, অবশেষে উন্মত্ততা এবং মস্তিষ্কের সফেনিং (Softening) জনিত লক্ষণ দেখা যাইয়া থাকে। মস্তিষ্কে রক্তবহা নাড়ীদিগের

অগ্রে সঙ্কোচনাবস্থা, পরে তাহাদের শিথিল অবস্থা হইতে এই সমস্ত অবস্থা উপস্থিত হয়।

**চঞ্চলাবস্থা** :—হস্ত এবং অঙ্গুলীচয় যেন অবিরত কার্য্যে লিপ্ত রহিয়াছে, কিংবা অবিরত সঞ্চালিত হইতেছে (পদের ঐরূপ অবস্থায়—জিঙ্কাম্)

N. B. :—ফস্ফারাসের সঞ্চালন অবস্থা—সর্ব্বগাত্রব্যাপী অথবা অসুখ জনিত, একদণ্ডও ঠিক থাকিতে পারে না, অবিরত অবস্থিতি পরিবর্ত্তন করে (রাস্টক্সের অবিরত সঞ্চালন—বেদনার উপশম আশায়)।

**স্মৃতি-শক্তি** (Memory) :—স্মৃতি লোপ পায়, কথা বলিতে ভুলিয়া যায়, কোন কথা বলিয়া দিলে, তাহা তখন বলিতে পারে (এনাকার্ডিয়াম্)।

**মাংসপেশী** (Muscles) :—মাংসপেশীচয় সমবেত অবস্থায় কার্য্য করিতে অক্ষম। অনিদ্রা, অস্থিরতা ইত্যাদি—শোক, সম্পত্তি অথবা মান নষ্ট, বিষয়ের ব্যাকুলতা ইত্যাদি হইতে জন্মে (হাইওস)।

শিশুদের রাত্রিকালে ভয়ের সঞ্চার (কোল-ফস)। অদ্ভুত স্বপ্ন দর্শন। সম্নাম্বোলিজ্‌ম্ (Sumnumbolism) স্বপ্নে সঞ্চরণ বা বেড়ান (সাইলি)।

**শিশু ওলাউঠা** (Infantile cholera) :—ইহাতে ইহা নিতান্ত উপকারী ঔষধ। মস্তিষ্কে জল হইবার পূর্ব্বে অর্থাৎ হাইড্রোকেফালাইড অবস্থার প্রথম ভাগে জল সঞ্চয়ের পূর্ব্বে প্রতিফলিত ক্রিয়া দ্বারা স্নায়বীয় লক্ষণ প্রকাশ পাইলে, কেলি-ব্রোমেটাম্ দ্বারা বিশেষ উপকার পাইবে। পাত্‌লা জলবৎ মল, অস্থিরতা আবল্য ও তন্দ্রাবস্থা এবং কন্‌ভাল্‌শন ইত্যাদিতে আমরা এই ঔষধ দ্বারা সুফল পাইয়াছি। ইহা দ্বারা আমাদের হস্তে অনেক শিশু-ওলাউঠা রোগী আরোগ্য লাভ করিয়াছে।

প্রতিদিন রাত্রে ৫ টার সময়, শিশুদের পেট বেদনায় বিশেষ উপকারী। (বেলা ৪টার সময় পেট-বেদনায়—কলোসিন্থ এবং লাইকো)।

**কাশি** (Cough) :—গর্ভাবস্থায় স্নায়বীয় কাশিতে ইহা উৎকৃষ্ট ঔষধ। শুষ্ক, কঠিন এবং অবিরত কাশি হেতু গর্ভস্রাবের সম্ভাবনায় ইহা অতীবফলপ্রদ (কোনায়াম্)। N. B :—কোন রাজকুমারীর গর্ভাবস্থায় ঐ প্রকার কাশিতে আমরা এই ঔষধের ১ম এবং ৩য় শক্তি প্রয়োগ করিয়া বিশেষ ফল পাইয়াছি।

তোত্‌লা স্বভাব ( বোভি, ষ্ট্র্যামো )।

বয়স-ব্রণ জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ; তাহাতে শক্ত দাগ পড়িলে ইহা এবং কার্ব্ব এনি উভয়েই কার্য্যকারী।

**সম্বন্ধাবলী** (Relations):—লেড্‌ (Lead Poison) পয়ঃরনে অর্থাৎ সীসক দ্বারা বিষাক্ত হইলে, ইহা তাহার একটী প্রতিষেধক (Antidote) ঔষধ। **শক্তি** (Potency) :—১ম, ৩য়, ১২শ, ২০০ শত, ৬ষ্ঠ।

# কেলি-কার্ব্বনিকা। Kali-Carbonica.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

সম-সংজ্ঞা ঃ—কার্ব্বনেট অব পটাশ।

**ক্রিয়াস্থান** :—সিম্প্যাথেটিক্ বিধান, শ্বাস-প্রশ্বাস যন্ত্রের এবং মূত্রযন্ত্রের মিউকাস মেম্ব্রেনের উপরেই ইহার কার্য্য রহিয়াছে। শরীরের টিস্থনিচয়ে শুষ্কভাব উৎপন্ন করিয়া, তাহাতে Stitching অর্থাৎ **সুচিকা-বিদ্ধবৎ বেদনা** উৎপত্তি করে।

**বেদনা** (Pain) :—সূচিকা-বিদ্ধবৎ বেদনা ইহার প্রধানতম প্রকৃতিগত লক্ষণ ( ব্রাইওনিয়া, মার্ক-ভাইভাস )।

**ব্রাইওনিয়ার** বেদনা—প্রত্যেক সঞ্চালনের সহিত উপস্থিত হয়, সঞ্চালন ব্যতীত প্রায়ই হয় না; কিন্তু কেলি-কার্ব্বের বেদনা—নড়াচড়ার জন্য অপেক্ষা করে না এবং শরীরের যে কোন অঙ্গে উক্ত বেদনা হইয়া থাকে, এমন কি দন্তেও ঐ বেদনা লক্ষিত হয়। কিন্তু ব্রাইওনিয়ার বেদনা প্রায়ই সিরাস Seorus মেম্ব্রেন্ মধ্যে হইয়া থাকে; দক্ষিণদিকের নিম্নবক্ষ কেলি-কার্ব্বের একটী প্রিয় স্থান; ঐ স্থানে সূচি-বিদ্ধবৎ বেদনা আরম্ভ হইয়া, সোজাসুজি পৃষ্ঠদিকে ধাবিত হয়। যদি নিউমোনিয়া কিংবা প্লুরো-নিউমোনিয়া রোগে ব্রাইওনিয়া দ্বারা কোন কাজ না পাও এবং ঐ সূচিকা-বিদ্ধবৎ বেদনা, নিশ্বাস প্রশ্বাসের সঞ্চালন

না হইয়াও উপস্থিত হইতে থাকে, অর্থাৎ দম বন্ধ করিয়া রাখিলেও সূচিবিদ্ধবৎ বেদনা অনুভূত হয়—তবে কেলি-কার্ব্ব দ্বারা নিশ্চয়ই ফল পাইবে। কারণ কেলি-কার্ব্ব ব্রাইওনিয়ার কার্য্যের সহায়তা করে এবং তৎপরে নিজেও উৎকৃষ্ট কার্য্যকারী হয়। কেলি-কার্ব্বের এতাদৃশ বেদনা যে দক্ষিণদিকের বেদনাতেই সীমাবদ্ধ তাহা নহে; বামবক্ষেও, বিশেষতঃ প্লুরো-নিউমোনিয়া এবং পেরি-অথবা এণ্ডো-কার্ডাইটিস রোগে উহা দ্বারা উৎকৃষ্ট ফললাভ হইয়াছে। দক্ষিণ নিম্নবক্ষের বেদনায় **মার্কিউরিয়াস ভাইভাস্‌ও** একটী উৎকৃষ্ট ঔষধ; যদি দেখ ঘর্ম্ম সত্বেও রোগের উপশম হইতেছে না, জিহ্বা এবং মুখ মধ্যে মার্কিউরিয়াসের লক্ষণ রহিয়াছে, তখন ব্রাইওনিয়া এবং কেলি-কার্ব্বকে তুচ্ছ করিয়া—মার্কিউরিয়াস-ভাইভাস প্রয়োগ করিবে।

"বেদনা এত **হঠাৎ** এবং এত **তীক্ষ্ণ** ভাবে উপস্থিত হয় যে, রোগী তাহাতে চীৎকার করিয়া ক্রন্দন করে এবং কতক সময় পরে বেদনা চলিয়া যায়"—এই লক্ষণ অবলম্বনে কয়েকটী আশাশূন্য পিউয়ারপারেল্ জ্বর-রোগিণীকে কেলি-কার্ব্ব শমন-সদন হইতে রক্ষা করিয়াছে। এতাদৃশ লক্ষণে কখনই কেলি-কার্ব্ব প্রয়োগ করিতে ভুলিও না।

**রক্ত** (Blood) **ও হৃৎপিণ্ড** (Heart) :—রক্তে লালবর্ণ কণানিচয়ের হীনতা। রোগী ক্ষীণরক্ত, তৎসহ অত্যন্ত দুর্ব্বল এবং চর্ম্ম শোথযুক্ত অথবা পিংশে সাদা। এই অবস্থা প্রায়ই যুবতীদিগের যৌবনাবস্থায় দেখা যায়। রক্তক্ষীণতা এবং দুর্ব্বলতা হেতু ভালরূপ রজঃস্রাব হয় না। মাঝে মাঝে শরীরটি, বিশেষতঃ মুখমণ্ডলটী এবং চক্ষের চতুর্দ্দিক, বিশেষতঃ **উপরের অক্ষি-পত্র** জলঠুসোবৎ **শোথপূর্ণ** দেখায়; এতৎসঙ্গে কটীদেশে বেদনা ও অতীব দুর্ব্বলতা বর্ত্তমান থাকে। N. B.—অনেকে অন্যায়রূপে এতাদৃশ স্থলে, ভালরূপ না বুঝিয়া, পালসেটিলা কিংবা ফেরাম প্রয়োগ করিয়া থাকেন। কিন্তু কেলি-কার্ব্বই এই প্রকার রোগিণীর প্রকৃত রোগ আরোগ্যকারী।

কথিত রক্ত-ক্ষীণতা (Anæmia এনিমিয়া) যুবা বৃদ্ধাদিগের **রক্তোচ্ছ্বাসীত অবস্থায়**, শোথের প্রবলতা এবং উপরাক্ষির জলঠুসো অবস্থা এবং হৃৎপিণ্ডের দুর্ব্বলতা দেখিতে পাইবে। এই দুর্ব্বলতা সহ হৃৎপিণ্ডের অসম

( ইণ্টারমিটেণ্ট ) অবস্থা এবং মাংসপেশীর দুর্ব্বলতা দেখিতে পাইলে, কেলি-কার্ব্ব অবশ্য প্রয়োগ করিবে।

কথিত অবস্থানিচয় সহ কটীদেশের অবিরত এরূপ বেদনা, যেন পৃষ্ঠ এবং পা আর তাহার শরীর বহন করিতে সক্ষম হয় না। সা ধপ্ করিয়া চেয়ার কিংবা চৌকির উপর বসিয়া পড়ে কিংবা অবসন্ন হইয়া বিছানায় শুইয়া পড়ে। ঐ বেদনা হিপ্ (Hip) দেশ কিংবা গ্লুটিয়েল্ মাংসপেশী পর্য্যন্ত প্রসারিত হয়। রোগিণীর সহজেই ঘর্ম্ম হইতে থাকে। **ঘর্ম্ম, কটী-বেদনা এবং দুর্ব্বলতা** এই ত্রি-লক্ষণ কেলি-কার্ব্ব ব্যতীত অন্য ঔষধে দেখা যায় না।

**বক্ষ** (Chest) **ও ফুস্‌ফুসাদি** (Lungs) :—বক্ষাদিতে সূচিকা-বিদ্ধবৎ বেদনায় ইহা যে অমোঘ ঔষধ তাহা পূর্ব্বেই বিশদরূপে বলা হইয়াছে এবং ইহা যে কেবল নিউমোনিয়া, প্লুরিসি, হৃদ্-রোগের ঔষধ তাহা নহে, যক্ষ্মা রোগের প্রারম্ভে এবং পরে প্রকাশিত অবস্থাতেও ইহা এক উৎকৃষ্ট ঔষধ।

**রোগি-তত্ত্ব** ঃ—(১) একটী রোগীর দক্ষিণ ফুস্‌ফুসের নিম্ন ভাগ যক্ষ্মা-ক্রান্ত হইয়াছিল; তাহাতে বহুল পূঁযবৎ গয়ের উঠিত, নাড়ি ১২০, শরীর জীর্ণ শীর্ণ, রুচি মাত্র নাই; ফুস্‌ফুস্ একটীতে বৃহৎ ক্যাভিটী (Cavity) হইয়াছিল; অনেক চতুর ও অভিজ্ঞতাপূর্ণ ডাক্তার এই রোগী দেখিয়া "শিবের অসাধ্য" বলিয়াছিল; কিন্তু কেলি-কার্ব্ব উচ্চ শক্তি, প্রতি অষ্টম দিনে এক মাত্রা করিয়া প্রয়োগ করাতে, রোগী ক্রমে সুস্থ হইতে লাগিল এবং তৎপরে ২৪ বৎসর পর্য্যন্ত নীরোগাবস্থায় বিশেষ সুস্থভাবে জীবিত ছিল।

( ২ ) **রাত্রি তিনটার সময় রোগের বৃদ্ধি**—এই ঔষধের একটী সিদ্ধপ্রদ লক্ষণ। কাশি, যক্ষ্মা, শোথ, হৃদ্‌রোগ ইত্যাদি যে কোন পীড়ায়, রাত্রি ৩টার সময় রোগের বৃদ্ধি দেখিলে কেলি-কার্ব্ব দ্বারা আশ্চর্য্যফল পাইবে। ডাক্তার Dr. Brown ব্রাউন একটী অতীব প্রসিদ্ধ হোমিওপ্যাথিক ডাক্তার; তাহার বৃদ্ধ শ্বশুর মহাশয়ের সার্ব্বাঙ্গিক শোথ সহ হাইড্রোথোরাক্স রোগ জন্মিয়াছিল; তাহাতে তিনি নিতান্ত ক্ষীণরক্ত হইয়া পড়িয়াছিলেন; বাঁচিবার আশা ছিল না; অনেক প্রকার হোমিওপ্যাথিক ঔষধ প্রয়োগ হয় কিন্তু কিছুতেই কোন ফল হয় না। একদিন ঐ বৃদ্ধের কন্যা বলিল "রাত্রি ৩টার সময় তাহার পিতার রোগ অতীব বৃদ্ধি পায়" এই লক্ষণ শ্রবণ করিয়া তাঁহাকে

২০০ শত শক্তির কেলি-কার্ব্ব প্রয়োগ করা যায়; তাহাতে মন্ত্রবলের ন্যায় রোগী ক্রমেই আশ্চর্য্য ভাবে সুস্থতা লাভ করিয়া আরোগ্য প্রাপ্ত হইলেন। আর কদাচ তাঁহার শোথ রোগ দেখা যায় নাই এবং তিনি তৎপরে বহুবৎসর পর্য্যন্ত জীবিত ছিলেন। হোমিওপ্যাথি যে কীদৃশ আশ্চর্য্যভাবে মৃতশরীরেও জীবনদান করিতে পারে, তাহা যিনি দেখিয়াছেন তিনিই বুঝিয়াছেন। অপরকে ইহা বুঝাইবার কথা নহে, স্বচক্ষে একবার মাত্র দর্শন করিলেই জ্ঞান-চক্ষু ফুটিতে পারে !!

পীড়িতদিকে শয়নে রোগের বৃদ্ধি ( তদ্বিপরীতে—ব্র'য়োনিয়া )।

আক্ষেপযুক্ত কাশি তৎসহ ওয়াক্ দিতে থাকা, কিংবা ভুক্ত দ্রব্য বমন হইয়া যাওয়া। সাদা কিংবা ধূম্রবর্ণবৎ, সিদ্ধকরা বড় সাগুদানার ন্যায় ঢেলা ঢেলা পদার্থ, কাশিবার কালে গলা হইতে ছুটিয়া বাহির হয় (ব্যাডিয়াগা, চেলিডো)।

**হাঁপানি** (Asthma) :—বসিয়া থাকিলে অথবা সম্মুখে উপুর হইলে, কিংবা চেয়ারে বসিয়া দোল খাইলে উপশম। রাত্রি ২টা হইতে চারিটায় বৃদ্ধি।

যক্ষ্মাকাশিতে ফুস্ফুস মধ্যে ক্ষত হইলেও, এই ঔষধ দ্বারা আশ্চর্য্য ফল পাইবে। **মহাত্মা হ্যানিম্যান্** স্বয়ং এই কথা বলিয়াছেন।

হৃৎপিণ্ডের মেদাপজনন হইবার প্রবণতা ( ফস )।

**প্রকৃতি ইত্যাদি** (Suitability) :—সহজেই সর্দ্দিলাগা স্বভাব। ভগ্ন স্বাস্থ্য, ক্ষীণ রক্ত, বৃদ্ধ বয়স, শরীরে মেদাধিক্য হওয়া স্বভাব ( এমোনি কার্ব্ব, গ্র্যাফা ); জীবন-রক্ষক তরল পদার্থনিচয় ক্ষরণের পর ও রক্ত স্রাবাদির পর ( চায়না, ফস-এসিড, ফস, সোরি ) ইত্যাদি কার্য্যকারী ঔষধ।

**স্পর্শাসহিষ্ণুতা** (Sensitiveness) :—ইহা এতাদৃশ প্রবল, যে সামান্য স্পর্শেও ( বিশেষতঃ চরণে ) চম্‌কিয়া উঠে।

একক থাকিতে সম্পূর্ণ অনিচ্ছা ( আর্স, বিস্ম্যাথ, লাইকো ) ( একক থাকিতে ইচ্ছা—ইগ্নে, নাক্স )।

"উপর অক্ষিপত্র এবং চক্ষু ও ভ্রূর অন্তর্ব্বর্ত্তী স্থান, জলপূর্ণ ব্যাগের ন্যায় ঠোস মারিয়া ফুলিয়া থাকে" এই লক্ষণ এই ঔষধের প্রধানতম প্রকৃতি, ইহা কখনই ভুলিও না ; এ বিষয় পূর্ব্বেও বলিয়াছি।

প্রাতে মুখ ধুইবার সময়, নাক দিয়া রক্ত পড়া (এমোনি-কার্ব্ব, আর্ণিকা)।

আহারের সময় দাঁতে বেদনা, ঐ বেদনা গরম এবং ঠাণ্ডা উভয়েতেই বৃদ্ধি পায়।

ঋতুস্রাবের পূর্ব্বে নিতান্ত অসুখ বোধ করে, উহার পূর্ব্বে এবং সময়ে কোমর বেদনা। অযথেষ্ট প্রসব-বেদনা, তাহাতে কোমর বেদনা এত প্রবল যে কটিদেশ চাপিয়া ধরিয়া রাখিতে হয় ( কষ্টি )।

গলাধঃকরণে গলার মধ্যে মাছের কাঁটার ন্যায় খচ খচ বোধ ( হিপার, নাইট্রিক-এসিড, আর্জ্জেণ্টাম্-নাইট্রিকাম্, ডলিকস )। গলাধঃকরণকালে কটি বেদনা। কোষ্ঠবদ্ধতা, মল বৃহৎ ও কঠিন।

**পাকস্থলী** (Stomach) :—পাকস্থলী এত স্ফীত যেন ফাটিয়া যাইবে। সে যাহা পান করে কিংবা খায়, সমস্তই যেন, গ্যাস হইয়া পড়ে। সামান্য কিছু, আহার করিলেও পেটের ভিতর পূর্ণতা, গরম বোধ, গ্যাস হইয়া পেট ফাঁপা ইত্যাদি লক্ষিত হয়। **আহারের পর পেট ফাঁপা জাতীয় ডিস্পেপসিয়ায়** ইহা অতি অমূল্য ঔষধ (কার্ব্ব-ভ, চায়না, লাইকো)।

**দুর্ব্বলতা** (Debility) :—অতীব স্নায়বীয় দুর্ব্বলতা, তাহাতে মাংসপেশী সমস্তে দুর্ব্বলতা। সহজেই ভয় খায় এবং কাল্পনিক মূর্ত্তি দেখিয়া চীৎকার করিয়া উঠে। স্পর্শ করিলে চম্‌কিয়া উঠে ; এই কয়েকটী প্রধান লক্ষণ।

**সম্বন্ধাবলী** (Relations) :—কেলি-সাল্‌ফ, ফস, ইত্যাদির পর প্রয়োগে উপকারী ; আল্‌গা ঘড়্‌ঘড়ীযুক্ত কাশিতে ট্যানামের পর উৎকৃষ্ট ফলপ্রদ। ইহা কার্ব্ব-ভেজির সাহায্যকারী ঔষধ। ন্যাট্রাম্-মিউরিয়েটিকাম্ ঋতুস্রাব আনয়ন করিতে অক্ষম হইলে, এতদ্দ্বারা তাহাতে ফল পাইবে। ইহা একটী প্রধান (Antipsoric) এণ্টিসোরিক ঔষধ।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত শক্তি অধিকতর ফলপ্রদ।

**স্মৃতি-সাহায্য।**

ক্রিয়াস্থানাদি ; সূচিকা-বিদ্ধবৎ বেদনা ; অন্যান্য বেদনা ও তাহাদের প্রকৃতি ; ক্ষীণরক্ত ( এনিমিয়া ) ও হৃৎপিণ্ড ; রক্তঃস্রাব ; কটি-বেদনা ; ঊর্দ্ধ অক্ষিপত্রের প্রধানতম লক্ষণ ; বক্ষঃরোগাদি ; কাশি ; হাঁপানি ; যক্ষ্মাকাশি ; কি প্রকার অবস্থা ও প্রকৃতিতে কার্য্যকারী ; স্পর্শাসহিষ্ণুতা ; নাক দিয়া রক্ত পড়া ; ঋতুস্রাবের পূর্ব্ববর্ত্তী লক্ষণ ; গলাধঃকরণ ; ডিস্পেপসিয়া ও পাকস্থালীর অবস্থা ; দুর্ব্বলতা।

( ব্যাপ্তিসিয়া, চেলিডোনিয়াম্ ) ( ফস ) ( এমোনি-কার্ব্ব, গ্র্যাফা ) ( চায়না, ফস-এসিড )।

ফস, সোরি) (আর্স, বিস্মাথ, লাইকো) (ইগ্নে, নাক্স) (এমোনি-কার্ব্ব, আর্ণিকা) (কষ্টিক) (হিপার, নাইট্রিক-এসিড, আর্জ্জেন্টাম-নাইট্রিকাম, ডলিকাস) (কার্ব্ব-ভ, চায়না, লাইকো) ইত্যাদি ঔষধের সহিত কোন কোন বিষয়ে সাদৃশ্য ও বৈসাদৃশ্য আছে।

# কেলি-হাইড্রিওডিকাম—Kali Hydriodicum.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**সম-সংজ্ঞা** :—আইওডাইড অব পটাস; কেলি-আইওডেটাম।

**ক্রিয়াস্থান** (Action) :—মিউকাস মেম্ব্রেন, বিশেষতঃ শ্বাসপ্রশ্বাস এবং কিড্‌নী যন্ত্রের মিউকাস মেম্ব্রেন; রক্তের দূষিতাবস্থা।

লিম্ফেটিক এবং গ্ল্যাণ্ডিউলার সিষ্টেম মধ্যে ইহা মার্কুরিয়াসের ন্যায় কার্য্যকারী।

N. B :—এলোপ্যাথ মহাশয়েরা ইহার অত্যন্ত (Abuse) অপব্যবহার করিয়া থাকেন।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs):—যদি অত্যন্ত প্রখর ঠাণ্ডা লাগার পর, দীর্ঘকাল স্থায়ী কাশি, কিংবা নিউমোনিয়ার পর, তাদৃশ কাশি থাকে এবং তাহাতে এরূপ বোধ হয়, যেন রোগীর ক্ষয়কাশ বুঝি বা হইয়াছে কিংবা হইবে, তৎসঙ্গে বহুল পরিমাণ গয়ের, বক্ষঃস্থলের গভীরতম-প্রদেশ, মধ্য ষ্টার্ণাম স্থান হইতে উঠে এবং তাহার আনুষঙ্গিক বেদনা, স্কন্ধদ্বয়ের মধ্যবর্ত্তী স্থানে বরাবর অনুভূত হয়; যদি তাহার সঙ্গে অতীব **দুর্ব্বলকারী নিশাঘর্ম্ম** হইয়া শরীর দুর্ব্বল হইয়া যায়, তবে সেই স্থলে ইহা একটী অমৃততুল্য ঔষধ জানিবে।

এতদ্দ্বারা এতাদৃশ লক্ষণযুক্ত বহু রোগী আরোগ্য লাভ করিয়াছে। ( কথিত বেদনা, দক্ষিণ বক্ষের নিম্ন ভাগে পৃষ্ঠদেশ পর্য্যন্ত ধাবিত হইলে— কেলি-কার্ব্ব )।

**রোগি-তত্ত্ব** :—ডাক্তার **ন্যাস** তাঁহার ব্যবসার প্রথম ভাগে আদৎ পটাশ আইওডাইড দুই কিম্বা ৪ গ্রেণ, ৪ আউন্স জলে দ্রব করিয়া তাহা এক টেব্‌ল-স্পুন (Table-Spoon) পরিমাণ দিনে তিনবার খাইতে দিতেন এবং

ঐ মিক্শ্চার অর্দ্ধ পরিমাণ নিঃশেষিত হইলে, পুনরায় তাহাতে জল মিশ্রিত করিয়া পূর্ব্ববৎ ৪ আউন্স করা হইত ; সেই নব মিক্শ্চার পূর্ব্ববৎ পরিমাণ দিনে তিনবার সেবন করিতে দেওয়া হইত এবং পুনরায় উহা অর্দ্ধ নিঃশেষিত হইলে পূর্ব্ববৎ ক্রমে জলপূর্ণ করিয়া রোগীকে আরোগ্য পর্য্যন্ত এতাদৃশ ক্রমে খাইতে দেওয়া হইত ; তাহাতে বহু রোগী আরোগ্য লাভ করিয়াছে।

কতক বৎসর এইরূপ ভাবে চিকিৎসা করার পর, একটী পূর্ব্ব কথিত লক্ষণযুক্ত রোগী আসিল, তাহাকে ২০০ শত শক্তির পটাশ আইওডাইড প্রয়োগ করাতে সেও পূর্ব্ব কথিত মিক্শ্চার সেবনকারী রোগীদের ন্যায় শীঘ্রই আরোগ্য লাভ করিল ; সেই অবধি তিনি অধিকাংশ রোগীতে ২০০ শক্তি ব্যবহার করিতেছেন।

**অন্তব্যঃ**—স্যাঙ্গুইনেরিয়া এবং ষ্ট্যানাম—নামক ঔষধদ্বয়ের এতাদৃশ **গয়েরের** (Sputa) সম্বন্ধে অনেক সাদৃশ্য রহিয়াছে।

এই তিন ঔষধেরই গয়ের পরিমাণে বহুল এবং গাঢ় ; কিন্তু ষ্ট্যানামের গয়েরে **মিষ্ট স্বাদ** এবং স্যাঙ্গুইনেরিয়ার শ্বাস প্রশ্বাসে এবং গয়েরে—রোগী পর্য্যন্ত **দুর্গন্ধ** অনুভব করে ( সোরিনাম, সিপিয়া ; পটাশ আইওডাইডের (Sputum) গয়ের—**লবণ স্বাদযুক্ত** ( সিপিয়া ) ।

পটাস আইওডাইড এবং ষ্ট্যানামের গয়ের—গাঢ় এবং হরিদ্বর্ণবিশিষ্ট ; স্যাঙ্গুইনেরিয়ার গয়ের—তাদৃশ অধিক গাঢ় ও সবুজ নহে। পটাশ আইও-ডাইডের গয়ের,—কখন কখন সাবানের ফেনার ন্যায় ফেনাযুক্ত, কিন্তু ইহার গয়েরের প্রধানতম লক্ষণ গাঢ়, ভারী, সবুজ বর্ণ এবং লবণ স্বাদযুক্ত।

N. B. :—ব্রাইট্স পীড়া এবং ফুসফুসের ইডিমাতে, গয়ের ফেণাপূর্ণ দেখা যাইলে—তাহাতে পটাশ-আইওডাইড অতীব উপকারী।

এই ঔষধ দ্বারা ক্ষয়কাশের অবস্থাপন্ন অনেক রোগী আরোগ্যলাভ করিয়াছে।

**নিউমোনিয়ার** হিপাটিজেশন্ অবস্থার প্রারম্ভে, ডাক্তার ক্যারিংটন ইহাকে একটি উৎকৃষ্ট ঔষধ বলিয়া অনুমোদন করেন।

ব্রাইওনিয়া, ফস্ফরাস্ কিংবা সাল্ফারের যদি কোন লক্ষণ বর্ত্তমান না থাকে, তবে আইওডিন কিংবা পটাশ-আইওডাইড ব্যবহার কর্ত্তব্য।

হিপাটিজেশন বহু স্থান ব্যাপী হইয়া, তৎসহ মস্তিকের কন্‌জেচ্‌শন অথবা ঐ কন্‌জেচ্‌শন হইতে মস্তিকে জলসঞ্চয় হইলে, অনেক সময় নিম্নলিখিত লক্ষণগুলি আবির্ভূত হয় এবং তাহাতে পটাশ-আইওডাইড বিশেষ উপকারী।

"মুখমণ্ডল রক্তবর্ণ, কনীনিকা প্রসারিত, রোগী তন্দ্রালু" ইত্যাদি লক্ষণ দেখা দিলে, বেলেডোনা কার্য্যকারী বলিয়া বোধ হয় কিন্তু তাহাতে কোন ফল পাইবে না। রোগী ক্রমেই খারাপ হইতে থাকে—নিশ্বাস প্রশ্বাস ভারী হইয়া উঠে, পিউপিলদ্বয় আলো সম্বন্ধে অসাড় অবস্থা প্রাপ্ত হয়। এখন জানিবে মস্তিকে যথেষ্ট ( Effusion ) **জলসঞ্চয়** হইয়াছে; এই অবস্থা সংশোধিত হইলে ভাল কথা, নতুবা রোগীর নিশ্চয় মৃত্যু।

এতাদৃশ অবস্থাপন্ন রোগীর সমষ্টিগত লক্ষণ, অনেক সময় পটাশ-আইওডাইডের সঙ্গে ঐক্য হয় এবং তাহাতে উপকারও হইয়া থাকে।

(আমাদের মতে **সমষ্টিগত লক্ষণই** মূল জানিবে। তাহাতে বেলেডোনা কিংবা যে ঔষধই হউক নির্দ্দেশ অনুসারে প্রয়োগ কর্ত্তব্য)।

**অন্যান্য টিস্যু ইত্যাদি** :—টিস্থ সমস্ত ইণ্টারষ্টিশিয়েল্ ইন্‌ফিল্‌ট্রেশন ( Interstitial Infiltraion ) দ্বারা—স্ফীত, ইডিমাযুক্ত, গ্ল্যাণ্ডচয়ের বিবৃদ্ধি, অস্থিচয়ের স্ফীতি, অস্থির গাউটি-টিউমার্ ইত্যাদিতে পটাশ-আইওডাইড বিশেষ ফলপ্রদ। কিন্তু দুর্ভাগ্যক্রমে ইহার অতিরিক্ত অপব্যবহার অনেকেই করিয়া থাকেন।—**হিপার সাল্‌ফ তখন প্রতিষেধক ঔষধ** স্বরূপ আমরা ব্যবহার করিয়া থাকি।

আইওডাইড অব পটাশ সেবনে, রোগজ নব টিস্থ (Tissue) সমস্ত শোষিত হইয়া উপকার করিয়া থাকে। সমস্ত রোগীতেই যে আইওডাইড অব পটাশ ব্যবহার করিতে হইবে এমত নহে! লক্ষণ অনুসারে চালিত হইও।

আইওডাইড অব পটাশকে অনেকে **এণ্টি-সিফিলিটিক্** বলিয়া থাকে এবং ইহা মার্কুরিয়াসেরও প্রতিষেধক ঔষধ।

---

ইহা **লেড পয়জন** ( Lead Poison ) অর্থাৎ সীসক দ্বারা বিষাক্ত হইলে তাহার উৎকৃষ্ট **প্রতিষেধক** ঔষধ।

( সাল্‌ফারকে প্রধান এণ্টি-সোরিক ( Antip-Soric ) এবং থুজাকে এণ্টি-সাইকোটিক (Anti-Sycotic) নামে অনেকে অভিহিত করেন )।

এওর্টার ( Aorta ) এবং হৃৎপিণ্ডের ধমনীর **এনিউরিজম্** (Anuerism) রোগে, ক্রুড অর্থাৎ আদৎ আইওডাইড অব পটাশ দ্বারা অনেক সময় উৎকৃষ্ট ফল লাভ হইয়াছে; এই ঔষধ ব্যবহারে এনিউরিজমের অভ্যন্তর ভাগে নব টিস্যু জন্মিয়া থাকে এবং তাহাতে এনিউরিজম্ হঠাৎ এবং সহজে ফাটিয়া যাইতে পারে না।

**শক্তি** (Potency) :—ইহার ক্রুড অর্থাৎ আদৎ ঔষধ দুই কিংবা চারি গ্রেণ কার্য্যকারী; আমরা ইহার ২য় ট্রি-টুরেশন ব্যবহার দ্বারা অনেক স্থলে ফল পাইয়াছি; ইহার ২০০ শক্তিও অনেক স্থলে কার্য্যকারী।

## স্মৃতি-সহায়।

ক্রিয়া স্থান; কাশি; নিউমোনিয়ার পর কাশিতে যক্ষ্মা ভ্রম, তদানুষঙ্গিক লক্ষণচয়, কাশি সহ বক্ষের পশ্চাতে বেদনা ( কেলি-কার্ব্ব ); ঐ সম্বন্ধে রোগীর কথা ও তাহার চিকিৎসা; (সেঙ্গুইনেরিয়া এবং ষ্ট্যানাম নামক ঔষধের কাশি সহ ইহার তুলনা)।

ইহার কাশির প্রধানতম লক্ষণচয়; ( সোরিনাম ও সিপিয়ার কাশি ); নিউমোনিয়ার হিপাটিজেশন এবং ব্রাইও, ফস, সালফারের কার্য্য; হিপাটিজেশন সহ মস্তিষ্কের কন্‌জেচ্‌শন ও জলসঞ্চয় জনিত লক্ষণচয় এবং তাহাতে এই ঔষধ। অন্যান্য টিস্যুগত লক্ষণ।

ইহার অপব্যবহার এবং "এন্টি-ডোট" ইহা কি বিষয়ের প্রতিষেধক। এনিউরিজম্।

---

# কেলি-মিউরিয়েটিকাম্—Kali-Muriaticum.

## রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**অন্য-সংজ্ঞা** :—ক্লোরেট অব পটাশ; পটাশ মিউরিয়েট।

ডাক্তার সুচলার Dr. Suchssler ইহা বহু রোগে ব্যবহার করিতেন; ইহা একটী উৎকৃষ্ট **টিস্যু রেমিডি** (Tissue Remedy); ইহার ৩য় হইতে ৩০শ শক্তি পর্য্যন্ত ব্যবহারে ও প্রুভিংএ অনেক প্রকার ফল প্রদর্শিত হইয়াছে। ভাল প্রুভিং হইলে ইহা একটী উৎকৃষ্টতম ঔষধ মধ্যে পরিগণিত হইবে।

**রোগাধিকার** (Thearpeutics) :—তরুণ বাত রোগের পর গ্রন্থি সমস্ত স্ফীত থাকিলে, ইহা ব্যবহারে অতি শীঘ্রই স্বাভাবিক অবস্থা প্রাপ্ত হইয়াছে।

টন্‌সিলের তরুণ প্রদাহ, একোনাইট, বেলেডোনা কিংবা ফেরাম-ফস দ্বারা উপশম হইলে তৎপর এই ঔষধ প্রয়োগে অনেক উপকার পাইবে।

ইউষ্টেশিয়ান টিউবের প্রদাহ এবং বন্ধ হইয়া যাওয়া হেতু বধিরতা জন্মিলে এই ঔষধ দ্বারা অনেক ফল পাওয়া গিয়াছে। পীড়ার প্রথমাবস্থায় এই ঔষধ ব্যবহার দ্বারা অনেক প্রকার দুরারোগ্য বধিরতা আরোগ্য প্রাপ্ত হয়।

N. B.—মার্কুরিয়াস ডাল্‌সিস্‌ও বধিরতার একটী উৎকৃষ্ট ঔষধ জানিবে।

দাঁতের গোড়ার স্কর্‌বিউটিক কণ্ডিশন (Scorbutic Condition) অর্থাৎ রক্ত পড়ায় ইহা একটী উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potenty) :—ইহার ৩য় এবং ৬ষ্ঠ শক্তি অধিকাংশ সময় ব্যবহৃত হয়।

## কেলি-ফস্ফরিকাম। Kali-Phosphoricum.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**সমসংজ্ঞা** (Synonym) :—ফস্‌ফেট অব পটাশ। Potash Phoeph.

**রোগাধিকার** :—ক্রুপ (Croup) নামক রোগের শেষাবস্থায়, রোগী অতীব দুর্ব্বল, মুখমণ্ডল পিংশে বা চক্‌চকে ইত্যাদিতে কেলি-ফস মহৌষধ।

ঋতুস্রাব বন্ধ হইয়া যাওয়া বা (Late) গৌণে হওয়া, তৎসহ ক্ষুব্ধচিত্ততা এবং দুর্ব্বলতা।

নিশ্বাসপ্রশ্বাস দুর্গন্ধময়। দাঁতের গোড়া (Gums) দিয়া রক্তপড়া।

স্মৃতিশক্তির ক্ষয়। অতিরিক্ত পরিশ্রমে মস্তিষ্কের পীড়া। মস্তকের পশ্চাদ্ভাগে বেদনা। নাসিকা হইতে গাঢ় হরিদ্‌বর্ণের স্রাব। প্রাতে জিহ্বা শুষ্ক।

হৃৎপিণ্ডের কষ্ট সহ পেট-ফাঁপা। দুর্গন্ধময় বাতকর্ম্ম সশব্দে নির্গত। ঋতুস্রাবের পর অতিরিক্ত সঙ্গমেচ্ছা। যে কোন (Organ) যন্ত্রে **নিউর্যাল্‌জিক বেদনা**, তৎসহ দুর্ব্বলতা; আলো এবং শব্দে অসহিষ্ণুতা; আনন্দকর বিষয় দ্বারা এই সমস্ত কষ্টের উপশম। যে কোন স্থানের প্যারালিসিস।

পিউয়ারপ্যারেল ফিবার এবং পিউয়ারপ্যারেল (Mania) ম্যানিয়া। চুল উঠিয়া যাওয়া। গা চুল্‌কান। দুর্গন্ধময় মল সহ ক্ষয় রোগ।

**ওলাউঠা রোগ** (Cholera) :—পান্তাভাতের জলের ন্যায় ভেদ, কোল্যাপ্স অবস্থা, নাড়ী লুপ্তপ্রায়, মুখমণ্ডল চকচকে ও নীলাভাযুক্ত।

**সম্বন্ধাবলী** (Relation) :—হিষ্টিরিয়া রোগে—ইহা ইগ্নেশিয়া, কফিয়া, হাইওস্ এবং ক্যামো সদৃশ।

ঋতুস্রাব সম্বন্ধীয় শিরঃপীড়ায়—ইহা জিঙ্ক, সিমিসিফিউগা, সাইক্ল্যামেন্, জেল্‌স্ তুল্য।

দুর্ব্বলকারী পীড়ানিচয়ে, ফরাসী জাতীয় মাসরুম্ নামক উদ্ভিদ্ ( French variety of Mushrooms—যাহাতে বহু পরিমাণে কেলি-ফস্ আছে ) খাইলে মাংসপেশীচয় সত্বরই সবল হইয়া উঠে।

**শক্তি** (Potency) :—৩য়; ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# কেলি নাইট্রিকাম্। Kali-Nitricum.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**অন্য-সংজ্ঞা** (Synonym) :—পটাশ-নাইট্রেট।

**রোগাধিকার** :—দক্ষিণ নাসিকার Polipus পলিপাস্; গোমাংস ভক্ষণে পেটের অসুখ; প্রস্রাবকালে ইউরিথ্রাতে জ্বালা; অত্যন্ত উত্তাপ এবং এবং তৃষ্ণা সহ নিউমোনিয়া রোগ; ক্ষয় কাশিতে বক্ষঃস্থলে অতীব কষ্ট।

তরুণ বাতরোগে এণ্ডো-কার্ডাইটিস ইত্যাদি জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** Potency :—২য়, ৩য়, ৩০শ শক্তি।

---

# কেলি-পার্ম্যাঙ্গেনিকাম—Kali-Permang.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**অন্য-সংজ্ঞা** (Synonym) :—পার্ম্যাংগানেট্ অব-পটাশ।

**রোগাধিকার** (Therapeutics) :—নাসিকা হইতে জলপানা রক্তস্রাব; টন্সিল্ এবং (Soft) সফট্ প্যালেট্ প্রদাহযুক্ত; টন্সিলে ক্ষত; ডিপ্‌থিরিয়া ও তৎসহ ক্ষত ও গ্যাংগ্রিণ অবস্থা; দুর্গন্ধময় (Fetid) শ্বাসপ্রশ্বা

ডিপ থিরিক্স্রা সহ (Coma) কোমার ন্যায় অবস্থা ইত্যাদিতে ইহা অতীব উপকারী।

(Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ শক্তি।

# কেলি সালফিউরিকাম। Kali-Sulphuricum.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**সংজ্ঞা** ( Synonym ) :—পটাশ-গন্ধক।

**রোগাধিকার** ( Therapeutics ) :—ভয়ানক ( Vertigo ) **মাথাঘোরা**—শয়নাবস্থা হইতে উঠিয়া বসিলে ও উপবেশনাবস্থা হইতে উঠিয়া দাঁড়াইলে, উর্দ্ধদিকে দৃষ্টি করিলে মাথা ঘুরিতে থাকে। পড়িয়া যাইবার ভয়ে সে ঘরের বাহির হইতে চায় না।

দক্ষিণ পায়ের ভেরিকোস্ আল্‌ছার্ (Vericose Ulcer); অত্যন্ত কোষ্ঠ-বদ্ধতা সহ কোটিংযুক্ত জিহ্বা ইত্যাদিতে ইহা নিতান্ত কার্য্যকারী।

নিম্নলিখিত অবস্থাচয়ে ইহার দ্বারা উৎকৃষ্ট ফল লাভ হইয়াছে :—

( ১ ) পীত অথবা হরিদ্রাভ স্রাব—মিউকাস ঝিল্লী হইতে। (২) সন্ধ্যার সময় পীড়ার বৃদ্ধি। ( ৩ ) খোলা বাতাসে উপশম বোধ হওয়া। (৪) গ্রন্থি সমস্তে, অথবা শরীরের কোন অংশে বাতের বেদনা, ঐ বেদনা একস্থান হইতে স্থানান্তরে চলিয়া বেড়ায় ( পাল্‌স )। (৫) গরম ঘরে পীড়ার বৃদ্ধি। ( ৬ ) আল্‌গা (Loose) কাশি সহ গলা ঘড় ঘড়ী।

তরুণ অথবা প্রাচীন, বিশেষতঃ প্রাচীন সর্দ্দি রোগে এতদ্দ্বারা উৎকৃষ্ট কাজ পাওয়া গিয়াছে।

N. B.—পাল্‌সেটিলায় কোন কাজ না পাইলে এই ঔষধ প্রয়োগ করিবে।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা পাল্‌সেটিলার সদৃশ ঔষধ এবং গভীরতম ভাবে কার্য্যকারী এবং পাল্‌সেটিলার পর কিংবা প্রয়োগ হইলে উৎকৃষ্ট ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—ইহার ৩০শ শক্তি অধিক সময় ফলপ্রদ।

# ক্যাল্‌মিয়া ল্যাটিফোলিয়া—Kalmia latifolia.

**স্বনামধেয় বৃক্ষবিশেষের সজীব পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।**

স্পাইজিলিয়া সহ এই ঔষধের অনেক সাদৃশ্য রহিয়াছে।

ডাক্তার **হেরিং** বলেন **হৃদ্‌রোগে** স্পাইজিলিয়ার পর এই ঔষধ প্রয়োগে উৎকৃষ্টতম ফল লাভ হয়।

**মুখমণ্ডলের নিউর‍্যালজিয়া** ( Facial Neuralgia) :—জন্য ইহা এবং স্পাইজিলিয়া উভয়েই উৎকৃষ্ট ঔষধ।

ক্যাল্‌মিয়ার অধিকার অধিকাংশ সময়ে দক্ষিণে—কিন্তু স্পাইজিলিয়ার বামদিকে। স্পাইজিলিয়ার ন্যায় ইহাতে সমস্ত মাথার বেদনা হয় না।

ইহাতে নিউর‍্যাল্‌জিক্ বেদনা সহ অতিশয় দুর্ব্বলতা থাকে; ঐ বেদনার সময় বা অন্তে তৎস্থানে ঝিঁ ঝিঁ ধরার ( Numbness ) ন্যায় বোধ হয় ( একোন, ক্যামো, নেফেলিয়াম্, প্লাটিনা )।

বেদনা প্রাতে আরম্ভ, মধ্যাহ্নে বৃদ্ধি, সন্ধ্যায় উপশম ( স্পাইজি, ন্যাট্রা )।

**চক্ষু-বেদনা** (Pain):—বিশেষতঃ দক্ষিণদিকের চক্ষে,চক্ষু ঘুরাইবার সময় বেদনা এবং তাহাতে বোধ হয় যেন, অক্ষিগোলক আড়ষ্ট হইয়া আছে ( হ্রাস, ন্যাট্রা-মিউ )।

( স্পাইজিলিয়ার বেদনাতে—বোধ হয় যেন অক্ষিগোলক অক্ষি-কোটর মধ্যে বৃহত্তর আয়তন প্রাপ্ত হইয়াছে )।

**হৃদ্‌রোগ** (Heart Diseases) :—বাত-রোগ হইতে হৃদ্-রোগের উৎপত্তি অথবা পর্য্যায়ক্রমে বাত-রোগ অথবা হৃদ্‌রোগ। হৃৎপিণ্ডের ভয়ানক উল্লম্ফন এবং গোলমাল শব্দ ( স্পাইজি )।

সময় সময় ক্যাল্‌মিয়ার নাড়ী নিতান্ত ধীরগতিতে চলে (ডিজিটেলিস্)।

**বাতরোগ** ( Rheumatism ) :—ক্যাল্‌মিয়ার বাত-রোগ ঊর্দ্ধ হইতে আরম্ভ হইয়া নিম্নদিকে চলিতে থাকে ( ক্যাক্‌টাস )।

( নিম্নদেশ হইতে ঊর্দ্ধদিকে বাত-রোগের আক্রমণ—লিডাম্ )।

ক্যাল্‌মিয়ার বেদনা হঠাৎ স্থানান্তরিত হইয়া পড়ে।

N. B. :—যদি বাত-রোগ স্থান হইতে স্থানান্তরে চলিয়া বেড়ায় এবং তৎসহ হৃদ্‌রোগ বর্ত্তমান থাকে, তবে পাল্‌সেটিলা দিবার পূর্ব্বে ক্যাল্‌মিয়ার বিষয় অগ্রে চিন্তা করিও।

**মাথাঘোরা** (Vertigo) :—উপুড় হইলে কিংবা নিম্নদিকে চাহিলে শিরোঘূর্ণন ( স্পাইজি )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহা লিডাম্, ব্রুডো, স্পাইজি সদৃশ। হৃদ্‌রোগে স্পাইজিলিয়ার পর ইহা উৎকৃষ্ট কার্য্যকারী।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত শক্তি।

# ক্রিয়োজোটাম। Kreosotum.

## দগ্ধকাষ্ঠে প্রস্তুত টার ( TAR আল্‌কাত্‌রা বিশেষ ) চুয়াইয়া প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** ( Action) :—স্ত্রী-জননেন্দ্রিয়চয়, পরিপাক যন্ত্রচয়; দন্ত; অস্থি; লিম্ফ্যাটিক্‌স; N. B. :—স্ত্রীরোগে ইহা পাল্‌সেটিলা সদৃশ।

মিউকাস মেম্ব্রেন্ বিশেষতঃ স্ত্রী-জননেন্দ্রিয়ের মিউকাস মেম্ব্রেনের উপর ইহার বিশেষ কার্য্য রহিয়াছে। তাহাতে বহুল স্রাব এবং ক্ষত উৎপাদন করিয়া থাকে। তৎসহ নিতান্ত দুর্ব্বলতাও ঘটে।

**লিউকোরিয়া** ( Leucorrhœa ) :—দুর্গন্ধময়, (Acrid) ঝাঁজাল, (Excoriating) ক্ষতোৎপাদক, হরিদ্রাবর্ণের স্রাব; যে স্থানে ঐ স্রাব সংলগ্ন হয় তাহাতে চুল্‌কান ও জ্বালা উপস্থিত হয়। চুলকাইলে উপশম বোধ না হইয়া, বরং প্রদাহযুক্ত হইয়া উঠে। ঋতুস্রাবচয়ের অন্তর্ব্বর্ত্তী কালে বৃদ্ধি ( বোভি, বোরাক্স )।

**লোকিয়া** ( Lochia ) :—কটাবর্ণ ও দুর্গন্ধময়, একবার সারিয়া গিয়া পুনরায় দেখা দেয় ( কোনায়াম্, সাল্‌ফার )।

লিউকোরিয়া ক্ষতোৎপাদক হইলে এবং জরায়ুর (Ulcer) আল্‌সারে ইহার ২০০ শত শক্তি আশ্চর্য্য ফলপ্রদায়ক হইয়া থাকে।

**রক্তস্রাব** (Bleeding) :—অনেক সময় কষ্টসাধ্য লিউকোরিয়া সহ রক্তস্রাব হইয়া অতি ত্যক্ত করে ; উহা ইণ্টারমিটেণ্ট হইয়া প্রায় থামিয়া আইসে, কিন্তু পুনরায় দেখা যায় ( হ্লাস্, সাল্ফার )। অতি ক্ষুদ্র ক্ষত হইতে বহুল রক্তস্রাব হইতে থাকিলে ক্রিয়োজোট্ অমূল্য ঔষধ ( ক্রোটেলাস্, ল্যাকে, ফস্ )।

রক্তস্রাবের প্রবণতা—এপিসট্যাক্সিস, হিমপ্টিসিস, হিমাচুরিয়া, টাইফয়েড্ জ্বরে রক্তময় মল ; দাঁত উঠাইবার পর কাল রক্ত ( Oozing ) চোঁয়ান ( হেমেমেলিস )।

N. B. :—জরায়ুর ক্যান্সারাদি আল্সারে ক্রিয়োজোট্ অতীব উপকারী এবং আমাদের ইহাও বিশ্বাস, যে কোন সামান্য ক্ষতে, ক্যান্সারাদি অবস্থা প্রাপ্ত হইবার পূর্ব্বে, ক্রিয়োজোট্ প্রয়োগ করিলে বিশেষ সুফল পাইবার সম্ভাবনা।

তলপেট মধ্যে জ্বালা এবং উহা হইতে দুর্গন্ধময় রক্তের ঢেলা নির্গত হয়।

ডাক্তার **পারেন্সি** বলেন—**স্তনের ক্যান্সার** শক্ত, নীলাভ-লালবর্ণ এবং ছোট ছোট উঁচুপানাযুক্ত হইলে এতদ্দ্বারা বিশেষ ফল পাওয়া যায়।

**ঋতুস্রাব** ( Menstruation ) :—যথা সময়ের পূর্ব্বে, বহুল, বহুদিন স্থায়ী, বেদনাযুক্ত ; শয়ন অবস্থায় থাকিলে স্রাব হইতে থাকে, বসিলে কিংবা উঠিলে থামিয়া যায়। ঠাণ্ডা পানীয় সেবনে ঋতু জনিত বেদনার উপশম ; কতক সময়ের জন্য ঋতু থামিয়া যাইয়া পুনরায় দেখা যায় (সাল্ফার)। ঋতুস্রাবের পূর্ব্বে এবং পরে ভয়ানক মাথা বেদনা। ঋতুস্রাবের পূর্ব্বে এবং পরে কর্ণে ভোঁ ভোঁ।

**দন্তাদি** (Teeth) :—দন্তের গোড়ায় নীল, অথবা কাল্চে লাল বর্ণের স্ফীতি এবং তাহাতে অতীব বেদনা ; দন্ত উদ্গত না হইতে হইতেই, উহাতে (Caries) পোকা লাগিয়া ধ্বংস অবস্থা প্রাপ্ত হয়—অর্থাৎ দাঁত-উঠার পর অল্প দিনের মধ্যেই শিশুর দাঁতগুলি কেরিজ রোগে খাইয়া যায় ও তাহাতে বেদনা হয় এবং দাঁতের গোড়া দিয়া রক্ত পড়ে—এতজ্জন্য ক্রিয়োজোট্কে একটী উৎকৃষ্ট ঔষধ জানিও।

**ওলাউঠা** (Cholera) :—দন্তোদ্গম কালে অনেক সময় শিশুদের ভয়ানক ওলাউঠা হয়, তাহাতে অবিরত (Obstinate) কৃচ্ছ্রসাধ্য বমন হইতে থাকে এবং মল অতীব দুর্গন্ধময় হয় ; এতাদৃশ অবস্থায় ক্রিয়োজোট্ প্রদান

করিতে কখনও ভুলিও না ; এতদ্দ্বারা ঐ প্রকারের দন্তোদ্গম সাময়িক অনেক ওলাউঠায় আক্রান্ত শিশুর প্রাণ রক্ষা হইয়াছে। ২০০ শত শক্তি অধিকাংশ সময়েই কার্য্যকরী।

**বমন** (Vomiting) :—গর্ভাবস্থার বমন; পাকস্থলীর কোন উৎকট রোগ জনিত বমন ইত্যাদিতে ক্রিয়োজোট বিশেষ উপকারী।

**মূত্র** ( Urine ) :—বর্ণহীন ও বহুল; মূত্রের বেগ হইলে তাড়াতাড়ি মূত্রত্যাগ স্থানে যাওয়া কঠিন হইয়া উঠে ; মূত্রের বেগ ধারণ করা কঠিন (এপিস, পিট্রোল ); নিদ্রাবস্থায় বিছানায় মোতা ( সিপি ) ; শিশুর এত গাঢ় নিদ্রা যে জাগান কঠিন হয়। কেবল মাত্র শয়ন অবস্থায় অবস্থিত হইয়া মূত্র ত্যাগ করিতে পারে। মূত্রত্যাগের পূর্ব্বে এবং পরে ইউারথ্রাতে জ্বালা (সাল্ফ)।

**চুল্কানি** (Itching) :—শরীর এত চুল্কায় যে, তাহাতে পাগলের ন্যায় হইয়া যায় ( ইরাপ্সন্ ব্যতীত চুল্কনায়—ডলিকস্ ); ভেজাইনা এবং পিউডেণ্ডা স্থানে চুল্কাইতে চুল্কাইতে ঘা হইয়া উঠে।

**আকৃতি** ( Features ) :—পাতলা শীর্ণ, বয়স অপেক্ষা অধিক লম্বা (ফস্) ; বৃদ্ধের ন্যায় (Shrivelled) কুঞ্চিত চর্ম্মযুক্ত ক্ষীণ শিশু (এব্রোটেনাম্) ; স্ক্রফুলা এবং সোরা (Psora) ধর্ম্মযুক্ত ; শীঘ্র শীঘ্র শরীর শীর্ণ হইয়া যাওয়া।

N. B. :—পুনরায় বলি স্ত্রীলোকের দুর্গন্ধময় লিউকোরিয়া এবং শিশুদের বহু সংখ্যক পোকড়া-দন্ত দেখিলে একবার ক্রিয়োজোটকে স্মরণ করিও।

**সম্বন্ধাবলী** (Relations) :—ক্যান্সার্ এবং অন্যান্য ম্যালিগন্যাণ্ট পীড়ায় ক্রিয়োজোটের পর—আর্স, ফস্, সাল্ফ উৎকৃষ্ট কার্য্যকারী।

ক্রিয়োজোট্ এবং কার্ব্ব-ভেজি উভয়ে (Antidotal) শত্রুবৎ পরস্পর বিরোধী।

**বৃদ্ধি** (Aggravation) :—খোলা বাতাসে, ঠাণ্ডা বাতাসে, ঠাণ্ডা লাগিলে, ঠাণ্ডা জলে স্নান কিংবা গাত্রাদি ধৌত করায় ; বিশ্রাম অবস্থায়, বিশেষতঃ শয়ন করিলে।

**উপশম** ( Amelioration ) :—গরমে।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## স্মৃতি-সহায়।

( ১ ) লিউকোরিয়া, লোকিয়া, রক্তস্রাব, অন্যান্য স্ত্রী-রোগ, মূত্র, চুলকানি, শিরঃপীড়া, জরায়ুর ক্যান্সার ইত্যাদি, শিশু-ওলাউঠা, শিশুদিগের দন্তের অবস্থা, বমন, আকৃতি।

( ২ ) ( বোভি ) ( বোরাক্স ) ( কোনায়ম, সাল্ফার ) ( গ্রাস, সালফার ) ( ক্রোটেলাস, ল্যাকে, ফস্ ) ( হেমামেলিস্ ) (সালফার) ( সিপি ) ( ডলিকস্ ) ( ফস্ ) ( এব্রোটেনাম ) প্রভৃতি ঔষধের সহিত ইহার কি কি বিষয়ে সাদৃশ্য এবং কি কি বিষয়ে বৈসাদৃশ্য আছে বর্ণনা কর।

---

# ল্যাক্ ক্যানিনাম। Lac Caninum.

## ইহা কুকুরের দুগ্ধ।

ইহা যে কখনও একটী মহৌষধ মধ্যে গণ্য হইবে তাহা স্বপ্নেও ভাবি নাই। কিন্তু ( Proving ) প্রুভিংএ এবং ( Application ) প্রয়োগে ইহা একটী উচ্চ দরের ঔষধ বলিয়া পরিগণিত হইয়াছে।

**বেদনা ও রিউমেটিজম্** (Pain and Rheumatism) :—প্রদাহযুক্ত বাত-রোগে ইহা অত্যুৎকৃষ্ট ঔষধ। যদি বাতের বেদনা এক স্থান হইতে স্থানান্তরে চলিয়া বেড়ায় এবং পাল্সেটিলা দ্বারা কোন কাজ না পাও, তবে ল্যাক্-ক্যানিনাম্ দিবে।

বেদনা এক সন্ধি হইতে অন্য সন্ধিতে যায়, এমন কি দক্ষিণ দিক হইতে বাম দিকে যায় অর্থাৎ এক দিকের বেদনা দিগন্তর পর্য্যন্ত যাইতে দেখা যায়।

এই প্রকার **বেদনার স্থান পরিবর্ত্তন** এই ঔষধের একটি প্রধানতম লক্ষণ ( কেলি-বাই, পাল্স্ ); প্রহরে প্রহরে কিংবা দুই এক দিন অন্তর বেদনার স্থান পরিবর্ত্তন দেখা যায়।

**রোগি-তত্ত্ব** :—( ১ ) একটী বাত রোগীর বেদনা এক সন্ধি হইতে অন্য সন্ধিতে চলিয়া বেড়াইত; কোন দিন দক্ষিণ জানুতে, কোন দিন বাম জানুতে, কোন দিন পৃষ্ঠদেশে বেদনা হইয়া রোগী অস্থির হইত; তাহাকে পাল্সেটিলা দিয়া কোন ফলই হয় না, পরে ল্যাক্-ক্যানিনাম্ দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

( ২ ) একটী ক্যান্সার রোগীর শাখা সমূহে অতীব বেদনা হয়; তাহার

যাতনায় রোগী ভয়ানক ছট্‌ফট্ করিতে থাকে, হ্রাস-টক্স দ্বারা কোনও ফল হয় না। পরে যখন দেখা গেল যে, তাহার সোর-থোট্ এবং বেদনা একদিক হইতে অন্যদিকে পরিবর্ত্তন করিতেছে, তখন তাহাকে ল্যাক্-ক্যানিনাম্ ( C. M. ) দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

(৩) একটী ভদ্রলোকের বাটীতে দুইটী লোকের টন্‌সিলাইটিস্ হইয়াছিল। তাহার একটী এলোপ্যাথের হস্তে এবং অন্যটী হোমিওপ্যাথ ডাক্তার ন্যাস্তের হস্তে ছিল; এই শেষোক্ত রোগীর একটী টন্‌সিল্ প্রথম আক্রান্ত হয়; পরে অন্য টন্‌সিল্ এতদূর স্ফীত এবং বেদনাযুক্ত হয় যে, রোগী পথ্যও পান করিলে, তাহা গলার অভ্যন্তরে যাইতে না পারিয়া, উল্‌টিয়া নাসিকার ভিতর দিয়া আসিয়া পড়িত। তাহাকে ল্যাক্-ক্যানিনাম্ (C. M.) দেওয়াতে এক দিবসের মধ্যে সে কথা বলিতে ও পথ্য গলাধঃকরণ করিতে সক্ষম হইল।

এলোপ্যাথের হস্তে যে রোগীটী ছিল তাহার টন্‌সিল্ পাকিয়া উঠিল এবং তাহার আরোগ্য হইতে প্রায় ১ সপ্তাহকাল অধিক লাগিয়াছিল।

N. B. :—বেদনা স্থান হইতে স্থানান্তরে চলিয়া বেড়ান এবং এক দিকের বেদনা অন্য দিকে যাওয়া ইহার একটী প্রধানতম লক্ষণ।

ল্যাক্-ক্যানিনামের প্রুভিংএতে টন্সিলাইটীস্ হইতে দেখা গিয়াছে। থ্রোটের বাহ্যদিকে স্পর্শাসহিষ্ণুতা ( ল্যাকে ); গলাধঃকরণে বৃদ্ধি ( ইগ্নে ); পুনঃ পুনঃ ঢোক গিলিতে ইচ্ছা, তাহাতে এত বেদনা যে, ঢোক গিলিতে পারে না ( মার্ক ); কর্ণ হইতে কর্ণান্তরে বেদনা প্রধাবিত হয় ( কেলি-বাই, হিপার ); গলা-বেদনা বাম পার্শ্ব হইতে আরম্ভ হয় ( ল্যাকে )।

**স্ত্রী-পীড়া** (Female Diseases) :—ম্যাষ্টাইটিস্ (Mastitis) অর্থাৎ স্তনের বোঁটার প্রদাহ—উহাতে স্পর্শ সহিষ্ণুতা এবং এত বেদনা যে, বিছানার ঝাঁকি লাগিলে এবং চলিয়া যাইতে কিংবা সিঁড়ি দিয়া নামিতে যে ঝাঁকি লাগে তাহাতে অসহ্য বেদনা উপস্থিত হয় ( ব্রাই )।

ঋতুস্রাবের সময় স্তনে এবং গলায় বেদনা হইলে, বিশেষতঃ ঋতুস্রাব যদি অবিরত ধীরে ধীরে না হইয়া এক দমকা ভাবে বহুল পরিমাণে হয়, তবে তজ্জন্য ল্যাক্-ক্যানিনাম্ অতি উৎকৃষ্ট ফলপ্রদ।

**স্মৃতি-শক্তি** ( Memory ) :—স্মৃতি-বিভ্রম ; মন সংযম নাই ; কিছু ক্রয় করিলে, তাহা লইয়া যাইতে আর মনে থাকে না ; জিনিষগুলি ফেলিয়াই চলিয়া যায় ( এগ্নাস্, এনাকার্ডিয়াম্, ন্যাট্রাম্ )।

কিছু লিখিতে প্রকৃত কথা না লিখিয়া, অনেক বাজে কথা লিখে ; শব্দের শেষ অক্ষর লিখিতে ভুলিয়া যায় ; পড়িবার সময় মনঃসংযম করিতে পারে না ; অত্যন্ত নার্ভাস্ ( বোভি, গ্র্যাফা, ল্যাকে, ন্যাট্রাম্-কার্ব্ব, সিপি )।

আশাশূন্য ; মনে করে যে "তাহার পীড়া আরোগ্য হইবে না" ; "একটী বন্ধুও জীবিত নাই" ; "বাঁচিয়া থাকিয়া আর লাভ কি" ? যে কোন মুহূর্ত্তে কাঁদিয়া ফেলিতে পারে ( সিমিসিফি, অরাম্, ক্যাল্ক, ল্যাকে )।

একগুঁয়ে, খিট্‌খিটে, শিশু সর্ব্বদা ক্রন্দন করে এবং চেঁচায়, বিশেষতঃ রাত্রিতে ( জ্যালা, নাক্স, সোরি )।

একক থাকিতে ভয় ( কেলি-কার্ব্ব ) ; মৃত্যু-ভয় ( আর্স ) ; পাগল হইবার ভয় ( লিলিয়াম্ ) ; নীচের তলায় পড়িয়া যাইবার ভয় ( বোরাক্স )।

সামান্য উত্তেজনাতেই ক্রোধে জলিয়া উঠে, শাপ দেয় এবং শপথ করে ( লিলি, নাইট্রি-এসি ) ; অতীব অপরিষ্কার থাকা অভ্যাস ; ঘৃণাপূর্ণ।

**সর্দ্দি** :—কোরাইজা এবং তাহাতে নাসিকা হইতে পুরু, সাদা শ্লেষ্মা নির্গত হওয়া। এক নাক বন্ধ, অন্য নাসিকা দিয়া শ্লেষ্মা পড়িতে থাকা—এই অবস্থা কখন বা পর্য্যায়ক্রমে ; স্রাব ( Acrid ) **ঝাঁজাল** এবং তাহাতে নাসিকা এবং ওষ্ঠ যেন ( Excoriating ) **হেজিয়া** যায় ( এলিয়াম্, এরাম্, সিপা )।

**ক্ষুধা** ( Appetite ) :—অত্যন্ত ক্ষুধা, কিন্তু তৎপরিমাণে প্রাণ সন্তোষ করিয়া খাইতে পারে না। আহারান্তেও, আহারের পূর্ব্বের ন্যায় ক্ষুধা থাকে ( ব্রোমি, লাইকো, নাক্স, স্যাবুই )।

**দুগ্ধ** ( Breast Milk ) :—স্তনের দুগ্ধ শুকাইয়া ফেলিতে হইলে, ইহা একটী উৎকৃষ্ট ঔষধ ( এসাফি )।

( দুগ্ধ শুকাইয়া গেলে, তাহা পুনরায় বৃদ্ধি করিতে—ল্যাক্-ভিফ্লোরেটাম্ অতীব কার্য্যকারী )।

বিশেষ কোনও কারণ ব্যতীত দুগ্ধ শুকাইয়া গেলে ইহা উৎকৃষ্ট ঔষধ ( এসাফিটিডা )।

না মনে করে, শয়ন করিলে তাহার নিশ্বাস বন্ধ হইয়া যাইবে, তজ্জন্য উঠিয়া বেড়াইতে থাকে ( এমোনি-কার্ব্ব, গ্রিণ্ডেলিয়া, ল্যাকে )।

বামপার্শ্বে শয়ন করিলে, ভয়ানক, প্যাল্‌পিটেশন। দক্ষিণদিকে শয়ন করিলে উহার উপশম ( ট্যাবেকাম্ )।

**জননেন্দ্রিয়** ( Genitals ) :—উপবেশনাবস্থায়, স্পর্শে, চাপনে অথবা চলিয়া বেড়াইবার বেলায় ঘর্ষণে সহজেই উত্তেজিত হয় ( সিনেবার্, কফিয়া, মিউরেক্স, প্ল্যাটিনা )।

ভ্যাজাইনা হইতে বায়ু নিঃসরণ ( ব্রোমাইড, লাইকো, নাক্স-ম, স্যাঙ্গু )।

চলিয়া বেড়াইবার বেলায় বোধ হয়, যেন উড়িয়া বেড়াইতেছে। শয়ন করিলে, বোধ করিতে পারে না যে সে বিছানা স্পর্শ করিয়াছে (এসারাম্)।

পৃষ্ঠদেশে ভয়ানক অসহ্য বেদনা ; ঐ বেদনা দক্ষিণ নিতম্ব এবং দক্ষিণ সায়েটিক্ নার্ভ পর্য্যন্ত প্রসারিত হয় ; বিশ্রামে এবং প্রথম সঞ্চালন আরম্ভে বৃদ্ধি ( হ্রাস ) ; মস্তিষ্কের তলা হইতে কক্‌সিক্‌স ও স্পাইন্ মধ্যে বেদনা এবং ঐ বেদনা স্পর্শে এবং চাপনে কষ্টদায়ক ( চিনি-সাল্ফ, ফস, জিঙ্ক )।

N. B. :—ইহার একমাত্র ডোজ্ ই উৎকৃষ্ট কার্য্য করে।

**শক্তি** ( Potency ) :—৩০শ, ২০০ শত, ৬ষ্ঠ।

## স্মৃতি-সহায়।

(১) বাত ও বেদনার প্রকৃতি ; টনসিলাইটিস্ ; স্মৃতি-শক্তি ও মানসিক অবস্থাচয় ; ভয় ও ক্রোধাদি ; নাসিকার অবস্থা ; গলাবেদনা ; ক্ষুধা ও তাহার অবস্থা ; ঋতু ও তাহার আনুষঙ্গিক লক্ষণচয় ; স্তনের অবস্থাচয় ; স্তন্য দুগ্ধ ; শ্বাস-প্রশ্বাস ; প্যাল্‌পিটেশন ; কাম যন্ত্রচয় ; চলিয়া বেড়ানের অবস্থা ; বেদনাদি।

(২) ( ল্যাকে ) ( ইগ্নে ) ( মার্ক ) ( কেলি-বাই, হিপার ) (ল্যাকে ) ( ব্রাই ) ( এগ্নাস্, এনাকার্ডিয়াম, কষ্টিকাম, ন্যাট্রাম ) ( বোভি, গ্র্যাফা, ল্যাকে, ন্যাট্রাম-কার্ব্ব, সিপি ) ( সিমিসিফি, অরাম, ক্যাল্কে, ল্যাকে ) ( জ্যালাপা, নাক্স, সোরি ) ( কেলি-কার্ব্ব ) ( আর্স ) ( লিলিয়াম ) ( বোরাক্স ) ( লিলি, নাইট্রি-এসি ) ( এরাম, সিপা ) ( ব্রোমি, লাইকো, নাক্স, সেঙ্গুই ) ( এসাফি ) ( ল্যাক্-ডিফ্লোরেটাম ) ( এসাফি ) (এমনি-কার্ব্ব, গ্রিণ্ডেলিয়া, ল্যাকে ) ( ট্যাবেকাম ) ( সিনেবার, কফিয়া, মিউরেক্স, প্ল্যাটিনা ) ( এসারাম ) ( ব্রোমাইড, লাইকো, নাক্স-ম, স্যাঙ্গু ) ( হ্রাস্ ) ( চিনি-সাল্ফ, ফস্, জিঙ্ক ) প্রভৃতি ঔষধের সহিত কি কি বিষয়ে সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে।

# ল্যাক্ ডিফ্লোরেটাম। Lac Defloratum.

## ইহা সর এবং ননী-উঠান দুগ্ধ।

ডায়েবেটিস্ এবং ব্রাইটিস ডিজিজ এতদ্দ্বারা আরোগ্য হয় দেখিয়া, ডাক্তার **সোয়ান** ইহাকে শক্তীকৃত করিয়া প্রুভিং করিয়াছেন এবং তাহাতে যে সমস্ত লক্ষণ দেখা গিয়াছে, তদবলম্বনে অনেক আরোগ্য সাধিত হইয়াছে।

**ক্রিয়া** (Action :—শারীরিক ( Nutrition ) পোষণ কার্য্যের অভাব এবং হীনতা এবং তাহা হইতে স্নায়বীয় অবসাদ।

**মানসিক অবস্থা** ( Mind ) :—মানসিক অবসন্নতা, নৈরাশ্য, বাঁচিয়া থাকিতে অনিচ্ছা, মৃত্যুভয়শূন্য এবং সে যেন মরিতে যাইতেছে ইহাই নিশ্চয় ধারণা।

**শিরঃপীড়া** (Headache) :—ললাটে আরম্ভ হইয়া অক্ষিপাট পর্য্যন্ত প্রসারিত—প্রাতে গাত্রোত্থানের পর পীড়া ( ব্রাই )। অত্যন্ত মাথা দপ্ দপ্ করা ; তৎসহ বিবমিষা, বমন, অন্ধাবস্থা এবং নিতান্ত কোষ্ঠবদ্ধতা (এপিজিয়া, আইরিস্, থ্যুজা ); গোলমাল, আলো এবং নড়াচড়ায় বৃদ্ধি ( ম্যাগ নে মি, সাইলি )। ঋতুকালে মাথা বেদনা ( ক্রিয়োজো, সিপি)।

অত্যন্ত শয্যাশায়ী অবস্থা, কাপড় দিয়া মাথা শক্ত করিয়া বান্ধিলে উপশম (আর্জেন্টা-না, পাল্‌স) ; বর্ণহীন বহুল পরিমাণে মূত্রত্যাগ।

**গ্লোবাস্-হিষ্টিরিকাস্** ( Globus Hystericus ) :—বোধ করে যেন, একটা গোলা পাকস্থলী হইতে গলা পর্য্যন্ত ঠেলিয়া উঠিতেছে ; তাহাতে দমবন্ধ প্রায় হয় ( এসাফিটি )।

**বমন** ( Vomiting ) :—অবিরত বমন ; আহার না করিলেও বমন ; প্রথমতঃ অজীর্ণ ভুক্ত-দ্রব্য এবং অম্লপদার্থ উঠে, পশ্চাৎ জলের ন্যায় পিত্ত উঠে। গর্ভাবস্থায় বমন ( ল্যাক্‌টিক্-এসিড, সোরিনাম্ )।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—নিষ্ফল মলত্যাগের চেষ্টা (এনাকার্ডিয়াম্, নাক্স-ভ ); **মল**—শুষ্ক এবং কঠিন ( ব্রাই, সাল্‌ফ )। মল বৃহৎ,

কঠিন ( Hard ), অত্যন্ত কোঁথিতে কোঁথিতে মলদ্বার বিদীর্ণ করে ; তাহাতে রোগী ভয়ানক বেদনায় ক্রন্দন করিতে থাকে।

**রোগি-তত্ত্ব** ঃ—একটী স্ত্রীলোকের ১৫ পনর বৎসর যাবৎ ভয়ানক কোষ্ঠবদ্ধ রোগ ছিল। কখন কখন ৪।৫ সপ্তাহ বাহ্যি হইত না, কখন বা দিনে ১০।১২ বার এনিমা দিতে হইত। এতাদৃশ রোগীও এই ঔষধ সেবনে আরোগ্য লাভ করিয়াছে।

**ঋতুস্রাব** (Menstruation) :—গৌণস্রাব ; ঠাণ্ডা জলে হাত দেওয়া হেতু ঋতুস্রাব বন্ধ হইয়া যাওয়া ( কোনা )। এক গ্লাস দুগ্ধ পান করাতেও ঋতু বন্ধ হইয়া যায় এবং আগামী ঋতুর সময় পর্য্যন্ত বন্ধ থাকে ( ফস্ )।

**অনিদ্রা** ( Sleeplessness) :—অনিদ্রা হেতু নিতান্ত অস্থিরতা এবং অবসন্নতা ( ককুলাস, এসিড-নাইট্রিক )।

কোন কায করুক, কিংবা না করুক অত্যন্ত দুর্ব্বলতা। ভ্রমণ করিবার সময় অত্যন্ত ক্লান্তি বোধ করে।

বোধ করে যেন, তাহার শরীরের উপর দিয়া ঠাণ্ডা বাতাস বহিতেছে, এমন কি বস্ত্রাবৃত থাকিলেও এরূপ বোধ হওয়া। গাত্রের বস্ত্র যেন সিক্ত বোধ করে।

**শোথ** (Œdema) :—হৃদ্‌রোগ জনিত ; প্রাচীন যকৃৎ পীড়া জনিত ; বহু দিনের এল্‌বুমিনুরিয়া জনিত ; ইণ্টারমিটেণ্ট জ্বর হইতে উদ্ভূত।

মেদপূর্ণ শরীর, মেদাপজনন।

**শক্তি** ( Potency ) :—৩০শ, ২০০ শত।

# ল্যাকেসিস-ট্রাইগোনোকেফেলাস।

## Lachesis Trygonocephalus.

দক্ষিণ আমেরিকার উক্ত নামধেয় সর্পবিষ দ্বারা ইহা প্রস্তুত হয়।

**এই ঔষধকে** সাধারণতঃ **ল্যাকেসিস্** বলা হয়।

শ্রদ্ধাস্পদ ডাক্তার **হেরিং** উক্ত নামধেয় সর্পবিষের ঔষধ-তত্ত্ব আবিষ্কারক;

তিনি ইহার প্রুভিং করিয়া জগতের যে উপকার সাধন করিয়া গিয়াছেন, তাহা হোমিওপ্যাথমাত্রেই উপলব্ধি করিতেছেন। তিনি এ জগতে যদি অন্য কোন কায না করিয়া, কেবল মাত্র এই ল্যাকেসিসের আবিষ্কার করিয়া ক্ষান্ত থাকিতেন, তাহা হইলেও তাঁহার অক্ষয় কীর্ত্তির ধ্বজা এতৎসহ চিরবিরাজ করিত।

আমরা স্বয়ং **ল্যাকেসিস** দ্বারা বহুসংখ্যক উৎকট উৎকট রোগী আরোগ্য করিয়াছি এবং তাহা প্রায়ই ৩০শ, শক্তির এক মাত্রা কিছুই মাত্রাতেই সাধিত হইয়াছে। তজ্জন্য আমরা ডাক্তার হেরিংকে হৃদয়ের কৃতজ্ঞতার সহিত নমস্কার করি। ডাক্তার হেরিং যে **প্রুভিং** করিয়াছিলেন, তাহা ইহার ৩০শ, শক্তির দ্বারাই করা হইয়াছিল। তদূর্দ্ধ ২০০ শত ইত্যাদি শক্তিতেও ইহার আশ্চর্য্য আরোগ্য-শক্তি লক্ষিত হইয়াছে।

**ক্রিয়াস্থান** (Action):—সেরিব্রো-স্পাইনাল বিধান; নিউমোগাষ্টিক নার্ভ; গলার অভ্যন্তর; রেক্টাম্; মূত্র ও জনন-যন্ত্রচয়; অন্ত্র-পথচয়।

**মন এবং বোধশক্তি** (Mind and Sensorium):—ইহাদের বিপরীত ধর্ম্মদ্বয় অর্থাৎ "উত্তেজনা এবং অবসাদ" উভয়ই এই ঔষধে দেখিতে পাইবে। ত্বরিত গতিতে বুঝিবার ক্ষমতা, ভবিষ্যৎ বক্তার ন্যায় ক্ষমতা প্রাপ্ত, উল্লাসে আটখানা হওয়া; অজ্ঞানাভিভূতি, অত্যন্ত বকিতে থাকা (এগারি, ষ্ট্রামো, তৎসহ বকার বিষয় অবিরত পরিবর্ত্তন করে; একটী মানসিক ভাব হইতে হঠাৎ ভাবান্তর উপস্থিত হয়। এতাদৃশ উত্তেজনাযুক্ত অবস্থাচয়, প্রাচীন এবং তরুণ পীড়ায়, **জ্বরের ডিলিরিয়ামে এবং উম্মাদরোগে** দেখা যায়।

পক্ষান্তরে স্মৃতিশক্তির দুর্ব্বলতা, লিখিতে ভুল হওয়া, সময় সম্বন্ধে গোলযোগ ঘটিয়া থাকে। রাত্রিতে ডিলিরিয়াম, বিড় বিড় করিয়া বকা; নিদ্রালুতা; রক্তবর্ণ মুখমণ্ডল; ধীর এবং কষ্টে কথা বলা; নিম্ন মাঢ়ীটি শিথিল হইয়া ঝুলিয়া পড়া। মন—অতীব দুঃখিত, বিষণ্ণ, অসুখী এবং উদ্বেগপূর্ণ। এই সমস্ত অবস্থা শেষ রাত্রিতে জাগরিত হইলে, কিংবা রাত্রিতে অথবা দিবাতে **নিদ্রান্তে বৃদ্ধি** পায়। দীর্ঘকাল স্থায়ী শোক এবং দুঃখ হইতে প্রাচীন পীড়ার উৎপত্তি, অথবা নৈরাশ্য হইতে পীড়া (অরাম, ইগ্নে, ফস-এসিড)।

কথিত বিপরীত অবস্থাদ্বয়, পর্য্যায়ক্রমে কখন কখন এক ব্যক্তিতেই বিশেষ

প্রবলতার সহিত লক্ষিত হয়। এই সমস্ত অবস্থাচয়—বৃদ্ধ, মাতাল, ভগ্ন-স্বাস্থ্য, প্রৌঢ়াবস্থা উত্তীর্ণপ্রায় স্ত্রীলোক ( স্থাজুই, সাল্ফ ) ইত্যাদিতে দৃষ্টিগোচর হয়। এই সমস্ত অবস্থা সহ হঠাৎ দুর্ব্বল হইয়া পড়া, মূর্চ্ছা, মস্তিষ্কে রক্তাধিক্য হেতু মাথা ঘোরা, এপোপ্লেক্সি অথবা মস্তিষ্কের রক্তহীনতা জন্মে।

মূলকথা, ( Circulation ) সার্কুলেশন সম্বন্ধে ল্যাকেসিসের নানাবিধ পরিবর্ত্তিত অবস্থা দেখা যায়।

গত প্রৌঢ়প্রায়া স্ত্রীলোকদিগের (Climacteric) **মুখমণ্ডল হঠাৎ রক্তবর্ণ** ( Flushed ) হওয়া ইহার একটী প্রধানতম লক্ষণ।

**নিদ্রার পরই রোগের** (Worse) **বৃদ্ধি** :—ইহা ল্যাকেসিসের একটী প্রধানতম লক্ষণ ; এই লক্ষণ অবলম্বনে আমরা বহু রোগীতে ফল পাইয়াছি।

**মস্তক** ( Head ) :—মস্তক সম্বন্ধে ইহার কয়েকটী অত্যুৎকৃষ্ট লক্ষণ রহিয়াছে। সূর্য্যোত্তাপে মাথা ধরিলে—এতৎ প্রয়োগে সুন্দর ফল পাইবে। কিন্তু সান্‌ষ্ট্রোক হইলে—গ্লোনোইন্ দ্বারা উপস্থিত বিপদ্ দূর হইলে,তৎপর এতদ্দ্বারা তজ্জনিত উপসর্গচয় আরোগ্যলাভ করিতে পারে। যখনই রৌদ্রে যায়, তখনই তাহার শিরঃপীড়ার বৃদ্ধি হয় এবং ক্রমে এই ভাব প্রাচীন অবস্থা প্রাপ্ত হয়।

ব্রহ্মতালুতে ভার অথবা চাপ বোধ, বিশেষতঃ অতীত রজঃস্বলা স্ত্রীলোকদিগের ; তৎসহ মস্তকে জ্বালা ( সাল্ফারেও—এই লক্ষণ আছে বটে, কিন্তু Psoric Taint সোরিক দোষ না থাকিলে—**ল্যাকেসিস্‌ই** প্রয়োগ করিবে, বিশেষতঃ **রজঃস্বলতার বয়স অতীত হইলে** )।

ল্যাকেসিসের আরও দুই জাতীয় প্রধানতম শিরঃপীড়ার কথা বলিতেছিঃ—(১) একজাতীয় শিরঃপীড়া সহ, মুখমণ্ডল পিংশে হইয়া যায় ; (২) মাথাধরার সময়ই ঘুমাইয়া পড়ে ; ঘুমাইবে বলিয়া সে ভয়ে নিতান্ত ব্যাকুল হয়, কারণ নিদ্রান্তেই তাহার কষ্ট দ্বিগুণতর হইয়া উঠে।

শিরঃপীড়া অনেক সময় নাসিকা পর্য্যন্ত প্রসারিত হয়, নাকে সর্দ্দি লাগে, নিদ্রার পর সর্দ্দি শুষ্ক অথবা ভাল হইয়া যায়।

এই জাতীয় শিরঃপীড়া, সর্দ্দি-জ্বর সহ দেখা যায় এবং তাহাতে ভয়ানক হাঁচি

হইতে থাকে, নিদ্রান্তে কষ্টের বৃদ্ধি ; এতাদৃশ রোগীতে ডাক্তার জেন্‌টিকেনের ১০০০ সহস্র শক্তির ল্যাকেসিস দ্বারা আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

**অন্নবাহিকা পথচয়** (Alimentary Canal) :—দন্তের গোড়া সমস্ত স্ফীত ও স্পঞ্জি (Spongy) ; (এই অবস্থাচয়ে ল্যাকেসিস দিয়া তৎপরে মার্কিউরিয়াস দিলে অত্যুৎকৃষ্ট ফল পাইবে )।

যদি দন্তের গোড়া সমস্ত বেগুণে বর্ণবিশিষ্ট হয়—তবে ল্যাকেসিস্ অবশ্য দেয়।

ল্যাকেসিসের **জিহ্বা**— টাইফয়েড অবস্থায় একটি প্রধান বিষয় ; জিহ্বা কষ্টে বহির্গত করে ; ইহা অত্যন্ত শুষ্ক, কম্পমান এবং দাঁতের নিম্নপাটিতে বাধিয়া যায়— নিতান্ত **দুর্ব্বলতার** লক্ষণ।

( জেল্‌সিমিয়ামেও জিহ্বা—কম্পন সহ কষ্টে নির্গত হয় বটে, কিন্তু ইহাতে উহা তত শুষ্ক নহে ; কিন্তু জেল্‌সিমিয়ামে—এতদাবস্থা জ্বরের প্রথম ভাগে ) ; ( ল্যাকেসিসে জ্বরের শেষভাগে লক্ষিত হইয়া থাকে )।

মুখগহ্বর শুষ্ক এবং দুর্গন্ধযুক্ত, কিংবা চট্‌চটে মিউকাস পূর্ণ ( এতদাবস্থায় ইহা মার্কিউরিয়াসের সমতুল্য )। **যক্ষ্মার** প্রথম অবস্থায় মুখের অভ্যন্তরের ক্ষতে ল্যাকেসিস উৎকৃষ্ট কার্য্যকরী এবং এতদ্দ্বারা তদবস্থার অন্যান্য লক্ষণেরও এত উপকার দেখা যায় যে, রোগী মনে করে "সে নিশ্চয় আরোগ্য লাভ করিবে"। অনেক সময় রোগীর জীবনাশা থাকে না বটে, কিন্তু এতাদৃশ হোমিওপ্যাথি ঔষধ দ্বারা দৈব ক্রিয়ার ন্যায় কতক যন্ত্রণার লাঘব হয়।

গলার অভ্যন্তর এবং গ্রীবাদেশে **সামান্য স্পর্শ অথবা বাহ্যিক চাপ অসহ্য** ; কিছু গলায় জড়াইয়া রাখিলে, কিংবা গলার উপর যাহা কিছু, এমন কি গায়ের কাপড়খানা পর্য্যন্ত থাকিলে কষ্ট বোধ হয়।

---

অতরল (Solids) পদার্থ গিলিতে যত কষ্ট না হয়, শুধু ঢোক গিলিতে, অথবা লালা কিংবা জল গিলিতে, তাহা হইতে অধিকতর কষ্ট হইয়া থাকে ( বেল, ব্রাই, ইগ্নে )। গলার ( Pain ) বেদনা কর্ণ পর্য্যন্ত প্রসারিত হয়।

গলার ভিতর অত্যন্ত শ্লেষ্মা থাকাতে কষ্টকর (Retching) ওয়াক্-পাড়া।

টন্‌সিলাইটিস,ডিপ্‌থিরিয়া ইত্যাদি রোগ **বামপার্শ্বে আরম্ভ** হইয়া

দক্ষিণ ভাগে প্রসারিত ( ল্যাক্-ক্যানি, স্যাবাডি ) ; গলার অভ্যন্তরে ক্যাল্চে-বেগুনে রং ( কোব্রা ) ; নিদ্রান্তে এবং গরম জল পানে পীড়ার বৃদ্ধি।

গলার অভ্যন্তরে **গ্যাংগ্রিণ**—বিশেষতঃ টাইফয়েড জ্বর, নিউমোনিয়া, স্কার্লেটিনা ইত্যাদি রোগে উপস্থিত হইলে ল্যাকেসিসে উৎকৃষ্ট কার্য পাইবে।

প্রদাহ কিংবা গ্যাংগ্রিনযুক্ত স্থানের বর্ণ—**বেগুনে** কিংবা **নীলাভ** বর্ণ বিশিষ্ট হইলে ল্যাকেসিস তুল্য দ্বিতীয় ঔষধ আর নাই।

ল্যাকেসিস যে কেবল (Acute) তরুণ সোর্-থ্রোটেই উপকারী তাহা নহে ; ক্রণিক্ জাতীয় সোর্-থ্রোটে—এমন কি উপদংশজনিত সোর্-থ্রোটেও ইহা বিশেষ ফলপ্রদ।

**স্পর্শে অতীব অসহিষ্ণুতা** ; কোন স্থানে স্পর্শ, কিংবা চাপন অতীব অসহ্য বোধ হওয়া ; গলার উপর স্পর্শে, কিংবা গলাবন্ধের চাপনে অস্থির হইয়া উঠে। পাকস্থলীর উপর স্পর্শ, এমন কি তাহাতে গাত্র বস্ত্রের সামান্য চাপ-নেও অতীব কষ্ট ; কখনই সে আঁটিয়া কাপড় পরিতে পারে না। পেট ফাঁপিলে, পেটের উপর কাপড় রাখা নিতান্ত কষ্টকর হইয়া উঠে, এমন কি তদুপরি হাত খানি রাখা পর্য্যন্ত অসম্ভব হয়। জরায়ুর উপর বস্ত্রের চাপ, কিংবা অন্য কোন প্রকারের সামান্য চাপও অসহ্য। (এস্থানে এ কথাও মনে রাখিও যে, জরায়ুতে ঐ সময় কোন প্রকার বেদনা না থাকিলেও পূর্ব্বোক্ত অবস্থা দেখা যায়)।

লেরিংসের উপর সামান্য স্পর্শেই সে দম বন্ধের ন্যায় কষ্ট এবং গলার ভিতর যেন একটী গোলা আটকিয়াছে বলিয়া বোধ করে। গরমের সময় গলার বোতাম আটকান থাকিলে, কিংবা গলাতে গলাবন্ধ থাকিলে বোধ হয় যেন, তদ্দ্বারা রক্তের পরিচালনে বাধা জন্মিতেছে এবং তদ্ধেতু দম্ আট্কাবার ন্যায় কষ্ট জন্মিতেছে।

স্পর্শে, চাপনে এবং বস্ত্রের পরিবেষ্টনে অসহ্য যন্ত্রণা যে, ল্যাকেসিসের একটি সিদ্ধিপ্রদ-লক্ষণ তাহা যথেষ্ট ভাবে প্রদর্শিত হইল। সর্ব্বদা এই যন্ত্রণার কথা স্মৃতিপথে রাখিও।

N. B. :—এপিস এবং বেলেডোনায়ও এই প্রকার চাপনাদি সম্বন্ধে অসহিষ্ণুতা আছে—কিন্তু তাহাদিগেতে আভ্যন্তরিক যন্ত্রাদির ক্ষত, কিংবা টেণ্ডারনেস ( Tenderness ) অর্থাৎ সামান্য চাপেই বেদনা হওয়ার ভাব বর্ত্তমান থাকে ; কিন্তু ল্যাকেসিসে আভ্যন্তরিক যন্ত্রাদির প্রদাহ, কিংবা বেদনা

অবর্ত্তমানেও ঐ প্রকার চাপনাদিতে অসহিষ্ণুতা দেখা যায়; উহা কেবল রোগীর নার্ভাস্‌নেস ( Nervousness ) হইতে জন্মে।

**মল ও মলদ্বার** ( Stool & Anus ) :—ল্যাকেসিসের বিশেষ লক্ষণ এই যে, বাহ্যির বেগ উপস্থিত হইলে, মলত্যাগ জন্য বেগ দিলে তাহাতে এত কষ্ট উপস্থিত হয় যে, আর সে বেগ দিতে সাহস করে না; তখন বোধ হয় যেন—মলদ্বারটি সঙ্কুচিত হইয়া বন্ধ হইয়াছে ( কষ্টি, নাইট্রি-এসি )।

( এই লক্ষণে নাক্স ভমিকার ন্যায় অবিরত নিষ্ফল মলত্যাগের চেষ্টা, অথবা লাইকোপোডিয়ামের সঙ্কোচনের ন্যায় মলদ্বারে সঙ্কোচন হেতু মলনির্গমনে আংশিক বা সম্পূর্ণ বাধা দেয় )।

মল ন্যাড় হউক কিংবা না হউক, তাহাতে নিতান্ত দুর্গন্ধ থাকে।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ) :—মল রেক্টাম মধ্যে থাকা সত্ত্বেও, বাহ্যর বেগ উপস্থিত হয় না ( কষ্টি, এসিড নাইট্রি )।

**অন্ত্র হইতে রক্তস্রাব** ঃ—টাইফয়েড জ্বরে, কিংবা কোন কারণে আপনি অন্ত্র হইতে বিশ্লিষ্ট (Decomposed) রক্তস্রাব হয়; উহা দেখিতে গমের দণ্ডখড়ের ন্যায় লম্বা লম্বা, অথবা খাট খাট টুকরা অথবা চূর্ণাবস্থায় দেখা যায়।

**অর্শ** ( Piles ) :—অন্তর্বলি কিংবা বহির্বলি যাহাই হউক, তাহাতে মলদ্বার সঙ্কুচিত বোধ হয় এবং তন্মধ্যে হাতুড়ির আঘাতের ন্যায় দপ্‌দপানি বেদনা অনুভূত হইয়া থাকে। অর্শ সহ স্বল্প ঋতুস্রাব।

মলদ্বারে ( Stitch ) সূচিকাবিদ্ধের ন্যায় বেদনা—ঊর্দ্ধদিকে ধাবিত হয় ( এসিড-নাইটিক্ )।

**স্ত্রী-জননেন্দ্রিয়চয়** (Female Organs :—( ১ ) ইহা ওভেরি সম্বন্ধে, বিশেষতঃ **বামদিকের ওভেরিতে** মহৌষধ। বামদিকের ওভেরির নিউর‍্যাল্‌জিয়া, এমন কি টিউমার, কিংবা ক্যান্‌সার পর্য্যন্ত এতদ্দ্বারা আরোগ্য হইয়াছে। পীড়া বাম ওভেরিতে অগ্রে হইয়া তৎপশ্চাৎ দক্ষিণ ওভেরিতে হইলে—ল্যাকেসিস্ অগ্রে প্রদান করিবে।

উভয় কিংবা এক ওভেরির নিউর‍্যাল্‌জিয়া, স্ফীতি, কাঠিন্য, পূঁয জন্মা, টিউমার সমস্ত, অথবা ক্যান্‌সার ইত্যাদি রোগে ল্যাকেসিস্ উৎকৃষ্ট কার্য্যকরী।

(২) **জরায়ু** :—জরায়ুর বেদনা সময় সময় (Teo) অত্যন্ত বৃদ্ধি পায় এবং

তাহা হইতে রক্তস্রাব হইলে কতক উপশম পড়ে বটে, কিন্তু কয়েক ঘণ্টা পরে অথবা কিছু দিবস পরে, পুনরায় ঐ বেদনা উপস্থিত হয় এবং পুনরায় রক্তস্রাব হইলে উপশম দেখা যায়; এই প্রকার অবস্থায় ল্যাকেসিস উৎকৃষ্ট কার্য্যকরী। জরায়ুর উপর কাপড়ের কিংবা অন্য কোন প্রকারের চাপ সহ্য হয় না। জরায়ুর (Prolapsus) প্রল্যাপ্সাস সহ উহার কন্‌জেচ্‌শন এবং বহুল কৃচ্ছ্রসাধ্য রক্তস্রাব, পুনঃ পুনঃ হইয়া থাকে।

জরায়ুর নানা প্রকার স্থানচ্যুতি সহ, আগুনের ঝাঁঝার ন্যায় গরম বোধ; মস্তক গরম, মুখমণ্ডল পিংশে এবং মূর্চ্ছা ইত্যাদি ক্যাপিলারী রক্ত চলাচল সম্বন্ধে ব্যাঘাত জন্মে; এতাদৃশ অবস্থাচয় প্রায়ই গতপ্রায় প্রৌঢ়াবস্থায় দৃষ্ট হয়।

ইহা জরায়ু ও স্তনের **ক্যান্‌সার** রোগেও উপকারী। উক্ত ক্যান্‌সার দেখিতে নীলাভ বা বেগুণে রঙের আভাযুক্ত হইয়া থাকে। উক্ত ক্যানসারাদিতে ক্ষত হইয়া, তাহা হইতে সহজেই কালবর্ণের বিশ্লিষ্ট রক্তস্রাব হইতে থাকে।

N. B. :—উপরোক্ত অবস্থাচয়ে অগ্রে **ল্যাকেসিস** না দিয়া, অন্য কোন ঔষধই দেওয়া কর্ত্তব্য নহে।

**রক্তস্রাবের প্রবণতা** :—অতি ক্ষুদ্র ক্ষত হইতেও সহজে এবং বহুল পরিমাণে রক্তস্রাব (ক্রোটন, ক্রিয়োজোট, ফস্)। **রক্ত**—কালবর্ণ এবং (Clot) জমাট বান্ধিতে অক্ষম (ক্রোটন, সিকেলি)।

যথা সময়ে নিয়মমত ঋতুস্রাব, পরিমাণে অল্প এবং অল্পদিন স্থায়ী। ঋতুস্রাব জনিত বেদনা, উক্ত স্রাব সহ উপশমিত হয় (জিঙ্ক)।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs) :—স্বরযন্ত্রের প্যারালিসিস হেতু স্বরবদ্ধ ও স্বরভঙ্গ। লেরিংস এত স্পর্শাসহিষ্ণু যে—সামান্য স্পর্শেই দম বন্ধ হইয়া আইসে। নিতান্ত কৃচ্ছ্রসাধ্য ক্রুপ রোগে—নিদ্রান্তে যদি শিশুর পীড়ার বৃদ্ধি হয়, তবে ল্যাকেসিস্ তাহার উৎকৃষ্ট ঔষধ। গ্লটিসের স্প্যাজ্‌ম বা আক্ষেপ, বোধ হয় যেন লেরিংসের মধ্যে কিছু প্রবেশ করিয়া দমবন্ধ করিতেছে।

ভ্রমণে, বিশেষতঃ বৃদ্ধ এবং হৃদ্‌রোগগ্রস্ত ব্যক্তিদিগের শ্বাস প্রশ্বাস হাঁপানির আকার ধারণ করে। নাকের কিংবা মুখের নিকট কিছু ধরিলে—দম বন্ধের

স্রায় হইয়া উঠে। পাখার বাতাস সেবন করিতে চায় বটে, কিন্তু বাতাস ধীরে এবং কিঞ্চিৎ দূর হইতে পাইতে ইচ্ছা করে।

( সজোরে বাতাস চাহিলে—কার্ব্ব-ভ )। গলায় কোনপ্রকার বন্ধনী এবং বক্ষে জামা আঁটিয়া দিলে, দম বন্ধ প্রায় হয় বিধায় উহা ছিঁড়িয়া ফেলে।

হাঁপানিতে ঐ প্রকার অবস্থা হইলে, কিংবা লাংস্ অথবা হৃৎপিণ্ডের প্যারালিসিস হইলে, ত্যক্তকারক শুষ্ক কাশিতে নিদ্রাবস্থায় জাগরিত না হইয়াই, অজ্ঞাতসারে কাশি হইতে থাকিলে ল্যাকেসিস উৎকৃষ্ট ঔষধ।

( ক্যামোমিলারও—এই সমস্ত কাশি রহিয়াছে; যদি ক্যামোমিলাতে কোন ফল না পাও তবে ল্যাকেসিস অবশ্য দিবে )।

কাশিতে গলদ্বারে লাগে, অথবা অর্শের বলিতে চিড়িক্ মারিয়া উঠে।

টাইফয়েড-নিউমোনিয়াতে এবং টাইফয়েড জ্বরে—যদি ফুস্‌ফুসের উপসর্গ থাকে তবে ল্যাকেসিস একটি উৎকৃষ্ট ঔষধ।

উপরোক্ত লক্ষণ সহ রোগীনিচয়ে যদি দেখ **জিহ্বা—শুষ্ক, (Red) রক্তবর্ণ,** ফাটা ফাটা এবং চকচকে, অথবা কটা কিংবা কাল রং বিশিষ্ট; অথবা আড়ষ্ট এবং নড়া চড়াতে অক্ষম; অথবা জিহ্বা ভারী ও নির্গমন কালে কম্পিত, তবে ল্যাকেসিস দিতে অনুমাত্র বিলম্ব করিও না।

প্রাচীন অথবা তরুণ হৃদ্‌রোগনিচয়; কথিত প্রকারের দমবন্ধকারী কাশি এবং বক্ষঃস্থল, গলদেশ অথবা কটিদেশ কিছু দ্বারা আঁটিয়া বেষ্টিত হইলে পীড়ার বৃদ্ধি—ল্যাকেসিসের প্রয়োগ সম্বন্ধে উৎকৃষ্ট পথ প্রদর্শক।

**স্নায়ুবিধান** ( Nervous System ) :—অতীব দুর্ব্বলতাজনিত কম্পন ( জেল্‌স ); শয্যাশায়ী, ঘোর মানসিক এবং শারীরিক দুর্ব্বলতা; নিদ্রাতে এতাদৃশ দুর্ব্বলতার উপশম না হইয়া বরং বৃদ্ধি দেখা যায়।

নিদ্রান্তে প্রাতে রোগী অতীব দুর্ব্বল হইয়া পড়ে—এই দুর্ব্বলতা সহ প্রায়ই হৃৎপিণ্ডে বেদনা অথবা অন্যান্য নানাবিধ কষ্ট, বিবমিষা, পিংশে বদন, মাথাঘোরা লক্ষিত হয়; এই প্রকার দুর্ব্বলতা হইতে হইতে ক্রমে প্যারালিসিস উপস্থিত হইতে পারে।

**বাম অঙ্গ (Left side) :—ইহা বামদিকের প্যারালিসিস**

ইত্যাদিতে অদ্বিতীয় ঔষধ। এতাদৃশ **বাম** পার্শ্বের প্যারালিসিস্, এপোপ্লেক্সি কিংবা মস্তিষ্কের অবসন্নতা ইত্যাদি যে কোন কারণে উপস্থিত হউক না কেন, **ল্যাকেসিস্** তাহার সর্ব্বোৎকৃষ্ট ঔষধ।

( দক্ষিণ দিকের পীড়ার জন্য—লাইকোপোডিয়াম উৎকৃষ্ট )।

N. B:—বামদিকে প্যারালিসিস, কিংবা অন্য যে কোন পীড়া, প্রদাহ ইত্যাদি যাহাই হউক, তাহাতেই সর্ব্বপ্রথমে ল্যাকেসিস্ প্রয়োগ করিতে ভুলিও না।

দারুণ নিদাঘ কালে, সূর্য্যোত্তাপে ও গ্রীষ্মে—ঘোর দুর্ব্বলতা ও শয্যাশায়ী অবস্থা, তৎসঙ্গে কখন কখন শিরঃপীড়া।

**নিদ্রা** (Sleep):—নিদ্রান্তে, অথবা গাঢ় নিদ্রাভিভূত অবস্থায়, কষ্ট এবং পীড়ার বৃদ্ধি। ডাক্তার **হেরিং** বলেন, নানাবিধ পীড়ায়, বিশেষতঃ হৃৎপিণ্ডের যান্ত্রিক কিংবা কার্য্যগত পীড়ায়, রোগী নিদ্রাচ্ছন্ন হইবামাত্র শ্বাস স্তম্ভিত হইলে ইহার বিশেষ ব্যবহার। ( গ্রিণ্ডে-রো, ওপি, ল্যাক-ক্যানি, এমোনি-কার্ব্ব )।

**রোগি-তত্ত্ব**:—প্রাচীন উপদংশগ্রস্ত কোন এক ব্যক্তির উৎকট কোষ্ঠ-বদ্ধ ও তৎসঙ্গে উদরের শূল-বেদনা ছিল। ঐ বেদনা প্রায়ই রাত্রিতে উপস্থিত হইত। তাহাকে অনেক প্রকার ঔষধ দিয়াও কোন ফল পাওয়া গেল না; একদিন রোগী বলিল যে, "নিদ্রা না হইলে আমি ভাল থাকি; যদি আমি জাগরিত থাকিতে পারিতাম, তাহা হইলে আমাকে এই শূল-বেদনা কখনই আক্রমণ করিতে পারিত না।" বেদনার মধ্যেই কতকটা নিদ্রা হইয়া জাগরিত হইবামাত্র বেদনা ঘোরতর বৃদ্ধি পায়। এই লক্ষণ অবলম্বনে তাহাকে ল্যাকেসিস ২০০ শত শক্তি একমাত্রা দেওয়াতে তাহার আর ঐ **শূলবেদনা** হয় নাই এবং প্রতিদিন রীতিমত কোষ্ঠ হইতে লাগিল।

**মন্তব্য**ঃ—পূর্ব্বে বলিয়াছি **জেলসিমিয়ামেরও** অতীব দুর্ব্বলতা এবং **কম্পন** রহিয়াছে—রোগের প্রথম অবস্থায়ই যদি কম্পন ও দুর্ব্বলতা থাকে, তবে জেলসিমিয়াম দ্বারাই আশ্চর্য্যজনক ফল পাইবে।

কিন্তু রোগের দ্বিতীয় কিংবা তৃতীয় সপ্তাহে কম্পনাদি উপস্থিত হইলে—**ল্যাকেসিস্** তথায় উৎকৃষ্ট ঔষধ। বোধ-উৎপাদিকা শক্তি, জিহ্বা, মুখগহ্বর, গলায় অভ্যন্তর, উদর এবং মল ইত্যাদি জনিত লক্ষণচয়, বিশেষতঃ

নিদ্রাজনিত লক্ষণ অবলম্বনে ল্যাকেসিসকে অন্যান্য ঔষধ হইতে মনোনীত করিতে সক্ষম হইবে।

**টিস্যু** (Tissue) :—যে কোন স্থানের স্ফীতিতে ইহা ব্যবহৃত হইতে পারে। যদি ঐ স্ফীতিতে কালচে-নীলবর্ণ বর্ত্তমান থাকে এবং সেই স্থানে সামান্য স্পর্শেও অসহ্য জ্ঞান হয়—তবে ল্যাকেসিস প্রদান করিতে অণুমাত্র বিলম্ব করিও না।

রক্ত বিধ্বস্ত ও বিশ্লিষ্ট হইয়া জমাট বাঁধিতে অক্ষম হইলে, ল্যাকেসিস তাহার উৎকৃষ্ট ঔষধ। টাইফয়েড জ্বরে রক্ত-বাহ্যে, সহজে কোনও স্থান হইতে অবিশ্রান্ত রক্তস্রাবের ও নানাবিধ রক্তস্রাব জনিত পীড়ায়, "পার্পিউরা হিমরেজিকা" নামক পীড়ায়, কোন ক্ষত বা কর্ত্তিত স্থান হইতে বহুল রক্তস্রাব, কিংবা কোন কর্ত্তিত স্থান স্বল্পেই—গ্যাংগ্রিণাস ( Gangrenous ) বা পচনশীলাবস্থায় পরিণত ইত্যাদি অবস্থায় ল্যাকেসিস অতি উৎকৃষ্ট কার্য্যকরী।

যদি **ক্যান্সার** নীলাভ কিংবা কৃষ্ণবর্ণ ধারণ করে এবং তাহাতে জ্বালা থাকে ও তাহা হইতে প্রায়ই অধিক পরিমাণ রক্তস্রাব হয়, তবে অবশ্য ল্যাকেসিস দিবে।

নানাপ্রকার পীড়ার সহযোগে **মূত্রে রক্ত** দেখা দিলে—**রক্তের বিধ্বংস** অবস্থা বুঝা যায়—তখন ল্যাকেসিস অতীব উপকারী।

চর্ম্মরোগচয়, ম্যালিগ্‌ন্যাণ্ট ক্ষালেটিনা, **কালবর্ণের** দাম ইরিসিপেলাস, বসন্ত, ম্যালিগ্‌ন্যাণ্ট স্ফোটক ইত্যাদি, কার্ব্বাংকেল, প্রাচীন ক্ষত, শয্যাক্ষত অর্থাৎ (Bed Sore) বেড্‌সোর ইত্যাদিতে যদি কালিমাযুক্ত লালবর্ণ দেখিতে পাও, তবে ল্যাকেসিস অমোঘ কার্য্য করিবে।

**উপযোগিতা** (Suitability) :—ইহা শিশু হইতে বৃদ্ধ পর্য্যন্ত সকল ব্যক্তিতেই কার্য্যকরী। তবে স্থূলকায় অপেক্ষা (Thin) ক্ষীণ শরীরে ইহার কার্য্য অধিকতর উৎকৃষ্ট লক্ষিত হয়।

নিস্তেজ হৃদয় ও ঢিলা স্বভাবের লোক, রোগ হেতু মানসিক এবং শারীরিক পরিবর্ত্তন ইত্যাদি অবস্থায় ল্যাকেসিস উৎকৃষ্ট কার্য্য করে।

**পুনরাক্রমণ** (Relapse) :—প্রতি বৎসর **বসন্তান্তে** প্রায় ( Same) একই সময় জ্বর হওয়া—প্রতি বসন্ত কালেই জ্বর হয় (কার্ব্ব-ভ,সাল্‌ফ)।

**রোগি-তত্ত্ব** :—(১) একটী বালকের তিন বৎসর পর্য্যন্ত প্রত্যেক

বসন্তকালে বারুণী তিথিতে জ্বর হয় দেখিয়া, তাহাকে ফাল্গুন মাসের প্রথমেই ল্যাকেসিস ৩০শ, শক্তি একমাত্রা প্রয়োগ করাতে তাহার আর ঐ বসন্ত-কালে জ্বর হয় নাই। সেই হইতে এ পর্য্যন্ত বালকটী সুস্থ অবস্থায়ই আছে।

(২) ইন্দু বাবু নামক কোন ব্যক্তির **বামদিকের** (Testes) অণ্ডকোষটির বেদনা হইয়া তৎসহ জ্বর হয়; এলোপ্যাথিক মতে তাহার ১৮।১৯ দিন চিকিৎসা চলিতেছিল, কিছুতেই তাহার বেদনার উপশম হয় না; "অণ্ডকোষটি পাকিয়া তন্মধ্যে পুঁয হইবে"—ডাক্তারদিগের এই নিশ্চয় ধারণা হইল। রোগী ভীত হইয়া আমার চিকিৎসাধীনে আসাতে আমি তাহাকে এক মাত্রা ৩০শ, শক্তির ল্যাকেসিস প্রয়োগ করাতে, সেই দিনই রাত্রিতে বেদনা অনেক উপশম হইল। ৭।৮ দিন মধ্যে উত্তরোত্তর রোগের অবস্থা অনেক ভাল হইয়া উঠিল। পরে আর এক মাত্রা ল্যাকেসিস দেওয়াতে রোগী সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

N. B. :—এই রোগীতে আমরা অণ্ডকোষটী তুলা দ্বারা বাঁধিয়া রাখিয়াছিলাম মাত্র, অন্য কোন প্রকার বাহ্য প্রয়োগ করি নাই। পূর্ব্বে এলোপ্যাথরা এক্‌ট্রাক্ট বেলেডোনা প্রয়োগ করিয়াছিলেন; আমরা তাহা গরম জল দ্বারা ধৌত করিয়া ঐ স্থানে তুলা দ্বারা ব্যাণ্ডেজ করিয়া দিয়াছিলাম।

(৩) ইষ্ট বেঙ্গল রেলওয়ের কর্ম্মচারী *** মহাশয়ের উপদংশজনিত **বাম** চক্ষে **আইরাইটিস** (Irites) হইয়াছিল; তিনি ঐ রোগে চারি পাঁচ মাস অত্যন্ত যন্ত্রণা ভোগ করেন; আলোর দিকে চাহিবামাত্র যন্ত্রণা **অসহ্য** হইয়া উঠিত; আমি তাঁহাকে ল্যাকেসিস এক মাত্রা খাইতে দেওয়ায় তাহাতে অতীব আশ্চর্য্য ও বর্ণনাতীত উপকার দেখিলাম। পরদিনই রোগীর রাস্তা দিয়া চলিয়া আসিবার ভঙ্গিতেই বুঝিতে পারিলাম যে, রোগী অনেক ভাল আছে। তাঁহার চক্ষে পূর্ব্বে যে প্রকার কাপড় জড়ান ছিল আর সে প্রকার নাই; রোগী আসিয়াই বলিল "ধন্য বিধাতা !! ধন্য হানিমান্ !! বহু মাস পরে গতকল্য প্রাণ ভরিয়া ঘুমাইয়াছি, চক্ষের বেদনা অনেক কমিয়া গিয়াছে।" ৪।৫ দিন অন্তর আর দুই মাত্রা ল্যাকেসিসেই রোগী সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

(৪) শ্রীযুক্ত রাজেন্দ্রনাথ বন্দোপাধ্যায় মহাশয়ের **বাম** ( Arm ) **বাহুতে লিম্ফ্যাঞ্জাইটিস্** অর্থাৎ লিম্ফেটিক নাড়ী সমূহের প্রদাহ

হইয়াছিল। তাহাতে ঐ প্রদেশে—লাল লাল ডোরার ন্যায় হইয়াছিল এবং ঐ স্থানে অতীব বেদনাও ছিল; ল্যাকেসিস্ এক মাত্রা প্রদানে ঐ স্থান সম্পূর্ণ সুস্থতা প্রাপ্ত হইল।

(৫) শ্রীযুক্ত বাবু রাজেন্দ্র সুর মহাশয়ের নিম্ন ওষ্ঠের **বামদিকে** একটী **ব্রণ** হইয়া ভয়ানক জ্বালা যন্ত্রণা হইতেছিল; এক মাত্রা ল্যাকেসিস প্রদানে সামান্য কয়েক ঘণ্টার মধ্যে সেই জ্বালা-যন্ত্রণা নিবৃত্ত হইয়া গেল এবং রোগও আরোগ্য হইল।

(৬) একটী ৯।১০ মাস বয়স্ক বালকের মুখমণ্ডলের বামদিকে **ইরিসিপেলাস** হয়, তৎসঙ্গে প্রখর জ্বরও ছিল। ল্যাকেসিসের একটী ৩০শ, শক্তির অম্বুবটিকা ব্যবহারে আমারা এই রোগে আশ্চর্য্য ফল পাইয়াছি।

( ৭ ) বালিয়াঘাটার একটী ভদ্র মহিলার দক্ষিণ চরণে **গ্যাংগ্রিনাস ইরিসিপেলাস** হইয়াছিল, তৎসহ ভয়ানক জ্বর এবং ডিলিরিয়াম ছিল; জিহ্বা—টাইফয়েড অবস্থায় শুষ্কতা প্রাপ্ত হইয়াছিল। আমি তঁহাকে প্রতিদিন এক মাত্রা করিয়া ল্যাকেসিস ৩০শ, শক্তি দেওয়াতে ৩।৪ দিনের মধ্যে তঁহার জ্বর কমিয়া গেল,ডিলিরিয়াম্ দূর হইল এবং গ্যাংগ্রিন্ স্থানে (Pus) পূঁয জন্মিল এবং ঐ পূঁয চরণ ফাটিয়া বাহির হইতে লাগিল; ক্রমে রোগী সুস্থভাবাপন্ন হইতে লাগিল। পরে কোন কারণে এই রোগীর চিকিৎসা হস্তান্তরিত হয়।

N. B. :—ল্যাকেসিস বাম দিকের প্রধানতম ঔষধ সন্দেহ নাই, কিন্তু নিম্নশাখার পীড়ায় দক্ষিণ দিকেও ইহা দ্বারা উৎকৃষ্ট ফল লাভ হয়।

(৮) ফণিভূষণের **বামদিকের টনসিলাইটিস** রোগে—ইহার ৬ষ্ঠ শক্তি প্রয়োগে আমরা উৎকৃষ্ট ফল লাভ করিয়াছি।

(৯) একটী স্ত্রীলোকের **বামদিকের** গলার অভ্যন্তরে **ক্ষত** তালু পর্য্যন্ত খাইয়া গিয়াছিল; তাহাতে ল্যাকেসিস ৩০শ শক্তি চমৎকার কায করিয়াছিল।

(১০) কনট্রাক্টর ৺গিরীশ ঘোষের স্ত্রীর বামদিকে **কার্ব্বাংকেল** হয়, উহার বর্ণ কাল্‌চে লাল ছিল, তাহাতে ভয়ানক জ্বালা যন্ত্রণা হয়। প্রথমে একটী হোমিওপ্যাথিক ডাক্তার তঁহাকে আর্সেনিক দিয়াছিলেন তাহাতে বিশেষ কষ্টের নিবারণ হয় না। আমি তঁহাকে ল্যাকেসিস ৩০শ, শক্তি এক মাত্রা

দেওয়াতে, তস্তার সমস্ত যন্ত্রণার লাঘব হইল। ঐ রোগিণীর সম্পূর্ণ আরোগ্য হওয়া পর্য্যন্ত আরও ২।১টী ঔষধ ব্যবহার করিতে হইয়াছিল।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—হিপার, লাইকো ইত্যাদি ইহার উৎকৃষ্ট **সহকারী** (Complimentory) ঔষধ।

**বিরোধী ঔষধ** (Antidotes) :—সিমিসিফি, এসিড-কার্ব্বলিক, নাইট্রিক-এসিড, সিপি।

ইণ্টারমিটেণ্ট জ্বরে :—ল্যাকেসিসের পর—ন্যাট্রাম-মিউর উৎকৃষ্ট কার্য্যকরী।

**বৃদ্ধি** ( Aggravation ) :—নিদ্রান্তে, অতি ( Too ) শীত এবং অতি গ্রীষ্মে, টক্ দ্রব্যে, এল্‌কোহল, সিঙ্কোনা ইত্যাদিতে, সূর্য্যোত্তাপে, বসন্তে।

**শক্তি** ( Potency ) :—৩০শ, শক্তি দ্বারাই আমরা অধিকাংশ স্থানে ফল লাভ করিয়াছি।

২০০ শত শক্তিও সময় সময় ব্যবহার করিয়া ফল পাওয়া গিয়াছে।

N. B. :—আমরা ৪টী কি ৮টী অনুবটিকা কথিত শক্তিতে সিক্ত করিয়া সর্ব্বদা ব্যবহার করি, কদাচ একটী পূর্ণ ফোঁটা ব্যবহার করি না। ইহার ৬ষ্ঠ ইত্যাদি নিম্ন-শক্তি প্রায়ই ব্যবহৃত হয় না।

## স্মৃতি সহায়।

(১) ক্রিয়াস্থান, মানসিক অবস্থাচয় এবং বোধ, নিদ্রান্তে অবস্থা, মস্তক জনিত অবস্থাচয়, শিরঃপীড়া, দন্তের গোড়া, জিহ্বা, রোগের বাম হইতে দক্ষিণ দিকে গমন, গ্যাংগ্রিন ও তাহার বর্ণ, স্পর্শ, এবং বন্ধনাদি সম্বন্ধে অসহিষ্ণুতা, মল ও মলদ্বার আদি অবস্থা, অন্ত্র হইতে রক্তস্রাব, অর্শ, জরায়ু এবং ওভেরি, রক্তস্রাবের প্রবণতা, শ্বাসপ্রশ্বাস যন্ত্রাদি, কাশি, স্নায়ুবিধান, কম্পন, দুর্ব্বলতা, বাম অঙ্গের পীড়া, নিদ্রা, টিসু, রক্তের অবস্থা, চর্ম্মরোগনিচয়, জ্বর।

(২) ( এগারি, ষ্ট্র্যামো ) ( অরাম, ইগ্নে, ফস্-এসিড ) (স্যাঙ্গুই, সাল্ফ ) ( সিপি ) ( বেল, ব্রাই, ইগ্নে ) ( ল্যাক-ক্যানি, স্যাবাডি ) ( কোব্রা, কষ্টি ) ( নাইট্রি-এসি ) ( নাক্স-ভ, লাইকো ) ( কষ্টি, এসিড-নাইট্রি ) ( এসিড-নাইট্রি ) ( ক্রোটন, ক্রিয়োজোট, ফস )। ( ক্রোটন, সিকেলী )। ( জিঙ্ক ) ( কার্ব্ব-ভ ) ( ক্যামো ) ( জেলস্ ) ( লাইকো ) ( গ্রিণ্ডেলিয়া-রোবাষ্টা, ওপি, ল্যাক্-ক্যানি, এমোনি-কার্ব্ব ) ( কার্ব্ব-ভ, সাল্ফ ) ইত্যাদি ঔষধের সহিত কি কি বিষয়ে সাদৃশ্য ও কি কি বিষয়ে বৈসাদৃশ্য আছে।

# ল্যাপিস-এল্‌বাস। Lapis-Albus.

ঝরণা সহ নিঃসৃত উক্ত নামধেয় খনিজ পদার্থ বিশেষ।

**সম-সংজ্ঞা** :—ক্যাল্কেরিয়া-সিলিকো-ফ্লোরেটা (Calc. Silic. Flor.)

আল্পস্ (Alps) পর্ব্বতস্থ গ্যাষ্টেইন্ ঝরণার জলে, বহু পরিমাণে এই পদার্থ পাওয়া যায়। এই ঝরণার জল যাহারা পান করে—তাহাদের অধিকাংশেরই গলগণ্ড এবং একপ্রকার মানসিক গোলযোগ দেখা যায়।

ডাঃ **গ্রভোগল** ( Grauvogle ) এবং আরও কয়েকটি ডাক্তার পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে, ইহাতে হৃৎপিণ্ড, পাইলোরাস, জরায়ু এবং স্তনদ্বয়ের **জ্বালা** ও তীর-বিদ্ধবৎ বেদনা প্রধানতঃ অনুভূত হয়।

---

তাঁহারা **স্ক্রুফুলা ধাতুতে** এবং **স্ক্রফুলা গ্ল্যাণ্ডের** পীড়াতে এতদ্দ্বারা বিশেষ ফল পাইয়াছেন—কিন্তু ম্যালেরিয়া জ্বর থাকিলে এই ঔষধে অপকার সম্ভাবনা।

তিনি আরও বলেন জরায়ুর ক্যান্সার রোগে ইহা অতীব আশ্চর্য্য উপকারী ঔষধ; তাঁহার চিকিৎসায় ৫টী **জরায়ুর ক্যান্‌সার রোগী** ইহার প্রয়োগে সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছে। এই পাঁচটী রোগিণীকেই এলোপ্যাথ মহাশয়েরা বিদায় দিয়াছিলেন।

**ওষ্ঠের** একটী **এপিথিলোমা** রোগী ১২শ শক্তির ল্যাপিস—এল্‌বা সেবনে সম্পূর্ণ আরাম হইয়াছে।

ডাক্তার **গ্রেগাস্কী** বলেন যে, একটী যুবকের ওষ্ঠের টিউমার ৩০শ, শক্তির ল্যাপিস্ ব্যবহার দ্বারা আরোগ্য হইয়া পুনরায় দেখা দেওয়াতে, তৎসঙ্গে, জ্বালা ও হুল ফুটানবৎ বেদনা ও তাহাতে তাহার পা দুইটি লাফাইয়া উঠিত; তাহাতে ৩০শ, শক্তির ল্যাপিস্ প্রয়োগে সে এক বৎসরের মধ্যে আরোগ্য লাভ করিল।

কোন এক স্ত্রীলোকের **জরায়ুতে—ফাইব্রয়িড টিউমার** ( Fibroid Tumour ) হইয়াছিল, তাহা হইতে বহুল পরিমাণে রক্ত, সময়ে সময়ে স্রাবিত হইয়া রোগিণীর প্রাণ সঙ্কটাপন্ন হইত। টিউমারটি জরায়ুর সমস্ত শরীর আক্রমণ করিয়া, বাম সেক্রো-ইলিয়াক্ ফসাতে বক্র হইয়া আবদ্ধ

ছিল এবং তাহার মুখটী অপর দিকে এরূপ ভাবে উচ্চ হইয়াছিল যে, স্পেকুলাম্ (Speculum) নামক যন্ত্র দ্বারা দেখা যাইত না। কয়েক মাস পর্য্যন্ত রক্তস্রাব হইয়া, পরে কাল দুর্গন্ধময় স্রাব হইতে লাগিল। অঙ্গুলী দ্বারা পরীক্ষায় জরায়ুর ( Os ) মুখটী অসম বলিয়া বোধ হইল। টিউমারটিতে ভয়ানক জ্বালা যন্ত্রণা হইতে লাগিল।

আর্সেনিক প্রয়োগে কোনই ফল হইল না। পরে ৩০ শক্তির **ল্যাপিস-এল্‌বাস** প্রতি সপ্তাহে একবার করিয়া খাইতে দিয়া আশ্চর্য্য ফল হইল। মৃতপ্রায় কঙ্কালাবশিষ্টা এই রোগিণী শয্যায় পার্শ্ব পরিবর্ত্তন পর্য্যন্ত করিতে অক্ষমা ছিল। এই অমৃতময় ঔষধের বলে, ধীরে ধীরে তস্থার বল সঞ্চয় হইতে লাগিল। অবৈধ রক্তস্রাব নিবৃত্ত হইল বটে, কিন্তু তস্থার স্বাভাবিক ঋতু-স্রাবের কোন ব্যতিক্রম হয় নাই। ক্রমে সা গৃহ কর্ম্মাদির উপযুক্তা হইয়াছে। তস্থার টিউমারটিও অনেক ছোট হইয়াছে। সম্পূর্ণ আরোগ্য হইবে, এমত সম্ভাবনাও এক বৎসর কাল চিকিৎসা মধ্যে হইয়া উঠিয়াছে।

**রোগাধিকার** (Therapeutics) :—**ক্যান্সার** ; গলগণ্ডাদি ; গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি ; ফাইব্রোমা ; এপিথিলোমা ; ডিস্‌মেনোরিয়া ; লিউকোরিয়া ; প্লুরাইটিস ; স্ক্রফুলা ; টুবারকিউলোসিস্ ; স্কিরাস্ ক্যান্সার।

এতদ্বারা বহুবিধ নবোদ্ভূত টিউমার নিচয় আরোগ্য হইয়াছে।

ডাঃ **ডিউই** ইহার ৬ষ্ঠ শক্তি দ্বারা দুইটী গলদেশস্থ গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি আরোগ্য করিয়াছেন এবং আরও দুইটি তাদৃশ রোগ আরোগ্য করিয়াছেন। তাহারা রবারের ঢেলার ন্যায় কতক নরম ( Soft ) ছিল, কিন্তু প্রস্তরবৎ শক্ত ছিল না।

কোন মহিলার এই টিউমার একটী রাজহংস ডিম্ববৎ আকৃতিতে তস্থার (Sterno-clavicular) প্রদেশে জন্মে ; ঐ টিউমার এবং (Goitre) গয়টার বা **ঘ্যাগ, লেপিস** দ্বারা আরোগ্য হয়। ডাঃ ডিউই বলেন, এই ঔষধ প্রয়োগ কালে রোগীর রাক্ষসে ক্ষুধা জন্মিয়াছিল।

একটী ভদ্রমহিলা, বয়স চল্লিশ বৎসর ; সুন্দরী, শক্তিশালিনী ; মাংসাদিতে অনিচ্ছা ; মিষ্টি খাইতে প্রবল স্পৃহা ; শিশুকাল হইতে কি শীতে, কি গ্রীষ্মে বরফ না খাইয়া থাকিতে পারিত না ; চরণ হইতে হাঁটু পর্য্যন্ত ঠাণ্ডা থাকিত। তস্থার প্রকাণ্ড গয়টার ( ঘ্যাগ ) জন্মে। লেপিস—য়্যাল্‌বা ৬ষ্ঠ শক্তি দুই গ্রেণ

মাত্রায় চূর্ণে একটী করিয়া পুরিয়া দিবসে চারিবার খাইতে দেওয়া হয়। এক মাস পর জানা গেল যে ঐ টিউমার অনেক কমিয়া গিয়াছে। কিন্তু তাহাতে বেদনা হইয়াছে। ঔষধ বন্ধ করিয়া দেওয়া হইল।

দুই মাস পর জানা গেল—তস্থার প্রথম ঋতুদর্শনকাল হইতেই বরাবর রজঃকষ্টাদি ছিল; তৎসঙ্গে শ্বাসকষ্ট, মাথার যন্ত্রণা উপস্থিত হইত; কিন্তু লেপিস-য়্যাল্‌বা সেবন আরম্ভ হইতেই তস্থার ঋতুজনিত আর কোন কষ্ট নাই এবং গয়েটার কমিয়া গিয়াছে। তৎপরে পুনরায় লেপিস-য়্যাল্‌বা ৬ষ্ঠ শক্তি দেওয়াতে পুনরায় ঐ গয়েটারে ( Pain ) বেদনা আসিল; উপরন্তু জননেন্দ্রিয় প্রদেশে অসহ্য চুলকানি ( Pruritus) আরম্ভ হইল। ৩০ শক্তি এবং ২০০ দুই শত শক্তি লেপিস্ য়্যাল্‌বা দেওয়াতে ঐ যন্ত্রণাদি আরও বৃদ্ধি হইল। রোগিণী ঔষধ খাইল না এবং তৎসঙ্গে গয়টার এবং রজঃকষ্টাদি আরোগ্য হইয়া গেল। (Dr. Whileng).

এই হইতে তিনি বহু রজঃকষ্ট ও প্রুরাইটিস ( Pruritus ) নামক জননেন্দ্রিয়ের অসহ্য যন্ত্রণাকর চুলকানি রোগ লেপিস—য়্যাল্‌ব দ্বারা আরোগ্য করিয়াছেন।

**ঋতুস্রাবের পূর্ব্বেই অসহ্য কষ্ট, তাহাতে অচৈতন্য হওয়া—লেপিসের** অতি ফলপ্রদ লক্ষণ জানিবে।

( ১ ) একটি রোগিণী বয়স ১৯ বৎসর; ঋতুর প্রথম দর্শনের পূর্ব্ব হইতেই ভয়ানক রজঃকষ্ট ছিল এবং তাহাতে অজ্ঞান হইয়া পড়িত; অর্দ্ধ ঘণ্টা পর ঋতুস্রাব আরম্ভ হইলে চেতনা আসিত। **লেপিস** ২০০ শত শক্তিতে আরোগ্য প্রাপ্ত হইল।

( ২ ) চল্লিশ বৎসর বয়স্কা একটি মহিলার কুড়ি বৎসর বয়সে হাম হয়। সেই হইতে ঋতুস্রাবকালের পূর্ব্বে তস্থার পেটে ভয়ানক বেদনা হইতে থাকে। ঋতুস্রাব হইলেই বেদনা থামিয়া যায়; কখন বা একদিনের জন্য বেদনা কতক কম হইয়া ঋতুস্রাব হইতে থাকে। ২০০ শত শক্তি **লেপিস** দ্বারা ছয় মাস পরে সম্পূর্ণ আরোগ্য হয়।

## ল্যাক্‌টিক এসিড। LACTIC ACID.

ইহা দুগ্ধ-জনিত (Acid) এসিড অর্থাৎ অম্লরস। দুগ্ধেতে এই পদার্থ জন্মিয়াই আমাদের দধি প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ):—ইহা ডায়েবেটিস মেলিটাস ( Diabetes Melitus ) অর্থাৎ **সশর্কর বহুমুত্র** রোগের মহৌষধ।

যদি তৃষ্ণা, রাক্ষসে-ক্ষুধা, সশর্কর বহুল মূত্র বর্ত্তমান থাকে—তবে এই ঔষধ ব্যবহার করিতে অণুমাত্র বিলম্ব করিও না।

এই বহুমূত্র রোগ সহ, যদি **গ্রন্থি সকলে বাতের পীড়া** বর্ত্তমান থাকে, তবে এতদ্দারা অমোঘ ফল পাইবে।

**শক্তি** ( Potency ):—ইহার নিম্ন শক্তি ৩য়, ৬ষ্ঠ, ১২শ ইত্যাদি অনেকে ব্যবহার করিয়া থাকেন। কিন্তু কতকগুলি রোগীতে ইহার ৩০শ এবং ২০০শত শক্তি উৎকৃষ্টতর ফল প্রদান করিয়াছে।

## লরোসিরেসাস। LAUROCEREASUS.

প্রুণাস্ লরোসিরেসাস্ নামক বৃক্ষের সরস পত্রে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ):—ইহাতে হাইড্রোসিয়ানিক-এসিডের অংশ থাকা হেতু ইহার কার্য্য তৎসদৃশ।

সঞ্জীবনী-শক্তির নিস্তেজ অবস্থা, ফুস্‌ফুস এবং হৃদ্‌রোগে অন্য ঔষধ দ্বারা ফল না পাইলে ইহা প্রদেয়।

হৃৎপিণ্ডের উপসর্গ এবং পীড়াচয়; শ্বাস-প্রশ্বাসে কষ্ট এবং নীলবর্ণ হইয়া যাওয়া, বিশেষতঃ উপবেশন করিলে বৃদ্ধি ( সোরিণাম্ )।

**স্নায়বীয় প্রতিক্রিয়ার অভাবে** অতি উৎকৃষ্ট ঔষধও কার্য্যকরী না হইলে এতদ্দারা ফল পাইবে।

এপোপ্লেক্সি, ওলাউঠা, হৃদ-রোগ, শ্বাস-প্রশ্বাসে কষ্ট, প্যাল্পিটেশন, হৃৎকম্প ইত্যাদিতেও ইহার ব্যবহার দেখা যায়।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—নিম্নলিখিত ঔষধগুলির উপরোক্ত রোগ এবং উপসর্গচয়ে ( প্রতিক্রিয়ার অভাব স্থলে ) অনেক সাদৃশ্য আছে—ক্যাপ্সিকাম, ওপিয়াম, ভেলিরিয়ান, এম্ব্রা, কার্ব্ব-ভ, সাল্ফার, সোরিণাম।

**শক্তি** :—সচরাচর ইহার ৩য়, ৬ষ্ঠ, ৩০শ, শক্তি ব্যবহৃত হইয়া থাকে।

---

## লিডাম প্যালাষ্টার। LEDUM PALUSTRE.

বন্য রোজ্মেরির শুষ্ক পল্লব ও পত্রে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** ( Suitability ) :—**বাত-রোগাক্রান্ত** এবং অবৈধ মদ্যপায়ীদিগের পক্ষে ( কল্চি ) ইহা উপযুক্ত ঔষধ।

**বাতরোগ এবং গাউট** (Rheumatism & Gout) :—ইহা বাতরোগের একটী মহৌষধ। নিম্ন-শাখায়—বিশেষতঃ, চরণ ভাগে বাতরোগ প্রথম আরম্ভ হইয়া, ক্রমে যদি উর্দ্ধে আক্রমণ করিতে থাকে, তবে লিডামের তুল্য উপকারী ঔষধ আর নাই।

( শরীরের উর্দ্ধ অঙ্গ হইতে প্রথমে বাত-রোগ আরম্ভ হইয়া নিম্নদিকে আক্রমণ করিতে থাকিলে—**ক্যাল্মিয়া** তাহার প্রধান ঔষধ )।

ইহা তরুণ এবং প্রাচীন—উভয় প্রকার বাত-রোগেই উৎকৃষ্ট ঔষধ।

বাতাক্রান্ত সন্ধিস্থানচয়—বেদনাযুক্ত, স্ফীত এবং উষ্ণ, কিন্তু (Red) রক্তবর্ণ নহে; বাতের বেদনা রাত্রিতে এবং বিছানার গরমে বৃদ্ধি পায়, বাতাক্রান্ত স্থান আবৃত রাখিতে কষ্ট বোধ করে।

( N. B. :—**মার্কিউরিয়াসেও** এই লক্ষণ আছে বটে, কিন্তু বহুল ঘর্ম্মে উপশম না হওয়া এবং মুখে ও জিহ্বায়—মার্কিউরিয়াসের লক্ষণ থাকিলে মার্কিউরিয়াস দিতে পার; অন্যথা তথায় লিডামই একমাত্র ঔষধ জানিবে )।

**প্রাচীন-রোগেও ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।**

প্রাচীন বাত-রোগাক্রান্ত সন্ধিচয়—স্ফীত, বেদনাযুক্ত, বিশেষতঃ রাত্রিতে বিছানার গরমে; ইহাতে সর্ব্বপ্রথম চরণের সন্ধিস্থান সমূহের মধ্যে, ক্রমে কঠিন পিণ্ডচয় (Nodes) এবং পলস্তার ন্যায় পদার্থ জমাট বাঁধে। পরে উর্দ্ধতম (Upper) অঙ্গে হস্তাদির সন্ধিচয় আক্রান্ত হয়। ফেলাংস (Fallanges) অস্থি সমূহের পেরিয়ষ্টিয়াম (Periosteum) চাপনে অত্যন্ত বেদনা হয়। এঙ্কেল গ্রন্থি (Swollen) স্ফীত এবং চরণতল এমন বেদনাযুক্ত যে, পদ বিক্ষেপে সে সম্পূর্ণ অশক্ত হয় (এণ্টিমোনিক্রুড, লাইকো, সাইলি )।

N. B. :—সাইলিশিয়া রোগীর রাত্রিতে বেদনার বৃদ্ধি হয়, কিন্তু বিছানার গরমে বৃদ্ধি দেখা যায় না; বরং সে উহা গরম আবরণে আবৃতই রাখিতে চায়। পক্ষান্তরে লিডামের রোগীর বাত ঠাণ্ডা প্রয়োগে, এমন কি ঠাণ্ডা জল প্রয়োগে উপশম বোধ করে ( সিকেলি )।

**চরণ দিক হইতে বাতের আরম্ভ হওয়া** লিডামের একটী প্রধানতম লক্ষণ জানিবে।

লিডাম-রোগী সর্ব্বদাই শীত বোধ করে; যেন শীত অবিরত তাহার গাত্রে লাগিয়াই আছে এবং তাহার শরীরে যেন (Animal) প্রাণীসুলভ তাপ নাই (সিপি, সাইলি )। আঘাত প্রাপ্ত স্থান এবং বাতাক্রান্ত স্থান, অন্য লোকে স্পর্শ করিয়া ঠাণ্ডা বোধ করে বটে, কিন্তু রোগী নিজে ঠাণ্ডা বোধ করে না।

পদের বৃদ্ধাঙ্গুলির বর্ত্তুলভাগ, দক্ষিণ (Hip) হিপ্ সন্ধিস্থান এবং বাম স্কন্ধস্থান আক্রান্ত (এগারিকাস, এণ্টি-টার্ট, ষ্ট্র্যামো )।

পায়ের গোড়ালিতে আঘাত প্রাপ্তিবৎ বেদনা।

**আঘাতাদি লাগা** (Injuries):—অক্ষি এবং অক্ষিপত্রে আঘাতাদি লাগিয়া রক্ত-জমা হওয়া। কঞ্জাংটাইভা এবং আইরিডেক্টমী নামক শস্ত্র ক্রিয়া দ্বারা চক্ষুর এণ্টিরিয়ার চেম্বার (Anterior chamber) মধ্যে রক্ত জমিয়া থাকা ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**মন্তব্য** ঃ—আঘাতাদি লাগিয়া থেঁতলে যাওয়া ও অন্যান্য যে অনিষ্ট ঘটে তাহাতে **আর্ণিকা** সর্ব্বোৎকৃষ্ট ঔষধ সন্দেহ নাই, কিন্তু অনেক সময় যখন

আর্ণিকা সম্পূর্ণ আরোগ্য করিতে অক্ষম হয়, তখন লিডাম্ সেই আরোগ্য কার্য্য সমাধা করিয়া থাকে।

আঘাতাদি জনিত একিমোসিস ( Echymosis ) অনেক সময় **সাল্‌ফিউরিক এসিডে** উপকার প্রাপ্ত হয়।

কঞ্জাংটাইভা এবং স্ক্লেরোটিক মধ্যে আঘাতাদি লাগিয়া একিমোসিস হইলে নাক্স-ভমিকা তাহার একটী উৎকৃষ্ট ঔষধ; কিন্তু হাতের ঘুসাতে চক্ষু মধ্যে কাল-শিরা পড়িলে লিডামের ২ সি, (2c) শক্তি দ্বারা অনেক ফল পাওয়া গিয়াছে।

পদে প্রেক্ আদি ফোটা, হস্তে বারসুঁই ইত্যাদি বেন্ধা, মশক, বোল্‌তা, চেল্লা ( বিছা ), বৃশ্চিক ও কীটাদি দংশন এবং ইন্দুরে কাম্‌ড়ান ইত্যাদি সর্ব্ব প্রকার **বিদ্ধন-ক্ষতে** লিডাম অতি উৎকৃষ্ট ঔষধ; ইহাতে ( Tissue ) টিস্থ বিচার নাই।

তবে যদি স্নায়ুভাগে বিদ্ধন হয়, তখন—**হাইপারিকাম**।

পেরিয়ষ্টিয়াম বিদ্ধনে—**রুটা** উৎকৃষ্টতর ঔষধ।

যদি অস্থি ইত্যাদি ভগ্ন হয় তবে—**ক্যাল্‌কেরিয়া-ফস্**, অথবা **সিম্ফাইটাম** অস্থি যোড়া লাগাইতে অধিকতর ক্ষমতা রাখে।

যদি হাতের ঘুসা ইত্যাদি লাগিয়া চক্ষুতে বেদনা হয় এবং তাহাতে লিডাম বেদনা বারণ করিতে অক্ষম হয় তবে—**সিম্ফাইটাম** ব্যবহার দ্বারা অনেক সময় উৎকৃষ্টতর ফল পাইবে।

পায়ের তলাতে এবং এঙ্কেল ( Ankel ) প্রদেশে অত্যন্ত চুলকাইতে থাকা, তাহাতে এবং বিছানার গরমে পীড়ার বৃদ্ধি ( পাল্‌স, হ্রাস )।

কপোল দেশে এবং ললাটে বয়স-ব্রণ ইত্যাদিতে লিডাম নিতান্ত উপকারী।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—আর্ণিকা, ক্রোটন, হেমেমেলিস, বেল, রুটা ইত্যাদি ঔষধ **আঘাতাদি অধিকারে** ইহার সদৃশ।

আঘাত-জনিত কোন পীড়া বহুদিন স্থায়ী হইলে—**কোনায়াম** তাহাতে উৎকৃষ্ট কার্য্যকরী।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## লেপট্যাণ্ড্রা ভার্জিনিকা। LEPTANDRA. V.

এই জাতীয় বৃক্ষের মুল হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** :—ইহা যকৃতের একটী উৎকৃষ্ট ঔষধ। পর্য্যায়ক্রমে ( Ash-coloured ) ছাইয়ের এবং কাল-রংএর মল। অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়া, তন্দ্রা, আবল্য, তাপ সহ শরীরের চর্ম্ম শুষ্ক, শাখা সমস্ত ঠাণ্ডা।

দুর্গন্ধময় কাল বর্ণের পাত্‌লা মল, স্রোত-বেগে বহির্গত হয়; চর্ম্ম হলুদপানা, যেন কামল রোগগ্রস্ত; এই কয়েকটী অবস্থায় এবং ডিস্পেপ্‌সিয়া, ডিসেন্টি ও মাথাবেদনা ইত্যাদিতে লেপ্‌ট্যাণ্ড্রা বিশেষ উপকারী।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

## লিলিয়াম টিগ্রিণাম। LILIUM TIGRINUM.

সরস পত্রপুষ্প এবং মৃণাল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** :—প্রধানতঃ বাম অঙ্গের পীড়া ( ল্যাকে, থুজা )।

**মন** (Mind) :—পরকালের চিন্তাতেই ব্যস্ত (লাইকো, সাল্‌ফার, ভিরেট্রাম)। সহজে ক্রন্দনশীল স্বভাব ( পাল্‌স্ )। সকল কার্য্যে এবং সকল সময়েই যেন ত্রস্তব্যস্ত অথচ কার্য্য সমাধা করিতে অপটু। মস্তিষ্কের ভিতর গোলযোগ। মানসিক ভাব সমস্ত গোলযোগ পুর্ণ। চিত্তের নিতান্ত বিমর্ষাবস্থা। সমস্ত বিষয়েই নিঃসম্পর্কীয় ভাব। অভিসম্পাত করিতে, প্রহার করিতে এবং অশ্লীল বিষয়ের চিন্তা করিতে নিতান্ত প্রবণতা ( এনাকার্ডিয়াম, ল্যাক্-ক্যানিনাম )।

স্ত্রী-জননেন্দ্রিয়ের এবং ঐ যন্ত্র সমূহের উপর এই ঔষধের এবং উক্ত লক্ষণাবলীর সহিত বিশেষ সম্পর্ক রহিয়াছে। নিরুদ্যোগ ( Inactive ) অথচ সুস্থির নহে। অস্থির, অথচ ভ্রমণ করিতে অনিচ্ছুক। লক্ষ্যশূন্য, ত্রস্তব্যস্ততা ( আর্জেন্টা-নাই ); **রমণেচ্ছা সংযত রাখিতে বিশেষ চেষ্টা**। একা থাকা,

উন্মাদ হওয়া, হৃদরোগ, কোন বিপদ বা পীড়া হইবে বলিয়া ভয়ে অস্থির। "তাহার পীড়া আরোগ্য হইবে না" বলিয়া নিতান্ত ভীত।

জরায়ুর ( Displacement ) স্থানচ্যুতি, অথবা ইরিটেশন জনিত শিরঃপীড়া এবং মানসিক পীড়াচয়। অনিয়মিত রজঃস্রাব।

অসম পথ চলিতে অক্ষম। বিন্দুমাত্র স্থানে (Point) বেদনা এবং ঐ বেদনা একস্থান হইতে স্থানান্তরিত হয় ( কেলি-বাই )।

**মূত্রাদি** ( Urine ) :—মূত্রজনিত ( Irritation ) ইরিটেশন। পুনঃ পুনঃ ( Frequent ) মূত্রত্যাগে ইচ্ছা ( ক্যান্থারিস )।

রেক্‌টাম প্রদেশের ইরিটেশন এবং পুনঃ পুনঃ মলত্যাগ এবং মূত্র-ত্যাগেচ্ছা ( মার্ক-কর, ক্যাপ্‌সি, নাক্স-ভ )।

পূর্ব্বোক্ত লক্ষণ সহ হালিস বাহির হওয়া।

**জরায়ু** (Uterus) **এবং ওভেরি** (Ovary) **ইত্যাদি** :— জরায়ু এবং ওভেরি ইত্যাদি মধ্যে ইহার অতি উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। তলপেটে তস্থার এরূপ বোধ হয় যেন—তথাকার সমস্ত যন্ত্রগুলি **যোনিপথ দিয়া ঠেলিয়া বাহির হইতেছে** ( ল্যাক্-ক্যানি, মিউরেক্স, **সিপি** ); তন্নিবারণ জন্য সা দুই উরু চাপিয়া বসে, কিংবা হস্তের চাপনে উহা নিবারণ করিতে চেষ্টা করে।

**জরায়ুর স্থানচ্যুতি** জন্য—লিলিয়াম অদ্বিতীয় ঔষধ ( সিপিয়া )। অবিরত প্রসব-হওয়ার ন্যায় অসুখ ভাব ( সিপিয়া )।

( সিপিয়ার রোগী—রুগ্ন জীর্ণ শীর্ণ )।

প্রসবান্তে ধীরে সুস্থাবস্থা প্রাপ্তি, তৎসহ কোষ্ঠবদ্ধতা এবং শরীরের শিথিলতা।

**ঋতুস্রাব** ( Menstruation ) :—অপূর্ণকালে, অল্প পরিমাণে, কাল, দুর্গন্ধযুক্ত স্রাব। ঐ স্রাব **কেবল চলিয়া বেড়াইবার সময় হয়**; ভ্রমণ বন্ধ করিলেই স্রাব থামিয়া যায় ( কষ্টি )।

( শয়ন অবস্থায় থাকিলে ঋতুস্রাব—ক্রিয়োজোট, ম্যাগ্নে-কার্ব্ব )।

**হৃৎপিণ্ড** ( Heart ) :—জরায়ুর গোলযোগ সহ, হৃৎপিণ্ডেরও অনেক সম্পর্ক রহিয়াছে। হৃৎপিণ্ড স্থানে তীক্ষ্ণ বেদনা, বোধ হয় যেন হৃৎপিণ্ড কিছুতে কসিয়া ধরিয়াছে, অথবা লোহার (Band) বেড়ে যেন চাপিয়া আছে, (ক্যাক্‌টাস);

তাহাতে সোজা হইয়া ভ্রমণ করিতে অক্ষম। সমস্ত রক্ত-বাহিকাচয় অতি পূর্ণ বোধ হয়, যেন উহারা ফাটিয়া যাইবে ( ইস্কিউলাস )।

হৃৎপিণ্ডের প্যাল্পিটেশন, তৎসহ মূর্চ্ছা, ব্যস্ততা, ব্যাকুলতা ; বাম বক্ষে তীক্ষ্ণ বেদনা, রাত্রিতে জাগিয়া উঠা ; নাড়ী অসম, শাখা সমস্ত শীতল এবং শীতল ঘর্ম্মাক্ত ; আহারান্তে এবং যে কোন পাশে শয়ন করিলে বৃদ্ধি ( বাম পার্শ্বে শয়নে বৃদ্ধি—ল্যাকে )।

অনেক সময় হৃৎপিণ্ডের কষ্টকর ও ভয়াবহ লক্ষণচয় থাকাতে, জরায়ুর পীড়ার কথা বিস্মৃত হইতে হয়।

N. B. :—এস্থানে স্মরণ রাখিও, যে হৃৎপিণ্ড, মূত্রযন্ত্র এবং রেক্টাম ইত্যাদিতে যে দুর্ল্লক্ষণ সমস্ত দৃষ্টিগোচর হয়, তাহা জরায়ু কিংবা তাহার সহচর যন্ত্রনিচয়ের ইরিটেশন ( Reflex ) প্রতিফলিত হইয়া যদি জন্মিয়া থাকে, তখন **লিলিয়াম** দ্বারা আশ্চর্য্য ফল লাভ করিবে।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—সিমিসি, এগারিকাস-মাস্ক, ক্যাক্টাস, মিউরেক্স, ন্যাট্রাম-ফস, প্ল্যাটি, সিপি, স্পাইজি ইত্যাদি ইহার সদৃশ ঔষধ।

জরায়ুর স্থানচ্যুতিতে, কিংবা এন্টি-ভারসন, রিট্রো-ভারশন ইত্যাদিতে ইহা—হেলোনিয়াস এবং সিপিয়া অপেক্ষা উৎকৃষ্টতর।

( এই অবস্থায় সিপিয়াতে কায না পাইলে—লিলিয়াম দ্বারা উৎকৃষ্ট কায পাইবে )।

**রোগাধিকার** (Therapeutics) :—এঞ্জেইনা-পেক্টোরিস, হৃৎপিণ্ডের নানাপ্রকার অবস্থা এবং কষ্ট, জরায়ুর নানাবিধ পীড়া, পুনঃ পুনঃ মূত্রত্যাগ, জরায়ুর রিট্রোভারশন, এন্টি-ভারশন, স্থানচ্যুতি ইত্যাদি।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

## স্মৃতি-সহায়।

(১) মানসিক অবস্থাচয় ; স্বভাব ;জরায়ু এবং তাহার সহচর যন্ত্রচয় ; হৃৎপিণ্ড ; রক্তবাহিকাচয় ; মূত্রাদি ; তলপেটের যন্ত্রনিচয়।

(২) ( ল্যাকে, থুজা ) ( লাইকো, ) ( সাল্ফার, ভিরেট্রা ) ( পাল্স ) ( এনাকার্ডিয়াম, ল্যাক্-কানি ) ( আর্জেন্টা-নাইট্রাস ) ( কেলি-বাইক্রোম ) ( ক্যান্থারিস ) ( মার্ক কর, ক্যাল্মি, নাক্স-ভ ) ( ল্যাক্-ক্যানি, মিউরেক্স, সিপি ) ( সিপি ) ( কষ্টি ) ( ক্রিয়োজোট, ম্যাগ্নে-কার্ব্ব )

( ক্যাক্টাস ) ( ইস্কিউলাস ) প্রভৃতি ঔষধের সহিত ইহার কোন্ কোন্ বিষয়ে সাদৃশ্য এবং বৈসাদৃশ্য আছে।

---

# লিথিয়াম কার্ব্বণিকা। LITHIUM CARB.

রাসায়নিক ক্রিয়া দ্বারা উক্ত পদার্থ প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—বাতরোগের সহিত (Valvular) ভ্যাল্‌ভিউলার পীড়াজনিত হৃদ্‌রোগ উপস্থিত হইলে, ইহা একটী অতীব উৎকৃষ্ট ঔষধ। হৃৎপিণ্ড স্থানে বাতের বেদনার ন্যায় যন্ত্রণা। শরীরটী সম্মুখ দিকে বক্র করিলে, হৃৎপিণ্ডে অসহ্য বেদনা। প্রস্রাব করিবার সময়, কিংবা রজঃস্বল্পতা কালে হৃৎপিণ্ডে বেদনা। মানসিক অস্থিরতা সহ, হৃৎপিণ্ডের আস্ফালিত অবস্থা।

এই সমস্ত মূল্যবান লক্ষণ সহ—যদি **ছোট্ট ছোট্ট গাঁইট সমূহে স্ফীতি,** রক্তবর্ণ এবং বেদনা থাকে তবে লিথিয়াম-কার্ব্ব দিতে কখন ইতস্ততঃ করিও না।

**মূত্র** (Urine) :—মূত্র মধ্যে প্রায়ই (Mucous) মিউকাস, ইউরিক-এসিড ( Uric-Acid ), অথবা ( Pus ) পূঁয দেখা যায়।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

# লোবেলিয়া ইন্‌ফ্ল্যাটা। LOBELIA INFLATA.

উক্ত সরস গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** ( Action ) :—নিউমোগ্যাষ্ট্রীক ( Pneumogastric-Nerve ) নার্ভের উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

**উপযোগিতা** (Suitability) :—পাতলা চুল, নীলবর্ণ চক্ষু; সুন্দর বর্ণ; শরীর মোটা হওয়ার প্রবণতা।

পাকস্থলীর গোলযোগ; অতীব বিবমিষা এবং বমন; প্রাতে বমন ( গর্ভাবস্থায় বমন )।

**শ্বাস-প্রশ্বাস যন্ত্রাদি** (Respiratory Organs) :—**আক্ষেপ-হাঁপানি**; হুপিংকাফ, তৎসহ শ্বাসপ্রশ্বাসকষ্ট হইয়া দমবন্ধ প্রায় হওয়া।

**শ্বাস-প্রশ্বাস কষ্ট** ( Dyspnœa ), বক্ষঃস্থলে কসিয়া ধরার ন্যায়; ঠাণ্ডা লাগা, সামান্য পরিশ্রম, সিড়ি দিয়া উপরে উঠা বা নামা হেতু বৃদ্ধি ( ইপিকা ); বক্ষঃস্থলের কন্‌জেচ্‌শন এবং ভারবোধ; দ্রুত গমনে উপশম বোধ।

বোধ হয় যেন, হৃৎপিণ্ড স্তম্ভিত হইয়া যাইবে। হৃৎপিণ্ডের মূলদেশে গভীরতম স্থানে বেদনা ( শীর্ষ স্থানের ঐ বেদনার জন্য—লিলিয়াম। )

**শিরঃপীড়া** ( Headache ) :—পাকস্থলীর অসুস্থতা জন্য শিরঃপীড়া, তৎসহ বিবমিষা, বমন ও অত্যন্ত শয্যাশায়ী অবস্থা; মাদক-দ্রব্য পানজনিত; বেলা দুই প্রহর হইতে রাত্রি দুই প্রহর পর্য্যন্ত বৃদ্ধি; হঠাৎ পিংশে বর্ণ হওয়া, তৎসহিত বহুল ঘর্ম্ম ( ট্যাবেকাম ); তাম্রকূট কিংবা তাম্রকূটের ( Tobaco-smoking ) ধূম পান হেতু বৃদ্ধি।

**বমন** ( Vomiting ) :—এতৎসহ মুখমণ্ডল শীতল ঘর্ম্মে ভাসিয়া যায়, গর্ভাবস্থায় বমন; বহু লালা নিঃসরণ ( ল্যাক্‌টিক্‌-এসিড ) ( ঐ রাত্রিতে—মার্ক ); বমন প্রাচীনত্ব প্রাপ্ত, তৎসহ খাদ্যে রুচি উৎকৃষ্ট কিন্তু বিবমিষা; বহুল ঘর্ম্ম এবং শয্যাশায়ী অবস্থা প্রবল।

অতীব তাম্রকূট এবং চা ইত্যাদি সেবন হেতু মূর্চ্ছা, দুর্ব্বলতা এবং পাকস্থলী প্রদেশে অবর্ণনীয় কষ্ট।

**মূত্র** ( Urine ) :—গাঢ়, কমলা লেবুর বর্ণ, বহুল এবং সেডিমেণ্টযুক্ত।

**সেক্রাম** ( Sacrum ):—অতীব স্পর্শাসহিষ্ণু; সামান্য স্পর্শ, এমন কি কোমল বালিশের স্পর্শও সহ্য হয় না; কাপড়ের সামান্য ঘর্ষণ লাগিবে বলিয়া শঙ্কায় সম্মুখ দিকে হেলিয়া থাকে।

**সম্বন্ধাবলী** (Relations) :—এণ্টি-টার্ট, আর্স, ইপিকাক, ট্যাবেকাম্‌, ভিরেট্রাম ইহার সদৃশ ঔষধ।

অনেক সময় মদ্যপায়ী ইত্যাদির পক্ষে নাক্স-ভমিকার বিরুদ্ধ ধর্ম্ম দেখা যায়।

( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত॥

# লাইকোপোডিয়াম। LYCOPODIUM.

**মছ (Moss) জাতীয় গাছড়া বিশেষের রেণুকাচয় (Spores) হইতে ইহার ট্রিটুরেশন্ এবং টিংচার প্রস্তুত হয়**

আমি দার্জ্জিলিং পাহাড়ের বোটানিক্যাল গার্ডেনে এই গাছড়া দেখিয়াছি।

লাইকোপোডিয়াম, সাল্‌ফার এবং ক্যাল্কেরিয়া এই তিনটী মহাত্মা হানিমানের প্রধানতম **এণ্টি-সোরিক** ( Antipsoric ) ঔষধ।

ইহাদের ক্রিয়া সুগভীর ও দীর্ঘকাল স্থায়ী। ইহাদের প্রত্যেকেরই বিশেষ উপযোগী ধর্ম্মবিশিষ্ট ( Characteristic ) ব্যক্তি আছে।

**উপযোগিতা** (Suitability) :—সর্ব্ব বয়স, বিশেষতঃ বৃদ্ধব্যক্তি এবং শিশু ; শরীরের উর্দ্ধাঙ্গ শীর্ণ, শুষ্ক ও নিম্নাঙ্গ শোথ পূর্ণ ; তীক্ষ্ণবুদ্ধি, কিন্তু ক্ষীণ মাংসল ; ক্ষীণ-শরীর ; ফুস্‌ফুস এবং যকৃতের অসুখের প্রবণতা ( ক্যাল্ক, ফস, সাল্‌ফ) ; মুখশ্রী অকাল-বৃদ্ধের ন্যায় ; শিশু দুর্ব্বল, ক্ষীণ এবং রুগ্ন শরীরবিশিষ্ট, কিন্তু তাহার মস্তকটা সুপুষ্ট। প্রস্রাবে প্রায়ই লিথিক-এসিড থাকে।

স্বভাব খিট্‌খিটে ; শিশু জাগরিত হইলে ( বিশেষতঃ পীড়িত অবস্থায় ) কাঁদিয়া উঠে, পা ছুড়িতে থাকে, চীৎকার করে, ধাত্রী কিংবা মাতাকে ঠেলিয়া ফেলিয়া দেয়।

N. B. :—এই সমস্ত লক্ষণ অবলম্বনে, যখনই **লাইকোপোডিয়াম** প্রয়োগ করা হইয়াছে, তখনই বাঞ্ছিত ফল পাওয়া গিয়াছে।

ইহার ( High ) **উচ্চ শক্তি** এক মাত্রাতে যে অভাবনীয় ফল পাওয়া গিয়াছে, প্রকৃত হোমিওপ্যাথ ভিন্ন সে কথা কেহই বিশ্বাস করিতে সমর্থ হইবেন না।

শিশু সমস্ত দিন ক্রন্দন করে, সমস্ত রাত্রি ঘুমায় ( তদ্‌বিপরীতে—জ্যালাপ, সোরি )। মনুষ্য দেখিয়া (Afraid of) ভয়। একা থাকিতে ভয় ( বিস্‌মাথ, কেলি-কার্ব্ব, লিলিয়াম )।

**পেটফাঁপা** (Flatulence) :—পেট-ফাঁপা সম্বন্ধে ইহা, কার্ব্ব-ভেজি এবং

চায়না এই তিনটী প্রধানতম ঔষধ মধ্যে গণ্য। উদরের অভ্যন্তরে অনবরত (Gas) গ্যাস জন্মা এবং তাহাতে উদর মধ্যে নানারূপ শব্দের উৎপত্তি।

N, B. :—( স্মরণ রাখিও, চায়নাতে সমস্ত পেট ফাঁপা এবং কার্ব্ব-ভেজিতে পেটের ঊর্দ্ধভাগ ফাঁপে; লাইকোপোডিয়ামে উদরের নিম্নভাগ ফাঁপা হয় )।

প্লীহার নিকটবর্ত্তী কোলনের বাঁকা ( Bend ) স্থানে, লাইকোপোডিয়ামের ফাঁপা লক্ষিত হয়। যকৃতের প্রাচীন পীড়া সহ পেট-ফাঁপায় লাইকোপোডিয়াম অতি উৎকৃষ্ট ঔষধ। যকৃতের পীড়ার সঙ্গে সঙ্গে পেটফাঁপা থাকিলে লাইকোপোডিয়ামে উৎকৃষ্ট কার্য্য হয়।

**ক্ষুধা** (Appetite ও Satiety) **ও তৃপ্তিঃ**—অত্যন্ত ক্ষুধা পাইয়াছে, রোগী খাইতে বসিয়া সামান্য কয়েক গ্রাস আহার করিবামাত্র, উদর যেন ভয়ানক পূর্ণ বোধ করিতে থাকে; অতি ক্ষুধা এবং এই প্রকার ক্ষুধার ধ্বংস পর্য্যায়ক্রমে দৃষ্ট হয়।

লাইকোপোডিয়াম **দক্ষিণ দিকস্থ হার্ণিয়ার** অতীব উৎকৃষ্ট ঔষধ। (Truss) ট্রাস ব্যবহার না করিয়াও বহুকালের হার্ণিয়া লাইকোপোডিয়াম দ্বারা আরোগ্য হইয়াছে।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—ইহার একটী প্রধান লক্ষণ।

**নাক্স-ভমিকার** কোষ্ঠবদ্ধতায়, পুনঃ পুনঃ নিষ্ফল মলত্যাগে ইচ্ছা—অন্ত্র সমূহের অসম পেরিষ্টল্‌টিক ( Peristaltic ) কার্য্য হেতু কোষ্ঠ নির্গত হয় না।

**লাইকোপোডিয়ামের** কোষ্ঠবদ্ধতার কারণ, মলদ্বারের আক্ষেপের সহ সঙ্কোচনাবস্থা এবং তৎসহ অত্যন্ত বেদনা।

এই প্রকার মলদ্বার সম্বন্ধীয় অসুখ যকৃতের প্রাচীন পীড়ার অনুগত, বিশেষতঃ পেট-ফাঁপা থাকি ল।

যৌবনের আরম্ভে, প্রসবান্তে এবং স্বালয় পরিত্যাগে কোষ্ঠবদ্ধতা। শিশুর কোষ্ঠবদ্ধতা। মলদ্বারের সঙ্কোচন সহ হালিশ বাহির হওয়া এবং অর্শের সৃষ্টি।

**যকৃৎ** ( Liver ) :—লাইকোপোডিয়ামের যকৃৎ-পীড়া এট্রোফিক (Atrophic) জাতীয়; চায়নার যকৃৎ-পীড়া হাইপারট্রফিক ( Hypertrophic ) জাতীয়; উভয় ঔষধই যকৃদধিকারের উৎকৃষ্ট ক্ষমতাপন্ন জানিবে।

**মূত্রযন্ত্র** (Urinary Organs) :—লাল বালুকাকণাবৎ **সেডিমেণ্ট** (Sediment) মূত্রের নীচে পড়ে ( ফস )। মূত্র—পরিষ্কৃত, তন্নিম্নে সাদা বালুকার ন্যায় সেডিমেণ্টও অনেক সময় দেখা যায়।

( যদি এতাদৃশ সেডিমেণ্ট পড়া শীঘ্র আরোগ্য না হয়, তবে কষ্টকর **রিণাল-কলিক** ( Renal Colic ) কিংবা **গ্র্যাভেল** ( Gravel ) জন্মিবার সম্ভাবনা )।

শিশু প্রস্রাব করিবার পূর্ব্বে কাঁদিতে থাকে ( বোরাক্স )। বয়স্কের কিড্‌নী স্থানে এবং কোমরে প্রস্রাবের পূর্ব্বে বেদনা হয় এবং প্রস্রাব সহ বালুকাকণার ন্যায় নির্গত হইলে বেদনার উপশম।

**দক্ষিণ দিকের রিণাল কলিক।**

( বামদিকের রিণাল কলিকে—বার্ব্বেরিস, ল্যাকে )

N. B. :—লাইকোপোডিয়ামের লাল বালুকাবৎ সেডিমেণ্টকে **ইষ্টকচূর্ণ** ( Brick-dust ) সেডিমেণ্ট বলিয়া অনেকে নামকরণ করিয়া থাকেন।

**ধ্বজভঙ্গ** (Impotency) :—ইহা ধ্বজভঙ্গের একটী অত্যুৎকৃষ্ট ঔষধ। একটী বৃদ্ধ তৃতীয়বার পরিণয় করাতে "নিতান্ত অন্যায় কার্য্য করিয়াছেন" বলিয়া নিজেই মনস্তাপিত এবং পরিণীতাও দুঃখ-সাগরে ভাসমানা ছিল। এক মাত্রা উচ্চ শক্তি লাইকোপোডিয়াম বৃদ্ধের নষ্ট-পুরুষত্বকে উদ্ধার করিয়া মহৎ কার্য্য সাধন করিয়াছে। উভয় পক্ষই এখন সুখে কালাতিপাত করিতেছে।

হস্ত মৈথুন হেতু, কিংবা রতি- ক্রিয়ার অযথা ব্যবহার হেতু, যুবকের পুরুষাঙ্গ ক্ষুদ্র, শিথিল এবং শীতল হইয়া গিয়াছে ; রতি ক্রিয়ার ইচ্ছা প্রবল হইয়াছে কিংবা দ্বিগুণতর বৃদ্ধি হইয়াছে, কিন্তু ক্ষমতায় ( Deprived ) বঞ্চিত হওয়াতে তাহার মানসিক কষ্ট সহজেই বুঝিতে পারা যায়। এমত অবস্থায় উচ্চ-শক্তির লাইকো-পোডিয়াম, এক সপ্তাহ, অথবা অবস্থা বিশেষে, দুই সপ্তাহ অন্তর দেওয়াতে আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

এতাদৃশ রোগীতে যে এমন ফল পাওয়া যাইবে এরূপ আশা কখনও ছিল না।

**দক্ষিণ অঙ্গ** (Right side) :—দক্ষিণ অঙ্গের **পীড়ায়**, কিংবা যে দক্ষিণ অঙ্গে আরম্ভ হইয়া বামদিকে পুনরায় হইয়া থাকে—লাইকো-

পোডিয়াম অত্যুৎকৃষ্ট ঔষধ ( তদ্‌বিপরীতে বাম দিকের পীড়া কিংবা, বাম দিকে প্রথমতঃ পীড়া হইয়া, পরে দক্ষিণ দিকে হইলে—ল্যাকেসিস )।

টন্সিলের প্রদাহ, প্রথমতঃ দক্ষিণ দিকে আরম্ভ হইয়া তৎপরে বাম দিকে আক্রমণ করিলে, লাইকোপোডিয়াম সর্ব্বোৎকৃষ্ট ঔষধ সন্দেহ নাই।

এমন কি, দক্ষিণ চরণ ঠাণ্ডা থাকিয়া বাম চরণ গরম থাকিলে, অথবা দক্ষিণ অঙ্গে কোন ইরাপ্‌শন হইয়া তৎপশ্চাৎ বাম দিকে হইলে লাইকোপোডিয়ামে উপকার পাইবে।

আরও বলিতেছি অগ্রে দক্ষিণ ফুস্‌ফুসের নিউমোনিয়া হইয়া পরে বাম ফুস্‌ফুস আক্রান্ত হইলে লাইকোপোডিয়াম দ্বারা যে আশ্চর্য্য ফল পাইয়াছি তাহা বর্ণনাতীত।

( N. B. :—বালিয়াঘাটার যোড়াগদীর রোগী এবং জগন্নাথ সুরের লেনের রোগীদ্বয়ের আশ্চর্য্য বৃত্তান্ত পশ্চাতে লিখিত হইল দেখ। )

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রনিচয়** (Respiratory Organs) :—নাসিকার সর্দ্দির শুষ্কভাব জন্য হা করিয়া নিশ্বাসপ্রশ্বাস গ্রহণ করণ, নাসিকাটী রাত্রিতে সম্পূর্ণ বদ্ধ হইয়া যায় ( এমোনি-কার্ব্ব, হিপার-সাল্‌ফ, নাক্স-ভ )।

নাসিকার অভ্যন্তরে শুষ্ক মাম্‌ড়ী বা চটা পড়িয়া উহা বন্ধ হওয়া ( কেলি-বাই, ম্যারাম্‌ )।

নিউমোনিয়ার অ-চিকিৎসা হইয়া উহা যক্ষ্মায় পরিণত হইবার উপক্রম হইলে, অথবা নিউমোনিয়ার শেষ অবস্থায় হিপাটিজেশন ( Hepatization ) অবস্থার পরে ক্ষয় আরম্ভ হইলে এই ঔষধ দ্বারা বিশেষ ফল পাইবে।

N. B. :—মনে রাখিও এতাদৃশ নিউমোনিয়া—অগ্রে দক্ষিণ দিক আক্রমণ করিয়াছিল ও তৎসহ যকৃতেরও অসুখ ছিল।

অতীব শ্বাসকষ্ট, কাশিতে সমস্ত ফুস্‌ফুসই যেন ক্ষতপ্রায় বোধ হয়; মুখ পরিপূর্ণ হইয়া গয়ের উঠিলেও রোগী উপশম বোধ করে না; **এতৎসহ নাসিকার পক্ষদ্বয় সজোরে উঠিতে ও পড়িতে থাকে** ( এন্টি-টা, চেলিডো, ফস্‌ )।

(এই প্রকার নাসিকার পক্ষদ্বয়ের উঠা-পড়া দৃষ্টে আমরা ক্যাপিলারী ব্রঙ্কাইটিস ইত্যাদি ফুস্‌ফুস্ রোগে—**লাইকোপোডিয়াম** এবং **চেলিডোনিয়াম** দ্বারা অভাবনীয় ফল প্রাপ্ত হইয়াছি)।

কথিত নিউমোনিয়া রোগে, অধিককাল ব্যাপিয়া গাঢ়, হরিদ্রাবর্ণযুক্ত, পুঁযময় অথবা সাদাটে হলুদ্‌যুক্ত পুঁযের ন্যায় ( কখন বা দুর্গন্ধময় ) পদার্থ নির্গম হয় ; উহা লবণযুক্ত স্বাদপূর্ণ ও তৎসহ বক্ষে ঘড়্‌ঘড়ী হইলে অবশ্য লাইকোপোডিয়াম দিবে ( সাল্‌ফার, কেলি-আইওড, সাইলিসিয়া )।

**রোগের বৃদ্ধি** (Aggravation) :—বেলা ৪টা হইতে সন্ধ্যা ৮টা পর্য্যন্ত ; ( কলোসিন্থের পেটবেদনা—৬টা হইতে ৯টায় বৃদ্ধি ; হেলেবোরাসের শিরঃপীড়ার বৃদ্ধি ও তৎসহ কোরাইজা—৪টা হইতে ৯টা পর্য্যন্ত )।

কিন্তু লাইকোপোডিয়ামের ৪টা হইতে ৮টায় বৃদ্ধি একটী প্রধান ধর্ম্ম।

---

**জ্ঞান ও চৈতন্য** :—উৎপাদক স্থানে লাইকোপোডিয়ামের দুষ্ট ও নিস্তেজক-ক্রিয়া লক্ষিত হয়। (Typhoid) টাইফয়েড আদি জ্বরে, রোগী **তন্দ্রা** এবং **অজ্ঞানাচ্ছন্ন** হইয়া পড়িয়া থাকে ; চক্ষে আলোর ক্রিয়া লক্ষিত হয় না ; নিম্ন মাঢ়ীটি শিথিল ভাবে ঝুলিয়া পড়ে ; মস্তিষ্কের প্যারালিসিস সম্ভাব্য হইয়া উঠে।

এই সমস্ত অবস্থাচয় সেরিব্রো-স্পাইনাল-মেনিঞ্জাইটীস, টাইফয়েড জ্বর, নিউমোনিয়া ইত্যাদি তরুণ-রোগের **সঙ্কটাপন্ন** অবস্থায় দেখিতে পাইলে এবং যদি বেলা ৪টা হইতে রাত্রি ৮টার মধ্যে উহাদের বৃদ্ধি দেখিতে পাও, তবে অবশ্য লাইকোপোডিয়াম দিবে।

প্রাচীন-রোগেও জ্ঞানাদির নিস্তেজ অবস্থায় ইহা উৎকৃষ্ট কার্য্যকরী। যদি দেখ বৃদ্ধব্যক্তির **স্মৃতি-শক্তি** ক্রমে নষ্ট হইতেছে—সে প্রকৃত কথা ভুলিয়া অন্যরূপ কথার কোন বিষয় প্রকাশ করিতেছে ; লিখিতে ও বলিতে ভুল বলে ; মস্তিষ্কের ক্ষমতাভাব জন্য সাধারণ মানসিক ক্রিয়ার অক্ষমতা জন্মিয়াছে, তখন লাইকোপোডিয়ামকে স্মরণ করিও ( এনাকা, ফস, ব্যারাইটা, ওপিয়াম )।

স্বাদ অম্ল, ঢেকুর উঠা, বুক-জ্বালা করা, মুখ দিয়া জল উঠা, টক বমন।

**স্ত্রী-জননেন্দ্রিয়** (Female Organs) ;—ভ্যাজাইনা (Vagina) অর্থাৎ যোনি-পথ শুষ্ক ; রতি-ক্রিয়া সময়ে এবং পরে, উহাতে জ্বালা ( লাইসিন্ )।

ফাইজোমেট্রা—জরায়ু হইতে বায়ু নির্গমন। প্রত্যেক বার মলত্যাগকালীন যোনি-দ্বার দিয়া রক্তস্রাব। গর্ভস্থ সন্তানের পা এবং মাথা সংলগ্ন লক্ষিত হয়।

এক চরণ শীতল, অন্য চরণ উষ্ণ ( সিঙ্কোনা, ডিজি, ইপিকাক )।

রাত্রিতে জাগরিত হইয়া ক্ষুধা বোধ করে ( সিনা, সোরিণাম্ )।

**সম্বন্ধাবলী** (Relations) :—আইওডিনের প্রতিপোষক। হস্ত-মৈথুন, রুটী, মদ্যাদি পান, তাম্রকূট সেবনজনিত কুফল ( আর্স ) সংশোধন করিতে লাইকোপোডিয়াম্ অতি উৎকৃষ্ট ঔষধ।

ক্যাল্‌ক, কার্ব্ব-ভ, ল্যাকে, সাল্‌ফার ইত্যাদি ঔষধের পর ইহা উৎকৃষ্ট ফলপ্রদ।

N. B. :—প্রাচীন পীড়া ( Chronic Disease ) চিকিৎসা করিতে এক ডোজ সাল্‌ফার কিংবা অন্য কোন এণ্টি-সোরিক ঔষধ দিয়া, পরে লাইকোপোডিয়াম দিলে উৎকৃষ্ট কার্য্য পাইবে।

লাইকোপোডিয়ামের ক্রিয়া সুগভীর ( Deep ) এবং বহু সময় স্থায়ী।

ইহার ক্রিয়া আরম্ভ হইতে দেখিলে **পুনঃ প্রয়োগ করিবে না।**

**বৃদ্ধি** ( Aggravation ) :—বেলা ৪টা হইতে রাত্রি ৮টা পর্য্যন্ত।

**উপশম** (Amelioration) :—গরম খাদ্য এবং পানীয়ে ; মস্তকাবরণ উন্মোচিত রাখিলে ; শরীরের পোষাক ঢিলা করিয়া দিলে।

**রোগি-তত্ত্ব** :—(১) কলিকাতা দর্জ্জিপাড়ায় মেদিনীপুরস্থ কোন জমিদারের একটি পুত্র **নিউমোনিয়া** রোগাক্রান্ত হয়। বিলাত-ফেরত একটী এলোপ্যাথিক (Allopathic) ডাক্তার তাহাকে প্রায় এক মাস যাবৎ চিকিৎসা করিতেছিলেন ; কিছুতেই তাহার জ্বর, কাশি উপশম হয় না ; পরন্তু তাহার গয়ের সহ (Blood) রক্ত ও (Pus) পূঁয দেখা দিল, জ্বরও বৃদ্ধি হইল। তখন বালকের পিতা অনুগ্রহপূর্ব্বক হোমিওপ্যাথির শরণাপন্ন হইলেন।

আমি বক্ষঃপরীক্ষা করিয়া দেখিলাম, বালকের দক্ষিণ ফুস্‌ফুসের অনেকটা অংশ হিপাটিজেশন হইয়া প্রায় (Solid) নিরেট অবস্থাপন্ন হইয়াছে। বাম ফুস্‌ফুসের সামান্য কতকভাগ আক্রান্ত হইয়াছে। (Expectoration) গয়েরের সহিত রক্ত-পূঁযও দেখিতে পাইলাম। নাসিকার পক্ষদ্বয় প্রত্যেক শ্বাসপ্রশ্বাস সহ উঠা পড়া করিতেছে ; তাহাকে **লাইকোপোডিয়াম** ১২শ শক্তি প্রতি

চারি ঘণ্টা অন্তর খাইতে দেওয়া হইতে লাগিল; ৩।৪ দাগ ঔষধের পর রোগীর অবস্থা ভাল বোধ হইতে লাগিল; জ্বর ধীরে ধীরে কম হইতে চলিল; গয়ের সহ রক্ত পুঁযও কমিয়া আসিল। ক্রমে রোগী আরোগ্যলাভ করিল।

N. B. :—এই রোগীতে নাসিকার পক্ষদ্বয়ের সঞ্চালন এবং দক্ষিণ ফুস্‌ফুসে প্রথমে রোগাক্রমণ দ্বারাই লাইকোপোডিয়াম মনোনীত হইল।

(২) বালিয়াঘাটা * * শ্রীযুক্তা * * মহাশয়ার ৺পূজার পূর্ব্বে **নিউমোনিয়া** হয়। কলিকাতার প্রসিদ্ধ এলোপ্যাথ ডাক্তার মহাশয়েরা তস্যার চিকিৎসা করিতেছিলেন; ২৪।২৫ দিন অতীত হইয়া গেল; এই সময় রোগিণীর (Delirium) ভুল-বকা আরম্ভ হইল। শরীরের উত্তাপ ৯৭° ডিগ্রীতে নামিয়াছে। সর্ব্বাঙ্গে শীতল ঘর্ম্ম হইয়া শরীর ঠাণ্ডা হইয়াছে। উচ্চৈঃস্বরে জিহ্বা দেখাইতে বলিলাম, ৪।৫ বার বলাতে জিহ্বা দেখাইল; বক্ষঃ পরীক্ষা করিয়া দেখিলাম, দক্ষিণ ফুস্‌ফুস নিউমোনিয়া রোগ দ্বারা বহু পরিমাণে আক্রান্ত হইয়াছে, বাম ফুস্‌ফুসেরও কিয়দংশ রোগাক্রান্ত দেখা গেল। আমি তস্যাকে **সাল্‌ফার** ৩০শ, শক্তি এক মাত্রা দিয়া আসিলাম।

সন্ধ্যার পর যাইয়া দেখি, রোগিণীর অবস্থা সামান্য একটু ভাল। কিন্তু আমার যাওয়ার কিঞ্চিৎ পূর্ব্বে পূর্ব্ব এলোপ্যাথিক ডাক্তার মহাশয়েরা আসিয়া বলিয়াছেন যে, তাঁহাদের ঔষধের গুণেই এই ভালটুকু দেখা যাইতেছে; উহা হোমিওপ্যাথি ঔষধের কর্ম্ম নহে !!! সুতরাং তাঁহারা ঐ রোগিণীকে আরও ২৪ ঘণ্টা হাতে রাখিতে ইচ্ছা প্রকাশ করিলেন; তাহাতে গৃহস্থ আরও ৪ চারি দিন তাঁহাদের হস্তে রাখিল। তাঁহারা গৃহস্থকে বুঝাইতে লাগিলেন যে, "রোগিণীর যখন ঘর্ম্ম হইয়া কোল্যাপ্স অবস্থা উপস্থিত হইতেছে, তখন **ব্র্যাণ্ডিই** ইহার একমাত্র ঔষধ এবং ব্র্যাণ্ডি দ্বারাই এই কয়েক দিন তস্যার জীবন রক্ষা হইয়া আসিতেছে। হোমিওপ্যাথদের ব্যবস্থায় যখন ব্র্যাণ্ডি দিতে নাই, তখন এই রোগিণী হোমিওপ্যাথদের হাতে গেলে এই কোল্যাপ্স অবস্থা-তেই প্রাণ হারাইবে" !!!

তাহারা প্রতিদিন যথোপযুক্ত **ব্র্যাণ্ডি** দিয়াও কোন কাজ পাইতেছেন না, আত্মীয় স্বজন ব্যতিব্যস্ত হইয়া উঠিল। উহাদের মধ্যে একটী লোক অর্থাৎ যে

বলিল "ওলাউঠার দারুণ কোল্যাপ্সে একমাত্রা ঔষধে যে কায করে, শত মাত্রা ব্রাণ্ডিরও যে, সে কায করিবার ক্ষমতা নাই তাহা স্বচক্ষে দেখিয়াছি!!" তখন "এতাদৃশ অবস্থায় হোমিওপ্যাথি দেখানই কর্ত্তব্য" বলিয়া পুনরায় আমাকে আহ্বান করিল।

আমি যাইয়া দেখিলাম রোগিণীর অবস্থা পূর্ব্বাপেক্ষা (Worse) খারাপ হইয়াছে —প্রায়ই ভুল-বকিতেছে। নাসিকার **পক্ষদ্বয়** শ্বাসপ্রশ্বাসে, ঘন ঘন উঠা পড়া করিতেছে; তখন নিকটে একটী স্থানান্তর হইতে আগত হোমিওপ্যাথিক চিকিৎসক উপস্থিত ছিলেন; তিনি হাইয়োসায়েমাস দিবার ইচ্ছা প্রকাশ করিলেন; সাধারণ চক্ষে ভুল-বকা ইত্যাদি দেখিলে হাইয়োসায়েমাসই অনেকে ব্যবস্থা করিবে, কিন্তু আমি কোন কথা না বলিয়া যখন দেখিলাম রোগীর দক্ষিণ ফুস্ফুস্ অগ্রে নিউমোনিয়ায় আক্রান্ত হইয়াছে এবং নাসিকার পক্ষদ্বয় শ্বাসপ্রশ্বাস সহ উঠা-পড়া করিতেছে, তখন আমি **লাইকোপোডিয়াম** ১২ শক্তি কয়েক মাত্রা, প্রতি তিন ঘণ্টা অন্তর খাইতে দিয়া আসিলাম। ৩।৪ মাত্রা ঔষধ সেবনের পরই যাইয়া দেখি, রোগিণীর অবস্থা একটু ভাল বোধ হইতেছে। কথিত ডাক্তারটীও লাইকোপোডিয়ামে ভুল-বকা ইত্যাদি কম পড়িতে দেখিয়া আশ্চর্য্যান্বিত হইলেন।

কোল্যাপ্স অবস্থা জন্য এই রোগিণীতে ২।১ মাত্রা ফস্ফরাস ব্যবহার করিতে হইয়াছিল; তবে লাইকোপোডিয়ামেই মূলব্যাধি ডিলিরিয়াম ইত্যাদি সহ আরোগ্য হয়। পরে অন্যান্য উপসর্গ জন্য আরও ২।১টী ঔষধ ব্যবহার করিতে হইয়াছিল।

**রোগাধিকার** ( Therapeutics ) :—পেট-ফাঁপা, এনিউরিজ্‌ম্; এঞ্জাইনা পেক্টোরিস; ব্রাইটের পীড়া, কোষ্ঠবদ্ধতা; ডিপ্‌থিরিয়া; গাউট্; গ্রাভেল; বুক-জ্বালা; হৃদ্‌রোগ; অর্দ্ধদৃষ্টি; যকৃতের রোগ; নিউমোনিয়া; বাত-রোগ; মুখ দিয়া জল-উঠা; ক্রিমি; হাইতোলা; চুলে জটা-ধরা, টন্‌সিলাইটিস।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত, ১০০০ সহস্রই অধিকাংশ সময় কার্য্যকরী। তবে নিউমোনিয়াদি তরুণ-রোগে ইহার ১২শ শক্তি ব্যবহার দ্বারা আমরা অনেক স্থানে অত্যাশ্চর্য্য ফল পাইয়াছি।

### স্মৃতি-সহায়।

(১) প্রকৃতি ও স্বভাব; পেট-ফাঁপা; উদর ও পাকস্থলীর সম্বন্ধে লক্ষণ; কোষ্ঠবদ্ধতা; যকৃতের পীড়া; হার্ণিয়া; মূত্র এবং তৎসম্বন্ধীয় পীড়া, ধ্বজভঙ্গ, পুরুষাঙ্গের শিথিলতা ও অক্ষমতা, দক্ষিণপার্শ্বের ক্রিয়া, শ্বাস প্রশ্বাসযন্ত্রের উপর ক্রিয়া, মস্তিষ্কগত ও মেরু-মজ্জাগত লক্ষণচয়।

---

# লাইসিন। LYSSIN.

ইহা ক্ষেপা-কুকুরের লালা হইতে প্রস্তুত হইয়া থাকে।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা হাইড্রোফোবিয়া (Hydrophobia) অর্থাৎ **জলাতঙ্ক রোগের** একটি মহৌষধ।

হাইড্রোফোবিন নামক ঔষধের পরিবর্ত্তে ইহা ব্যবহৃত হইতে পারে।

বেগবান জলস্রোতের, অথবা ঢালা জলের শব্দ, অথবা জলদর্শন হইতে উপসর্গনিচয়ের বৃদ্ধি প্রাপ্তি; উন্মাদ হইবার ভয়। ক্ষত স্থান নীলাভ ( ল্যাকে )।

অত্যধিক রতি-ক্রিয়ার ইচ্ছাজনিত উপসর্গ ( রতি-ক্রিয়া হইতে বিরত জনিত উপসর্গ—কোনায়াম )।

সূর্য্যোত্তাপ সহ্য হয় না ( জেল্‌স, গ্লোনোইন, ল্যাকে, ন্যাট্রাম )।

দর্পণের অথবা জলের দ্বারা প্রতিফলিত আলো, কিংবা তীক্ষ্ণ আলো লাগা হেতু **কন্‌ভাল্‌শন** ( ষ্ট্র্যামো ); যে কোন প্রকার তরল পদার্থ হউক, তদ্বিষয়ে চিন্তা বা স্মরণমাত্র কন্‌ভাল্‌শন উপস্থিত হয়; স্পর্শ বা বাতাসের চিন্তা বা স্মরণ মাত্র কন্‌ভাল্‌শন উপস্থিত হয়; স্পর্শ বা বাতাসের (Air-Current) স্রোত গায়ে লাগিলেও কন্‌ভাল্‌শন।

কুকুর-দষ্ট ব্যক্তির শিরঃপীড়া। জলস্রোত কিংবা উজ্জ্বল আলো লাগা হেতু মাথাধরা।

**লালা** ( Saliva ):—চট্‌চটে, শক্তপানা দড়ার ন্যায়; মুখের এবং গলার অভ্যন্তরে ফেণাযুক্ত এবং পুনঃ পুনঃ থুথু ফেলান ( হাইড্রাস্‌টীস )।

গলার অভ্যন্তরে ক্ষত এবং পুনঃ পুনঃ ঢোক গেলা ( ল্যাক-ক্যানি, মার্ক )। তরল পদার্থ অথবা জল গলাধঃকরণ করিতে গেলেই, ( Æsophagus ) ইসোফেগাসের আক্ষেপ অর্থাৎ স্প্যাজ্‌ম উপস্থিত হওয়াতে জল গিলিতে পারে না।

বহমান স্রোতোজল দর্শন মাত্রেই, পুনঃ পুনঃ মূত্রত্যাগে ইচ্ছা জন্মে ( ক্যাম্ফ, সাল্ফ ); মূত্র অম্ল, ঘোলাটে এবং শর্করাযুক্ত।

N. B.:—এতদ্দ্বারা বহু দিনের জরায়ুর প্রল্যাপ্সাস রোগযুক্ত অনেকগুলি রোগী আরোগ্য লাভ করিয়াছে।

ভ্যাজাইনা ( Vagina ) নিতান্ত স্পর্শাসহিষ্ণু; এতজ্জন্য রতি-ক্রিয়া নিতান্ত কষ্টকর।

**সম্বন্ধাবলী** ( Relations ) বেল, ক্যাম্ব, হাইওস, ষ্ট্র্যামো, হাইড্রো-ফোবিন ইত্যাদি ঔষধ—হাইড্রোফোবিয়া চিকিৎসায় ইহার সমতুল্য।

**বৃদ্ধি** ( Aggravation ):—গাড়ীর ঘড়্‌ঘড়ী শব্দে ( Rattling ) ( ককিউলাস ) ভাল বোধ করা ( গ্র্যাফাইটীস, নাইট্রিক-এসিড )।

**শক্তি** ( Potency ):—৩০শ, ২০০শত।

## ম্যাগ্নেসিয়া কার্ব্বণিকা। MAGNESIA CARB.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**উপযোগিতা** ( Suitability ):—শিশুর ( Irritable ) খিট্‌খিটে স্বভাব; নার্ভাস ( ক্যামো )। শরীরে টক্ গন্ধ ( হ্রিয়াম )। ইণ্টেষ্টাইন ও পাকস্থলীতে অম্বল, কোষ্ঠবদ্ধতা ইত্যাদি জন্য উৎকৃষ্ট।

**উদরাময়** ( Diarrhœa ):—মল সবুজ বর্ণ, ফেনাযুক্ত, দেখিতে **শেওলার** ন্যায়। মলত্যাগের পূর্ব্বে ভয়ানক পেট কামড়ানি ও (Colic) পেট বেদনা। বেদনাতে কুব্জ হইয়া পড়ে।

মন্তব্য:—কলোসিন্থ, ক্যামোমিলা, হ্রিয়াম, মার্কিউরি প্রভৃতি ঔষধের লক্ষণ এই ঔষধে দেখা যায়।

**কলোসিন্থে**—পেট-বেদনা হইয়া রোগী পেট চাপিয়া কুঁজো হয় বটে, কিন্তু উহার (Stool) মল পৃথক স্বভাবাপন্ন।

**হ্রিয়ামেও** মলত্যাগের পূর্ব্বে কলিক আছে, কিন্তু উহার মল এবং রোগীর শরীর নিতান্ত টক গন্ধযুক্ত হইয়া থাকে।

(ম্যাগ্নেসিয়া-কার্ব্বের মল—সবুজ বর্ণের কিন্তু হ্রিয়ামের মল প্রায়ই কটাবর্ণের)।

**ক্যামোমিলার** মল—সবুজ বর্ণ এবং পেট-বেদনাযুক্ত, কিন্তু জলবৎ। ( ম্যাগ্নেসিয়া-কার্ব্বের মল—অতীব আমসংযুক্ত )।

**মার্কিউরিয়াসের** মল—আমযুক্ত, সবুজবর্ণ বটে, কিন্তু ইহাতে অতীব কোঁথ-পাড়া, মুখে ক্ষত এবং ঘর্ম্মসত্বেও অনুপশম দেখিবে।

**দন্তশূল** (Odontalgia) :—মার্কিউরিয়াসের এবং ম্যাগ্নেসিয়া-কার্ব্বের দন্তশূল একই প্রকারের বোধ হয় বটে এবং উভয়ই পোকৃড়া-দাঁত জনিত ও রাত্রিতে বৃদ্ধি প্রাপ্ত—কিন্তু মার্কিউরিয়াসের বৃদ্ধি শয্যার গরমে; ম্যাগ্নেসিয়া-কার্ব্বের বৃদ্ধি চুপ করিয়া স্থিরভাবে থাকিলে।

সেইজন্য ম্যাগ্নেসিয়া-কার্ব্বের রোগী উপশম আশায় চলিয়া বেড়াইতে থাকে।

এইরূপ দাঁত-বেদনা প্রায়ই **গর্ভবতী** স্ত্রীলোকদিগের মধ্যে দেখা যায় এবং প্রায়ই ২০০ শত শক্তির ম্যাগ্নে-কার্ব্ব দ্বারা আরোগ্য লাভ করে।

( উদরাময়ে ইহার নিম্নশক্তি অধিকতর কার্য্যকরী )।

পাকস্থলী এবং অন্ত্র সমূহের আক্ষেপ ( কলোসিন্থ, ম্যাগ্নে-ফস )। দুগ্ধপোষ্য শিশুর দুগ্ধ অজীর্ণভাবে নির্গত হয়।

ভাল ঘুম হয় না, নিদ্রা জন্য শয্যায় যাইবার সময় অপেক্ষা, গাত্রোত্থানের সময় অধিক **ক্লান্তি** বোধ করে ( ব্রাই, কোনা, হিপার, ওপি, সাল্ফ )।

মাংস খাইতে নিতান্ত স্পৃহা। অম্বল এবং বুক-জ্বালা, বিশেষতঃ গর্ভাবস্থায়।

**বেদনা** (Pain) :—বিদ্যুৎ আঘাতের ন্যায়, নিউর্যাল্জিক বেদনা। স্থির অবস্থায় বৃদ্ধি, চলিয়া বেড়াইলে উপশম (হ্রাস); চুলগুলি উৎপাটিত হইয়া যাওয়ার ন্যায় মস্তকোপরি বেদনা ( কেলি-বাই, ফস )।

**ঋতুস্রাব** (Menstruation) :—ঋতুস্রাবের পূর্ব্বে গলা-বেদনা (ল্যাক্-ক্যানি ); জরায়ু স্থানে প্রসবের ন্যায় কষ্টকর বেদনা; কোমর-বেদনা; দুর্ব্বলতা।

শয়ন অবস্থায় থাকিলে, অথবা **কেবলমাত্র রাত্রিতে ঋতুস্রাব হয়,** কিন্তু চলিয়া বেড়াইলে উহা থামিয়া যায় ( এমোনি-মি, ক্রিয়োজো )।

( তৎবিপরীত ধর্ম্মে অর্থাৎ চলিয়া বেড়াইলে স্রাব হইতে থাকে, কিন্তু না চলিলে স্রাব বন্ধ হয়—লিলিয়াম ও কষ্টিকাম )।

স্রাবিত **রক্ত** কাল, ঝাঁজাল, আল্‌কাতরার ন্যায়, উহা ধৌত করিয়া উঠান কষ্টকর ( মেডোরিণা )।

**সম্বন্ধাবলী** (Relations) :—ক্যামোমিলার প্রতিপোষক ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation) :—তাপের পরিবর্ত্তনে; প্রত্যেক তৃতীয় সপ্তাহে; বিশ্রামে; দুগ্ধ সেবনে; ঋতুস্রাব কালে।

**উপশম** (Amelioration) :—গরম বাতাসে, কিন্তু বিছানার গরমে বৃদ্ধি ( লিডাম, মার্ক ) ( বিছানার গরমে উপশম—আর্স )।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# ম্যাগ্নেসিয়া মিউরিয়েটিকা। MAGNESIA MUR.

রাসায়নিক ক্রিয়ার দ্বারা প্রস্তুত হয়।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation):—ম্যাগ্নেসিয়া-কার্ব্বের **ডায়েরিয়া** যেমন (Natural) স্বভাবসিদ্ধ, তেমন ইহার **কোষ্ঠবদ্ধতাও** স্বভাবসিদ্ধ।

এই কোষ্ঠবদ্ধ মল কঠিন, নির্গমনে ধীর, কষ্টকর এবং অল্প পরিমাণে দেখিতে ভেড়ার নাদির ন্যায় দেখায়। মলত্যাগ কালে মলদ্বারের ওষ্ঠ প্রান্তে মল আসিয়া ভাঙ্গিয়া ভাঙ্গিয়া বড়ি বড়ি আকারে পড়িতে থাকে (ন্যাট্রা-মি, এমোনি-মি )।

শিশুর দন্তোদ্গমকালীন রোগ। শিশুর দুগ্ধ সহ্য হয় না।

শিশুর শরীর শীর্ণ এবং (Rickety) অপুষ্টাস্থিযুক্ত। মিষ্টি খাইতে অতীব ইচ্ছা। গোলযোগ সহ্য হয় না ( ইগ্নে, নাক্স, থেরি )। স্ত্রী-রোগ।

**ঋতুস্রাব** (Menstruation) :—ঋতুস্রাব সহ অত্যন্ত আক্ষেপ এবং বেদনা; হিষ্টিরিয়া সহ স্প্যাজ্‌ম বা আক্ষেপ। এই সমস্ত লক্ষণ সহ যদি কথিত

**কঠিন মল** থাকে তবে এই ঔষধে নিশ্চয় কার্য্য করিবে। স্রাবিত রক্ত কাল এবং চাপযুক্ত।

N. B. :—জরায়ুর অসুখ সহ রোগনিচয়ে—সিমিসিফিউগা এবং কলোফাইলাম ইহার প্রতিযোগী ঔষধ জানিবে।

**মাথা-বেদনা** (Headache) :—প্রায়ই ইহা হিষ্টিরিয়া সহ যুক্ত। দৃঢ় বস্ত্র-বন্ধনে কিংবা চাপনে বেদনার উপশম ( পাল্‌সেটিলা )। মস্তকে পাগ্‌ড়ি বান্ধিয়া **গরম** রাখিলে উপশম ( সাইলিসিয়া )। মস্তকে ঘর্ম্ম হওয়া স্বভাব ( ক্যাল্‌ক, সানিকিউলা, সাইলি )।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—ঋতুস্রাবের পর ৩।৪ দিন ( ব্যারাইটা, বোভি, কোনা )।

**পাকস্থলী আদি** (Stomach) :—গলা দিয়া ফেনাযুক্ত থুথু-উঠা। উদ্গারে ডিম (Rotten Egg) পচা, অথবা পেঁয়াজের গন্ধ।

( শ্বাসপ্রশ্বাসে পেঁয়াজের গন্ধ—সিনাপিস )।

অসহ্য দন্ত-বেদনা।

**যকৃৎ** (Liver) :—যকৃতের উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে (মার্ক); মার্কিউরিয়াসের ন্যায় ইহাতে জিহ্বার প্রান্তদ্বয়ে দন্তের (Impression) ছাপ পড়া এবং দক্ষিণ পার্শ্বে শয়নে বৃদ্ধি দেখা যায় ( কেলি-কার্ব্ব )। যকৃৎ বেদনাযুক্ত, শক্ত এবং বিবৃদ্ধি প্রাপ্ত এবং তৎসহ উপরে কথিত শক্ত মল।

N. B. :—যকৃতের নব-রোগচয়ে মার্ক কার্য্যকরী, কিন্তু প্রাচীন-রোগে ম্যাগ্নেমিউর অধিকতর উপকারী।

( যকৃতের পীড়ায় বাম পার্শ্বে শুইতে অক্ষম হইলে—ট্রিলিয়াম )।

**হৃৎপিণ্ড** (Heart) :—হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন, তৎসহ স্থিরভাবে থাকিলে অতীব বেদনা। কিন্তু চলিয়া বেড়াইলে উপশম বোধ ( জেল্‌স )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# ম্যাগ্নেসিয়া-ফস্ফরিকা MAGNESIA-PHOSPH.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**উপযোগিতা** ( Suitability ) :—ইহা ক্ষীণকায় এবং কৃষ্ণবর্ণ ব্যক্তিতে উপযোগী। শরীরের দক্ষিণ দিকের পীড়াতে অধিকতর কার্য্যকরী ( বেল, ব্রাই, চেলি, কেলি-কার্ব্ব, লাইকো, পডো )।

**বেদনা** ( Pain ) :—নিউর‍্যাল্‌জিক বেদনায় আমরা ইহাকে একটী উৎকৃষ্টতর ঔষধ মধ্যে গণ্য করি। ইহার বেদনার প্রকৃতি অসংখ্য প্রকার। অন্য কোন ঔষধেই এত বিভিন্ন প্রকৃতির দেখা যায় না :—

তীক্ষ্ন, কর্ত্তনবৎ, ছুরিবিদ্ধবৎ ; তীর বিদ্ধবৎ, ভেদনবৎ, সূচিকা ফোটনবৎ, পর্য্যায়যুক্ত, অসহনীয় ; উন্মাদকারী, কসিয়া ধরাবৎ (ক্যাক্‌টাস, আইওড, সাল্‌ফ) ; **বেদনার স্থান হঠাৎ (Change) পরিবর্ত্তন করে** (ল্যাক-ক্যানি, পাল্‌স)। বিদ্যুৎবেগে বেদনা (Appears) উপস্থিত হয় এবং হঠাৎ চলিয়া যায় (বেল)। নিউর‍্যাল্‌জিক বেদনা—পাকস্থলী, উদর এবং (Pelvis) পেল্‌ভিস মধ্যে আক্ষেপ অর্থাৎ ক্র্যাম্‌পস সহ হইয়া থাকে ( কলোফাই, কলোসিন্থ )।

**মন্তব্য** :—ইহা শিশুদিগের কলিক জন্য ক্যামোমিলা এবং কলোসিন্থ সহ সমতুল্য।

রজঃকৃচ্ছ অর্থাৎ ( Dysmenorrhœa ) অর্থাৎ ডিসমেনোরিয়া নামক রোগে **আক্ষেপ সহ নিউর‍্যাল্‌জিক বেদনা** উপস্থিত হইলে ইহার তুল্য আর দ্বিতীয় ঔষধ নাই। ডাক্তার ন্যাস ৫৫ M. শক্তি ব্যবহার করিয়া ইহাতে আশ্চর্য্য ফললাভ করিয়াছেন। যদি দেখ এই বেদনা **উত্তাপ সহ সেঁক দিলে উপশমিত** হয়, তবে নিশ্চয়ই এতদ্বারা ফল পাইবে।

( আর্সেনিকের বেদনায়ও উত্তাপ প্রয়োগ সহ উপশম দেখা যায়—তবে মনে রাখিও, আর্সেনিকের বেদনা জ্বালাযুক্ত ; ম্যাগ্নেসিয়া-ফসের বেদনায় জ্বালা নাই, কিন্তু উত্তাপ প্রয়োগে উপশম হয় )।

**ঋতুস্রাব** (Menstruation) :—ঋতুস্রাব সহ বেদনা হইলে পল্‌সেটিলা কলোফাইলাম, সিমিসিফিউগা অথবা অন্য যে কোন ঔষধ হউক, সর্ব্বাপেক্ষা

**ম্যাগ্নেসিয়া-ফস্‌ই** দ্রুতগতিতে আশ্চর্য্যরূপে ঐ বেদনা নিবারণ করিতে সক্ষম।

সিমিসিফিউগা—বাতরোগাক্রান্ত ব্যক্তিতে অথবা বাতের স্বভাবযুক্ত বেদনাতে আরোগ্য করিতে সক্ষম; কিন্তু ম্যাগ্নেসিয়া-ফস—নিউর‍্যাল্‌জিয়া স্বভাবাক্রান্ত বেদনাতেই উৎকৃষ্ট।

ঋতুস্রাব আরম্ভ হইলেই ম্যাগ্নেসিয়া-ফসের বেদনার **উপশম** হয় ( ল্যাকে, জিঙ্ক )। বেদনার স্থান চাপিয়া ধরিয়া কুঁজো হইলে—পেটের মধ্যস্থ বেদনার উপশম ( কলোসিন্থ )। ঋতুর রক্ত কাল, দড়া-পানা।

এতদ্বারা বহুসংখ্যক **ফেসিয়াল নিউর‍্যাল্‌জিয়া** ( Facial Neuralgia ) রোগী আরোগ্য লাভ করিয়াছে।

মূলকথা, উপযুক্ত অবস্থানুসারে নিউর‍্যাল্‌জিক বেদনায় ইহাকে ঔষধরাজ বলিতেও আমরা কুণ্ঠিত হইব না; (Supra)-সুপ্রা কিম্বা (Infra)-ইনফ্রা অরবিটাল নিউর‍্যাল্‌জিয়া, বিশেষতঃ দক্ষিণ দিকে হইলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ।

গাত্রাবরণ ফেলিতে, শীতল জলে স্নান করিতে, কিংবা গাত্র ধৌত করিতে ভয় করে। শীতল জলে দণ্ডায়মান হইয়া কার্য্য করা, কিংবা ভিজা মাটি দ্বারা জিনিষ গড়ান হেতু (Illness) অসুখ করা ( ক্যাল্‌কে-কা )।

দন্তোদ্গম কালীন শিশুদের কন্‌ভালশন, কিন্তু জ্বর নাই।

---

**শিরঃপীড়া** ( Headache ) :—অক্ষিপাট প্রদেশ হইতে আরম্ভ হইয়া মস্তকোপরি প্রসারিত হয় ( স্যাঙ্গুইনেরিয়া, সাইলিসিয়া )।

**দন্তশূল** ( Odontalgia ) :—ঠাণ্ডা প্রয়োগে বৃদ্ধি; গরম ( Heat ) প্রয়োগে উপশম; ( ঠাণ্ডা প্রয়োগে উপশম জন্য—ব্রাই, কফিয়া, ফেরাম-ফস )।

**আক্ষেপ** (Cramps) :—লেখকদের অঙ্গুলির (Writer's Cramps) আক্ষেপ; অনেক লেখকদের লিখিতে লিখিতে অঙ্গুলির আক্ষেপ হইয়া কলম ছুটিয়া যায়; তাহাতে ইহা উৎকৃষ্ট ঔষধ। বেহালা এবং পিয়ানো-বাদকের অঙ্গুলির আক্ষেপ।

**রোগাধিকার** (Therapeutics) :—নানা প্রকারের কলিক, পেট বেদনা, শিরঃপীড়া ইত্যাদি; ক্যাথিটার (Pass) পাশ করা হেতু কষ্টাদি;

লোকোমোটর য়্যাটাক্সিয়া ; ঋতুস্রাব জনিত বেদনা ; নানাবিধ নিউর‍্যাল্‌জিক বেদনা।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহা বেল, কলোসিন্থ, লাইকো, ল্যাক-ক্যানি, পাল্‌স, ক্যামো ইত্যাদি ঔষধের সদৃশ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র।

# ম্যারাম-ভিরাম-টিউক্রিয়াম।

# MARUM-VERUM-TEUCRIUM.

ক্রিয়াম-ম্যারাম গাছড়ার রস হইতে টিংচার প্রস্তুত হয়

**মন্তব্য** :—ইহাকে কেহ কেহ **টিউক্রিয়াম** বলিয়াও ডাকিয়া থাকেন। ইহা **কৃমি-রোগের** উৎকৃষ্ট ঔষধ।

বহুবিধ ঔষধ কৃমির জন্য ব্যবহার করিয়া ফল না পাইলে, এই ঔষধ অবশ্য দিবে। কৃমি থাকিলে নাকের অভ্যন্তরে সর সর করে, চিট্‌মিট করে এবং চুল্‌কায় ; তখন ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

এতদ্বারা নাসিকার **পলিপাস্‌** রোগ অনেক আরোগ্য লাভ করিয়াছে। ডাক্তার গ্যাস বলেন, ইহার ৫০ M. শক্তি দ্বারাই এং সমস্ত আরোগ্য সাধিত হইয়াছে।

**শক্তি** :—(Potency) :—৩০শ, ৬ষ্ঠ শক্তি

# মেডোরিণাম। MEDORRHINUM

গণোরিয়াজনিত পূঁযের ভাইরাস্‌ হইতে প্রস্তুত হইয়া থাকে।

**বাতরোগ** ( Rheumatism ) :—গণোরিয়া হেতু ভয়ানক বাতরোগ জন্মিয়া থাকে। সেই জন্য অনেক বাত-রোগ এই ঔষধে আরোগ্য লাভ করে ? প্রাচীন বাত-রোগে এতদ্বারা অনেকে আরোগ্য লাভ করিয়াছে।

গ্রন্থিসমূহের বাত, বিশেষতঃ গণোরিয়া লুপ্ত হইয়া ( ড্যাফনিয়া-ওডো ); সমস্ত শরীর যেন কিছুতে কসিয়া বাঁধিয়া আছে ( ক্যাকটাস )। সমস্ত শরীরে যেন বেদনা ( আর্ণি, ইউপেটো )।

**রোগি-তত্ত্ব** :—( ১ ) একটী মধ্যবয়স্কা স্ত্রীলোকের চরণ এবং চরণতল এবং (Ankle) এঙ্কেল প্রদেশ **বাতাক্রান্ত** হওয়াতে সা সামান্য কয়েক হাতও চলিতে পারিত না ; উক্ত গ্রন্থিগুলি আড়ষ্ট ও বেদনাযুক্ত হইয়াছিল ও চরণের নিম্নভাগ এত স্পর্শাসহিষ্ণু হইয়াছিল যে, সা চরণদ্বয়ের উপর দণ্ডায়মান হইতে পারিত না। এন্টিগোনিয়াম-ক্রুডাম এরূপ বহুরোগী আরোগ্য করিতে সক্ষম হইয়াছে, কিন্তু তস্যার এই রোগে উহা কোন ফলদায়ক হইল না। মেডোরিণাম (C. M.) শক্তি অতি সহজে এবং অল্পদিন মধ্যে তস্যাকে আরোগ্য করিল।

( ২ ) ষাটি বৎসর বয়স্ক এক বৃদ্ধের **প্রাচীন বাতরোগ** হইয়াছিল। কিন্তু তাহার গণোরিয়া হয় নাই ; তাহাতেও মেডোরিণাম দ্বারা বাঞ্ছিত ফল লাভ হইয়াছে।

**গণোরিয়া** (Gonorrhœa) :—প্রাচীন গণোরিয়া রোগে আমরা ইহার ৩০শ কিংবা ২০০শত শক্তির এক মাত্রা প্রয়োগ করিয়া আশ্চর্য্য ফল পাইয়াছি। (N. B.) :—ইহা পুনঃপ্রয়োগ করিতে হইলে ৭ দিনের কম কখনই করিবে না।

শিশু—পিংশে, (Ricketic) রিকেটিক, বামনাকৃতি এবং বর্দ্ধন-রহিত শরীর বিশিষ্ট ( ব্যারাইটা-কার্ব্ব )।

রোগীর বোধ হয় (Subjective Symptom) ( দর্শকের নহে ) যেন তাহার সমস্ত শরীর **কম্পিত হইতেছে** !

**কোল্যাপ্স অবস্থা** (Collapse) :—সর্ব্বদা **বাতাস** দিতে বলে (কার্ব্ব-ভ) ; সুবাতাস চায় ; শরীর শীতল, কিন্ত গাত্রাবরণ ফেলিয়া দেয় ( ক্যাম্ফার, সিকেলি ) ; শরীর শীতল ঘর্ম্মাক্ত ( ভিরেট্রাম )।

* **মন** Mind :—স্মৃতি-শক্তি দুর্ব্বল, এক পংক্তি পাঠ করিয়া তাহা ভুলিয়া যায় ; নিতান্ত আত্মীয়বন্ধুর নাম পর্য্যন্ত ভুলিয়া যায়। সময় অতি ধীরে যাইতেছে বলিয়া বোধ হয় ( এলাম ), আর্জেন্টাম-নাই, ক্যানা-ইণ্ডি )। না কাঁদিয়া কোন কথা বলিতে পারে না। যাহা কিছু হয়, তাড়াতাড়ি কিংবা আকা বাঁকা করিয়া করিতে চাহে। "শীঘ্র মৃত্যু হইবে" বলিয়া বোধ করে। (Impatient) অধৈর্য্য

সামান্য বিষয়েই ত্যক্ত ও খিটখিটে। কোন লক্ষণ বা উপসর্গ চিন্তা মাত্র উপস্থিত হয় ( অক্জ্যালিক-এসিড )।

**মস্তক** (Head) :—জ্বালাযুক্ত বেদনা, মস্তকের পশ্চাৎ ভাগে এবং দক্ষিণ চক্ষুতে বেদনা। উভয় চক্ষুর উপরের (Lids) পত্রটি ঝুলিয়া পড়ে। ইহাকে (Ptosis) টোসিস্ রোগ বলে। এপিস্ট্যাকসিস বা নাসিকা দিয়া রক্ত পড়া।

**থ্রোট** (Throat) :—তরল অথবা অতরল পদার্থ, গলাধঃকরণ অসম্ভব (মার্ক); গলার অভ্যন্তরে গাঢ় সাদা, অথবা রক্তময় শ্লেষ্মা জড় হয় (হাইড্রাসটিস)।

**উদর ইত্যাদি** (Abdomen) :—আহারান্তে পুনরায় ভয়ানক রাক্ষসে ক্ষুধা ( সিনা, লাইকো, সোরি )।

যে মদ্য সা ঘৃণা করিত, সেই মদ্য জন্যই অদম্য স্পৃহা; লবণ খাইতে (ক্যাল্ক, ন্যাট্রা-মি ) এবং মিষ্টি খাইতে (সাল্ফ, আর্জেণ্টা-নাইট্রিকাম) অনিবার্য্য ইচ্ছা। ঐ সমস্ত খাওয়া সত্বেও (Craving) স্পৃহার নিবৃত্তি নাই।

**মল ও মলদ্বার** (Stool & Anus) :—মল কঠিন গোলার ন্যায় ও মলপথের অসাড়তা হেতু বাহির না হওয়া ( ল্যাকে ); ক্ষুদ্র ক্ষুদ্র কৃমি। মলদ্বার বহির্গত হইবে ভয়ে, ভালরূপ কোঁথ দিতে পারে না। মলদ্বার হইতে মাছের কল্‌তানির ন্যায় দুর্গন্ধবিশিষ্ট এক প্রকার রস ক্ষরিত হইয়া থাকে (কষ্টি, হিপার)।

**মূত্রযন্ত্রাদি** (Urinary Organs) :—কোমরে কিড্‌নী প্রদেশে ভয়ানক বেদনা—বহুল (Profuse) মূত্র হইলে উপশম (লাইকো), রেণাল কলিক, গ্র্যাভেল নামিবার বেলায় ইউরিথ্রার মধ্যে ভয়ানক যন্ত্রণা (বার্ব্বেরিস, লাইকো, ওসিমাম, থ্লাসপাই); বরফ খাইতে অতীব স্পৃহা; রাত্রিতে বিছানায় প্রস্রাব করা, তাহাতে অতীব দুর্গন্ধ।

**জননেন্দ্রিয়** (Sexual Organs) :—ঋতুস্রাবে **রক্ত** বহুল, অত্যন্ত কালবর্ণ, চাপযুক্ত, কাপড়ে উহার দাগ লাগিলে উঠান অতি কষ্টকর (ম্যাগ্নে-কার্ব্ব)। নড়াচড়াতে সবেগে জরায়ু হইতে রক্তস্রাব।

ঋতুর সময় জরায়ুতে বেদনা। স্তনের (Nipple) বোঁটাদ্বয়ে স্পর্শাসহিষ্ণুতা। ঋতুস্রাবকালে স্তনদ্বয়, বিশেষতঃ স্তনের বোঁটাদ্বয়, ঠাণ্ডা কিন্তু শরীরের অন্যান্য ভাগ গরম।

ইহা **ধ্বজভঙ্গ** (Impotency) রোগে অতি উৎকৃষ্ট ঔষধ।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs):—অবিরত শুষ্ক কাশি; হাঁপানি। নিশ্বাস গ্রহণ সহজ, কিন্তু পরিত্যাগ অতি কষ্টকর ( স্যাম্বু, ফস্ )। যক্ষ্মারোগের কেবলমাত্র (Incipient) আরম্ভ অবস্থা।

**পৃষ্ঠদেশ ও শাখাদ্বয়** (Back & Limbs):—স্পাইনের দৈর্ঘ্য বরাবর স্পর্শাসহিষ্ণুতা ( চিনি-সাল্ফ )। অতীব অস্থির এবং কম্পনযুক্ত—পা (নিম্নশাখাচয়) এবং (Feet) চরণদ্বয় (জিঙ্ক)। পা এত কম্পিত হয় যে তাহাদিগকে বিছানায় স্থির রাখা দায় হইয়া উঠে। হাত পা ঠাণ্ডা।

হাত পায়ে এত জ্বালা, যে উহা বস্ত্রাবৃত করিতে পারে না এবং উহাতে অবিরত পাখার বাতাস চায় ( ল্যাকে, সাল্ফ )।

**রোগাধিকার** (Therapeutics):—গণোরিয়া হইতে বাতের পীড়া এবং গণোরিয়া হঠাৎ লুপ্ত হওয়া হেতু তৎসম্বন্ধে নানাবিধ পীড়া।

**সম্বন্ধাবলী** (Relations):—ইহা শুষ্ক কাশিতে—ইপিকাক্ তুল্য; কোল্যাপ্স অবস্থায় ইহা—ক্যাম্ফার, সিকেলি, ট্যাবেকাম্ ও ভিরেট্রাম সদৃশ।

চলিয়া-বেড়াইতে অক্ষম জন্য—পিক্রিক্-এসিড, জেলসিমিয়াম এবং প্রাতঃকালীন উদরাময় জন্য—এলোজ ও সাল্ফার সদৃশ।

**বৃদ্ধি** (Aggravation):—সূর্য্য উদয় হইতে সূর্য্যাস্ত পর্য্যন্ত (পাইজি); ( সিফাইটামের বিপরীত )।

**উপশম** (Amelioration):—সমুদ্রতীরে ( ন্যাট্রামে বিপরীত ); সজল দিনে ( কষ্টি, নাক্স )।

**শক্তি** (Potency):—৩০শ, ২০০শত, ১০০০ সহস্র; ৫৫ M; C. M.

## মেলিলোটাস-এল্‌বা। MELILOTUS-ALBA.

এই নামধেয় গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**রক্তাধিক্যতা** (Congestion)—রক্তস্রাব হওয়া দ্বারা কন্‌জেচ্‌শনের উপশম। যে কোন অঙ্গ বা (Organ) যন্ত্রের কন্‌জেচ শন।

এপিস্ট্যাক্সিস অর্থাৎ নাসিকা দিয়া রক্ত পড়িয়া ভয়ানক শিঃরপীড়ার উপশম ( বাক্সো, ফেরাম্-ফস, ম্যাগ্নে-সাল্ফ, বেল, গ্লোনোইং, স্যাঙ্গু )।

ধর্ম্মপরতা সহ ক্ষুব্ধচিত্ততা এবং মুখমণ্ডল রক্তবর্ণ।

উন্মাদ ( Insanity ) অবস্থার অতি প্রারম্ভে, মস্তিষ্কের কন্জেচ্শন্ আদি উপশম করিয়া ইহা উৎকৃষ্ট ফল প্রদান করে।

অগ্রে মুখমণ্ডল রক্তবর্ণ এবং ক্যারোটিড ধমনীর উল্লম্ফন হইতে হইতে নাসিকা দিয়া রক্তস্রাব হয় ( বেল্ ) এবং তৎসহ উপশম বোধ করে।

ইহা আমাদের দেশীয় নাসা-রোগে এবং **নাসা-জ্বরের** একটি উৎকৃষ্ট ঔষধ। নাসা না ভাঙ্গিয়া এতদ্দারা অনেক **নাসা-রোগ** আরোগ্য হয়।

প্রত্যেক যন্ত্র হইতে রক্তস্রাবের পূর্ব্বে মুখ রক্তবর্ণ হইয়া উঠে।

**কন্ভালশন** ( Convulsion )—দন্তোদ্গম সময়ে শিশুদের কন্ভালশন, আক্ষেপ, (Eclampsia) এক্লামশিয়া, এপিলেপ্সি।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation )—মলদ্বারের কষ্টকর এবং বেদনা-যুক্ত সঙ্কুচিত অবস্থা। পূর্ণতা সহ দপ্ দপ্ করা। বহুমল একত্র না হইলে বাহির বেগ হয় না ( এলুমিনা )।

**সম্বন্ধাবলী** (Relations)—মাথাধরার পর নাসিকা হইতে রক্তস্রাবে ইহা—এমিল্ এবং এন্টি-ক্রুড সমতুল্য।

**বৃদ্ধি** ( Aggravation ) —ঝড়াগমে, জলবৃষ্টিযুক্ত আকাশের অবস্থায়।

**রোগাধিকার** ( Therapeutics )—মস্তিষ্কের কন্জেচ্শন ; শিরঃ-পীড়া ; গলা দিয়া রক্ত-উঠা ; নাসাজ্বর ইত্যাদি।

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## মিনিয়্যান্থিস ট্রিফোলিয়েটা। MENYANTHES.

উক্ত নামধেয় গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** ( Suitability ) :—কুইনাইন এবং সিঙ্কোনার ( Abuse ) অতিরিক্ত ব্যবহার হেতু কুফলনিচয়ে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**জ্বর** ( Fever ):—জ্বরে **শীতাবস্থারই** ( Chill ) **প্রাধান্য**; শীত অতি তীক্ষ্ণরূপে, উদরে এবং শাখা সমস্তে অনুভূত হয় ( ভিরেট্রাম )।

**শিরঃপীড়া** (Headache):—যেন মস্তকের উপর হইতে নিম্নদিকে চাপা দেওয়া হইতেছে; তদুপরি হস্তচাপন দ্বারা চাপন দিলে উপশম বোধ (ভিরেট্রাম)। প্রত্যেক পাদনিক্ষেপে বোধ হয়, যেন হস্তের চাপন মস্তকোপরি পড়িতেছে ( ক্যাক্টাস ); হস্ত পদাদি বরফের ন্যায় ঠাণ্ডা (ক্যাল্ক-কা, সিপি)।

হৃদিস্থানে নিতান্ত ব্যাকুলতা, যেন কোন অমঙ্গল ঘটিবে।

নাসিকার মূলদেশ, বাহু, হস্ত, অঙ্গুলী, চর্ম্ম ইত্যাদির অভ্যন্তরে, যেন কিছু পূর্ণ থাকিয়া উহারা টন টন করিতেছে।

**সম্বন্ধাবলী** (Relations):—ক্যাক্টাস, ক্যাল্ক-কার্ব্ব, জেল্‌স, সিপি, ম্যাগ্নে-মি, প্যারিস ইত্যাদি ঔষধ ইহার সদৃশ।

**রোগাধিকার** ( Therapeutics ):—**ম্যালেরিয়া** জ্বর, শিরঃপীড়া, হৃদ্‌রোগ ইত্যাদি।

**শক্তি** (Potency):—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

# মার্কিউরিয়াস। MERCURIUS.

খনিজ পদার্থ, নাম পারদ—আমাদের দেশে সকলেই জানেন।

**মন্তব্য**:—এই সংজ্ঞাটিতে "মার্কিউরিয়াস-সলিউবিলিস" এবং "ভাইবাস", এই দুইটি ঔষধই বুঝা যায়। উক্ত সলিউবিলিসটি ব্লাক অক্সাইড অব মার্কারি। স্বয়ং মহাত্মা হ্যানিমান ইহার আবিষ্কার কর্ত্তা এবং স্বশরীরে এবং নিজ পারিষদ ও বন্ধুবর্গের শরীরে যথারীতি প্রুভিং করিয়া ইহার লক্ষণচয় লিপিবদ্ধ করিয়া গিয়াছেন।

**মার্কিউরিয়াস-ভাইবাসের** লক্ষণগুলি প্রায়ই সলিউবিলিসের সমান। এই জন্য এস্থলে উভয়েরই লক্ষণচয় একত্রে সন্নিবিষ্ট হইল।

**মুখগহ্বর** (Mouth):—এণ্টিমোনিয়াম-ক্রুডামের ন্যায় ইহার কার্য্য

মুখগহ্বরের বিশেষ লক্ষিত হয়। দাঁতের মাঢ়ীর মাংসসমূহ স্ফীত, পান্‌সে, সময় সময় উহা হইতে রক্ত নির্গত হয়। জিহ্বা বৃহৎ, লকলকে, দন্তের ছাপযুক্ত (চেলি, পডো, হ্রাস); প্রায়ই সিক্ত, কিন্তু তৃষ্ণা অদম্য (শুষ্ক মুখগহ্বর, কিন্তু তৃষ্ণা নাই—পাল্‌স)।

**লালা** বহুল; **স্বাদ** লবণাক্ত; লালা সাবানের ফেনার ন্যায় অথবা দড়ার ন্যায়।

মুখে এত দুর্গন্ধ যে, তাহাতে তাহার নিকট বসা কঠিন।

N. B. :—মার্কিউরিয়াসের ন্যায় **মুখের দুর্গন্ধ** অন্যান্য কোন ঔষধেরই অধিকতর নহে।

জিহ্বাতে লাল অথবা সাদা বর্ণের **ক্ষত** এবং মুখের দুর্গন্ধ—এই লক্ষণ অবলম্বনে বহুবিধ রোগী ইহার দ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

**রোগিতত্ত্ব** :—আমি পাবনা থাকাকালীন **ডাক্তার জগচ্চন্দ্র রায় এল, এম, এস,** মহাশয়ের নিউমোনিয়া নামক পীড়া হইয়াছিল। তাঁহার এই পীড়া জন্য প্রথমতঃ যে কয়েকটী ঔষধ ব্যবহার করি তাহা বিশেষ ফলোপধায়ক হয় না। তাঁহার **থুথু অত্যন্ত** (Salty) **লবণাক্ত** বলিয়া তিনি অতিশয় বিরক্তি ভাব প্রকাশ করিতে লাগিলেন; মুখের স্বাদও তৎসঙ্গে লবণাক্ত ছিল। দেখ! থুথুর এই লক্ষণ অবলম্বন করিয়া মার্কিউরিয়াস-সলিউবিলিস নামক ঔষধ মনোনীত করিলাম!

জগৎ বাবুর অন্যান্য প্রধান লক্ষণের মধ্যে :—কাশিবার সময়ে বুক ও মস্তক ফাটিয়া যাওয়ার ন্যায় ও তদ্দরুণ কাশিতে অক্ষমতা; গলার ভিতর সর্ব্বদা বিড় বিড় ভাব, রাত্রিতে কাশির বৃদ্ধি; থুথুর স্বাদ, লবণাক্ত; সামান্য জোরে কথা বলিতে দম্ আটকার ন্যায় ভাব; দক্ষিণ কিংবা বাম পার্শ্ব—উভয় পার্শ্বের কোন পার্শ্বেই শয়ন করিতে না পারিয়া, প্রায়ই চিৎ অবস্থায় থাকিতেন।

লক্ষণ দৃষ্টে **মার্ক-সলই** উৎকৃষ্ট বলিয়া নির্ব্বাচিত করিলাম এবং ইহার ৬ষ্ঠ শক্তি ২।৩ মাত্রা দেওয়ার পরই ঔষধে স্পষ্ট উপকার লক্ষিত হইতে লাগিল। পরে এই ঔষধই কিছুদিন ব্যবহার করায় তাঁহার পীড়ার উপশম হইয়া আসিল।

এ স্থলে থুথুর লবণাক্ত স্বাদই আমাকে যেন অঙ্গুলি নির্দ্দেশ করিয়া মার্ক-সল ঔষধ দেখাইয়া দিল।

**মুখের অভ্যন্তরে ক্ষত সহ বহুল লালা নিঃসরণ।** কথিত ক্ষতগুলির আকৃতি অনিয়মিত, উহাদের ধারগুলি অস্পষ্ট, দেখিতে মলিন, অস্বাস্থ্যযুক্ত, তলভাগ চর্ব্বির ন্যায় এবং চতুর্দ্দিকে কাল্‌চে বর্ণ, নিকটবর্ত্তী ক্ষত সহ মিলিত হইবার প্রবণতা।

ডিপ্‌থিরিয়া, টন্‌সিলাইটিস, (Mumps) মাম্প্‌স ইত্যাদি সহ **দুর্গন্ধময় বহুল লালা নিঃসরণ।**

জিহ্বাতে দন্তের ছাপ এবং ম্যাপের ন্যায় চিত্র থাকিলে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে। (Mapped) ম্যাপের ন্যায় চিত্রবৎ জিহ্বা ( ল্যাকে, ন্যাট্রাম )। লালা তামাটে স্বাদযুক্ত।

**ডিপথিরিয়া** (Diphtheria) :—ইহাতে টন্‌সিল প্রদাহযুক্ত, ইভিউলা স্ফীত, বৃদ্ধিযুক্ত ; পুনঃ পুনঃ ঢোক গিলিতে ইচ্ছা ; ডিপ্‌থিরিয়ায় মেম্ব্রেন পুরু, সাদা এবং উহাদের চতুষ্পার্শ্বে আট্‌কিয়া থাকা কিংবা আল্‌গা থাকা।

মুখগহ্বরে ক্ষত—উপদংশজনিত ক্ষত বিশেষতঃ ; ( মুখগহ্বরের পশ্চাৎদিকে ক্ষত হইলে এবং তাহার চতুষ্পার্শ্ব **তামার** বর্ণবৎ লাল থাকিলে উহা উপদংশ জনিত ক্ষত জানিবে ) ( উপদংশ-ক্ষত—আদিস্থান হইতে প্রায়ই বৃদ্ধি পায় না )।

ডিপ্‌থিরিয়া, টন্‌সিলাইটিস ইত্যাদি রোগ সহ ইহার অন্যান্য প্রধান লক্ষণ অর্থাৎ **বহুল ঘর্ম্ম সত্ত্বে উপশম দৃষ্ট না হইলে** এই ঔষধ দ্বারা নিশ্চয়ই ফল পাইবে। এই অবস্থায় আমরা ইহার উচ্চ-শক্তি অর্থাৎ ৩০শ কিম্বা ২০০ শত শক্তি দ্বারা উৎকৃষ্ট ফল লাভ করিয়াছি।

ইহার এক মাত্রা প্রদানে টন্‌সিল আদি পাকিবার মুখে উপস্থিত হইয়াও না পাকিয়া আরোগ্য হইয়া গিয়াছে। অনেক সময় ৩য় শক্তির বেলেডোনা এবং মার্কিউরিয়াসের ৬ষ্ঠ শক্তি পর্য্যায়ক্রমে প্রয়োগ করাতে, অনেক টন্‌সিল না পাকিয়া আরোগ্য হইয়াছে। তবে ইহার উচ্চ-শক্তি অগ্রে এক মাত্রা কি দুই মাত্রা প্রয়োগ করিয়া দেখিবে।

শীঘ্র শীঘ্র ত্রস্ত-ব্যস্ততা সহ কথা বলা ( হিপার )।

**দন্ত** (Teeth) :—দন্তমূলে নাড়ীর স্পন্দনবৎ, ছিঁড়িয়া যাওয়াবৎ, তীরবিদ্ধ-বৎ, ছিন্নভিন্ন হওয়াবৎ বেদনা—মুখমণ্ডলে অথবা কর্ণে হইতে থাকে ; আকাশের সিক্ত অবস্থা, সন্ধ্যাকালীন বাতাস, শয্যার গরম, ঠাণ্ডা লাগা অথবা গরম লাগা

হেতু ঐ বেদনার বৃদ্ধি; গালে হস্তের তালু দ্বারা মর্দ্দন করিলে উপশম বোধ হয়। দন্তের (Crown) মুকুটভাগ ক্ষয় পায়, কিন্তু (Root) শিকড় বর্ত্তমান থাকে।

( শিকড় ক্ষয় পায়, কিন্তু মুকুট অক্ষত থাকে—মেজিরিয়াম )।

**আমরক্তের পীড়া** (Dysentery) :—মল শ্লেষ্মাবৎ ও রক্তময়, তৎসহ পেট-বেদনা এবং মূর্চ্ছা; মলত্যাগের সময় এবং পরে, **কোঁথ পাড়িতে** থাকা; **মলত্যাগ সত্ত্বে কোঁথপাড়া নিবৃত্তি হয় না।**

কথন কথন তৎপরে শীত বোধ হয়। (Mucous) আম সহ বিষ্ঠা বর্ত্তমান। কোঁথপাড়া সহ হালিশ বাহির হওয়া।

N. B. :—কঠিন কৃচ্ছ্রসাধ্য রোগীতে এক মাত্রা সাল্‌ফার ব্যবহার করিয়া, এই ঔষধ প্রয়োগ করিলে বিশেষ ফল পাইবে।

মল আম এবং (Bloody) রক্তময়; তৎসহ পেটে কলিক-বেদনা এবং মূর্চ্ছা; মলত্যাগকালীন এবং তৎপশ্চাৎ ভয়ানক (Tenesmus) কুন্থন। মলত্যাগের পরেও, অনেকক্ষণ পর্য্যন্ত কুন্থনের বেগ দিতে থাকে। বেগ দিয়া কিছুতেই তৃপ্তি হয় না। বেগ সহ শরীরে শীত শীত বোধ।

রক্ত অধিক পড়িলে **মার্ক-কর** নির্দ্দেশিত হয়। আম সহ বিষ্ঠা থাকিলে, এই ঔষধ প্রশস্ত। যত জল খায়, তদপেক্ষা প্রস্রাব অধিক হয়।

( বিষ্ঠা না থাকিয়া, রক্তামাশয়ে প্রস্রাব অল্প অল্প হইলে—মার্ক-কর প্রশস্ত। )

**স্বপ্নদোষ** সহ স্খলিত-বীর্য্যে রক্তের দাগ ( লিডাম, সার্স। )।

**জ্বর** (Fever) :—মার্কিউরিয়াসের জ্বর এবং ঘর্ম্ম অতি কাযের বিষয়। ইহার শীত কম্পনযুক্ত নহে, কেবলমাত্র লতার ন্যায় আস্তে আস্তে শরীরে চলিতে থাকে। ঠাণ্ডা লাগিয়াই অনেক সময় প্রথম অবস্থায় এই প্রকার শীত দেখা যায়। যদি কোন ঔষধ না দেও, তবে নাক দিয়া সর্দ্দি, গলা-বেদনা, ব্রঙ্কাইটিস কিংবা নিউমোনিয়া পর্য্যন্ত হইতে পারে; কিন্তু ঐ প্রথম অবস্থায় এক ডোজ মাত্র মার্কিউরিয়াস প্রয়োগে সমস্ত বিপদের আশঙ্কা দূর হইতে পারে।

এই **শীত** (Chill) সাধারণতঃ সন্ধ্যায় আরম্ভ হয় এবং রাত্রিতে বৃদ্ধি পায়; কথন কথন তাপ এবং শীতাবস্থা পর্য্যায়ক্রমে **আর্সেনিকের** ন্যায় দেখা

যায়। এই শীত প্রায়ই কোন এক অঙ্গে উদ্ভূত হয় এবং পুনরায় উহা স্ফোটক স্থানে টের পাওয়া যায়—তখন উহাতে পূঁয হইয়াছে সন্দেহ করিবে।

যদি পূঁয হইয়া থাকে তবে উহা মার্কিউরি দ্বারা ফাটিয়া বাহির হইবে। যদি পূঁয না হইয়া থাকে, কিম্বা অল্প হইয়া থাকে তবে আর পূঁয না হইয়া, উহা বসিয়া যাইবে এবং অন্যান্য উপসর্গও—বহুল ঘর্ম্মাদি তৎসঙ্গে স্ফোটকের স্ফীতি ইত্যাদি কমিয়া যাইয়া শীঘ্র আরোগ্য লাভ হইবে।

এতাদৃশ স্থলে ২০০ শত শক্তির এক মাত্রা মার্কিউরি দ্বারা ফল লাভ করা হইয়াছে—( ডাঃ ন্যাস )।

(N. B.) :—স্ফোটকাদি স্থলে মার্কিউরিয়াসের ৩য় শক্তি, বেলেডোনার ৩য় শক্তির সহিত প্রয়োগ পর্য্যায়ক্রমে করিয়া, আমরা বহু স্থলে স্ফোটকের প্রদাহ বা স্ফীতি না পাকিয়া আরোগ্য হইতে দেখিয়াছি।

ঘর্ম্ম (Sweat) :—বহুল পরিমাণে ঘর্ম্ম সত্বেও জ্বর কিম্বা প্রদাহের উপশম হয় না—বরং ঘর্ম্মবাহুল্যে রোগের বৃদ্ধি দেখা যায়।

গলা-বেদনা, ব্রঙ্কাইটিস, নিউমোনিয়া, প্লুরাইটিস, পেরিটোনাইটিস, রিউমেটিজম্, য়্যাব্‌সেস ইত্যাদি যে কোন পীড়াই হউক না কেন তাহাতে যদি দেখিতে পাও যে অবিরত বহুল ঘর্ম্ম হইতেছে, অথচ পীড়ার উপশম নাই, তখন মার্কউরিয়াস প্রয়োগ করিতে একদণ্ডও বিলম্ব করিও না।

( বহুল ঘর্ম্মে রোগের উপশম—ন্যাট্রাম, সোরি, ভিরেট্‌ )।

রোগি-তত্ত্ব ঃ—চাষাধোবাপাড়ায় ২ দুই বৎসর বয়স্কা একটী ব্রাহ্মণ বালিকার দুই পার্শ্বের হিপসন্ধির (Hip joint disease) পীড়া হইয়াছিল। দুইটী পা নড়া চড়া করে, এমন ক্ষমতা ছিল না, বেদনায় ভয়ানক অস্থির ছিল ; তৎসহ ভয়ানক ঘর্ম্ম ও জ্বর ছিল ; ঐ বালিকাকে হৃষ্টপুষ্টা দেখিয়া প্রথম আমি তস্যাকে ক্যাল্‌কেরিয়া-কার্ব্ব ৩০শ শক্তি একমাত্রা প্রদান করি, তৎপর মার্ক-সল্‌ ৬ষ্ঠ শক্তি দিনে ৩।৪ বার প্রয়োগ করাতে, অতি স্বল্প দিনের মধ্যে বালিকা আরোগ্য লাভ করিল। পূর্ব্বে কোন খ্যাতনামা এলোপ্যাথিক ডাক্তার বহুদিন তস্যাকে দেখাতে কোন ফল হয় নাই। উহার যে হিপসন্ধির পীড়া হইয়াছিল তিনি তাহাও পূর্ব্বে স্বীকার করিয়া গিয়াছিলেন।

**বেদনার বৃদ্ধি** :—রাত্রিতে, বিশেষতঃ বিছানার গরমে বেদনা বৃদ্ধি পায়। অস্থির পীড়া, গ্ল্যাণ্ড সমূহের পীড়া, এই ঔষধের বিশেষ আয়ত্বাধীন। অস্থির বিবৃদ্ধি এবং কেরিজ সহ রাত্রিতে অতীব বেদনা। গ্ল্যাণ্ড সমূহের স্ফীতি, ঠাণ্ডা এবং পাকিবার সম্ভাবনাযুক্ত, বহুল পূঁষযুক্ত ( হিপার, সাইলি ); এতৎসহ বোধ হয় যেন, শীত সর্ব্বাঙ্গে চলিয়া বেড়াইতেছে।

**মিউকাস মেম্ব্রেণ** (Mucous Membrane) :—সর্ব্বস্থানের মিউকাস ঝিল্লীতেই ইহার অধিকার; নিঃসৃত মিউকাস—প্রথমতঃ পাত্‌লা, চর্ম্মাদিতে লাগিলে উহা হেজিয়া যায়।

এই প্রকার সর্দ্দির অবস্থা নাসিকাতে এবং আমাশয় অথবা উদরাময়েতে দৃষ্ট হয়। কয়েক দিন পরে কথিত সর্দ্দি পাকিয়া পাল্‌সেটিলার ন্যায় গাঢ় হয় এবং ক্ষতোৎপাদন করে না। নাকে সর্দ্দি লাগিলে, অত্যন্ত হাঁচি হইতে থাকে এবং নাক দিয়া ক্ষতোৎপাদক জল পড়িতে থাকে।

**রোগি-তত্ত্ব** ঃ—( এতাদৃশ সর্দ্দিতে মার্ক-সলের ৩০শ শক্তির ১ এক মাত্রা ৫টী অনুবটীকা সহ সেবনে পাবনার কোর্ট-আমীন বাবু মুকুন্দ চৌধুরী মহাশয় আশ্চর্য্য উপকার পাইয়াছিলেন )।

**লিউকোরিয়াদি-স্ত্রী-রোগ** (Female Organs) :—যোনি-প্রদেশে জ্বালা এবং চুল্‌কানিযুক্ত ( সালফার ), ঝাঁজাল, রাত্রিতে স্রাবাধিক্য।

গর্ভাবস্থায় বিবমিষা ইত্যাদি ; লালা পড়িয়া বালিশ ভিজিয়া যায় ( ল্যাক্‌টিক-এসিড ); স্তনদ্বয় বেদনাযুক্ত বোধ করে ; বোধ হয় যেন—**প্রত্যেক ঋতুর সময়েই** স্তনে ঘা হইয়াছে ( কোনা, ল্যাক-ক্যানি )।

ঋতুর পরিবর্ত্তে স্তনে দুগ্ধ দেখা দেয়।

**ফুস্‌ফুস্‌ ও কাশি** (Lungs & Cough) :—কাশি শুষ্ক, দুর্ব্বলতা উৎপাদক এবং কষ্টদায়ক। রাত্রিতে এবং বিছানার গরমে বৃদ্ধিযুক্ত। দক্ষিণ পার্শ্বে শয়ন করিতে সম্পূর্ণ অক্ষম। দক্ষিণ ফুস্‌ফুসের নিম্ন (Lobe) লোবে নিউমোনিয়া ; পৃষ্ঠদেশ পর্য্যন্ত চিড়িক্‌মারা ( চেলিডো, কেলি-কার্ব্ব )।

নিউমোনিয়ার পর ফুস্‌ফুসে পূঁয-জন্মা ( কেলি-কার্ব্ব, আইওড )।

**কর্ণের পূঁয** (Ottorrhœa) :—রক্তময় দুর্গন্ধযুক্ত পূঁয ; ছুরিকাঘাতের

ন্যায় এবং ভেদনবৎ বেদনা ; দক্ষিণ পার্শ্বের পীড়া, রাত্রিতে এবং পীড়িত দিকে শুইয়া থাকায় বৃদ্ধি।

কর্ণ মধ্যে পলিপাই (Polipy) কিংবা গ্যাঁজের ন্যায় ( ম্যারাম-ভি, থুজা )।

**এপিস্‌ট্যাক্সিস** (Epistaxis) :—কাশিবার সময় বা নিদ্রাকালে নাসিকা হইতে রক্তস্রাব ; রক্তের (Clots) ঢেলা কাল এবং দড়ার ন্যায় ঝুলিয়া পড়ে।

**গণোরিয়া** (Gonorrhœa) :—সবুজবর্ণের আভাযুক্ত পুঁয ও রাত্রিতে বৃদ্ধি ; মূত্রত্যাগের উদ্বেগ, মূত্রত্যাগের শেষভাগে ইউরিথ্রার অগ্রভাগে জ্বালা।

**ফাইমোসিস** (Prepuce) :—প্রিপিউস স্ফীত, গরম, বেদনাযুক্ত ; এতৎসহ ইহা পাকিবার অথবা বিউবো পাকিবার সম্ভাবনা।

N. B. :—আমরা ইউরেথ্রার জ্বালা সহ গণোরিয়া রোগ, মার্ক-সলের ৬ষ্ঠ শক্তি প্রতিদিন ৩।৪ মাত্রা খাইতে দিয়া আরোগ্য হইতে দেখিয়াছি।

**উপদংশ** (Syphilis) :—প্রাইমেরী (Chancre) শ্যাঙ্কার ; আদৎ হাণ্টেরিয়ান বা হার্ড (Hard) শ্যাঙ্কার।

যে ব্যক্তি আদৎ (Hunterian) হাণ্টেরিয়ান শ্যাঙ্কার হওয়াতে, অন্য কোন ঔষধ না খাইয়া, প্রথমেই আমাদের নিকট আসিয়াছে, আমরা তাহাকে ২০০ শত শক্তির ৫টী অনুবটীকা একবার মাত্র প্রয়োগ করিয়া, দুই সপ্তাহ মধ্যে আশ্চর্য্য ফল লাভ হইতে দেখিয়াছি।

রক্তবর্ণ (Circle) চক্র মধ্যস্থ শক্ত ক্ষত সহ, ফাইমোসিস অথবা পারা-ফাই-মোসিস ; গভীর, গোলাকার ক্ষত, ফ্রিণাম এবং প্রিপিউস হইয়াছে। ক্ষততে বেদনা ; তাহা হইতে হরিদ্রাভ, দুর্গন্ধময় পুঁয-রক্ত ক্ষরণ।

N. B. :—উপদংশ রোগে ইহার উচ্চশক্তি অতি উৎকৃষ্ট কার্য্যকরী। ইহার অপব্যবহার করিয়া হোমিওপ্যাথির অপমান করিও না এবং তুমিও লজ্জিত হইও না। **সালফার** সোরাতে, কিংবা **থুজা** সাইকোসিসে যত উপকারী—**মার্কিউরি** সিফিলিস্ রোগে তাহা অপেক্ষা অধিকতর কার্য্যকরী।

শাখা সমস্তের কম্পন, বিশেষতঃ হস্তের। প্যারালিসিস য়্যাজিটান্‌স।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা বেল, ক্যাল্ক-কার্ব্ব, হিপার, ল্যাকেসিস এবং সাল্‌ফারের পর উৎকৃষ্ট ফলপ্রদ। কিন্তু ইহাকে **সাইলিসিয়ার** পূর্ব্বে অথবা পরে, কখনও দিও না।

কেহ কেহ বলেন মার্ক-ভাইবাস পুরুষের জন্য এবং মার্ক-সলিউবিলিস স্ত্রীলোকের জন্য উপযোগী ঔষধ।

**চর্ম্মরোগে** (Skin Diseases) মার্ক-সলিউবিলিস বিশেষ কার্য্যকরী।

**মার্কিউরির** (Abuse) **অপব্যবহার** হইলে:—অরাম, ** হিপার, ল্যাকে, মেজি, ** নাইট্রিক-এসিড, সাল্‌ফার এবং লক্ষণ ঐক্য হইলে উচ্চ-শক্তির মার্কিউরিও দিতে পার।

মেজিরিয়াম দ্বারাও এতৎসম্বন্ধে উৎকৃষ্ট ফল পাইবে।

শীতকালীন পীড়ায়, অত্যধিক চিনি খাওয়া, কীট-দংশন, আর্সেনিকের অথবা কপারের ভেপার (Vapour) নেওয়া ইত্যাদি হেতু পীড়ায়—মার্কিউরি অতি উৎকৃষ্ট।

**রোগাধিকার** (Therapeutics):—স্ফোটক, বেলেনাইটিস, অস্থি এবং গ্ল্যাণ্ডের পীড়া, জল-বসন্ত, কাশি, দাঁত-উঠা, উদরাময়, ডিসেণ্ট্রি, চক্ষু-রোগ, কামলা, লিভারের অসুখ, দন্ত-শূল, জ্বর, গণোরিয়া, উপদংশ ইত্যাদি।

**শক্তি** (Poteney):—৩য়, ৬ষ্ঠ, ২০০ শত, ১০০০ সহস্র।

### স্মৃতি-সহায়।

(১) মুখগহ্বর, দাঁতের গোড়া ফুলা, মুখ-গহ্বরে ক্ষত, বহুল ঘর্ম্ম, জ্বর, স্ফোটক, রাত্রিতে বৃদ্ধি, গ্ল্যাণ্ড ও অস্থির পীড়াচয়, সর্দ্দি, উদরাময়, উপদংশ, দন্তশূল, দন্তক্ষয়, লালা, জিহ্বা তৃষ্ণা। পেরিটোনাইটিস, ডিপ্‌থিরিয়া, টন্‌সিলাইটিস, আমাশয়, মূত্র, স্বপ্নদোষ, লিউকোরিয়া, স্তনের ক্ষতাদি, কাশি; ফুসফুসের পীড়া, সম্বন্ধাবলী ইত্যাদি।

---

# মার্কিউরিয়াস করোসাইভাস।

## MERCURIUS CORROSIVUS.

পারদের রাসায়নিক সংমিশ্রণে প্রস্তুত হয়।

**আমাশয় এবং উদরাময়** (Dysentery and Diarrhœa):—আমাশয় সহিত, রেক্‌টামে (Urgency) বেগ সহ যন্ত্রণা; ঐ বেগ অবিরত লগ্ন রহিয়াছে, মলত্যাগেও বেগের শান্তি নাই ( মলত্যাগে বেগের শান্তি—নাক্স, হ্রাস )।

এই বেগ অত্যধিক হইয়া মূত্রস্থলীতে পর্য্যন্ত উহা প্রসারিত হওতঃ তথায় উক্ত প্রকার বেগ উৎপাদন করিতে পারে। অথবা মূত্রস্থলীর উক্ত প্রকার বেগ, রেক্‌টামেও হইতে পারে।

গ্রীষ্মকালীন ডিসেন্ট্রি, অথবা ডাইরিয়া, প্রায়ই বৈশাখ হইতে আশ্বিন মাস পর্য্যন্ত দেখা যায়। মল গরম, স্বল্প, রক্তময়, শ্লেষ্মাময়; দুর্গন্ধময়; অল্প অল্প আম ক্ষরণ সহ, পেটে ভয়ানক কর্ত্তনবৎ এবং কলিকবৎ বেদনা।

(N. B.) :—এতৎসহ যদি দেখ মূত্র-উদ্বেগ সহিত স্বল্প পরিমাণে প্রস্রাব হয়, তবে মার্ক-সল না দিয়া সে স্থানে মার্ক-কর অবশ্য দিবে।

( মার্ক সলে—আম সহ বিষ্ঠা থাকে )।

শিশুদের উদরাময়—মল ঘাসের ন্যায় সবুজ; বহুল এবং মলদ্বারে ক্ষত উৎপাদনকারী।

**মূত্রস্থলী ইত্যাদি** (Bladder) :—মূত্র-উদ্বেগ (Urining) সহ ইউরেথ্রাতে ভয়ানক জ্বালা (ক্যান্থ, ক্যাপ্‌সি, নাক্স)। মূত্র উষ্ণ, (Burning) জ্বালা-উৎপাদক, স্বল্প অথবা অনুৎপাদিত; অত্যন্ত যন্ত্রণা সহ ফোঁটা ফোঁটা মূত্র। **মূত্র** রক্তময়, গাঢ়বর্ণ, ইষ্টকচূর্ণবৎ (Sediment) সেডিমেণ্টযুক্ত।

এলবুমেন্‌যুক্ত **মূত্র**। তজ্জন্য ইহা ব্রাইট-রোগের একটী উৎকৃষ্ট ঔষধ।

প্রষ্টেটিক গ্লাণ্ডের অ-চিকিৎসা হেতু পীড়া।

**ওলাউঠা** (Cholera) :—**রোগে পেটবেদনা এবং মূত্রাভাব** থাকিলে আমরা ইহার ৩০শ শক্তির এক মাত্রা ৫টী অনুবটিকা দিয়া ফল পাইয়াছি।

**গণোরিয়া** (Gonorrhœa) :—ইহার দ্বিতীয়াবস্থায়, সবুজবর্ণের আভা-যুক্ত পূঁয নির্গমন, রাত্রিতে বৃদ্ধি ও তৎসহ ইউরেথ্রাতে জ্বালা এবং বেগ থাকিলে ইহা উৎকৃষ্ট ঔষধ জানিবে।

নাসিকা, কর্ণ এবং চক্ষুর (Catarrh) ক্যাটার বা শ্লেষ্মা-ক্ষরণ।

কর্ণের ক্যাটারযুক্ত প্রদাহ ( কেলি-মিউ )।

সোরাধাতুর শিশুর কাণ-পাকা সহ বধিরতা। বৃদ্ধদিগের (Senile) বধিরতা ( কেলি-মিউ )।

শক্তি (Potency) :—ইহার ৩০ এবং ২০০ শত শক্তি অধিক সময় কার্য্য-করী ; নিম্ন শক্তি দ্বারা অনেক সময় অপকার হইবার সম্ভাবনা।

# মার্কিউরিয়াস সায়েনাইড। MERCURIUS CYAN.

পারদের রাসায়নিক সংমিশ্রণে প্রস্তুত হয়।

ডিপ্থিরিয়া (Diphtheria) :—ইহা ডিপ্থিরিয়া রোগের মহৌষধ। আমরা ইহা ব্যবহার করিয়া এতদ্রোগে বিশেষ সন্তোষকর ফললাভ করিয়াছি।

মারাত্মক ডিপ্থিরিয়া, তৎসহ গলার অভ্যন্তর লালবর্ণ ও ঢোক গিলিতে কষ্টকর। গলা এবং মুখের অভ্যন্তরে—স্থানে স্থানে (Membrane) পরদার ন্যায় পড়ে। দুর্গন্ধ এবং গ্রাংগ্রিণ অবস্থাপন্ন ডিপ্থিরিয়া ক্ষততে খাইয়া যাইতে থাকে।

(১) রোগি-তত্ত্ব (১) :—কলিকাতা মুসলমান পাড়ার একটী ২।৩ বৎসরের বালকের ডিপ্থিরিয়াতে মার্ক-সায়েনাইড ৩য় শক্তি কয়েক মাত্রা দিয়া এরাম্ ট্রিফাইলাম দেওয়ায় বালকটী সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

(২) :—ঘড়িওয়ালা রায় ব্রাদার্সের গৌরমোহন বসুর ২ বৎসরের কন্যার ডিপ্থিরিয়ায় দমবন্ধ অবস্থায় মার্ক-সায়েনাইড ৩য় শক্তি দ্বারা শিশুটী সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছে ( মার্চ্চ ১৯০৭ )।

মেম্ব্রেনাস্ ক্রুপ্ (Membranous Croup) :—এই রোগের সহিত অত্যন্ত দুর্ব্বলতা থাকিলে তাহাতে ইহা অতীব ফলদায়ক।

গলার ক্ষতে এবং গায়ক, কথক এবং বক্তৃতাকারকদিগের (Obstinate) দুরারোগ্য গলা-ভাঙ্গা রোগে এতদ্দারা উৎকৃষ্ট ফল লাভ হইয়াছে।

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# মার্কিউরিয়াস প্রটো-আইওডাইড।

# MERCURIUS PROTO-IODIDE.

**জিহ্বা** (Tongue) :—জিহ্বার মূলদেশ হরিদ্রাবর্ণবিশিষ্ট, পুরু কোটিংযুক্ত, অগ্রভাগ এবং পার্শ্বদ্বয় লাল অথবা (Pale) পিংশে বর্ণাবিশিষ্ট এবং তাহাতে দন্তের ছাপ থাকিতে পারে (কেলি-বাইক্রোম)।

( জিহ্বার মূলদেশ, স্বর্ণবৎ হরিদ্রাবর্ণ—ন্যাট্রাম-ফস )।

( মলিন অথবা সবুজ আভাযুক্ত সাদা (Coating) কোটিং মূলদেশে—ন্যাট্রাম-সাল্‌ফ )।

**ডিপ্‌থিরিয়া** (Diptheria) :—ডিপ্‌থিরিয়া অথবা গলার ক্ষতে, গ্রীবার গ্ল্যাণ্ডগুলির অতীব (Enlargement) বিবৃদ্ধি। দক্ষিণ দিকের পীড়া (লাইকো)। মুখে দুর্গন্ধ, গরম পানীয় এবং ঢোক গিলিতে কষ্টের বৃদ্ধি ( ল্যাকেসিস )। (N. B.) :—এই সমস্ত অবস্থা সহ যদি পূর্ব্বোক্ত প্রকারের হরিদ্রাবর্ণযুক্ত কোটিং আবৃত জিহ্বা দেখিতে পাও তবে মার্ক-প্রটো-আইওডাইড দিতে অণুমাত্র ইতস্ততঃ করিও না! তবে ইহার ৩য় শক্তি হইতে (C. M.) শক্তি পর্য্যন্ত সকলই ফলপ্রদ দেখা যায়। যদি নিম্নশক্তি ব্যবহার কর, তবে সামান্য কয়েক ডোজ ব্যবহার করিয়াই ঔষধ ক্ষান্ত দিবে।

ডিপ্‌থিরিয়া ব্যতীত পাকস্থলী, যকৃত ইত্যাদি বহুবিধ পীড়ায়, যদি কথিত **হরিদ্রাবর্ণ জিহ্বা** দেখিতে পাও তবে তাহাতেও মার্ক-প্রটো-আইওডাইড দিলে উপকার পাইবে।

**প্রকৃত উপদংশ** অর্থাৎ আদত হাণ্টেরিয়ান্ শ্যাঙ্কারে ইহার উচ্চশক্তি ব্যবহারে, উক্ত দুষ্টরোগ প্রকৃত পক্ষে নিঃশেষিত হইয়া আরোগ্য হইয়া থাকে। আরোগ্যের পর আর কোন প্রকার (Secondary) সেকেণ্ডারী উপসর্গ দেখা যায় না।* তবে এই রোগে **উচ্চ শক্তিই** ব্যবহার করিবে। নিম্ন শক্তিতে অপকার সম্ভাবনা।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# মার্কিউরিয়াস-বিনিওডাইড।
# MERCURIUS BINIODIDE.

থ্রোট (Throat) :—বাম পার্শ্বের ডিপ্‌থিরিয়া এবং গ্ল্যাণ্ডের পীড়ানিচয়; গলার অভ্যন্তর কাল্‌চে রক্তবর্ণ; কিছু গলাধঃকরণে কষ্টকর। টন্‌সিল এবং গলার অভ্যন্তরে ক্ষত। গলার অভ্যন্তরে এবং লেরিংসের পশ্চাৎভাগে সবুজাভ শক্ত শ্লেষ্মার ডেলা। টুবারকুল দোষযুক্ত ফেরিঞ্জাইটিস (Pharyngites)।

শক্তি (Potency) :—১২শ, ৩০শ, ২০০ শত,।

# মার্কিউরিয়াস সাল্‌ফিউরিকাম।
# MERCURIOUS SULPHURICUM.

হাইড্রোথোরাক্স (Hydrothorax) :—হৃৎপিণ্ড কিম্বা যকৃৎ-রোগ জনিত হাইড্রোথোরাক্স; শ্বাসকষ্ট জন্য শুইতে না পারিয়া বসিয়া থাকে; শাখা সমস্ত শোথযুক্ত; মল পাতলা, জলবৎ, জ্বালা এবং ক্ষতোৎপাদনকারী; বক্ষে জ্বালা। হাইড্রোথোরাক্স রোগে ইহা আর্সেনিকের ন্যায় উৎকৃষ্ট ঔষধ।

এই ঔষধ ব্যবহার করিয়া যদি দেখ, রোগীর মল বহুল, জলবৎ হইয়াছে এবং তাহাতে রোগীও অনেক উপশম বোধ করিতেছে, তখন নিশ্চয়ই বুঝিবে যে, এই ঔষধ দ্বারা তোমার রোগী অনেক আরোগ্য লাভ করিবে।

সম্বন্ধাবলী (Relations) :—ইহা আর্সেনিক, সিনেবার, ডিজি এবং সাল্‌ফারের সদৃশ ঔষধ।

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শক্তি।

---

# মেজিরিয়াম। MEZEREUM.

উপযোগিতা (Suitability) :—পাতলা কেশ, কফীয় ধাতু, অস্থির মতি, শিথিলপ্রতিজ্ঞ ব্যক্তি।

**একজিমা** (Eczema) :—টিকা (Vaccination) দেওয়ার পর একজিমা অথবা (Itches) চুল্‌কনা দেখা দেওয়া। একজিমাতে ভয়ানক চুল্‌কাইতে থাকা। শয্যায় শুইলে এবং স্পর্শ করিলে বৃদ্ধি; বহুল পরিমাণে উহা হইতে কস্ পড়া। শিশু অবিরত মুখমণ্ডল চুল্‌কাইতে চুল্‌কাইতে রক্তারক্তি করে। ইরাপ্‌শন্‌গুলি সরস। রাত্রিতে চুল্‌কানির বৃদ্ধি। মুখমণ্ডলের ইরাপ্‌শন্‌গুলি প্রদাহযুক্ত ও লালবর্ণের।

**অস্থি** (Bones) :—দীর্ঘ অস্থিনিচয়ে, বিশেষতঃ টিবিয়া-অস্থিতে ভয়ানক বেদনা। রাত্রিকালীন বেদনা, উর্দ্ধ হইতে নিম্ন দিকে চালিত।

পারদের অপব্যবহার, উপদংশ-রোগ জনিত কেরিজ, অস্থির টিউমারে পূঁয জন্মিয়া উহা কোমল হওয়া। দীর্ঘ অস্থির পেরিয়ষ্টিয়ামে বেদনা।

রাত্রিতে, বিছানার গরমে, সামান্য স্পর্শে, সজল দিবসে বৃদ্ধি ( মার্ক, ফাইটো )।

**স্বভাব** ( Temperament ) :—সন্দিগ্ধচিত্ত, নৈরাশ্যপূর্ণ; প্রত্যেক বিষয়েই এবং প্রত্যেক ব্যক্তির প্রতি সহানুভূতিশূন্য। অতি সামান্য তুচ্ছ বিষয়েই ক্রুদ্ধ হইয়া উঠে, কিন্তু অনতিবিলম্বেই তজ্জন্য দুঃখ প্রকাশ করে।

**দন্ত** (Teeth) :—দন্ত বেদনা; দন্তের কেরিজ (ক্রিয়োজোট); দন্ত দিয়া কিছু চর্ব্বণ করিবার বেলায়, কিংবা জিহ্বা দ্বারা স্পর্শ করিলে উহারা দীর্ঘ এবং বেদনাযুক্ত বোধ হয়। রাত্রিতে বৃদ্ধি; হাঁ করিয়া নিশ্বাস লইলে উপশম বোধ। দন্তের মূলদেশ ক্ষয়প্রাপ্ত (—ইহা মার্কের বিপরীত ধর্ম্ম )।

**শিরঃপীড়া** (Headache) :—সামান্য ত্যক্ততাতেই মাথাধরা। সামান্য স্পর্শে বেদনা। দক্ষিণ পার্শ্বের বেদনা। মাথার অস্থিতে বেদনা।

মস্তকে, চামড়া সদৃশ পুরু চটা বা মাম্‌ড়ি পড়ে, তন্নিম্নে গাঢ় সাদা পূঁয জমিয়া থাকে। চুলগুলি উক্তবিধ পূঁয দ্বারা জড়াইয়া জটের ন্যায় বোধ হয়। পূঁযে দুর্গন্ধ এবং পোকা জন্মায়।

**ফেসিয়াল্‌ নিউর‍্যাল্‌জিয়া** (স্নায়ুশূল) (Facial Neuralgia) :—আহারের সময়ে এবং আহারের দ্বারা উক্ত বেদনার বৃদ্ধি; তবে জলন্ত অঙ্গারের নিকট মুখখানি ধরিলে উপশম বোধ হয়। ন্যাকড়া গরম করিয়া কিংবা ফ্লানেল দ্বারা গরম জলের (Foment) ফোমেণ্ট করিলে উপশম হয় না।

**ক্ষতাদি** (Ulcers) :—ক্ষতাদিতে ভয়ানক (Intolerable) অসহ্য বেদনা জন্য মেজিরিয়াম্ চমৎকার কার্য্যকরী। ক্ষতের চতুর্দ্দিকে ফুস্কুড়ীচয় উত্থিত হয় এবং চুল্‌কায় ও আগুণের ন্যায় তাহাতে জ্বালা হয় ( হিপার ); উহার চতুর্দ্দিকে, অগ্নিবৎ চক্‌চকে, লালবর্ণ দেখা যায়। ক্ষত-স্থানের পরিধান বসন চটা বান্ধিয়া লাগিয়া থাকে এবং উহা টানিয়া তুলিতে রক্ত নির্গত হয়।

আল্‌সার পুরু, হরিদ্রাভ, সাদাটে মাম্‌ড়ী দ্বারা আচ্ছাদিত, তন্নিম্নে গাঢ় হরিদ্রাবর্ণের পূঁয।

হার্পিস জোনার অন্তে নিউর‍্যাল্‌জিক বেদনা, তাহাতে ভয়ানক জ্বালা।

**সম্বন্ধাবলী** (Relations) :—কষ্টিকাম, গুয়াইয়েকাম, ফাইটো, হ্রাস ইত্যাদি ঔষধ ইহার সদৃশ।

ব্রিটিশ ফার্ম্মাকোপিয়াতে প্রস্তুতীকৃত **আল্‌সার** ক্ষতাদি সম্বন্ধে যে এত উপকার সম্ভবে, **মেজিরিয়ামই** তাহার প্রধানতম উপাদান সন্দেহ নাই।

**বৃদ্ধি** (Aggravation) :—ঠাণ্ডা বাতাসে, ঠাণ্ডা জলে (Washing) ধৌত করায়, রাত্রিতে, স্পর্শে অথবা সঞ্চালনে, পারদ অথবা এল্‌কোহলের অপ-ব্যবহারে, জানুয়ারী এবং ফেব্রুয়ারী মাসের এপিডেমিকে ইহা কার্য্যকরী।

**শক্তি** (Potency) :—৩য়, ৩০শ, ২০০শত।

# মিলিফোলিয়াম্। MILLEFOLIUM.

উক্ত নামধেয় সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

উহা **রক্তস্রাবের** (Hæmorrhages) একটী প্রধান ঔষধ।

অতিরিক্ত ভার বস্তু উঠান, অতিরিক্ত শারীরিক পরিশ্রম এবং পতন হেতু পীড়াচয়, মাথা ঘোরা—ধীরে চলিলে মাথা ঘোরা, কিন্তু অত্যধিক পরিশ্রমে মাথাঘোরা হয় না।

**রক্তস্রাবনিচয়** (Hæmorrhages) :—জ্বর এবং বেদনাশূন্য অবস্থায় রক্তস্রাব; উজ্জ্বল লালবর্ণ, পাত্‌লা রক্ত ( একোন্, ইপিকাক্, স্যাবাইনা )।

ফুস্‌ফুস, ব্রঙ্কাই, লেরিংস, মুখগহ্বর, নাসিকা, পাকস্থলী, ব্লাডার, রেক্টাম, ইউটেরাস্ ইত্যাদি নানাস্থান হইতে রক্তস্রাব।

চোট লাগিয়া রক্তস্রাব ( আর্ণি ); ক্ষত হইতে রক্তস্রাব ( হেমামেলিস ); ক্ষত হইতে বহুল রক্তস্রাব, বিশেষতঃ পতনের পর ( আর্ণি, হেমামে )।

হিমপ্‌টিসিস ; আঘাতের পর ; যক্ষ্মা-কাশির প্রারম্ভে ; অর্শযুক্ত রোগীতে, রক্তবহা নাড়ী কাটিয়া গেলে।

**নাসিকা, ফুস্‌ফুস্ এবং জরায়ু হইতে বেদনাশূন্য বহুল রক্তস্রাব**—প্রসব কিংবা গর্ভস্রাবের পর, অত্যন্ত পরিশ্রমের পর।

**ফুল** (Placenta) পড়ার পর রক্তস্রাব নিবারণার্থে, ইহা প্রয়োগে রক্তস্রাব নিবারণ হয়।

**মন্তব্য** :—নাসিকা এবং মূত্রস্থলী হইতে রক্তস্রাব ইহার সিদ্ধিপ্রদ লক্ষণ।

**একোনাইটের** ন্যায় ইহার স্রাবিত রক্ত উজ্জ্বল লাল, কিন্তু একোনাইটের ন্যায় ইহাতে **ব্যাকুলতা** নাই ; যে যে রোগীতে ইহার ব্যবহার ফলপ্রদ হইয়াছে, তাহাদিগের অত্যন্ত ভয় বা ব্যাকুলতা ছিল না।

মূত্র সহ (Hæmaturia) যে রক্ত নির্গত হয়, তাহা পাত্রের নীচে জমিয়া একটী পিষ্টকাকার হইয়া থাকে।

ডাক্তার **ন্যাসের** বাল্যাবস্থায় নাসিকা দিয়া বহুল পরিমাণ রক্ত পড়িত ; অনেক বড় বড় ডাক্তারের চিকিৎসায় কোন ফল হইল না। অবশেষে তাঁহার দিদিমা তাঁহাকে এই গাছ তাঁহাদের বাগানে দেখাইয়া বলিলেন যে "ইহার শিকড় চর্ব্বণ কর"; তাহাই করা হইল এবং তাহাতেই তাঁহার নাসিকার রক্তপড়া আরোগ্য হইয়া গেল।

**রোগি-তত্ত্ব** :—আমেরিকাস্থ নীলপর্ব্বতে ডাক্তার ন্যাস বেড়াইতে যান ; তথায় জল হাওয়া পরিবর্ত্তন জন্য একটী ক্ষয়কাশি আক্রান্ত রোগী অবস্থিতি করিতেছিল ; প্রতিদিন ভয়ানক কাশি সহ, বহুল পরিমাণ রক্ত গলা দিয়া উঠিত ; তাহাতে সে নিতান্ত মৃতপ্রায় হইয়াছিল। সিকেলি ইত্যাদি অনেক ঔষধই সে খাইয়াছিল। কিছুতেই রক্ত পড়া বারণ হয় না।

ডাক্তার ন্যাস একদিন উক্ত রোগীর বাড়ীতে যাইয়া তাহাকে এই গাছের মূল চিবাইতে উপদেশ দিলেন এবং তাহাতে তাহার রক্ত পড়া বন্ধ হইয়া গেল,

কাশি অনেক কমিয়া গেল। রোগী বাড়ী ফিরিয়া যাইবার বেলায় ঐ বৃক্ষের মূল এক ঝুড়ি তাহার সঙ্গে লইয়া গেল। প্রায় এক বৎসর রোগী অনেক ভাল ছিল; ঐ বৃক্ষের মূলও চিবাইতে তাহার নিকট অতি সুস্বাদু বোধ হইত। এক বৎসর অন্তে ঐ রোগীর মৃত্যু হয়।

ঋতুস্রাব অপূর্ণ-সময়ে, (Profuse) বহুল এবং বহুকাল স্থায়ী; পেট-বেদনা সহ ঋতুস্রাব বন্ধ।

শিথিল-বিধান হেতু, শিশুদিগের লিউকোরিয়া ( ক্যাল্‌ক্ )।

**কাশি** (Cough):—উজ্জ্বল লাল, রক্ত-উঠা ও উৎকাশ সহ; ঋতুবন্ধে এবং অর্শে; বক্ষঃস্থলে (Oppression) কষ্ট ও প্যাল্‌পিটেশন্ সহ; উচ্চ স্থান হইতে পতনের পর ( আর্ণিকা ); অতিরিক্ত পরিশ্রমের পর; প্রতিদিন বেলা ৪ ঘটিকার সময় রক্তস্রাব সহ ( লাইকো )।

**সম্বন্ধাবলী** (Relations)—ইহা একোনাইট এবং আর্ণিকার পর উৎকৃষ্ট কার্য্যকরী।

**ইরেক্‌থাইটিস** (Erechthites):—এপিস্‌ট্যাক্‌সিস এবং হিমপ্‌-টিসিস আদি অনেক রোগে ইহার সমতুল্য।

**শক্তি** (Potency):—এই গাছড়ার মূলের রস এবং মাদার টিংচার দ্বারা অনেক ফল পাইবে।

১ম, ৩য়, ৩০শ, ২০০ শত ইত্যাদি শক্তিও অনেক সময় ফলপ্রদ।

## মিউরেক্স-পার্‌পিউরা। MUREX PERPURA.

উক্ত নামধেয় সমুদ্র-শম্বূকের বক্ষঃস্থ থলীবিশেষের অভ্যন্তরস্থ বেগুনী-রং এর কুসুমবৎ পদার্থবিশেষে এই ঔষধ প্রস্তুত হয়।

বিষণ্ণ-চিত্ত থাকা স্বভাব; গত প্রৌঢ়াবস্থায় ঋতু লুপ্ত হওয়ার পর নানাবিধ পীড়া ( ল্যাকে, সিপি, সাল্‌ফার )।

পাকস্থলীর স্থানে, যেন কিছু নাই বলিয়া বোধ হয় ( সিপি, সাল্‌ফার )।

জননেন্দ্রিয় (Sexual Organs) :—ঐ স্থান সামান্য স্পর্শেও, সঙ্গমেচ্ছা ভয়ানক প্রবল হইয়া উঠে।

( অতীব সঙ্গমেচ্ছার উদ্রেক হেতু হস্তমৈথুনে প্রবৃত্ত হইলে—অরিগেনাম, জিঙ্ক )।

জননেন্দ্রিয়ের অত্যন্ত উত্তেজনা হেতু সঙ্গমেচ্ছা ( বিপরীতে—সিপিয়া )।

জরায়ু স্থানে ক্ষতবৎ বেদনা ; জরায়ুর মধ্যে, যেন কি এক প্রকার বোধ হয় ( হেলোনি, লাইসিন )।

জরায়ুতে এক প্রকার প্রসব-বেদনাবৎ হইয়া বোধ হয় যেন সমস্ত বাহির হইয়া পড়িবে ; তজ্জন্য উরু চাপিয়া ঠাসিয়া বসে ( সঙ্গমেচ্ছা হীন—সিপি )।

ঋতুস্রাব (Menstruation) :—অসম, অপূর্ণ সময়ে, বহুল, বহুকাল স্থায়ী, বড় বড় (Clot) চাপ সহ !

লিউকোরিয়া (Leucorrhoea) : –মনোবিষণ্ণতা হেতু বৃদ্ধি ; অতি বৃদ্ধি হইলে মনে সুখ।

সম্বন্ধাবলী (Relations) :—নিম্ফোমেনিয়া অর্থাৎ স্ত্রীলোকদিগের কামোন্মত্ততা রোগে ইহা লিলিয়াম এবং প্ল্যাটীনাম্ সদৃশ।

শক্তি (potency) :— ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

# মিউরেটিক-এসিড। MURIATIC ACID.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

টাইফয়েড জ্বরাদি (Typhoid Fever) :—ইহা টাইফয়েড জ্বরের একটি উৎকৃষ্ট ঔষধ এবং কার্ব্ব-ভেজিটেবিলেসের প্রায় সমতুল্য, কিন্তু ফস্ফরিক-এসিডের নিম্নে।

রক্তাদি শরীরের তরল পদার্থ বিশ্লিষ্ট (Decomposed) ; অল্প কাল, তরল, রক্তময় অথবা পাতলা কাল বিষ্ঠা ; মূত্রত্যাগকালীন অসাড়ে মল নির্গত ; মুখমধ্যে অনেক নীলাভ-কালচে ক্ষত ; নিদ্রিত, অজ্ঞান, অঘোর অবস্থা ; জাগ্রত অথচ জ্ঞানশূন্য ; সজোরে কোঁকান, গ্যাঙ্গান, অথবা বিড় বিড় করিয়া বকা ; বিছানার পৈথানে অর্থাৎ পায়ের দিকে রোগী সরিয়া যায়।

নিম্ন মাঢ়ীটী (Hangs) ঝুলিয়া পড়ে; জিহ্বার পার্শ্বদ্বয় কোটিংযুক্ত; জিহ্বা সঙ্কুচিত, শুষ্ক, চর্ম্ম-খণ্ডবৎ, প্যারালিসিসযুক্ত; জিহ্বা এত সঙ্কুচিত হয় যে, ইহার দুই-তৃতীয়াংশ ভাগ শুষ্ক হইয়া উহা এক-তৃতীয়াংশ ভাগে পরিণত হয়।

নাড়ী দুর্ব্বল এবং ইণ্টারমিটেণ্ট; হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন. মুখমণ্ডলে পর্য্যন্ত হয়।

N. B. :—কথিত টাইফয়েড জ্বর কিংবা অন্য কোন রোগে যদি উপরোক্ত লক্ষণচয় দেখিতে পাও তবে **মিউরিয়েটিক এসিড** প্রয়োগ করিতে অণুমাত্র বিলম্ব করিও না; অনেক সময় এই একমাত্র মিউরিয়েটিক্‌-এসিড প্রয়োগ করিয়া বহু টাইফয়েড রোগী আরোগ্য লাভ করিয়াছে।

**উপযোগিতা** (Suitability) :—কাল চুল, কাল চক্ষু, কাল বর্ণবিশিষ্ট ব্যক্তি; খিট্‌খিটে, ক্রুদ্ধ এবং প্রবল ত্যক্তভাপূর্ণ স্বভাব ( নাক্স )।

অস্থিরতা এবং মাথাঘোরা, বলক্ষয়কারী পীড়াচয়; অন্ত্রসমূহে ক্ষত; অতীব দুর্ব্বল হয়; উঠিয়া বসিতে ভ্রমি দেয়—তাহাতে চক্ষু বোঁজে; মুখে দুর্গন্ধ।

ডিপ্‌থিরিয়া, স্কালে টিনা, ক্যান্‌সার ইত্যাদি পীড়ায়।

মাংস খাওয়া দূরে থাকুক, মাংসের দৃষ্টি, এমন কি মাংসের নাম পর্য্যন্ত সহ্য করিতে পারে না ( নাইট্রিক-এসিড )।

মলদ্বারে, অর্শ সহ কিম্বা অর্শ ব্যতীত, অতীব স্পর্শাসহিষ্ণুতা। ঋতুকালে, মলদ্বারে কষ্ট।

**অর্শ** (Piles) :—স্ফীত, নীলবর্ণ; স্পর্শে (Too) অতীব বেদনাযুক্ত; হঠাৎ শিশুদিগের অর্শ; পরিধান বস্ত্র স্পর্শ পর্য্যন্ত সহ্য হয় না; মূত্র ত্যাগকালীন অর্শ বাহিয়া পড়া। গরম জল প্রয়োগে উপশম প্রাপ্তি।

**উদরাময়** (Diarrhœa) :—মূত্রত্যাগকালীন অসাড়ে মলত্যাগ। বাতকর্ম্ম সহ নির্গত ( এলোজ ); প্রায়ই কাপড় নষ্ট হয়।

**মূত্র** (Urine) :—মূত্র ধীরে নির্গত; ব্লাডার এত দুর্ব্বল যে, প্রস্রাব করিতে বহু সময় লাগে। প্রস্রাব কালে কোঁথ দিতে দিতে মলদ্বার নির্গত হইয়া পড়ে। ছুলি এবং একজিমা রোগ।

**সম্বন্ধাবলী** (Relations) :—ব্রাইওনিয়া, মার্কিউরি এবং হ্রাস টক্সের পর ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

অতিরিক্ত অহিফেন এবং তাম্রকূট ব্যবহার দ্বারা মাংসপেশীনিচয়ের দুর্ব্বলতা উৎপন্ন হইলে ইহা ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

## মার্টাস-কমিউনিস। MYRTUS COMMUNIS.

সরস্ পুষ্প-মণিকা এবং পত্রের রসে টিংচার প্রস্তুত হয়।

**কাশি** (Cough) :—অতীব কষ্টসাধ্য, শুষ্ক, ঠন্ঠনে কাঁশি, তৎসহ বাম বক্ষের ঊর্দ্ধাংশে বেদনা, ঐ বেদনা তদ্ভাগের পৃষ্ঠদেশ পর্য্যন্ত হইয়া থাকে।

(N. B.) :—ইহা যক্ষ্মারোগের প্রথম অবস্থায় প্রয়োগ করিয়া অনেকগুলি রোগী সুন্দর আরোগ্যলাভ করিয়াছে।

সাল্ফার, পিক্স-লিকুইডা, এনিছাম্, থেরিডিয়ন ইত্যাদি ঔষধ উক্ত কাশি সম্বন্ধে মার্টাসের নিম্নস্থ; কিন্তু (Psora) সোরা বর্ত্তমান থাকিলে পিক্স-লিকুইডা অথবা সল্ফার শ্রেষ্ঠতর।

**শক্তি** (Potency) :—১ম, ৬ষ্ঠ, ৩০শ।

---

## ন্যাজা ট্রিপুডিয়ান্স। NAJA TRIPUDIANS.

কৃষ্ণবর্ণ কেউটিয়া সাপের বিষ হইতে প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—কোব্রা। Cobra.

**মন্তব্য** :—আমরা ইংলণ্ড এবং আমেরিকা হইতে আনীত কোব্রা দ্বারা ভাল কাজ পাই নাই; না পাইবারই কথা বটে; কারণ ভারতবর্ষ ব্যতীত অন্য কোথাও কোব্রা পাওয়া যায় না; সুতরাং ভারতবর্ষ হইতে কোব্রা বিষ অন্য দেশে নীত হয়। এই কোব্রা বিষ অনেক সময় অবিমিশ্র ও (Pure) বিশুদ্ধ অবস্থায় পাওয়া যায় না। প্রায়ই গোক্ষুর আদি সর্পের বিষ সহ মিশ্রিত থাকে।

আবার এই বিষ **পুরাতন** হইলেও তত কার্য্যকরী হয় না। বসন্তকালের পরে এবং বর্ষা আরম্ভ হইবার পূর্ব্বে, গ্রীষ্মকালে ভারতবর্ষে বিষাক্ত সর্পাদিগের

বিক্রম বৃদ্ধি পায়। এই কালে যে (Poison) বিষ সংগ্রহ করা যায় তাহা উৎকৃষ্টতম। শীত কিংবা বর্ষাকালে যে বিষ সংগ্রহ হয় তাহা তত উৎকৃষ্ট নহে; তবে অর্থের লোভে সাপুরিয়ারা ঐ সকল বিষও বিলাতে চালানকারীদিগকে বিক্রয় করিয়া যায়; সুতরাং তাহা তত ভাল বিষ নিশ্চয়ই নহে।

আবার যদি কেহ কেহ এ দেশ হইতে সাপ লইয়া গিয়া, বিলাতে কিংবা আমেরিকায় বিষ সংগ্রহ করেন তাহাও ভাল নহে। কারণ ঐ শীতপ্রধান দেশে সাপ গেলে উহা অনেক হতবীর্য্য হইয়া থাকিবার কথা।

সেই জন্য আমরা ভাল সাপুরিয়া দ্বারা তেজবন্ত সর্প আনাইয়া, নিজ চক্ষু সমীপে উহার বিষ সংগ্রহ করিয়া, স্বহস্তে হোমিওপ্যাথিক চিকিৎসা জন্য, যে প্রকার ঔষধ প্রস্তুত করা আবশ্যক তাহা করিয়াছি এবং তাহা আমরা নিজ-রোগীকে ব্যবহার করিয়া বিশেষ ফল লাভ করিয়াছি। আমাদের অনেক বন্ধু ডাক্তার আমাদের এই প্রস্তুতীকৃত কোব্রা লইয়া গিয়া তদ্ব্যবহারে বিশেষ সন্তোষকর ফল লাভ করিতেছেন।

হৃৎপিণ্ড (Heart):—ইহা ল্যাকেসিসের সদৃশ ঔষধ; হৃৎপিণ্ডের উপর, বিশেষতঃ দুর্ব্বল হৃৎপিণ্ডে, ইহার উৎকৃষ্ট কার্য্য করিয়াছে। ডিপ্থিরিয়া আদি রোগে হৃৎপিণ্ড দুর্ব্বল হইয়া পড়িলে, কিংবা প্যারালিসিসযুক্ত হইয়া নিজ ক্রিয়ায় অক্ষম হইয়া পড়িলে, তখন কোব্রা প্রয়োগে অনেকের প্রাণ রক্ষা হইয়াছে।

দারুণ ওলাউঠা এবং প্লেগাদি বিষাক্ত-জ্বরের অন্তিম অবস্থায়ও হৃৎপিণ্ডকে নিজকার্য্য (Unable) অক্ষম হইতে দেখিলে কোব্রা প্রয়োগ করিবে; হৃৎপিণ্ডের অক্ষমতা আরম্ভ হইলে, শ্বাসপ্রশ্বাসে কষ্ট, শয্যাশায়ী অবস্থা ও তদানুষঙ্গিক খুসখুসে কাশি দেখিতে পাইবে।

অনেক সময় হৃৎপিণ্ডের প্রাচীন দুর্ব্বল অবস্থায় ইহা উপকারী। হৃৎপিণ্ডের অপানুসর্গযুক্ত (Hypertrophy) হাইপারট্রফি। য্যাকিউট প্রদাহজনিত হৃৎরোগে, ভাল্‌ভদিগের পীড়ানিচয়ে প্রাচীন হাইপারট্রফি ইত্যাদি হইতে নানাবিধ কষ্ট।

হৃৎপিণ্ডের বাতরোগের তরুণ অবস্থায়, শুষ্ক এবং ইরিটেশন্‌জনিত কাশি অথবা প্রাচীন পীড়াজনিত কাশি (স্পঞ্জিয়া)।

নাড়ীর বেগ অসম, কিন্তু গতি সম্বন্ধে সমতা আছে।

দম বন্ধ হওয়া হেতু কথা বলিতে অক্ষম। একপার্শ্বে শয়ন এবং গাড়ী চড়িয়া

বেড়াইলে হৃদি-স্থানে বেদনা। আত্মহত্যা করিবার ইচ্ছা; অবিরত কল্পনাযুক্ত মানসিক দুর্ভাবনা লইয়া চিন্তা করিতে থাকা (অরাম)।

**সম্বন্ধাবলী** (Relations) :—আর্স, ক্যাক্টাস, ক্রোটেলাস, ল্যাকেসিস, মাইগেল, স্পাইজি ইত্যাদি ঔষধ ইহার সমতুল্য।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

## ন্যাট্রাম-কার্ব্বণিকাম। NATRUM CARBONICUM.

সাধারণ সোডা নামক পদার্থ। সকল বাজারেই পাওয়া যায়।

**মানসিক কার্য্য** (Mental work) :—অতিরিক্ত (Much) **মানসিক পরিশ্রম** হেতু পীড়ার বৃদ্ধি। রোগী চিন্তা করিলে, কিংবা মানসিক পরিশ্রম করিলে, নিশ্চয়ই তাহার শিরঃপীড়া, মাথা-ঘোরা, মূর্চ্ছা ইত্যাদি জন্মে, না জন্মিয়াই পারে না। এই ঔষধের ৩০ শক্তি প্রয়োগে এতাদৃশ অনেক রোগী আরোগ্য লাভ করিয়াছে। এতাদৃশ মাথাব্যথা, রৌদ্রেতে গেলে আরও (Worse) বৃদ্ধি পায়।

**রৌদ্রের উত্তাপে পীড়াদির বৃদ্ধিতে** ন্যাট্রাম-কার্ব্ব, গ্লোনইন, ল্যাকেসিস ইত্যাদি অতি ফলপ্রদ ঔষধ। অতি গ্রীষ্ম জন্য অবসন্নতা এবং দুর্ব্বলতা ( এন্টি-ক্রুড )। সূর্য্যাঘাত (Sun-stroke) জনিত প্রাচীন অসুখচয়।

শারীরিক কিংবা মানসিক সামান্য শ্রমেই অবসন্নতা, তৎসহ ক্ষুব্ধচিত্ততা ( ন্যাট্রামের সর্ব্বপ্রকার প্রয়োগরূপেই এই লক্ষণটি বর্ত্তমান আছে )।

কিছুকাল ভ্রমণের পর, অস্থির হইয়া পড়ে। বজ্রাদি পতনের সময় নিতান্ত অস্থির এবং ব্যাকুল হৃদয় হয় (ফস)। গানবাদ্য শুনিতেও ত্যক্ত ও অস্থিরতা বোধ করে ( স্যাবাইনা )।

**সর্দ্দি কাশি** (Catarrh & Cough) :—নাসিকার সর্দ্দি, ক্রমে উহা নাসিকার পশ্চাৎভাগে এবং গলার অভ্যন্তর পর্য্যন্ত প্রসারিত। অবিরত ভয়ানক বেগে, কাশিতে কাশিতে গাঢ় শ্লেষ্মা নির্গত হয় এবং পুনরায় ঐ প্রকার নূতন শ্লেষ্মা জড় হইতে থাকে। দিনে বহু শ্লেষ্মা নির্গত হয়, কিন্তু রাত্রিতে উহা বন্ধ থাকে (নাক্স)।

প্রসব-বেদনা, কিংবা তৎবৎ বেদনার ন্যায় বেদনা সহ, মানসিক বিষণ্ণতা, গোলযোগ কিংবা গান-বাদ্য শুনিতে নিতান্ত ত্যক্তভাব।

প্রসব-বেদনায় ন্যায় বেদনা হইয়া, বোধ হয় যেন তলপেটের যন্ত্রগুলি বাহির হইয়া আসিতে থাকে (এগারি, লিলিয়াম, মিউরেক্স, সিপি)।

দুগ্ধে (Aversion) অরুচি এবং দুগ্ধ খাইলেও উদরাময় হয়।

সঙ্গমের পর জরায়ু হইতে মিউকাস নির্গম হেতু (Sterility) বন্ধ্যা রোগ।

**এঙ্কেল** (Ankle) :—এই সন্ধি সহজেই (Sprained) মচ্‌কে যায়, কিংবা ডিস্‌লোকেটেড হয় ( লিডাম )।

(N. B.) :—এই সন্ধির **দুর্ব্বলতায়** ন্যাট্রাম-কার্ব্ব একটী উৎকৃষ্ট ঔষধ।

**রোগি-তত্ত্ব** :—একটী রোগীর ঐ এঙ্কেল অর্থাৎ গুলফ সন্ধির শিথিলতা হেতু চলিবার বেলায় চরণটি বাঁকিয়া যাইত ; তাহাতে তাহাকে ঐ সন্ধির উপর ভর রাখিয়া হাঁটিতে হইত।

ন্যাট্রাম-কার্ব্ব ব্যবহারে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত।

# ন্যাট্রাম-মিউরিয়েটিকাম। NATRUM MUR.

আমরা প্রতিদিন আহারের সহিত যে **লবণ** খাইয়া থাকি ইহা সেই লবণ। নিত্যভুক্ত লবণ এবং শক্তিকৃত-লবণ মধ্যে ক্রিয়ার প্যার্থক্য অতি স্পষ্ট দেখিবে ; তাহাতে সহজে তোমার বিশ্বাস হইবে না যে, ঐ খাদ্যলবণ **শক্তিকৃত** হইলে তাহার রোগ আরোগ্য ক্ষমতা এমন আশ্চর্য্যভাবে জন্মিয়া থাকে। কেহ না জানিলে নিশ্চয়ই মনে করিবে, খাদ্য-লবণ এবং ঐ শক্তিকৃত-লবণ পৃথক পদার্থ ( গ্রন্থকার কৃত চিকিৎসা-বিধানে "এক ফোঁটা ঔষধ কেন এত ফলপ্রদ"—এই বিষয়টী দেখ)।

৩০শ, শক্তির নীচে ইহার আশ্চর্য্য ফল বড় দেখা যায় না। ২০০ শত কিংবা তদূর্দ্ধ শক্তিতে নিতান্ত দুরারোগ্য ইণ্টারমিটেণ্ট **ম্যালেরিয়া জ্বর**—অতি সহজে আরোগ্য হইতে দেখা গিয়াছে।

**এনিমিয়া বা রক্তহীনতা** (Anæmia):—ইহা এনিমিয়ার একটী উৎকৃষ্ট ঔষধ। জীবন-রক্ষক রস, রক্তাদির ক্ষয় ( চায়না, কেলি-কার্ব্ব ), ঋতুস্রাব জনিত অসুখচয় ( পাল্‌স ), শুক্র-হানি (ফস-এসিড, চায়না), শোকদুঃখাদি (ইগ্নে), মানসিক কষ্ট ইত্যাদি যে কোন কারণে **এনিমিয়া** উপস্থিত হউক, তাহাতেই ন্যাট্রাম-মিউর উৎকৃষ্ট কার্য্যকরী হইবে—কারণ বিশেষের জন্য ইহার কার্য্যে বাধা হইবে না।

• বর্ণ পিংশে ; উৎকৃষ্ট খাওয়া সত্বেও শরীর শুষ্ক হওয়া ; ভয়ানক মাথা-বেদনা ; শ্বাসপ্রশ্বাসের খর্ব্বতা—বিশেষতঃ উপরে উঠিতে অথবা কোন পরিশ্রম করিতে ; স্বল্প ঋতুস্রাব ; সামান্য কিংবা অধিক কোষ্ঠবদ্ধতা এবং অতীব **ক্ষুব্ধচিত্ততা**।

**পালসেটিলার** ন্যায় অশ্রুপাতশীল-স্বভাব ইত্যাদি লক্ষণযুক্ত এনিমিয়াতে ন্যাট্রামের আশ্চর্য্য কার্য্য দেখিবে। পাল্‌সেটিলার রোগীকে সান্ত্বনা—করিলে, তাহার ক্রন্দন নিবারিত হয় ; কিন্তু ন্যাট্রামের রোগীকে সান্ত্বনা করিলে, তাহার ক্রন্দন আরও বৃদ্ধি পায়।

ইএ সমস্ত এনিমিয়াযুক্ত রোগীতে হৃৎপিণ্ডের ধড়ফড়ি, প্যাল্‌পিটেশন এবং ইণ্টারমিটেণ্ট কার্য্য দেখিতে পাওয়া যায়। ন্যাট্রামের উচ্চ শক্তির এক মাত্রা প্রয়োগ দ্বারা এতাদৃশ রোগীতে আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

**রোগি-তত্ত্ব**:—একটী রোগীর স্বাভাবিক অবস্থায় ওজন দুই মণ ছিল এবং আহার অতি উৎকৃষ্টরূপ করিত ; কিন্তু এনিমিয়া হইয়া তাহার শরীর অর্দ্ধ মণ কমিয়া গিয়াছিল ; তাহাকে একমাত্রা ন্যাট্রাম দেওয়াতে তিন মাস মধ্যে, প্রায় আড়াই মণ ওজনের হইল ; চিকিৎসার প্রথমে সে **হাইপোকণ্ড্রিয়াক** অবস্থাপন্ন (Hypochondriac) ছিল।

শরীর অত্যন্ত শীর্ণ, উৎকৃষ্ট খাওয়া দাওয়া সত্বেও শরীর শুষ্ক ও ক্ষীণ হইয়া যাওয়া

( এব্রোটে, আইওড )। শিশুর শরীর শুষ্ক ও ক্ষীণ হইয়া যায়, বিশেষতঃ গ্রীষ্মকালীন নানাবিধ পীড়ার সময় (Summer Complaints) ( সেনিসিও )

**শিরঃপীড়া** (Headache) :—বেগে মাথাধরা উপস্থিত হয় এবং দপ্‌দপ্‌-করিতে থাকে ; এই দপ্‌দপানি হেতু বেলেডোনা দিতে ইচ্ছা হয় বটে, কিন্তু এনিমিয়ায়—মুখমণ্ডল পিংশে, অথবা সামান্য মাত্র লাল আভাযুক্ত হইলেও, **ন্যাট্রাম** দিবে।

যদি মুখমণ্ডল রক্তবর্ণ এবং জ্বালাযুক্ত, চক্ষু লাল, মাথা-বেদনা, হাতুড়ির ঘা কিংবা দপ্‌দপানিযুক্ত হয় তবে—মেলিলোটাস, বেল, অথবা নাক্স-ভমিকার কথা স্মরণ করিবে এবং ইহার সহিত তুলনা করিয়া লক্ষণের **প্রাধান্যযুক্ত** ঔষধই প্রয়োগ করিবে।

**ঋতুস্রাবের পর** শিরঃপীড়ার দপ্‌দপানি থাকিলে—ঐ ঋতুস্রাব স্বল্প বা অধিক হউক তাহাতেই ন্যাট্রাম প্রশস্ত ( চায়না )। রক্তহীনা, স্কুলগামিনী বালিকাদিগের মাথাধরায় ন্যাট্রাম উৎকৃষ্ট ( ক্যাল্ক-ফস )।

(N. B.) :—উক্ত মাথাব্যথা ন্যাট্রামে আরোগ্য না হইলে—**ক্যাল্ক-ফস** দিবে। শিরঃপীড়ার আরম্ভে চক্ষে দেখিতে পায় না ( আইরিস, কেলি-বাই ); দপ্‌দপানি মাথা-বেদনা, চক্ষে যেন বিদ্যুতের আভা খেলিতে দেখা যায়; দৃষ্টি-শক্তির অতিরিক্ত ব্যবহার দ্বারা শিরঃপীড়া।

**অন্নবাহক পথ** (Alimentary Canal) :—অন্নবাহক পথে **মুখ** হইতে **মলদ্বার** পর্য্যন্ত ইহার উৎকৃষ্ট লক্ষণচয় রহিয়াছে। ওষ্ঠ এবং ওষ্ঠদ্বয়ের কোন-ভাগ শুষ্ক, ক্ষত, অথবা ফাটাযুক্ত ( নাইট্রিক-এসিড, এন্টি-ক্রু, গ্র্যাফা )।

( নাইট্রিক-এসিড এবং ন্যাট্রাম-মিউরিয়েটিকাম এই উভয়েতে মলদ্বারের ফাটা, ক্ষত, বেদনাযুক্ত অবস্থা, সময় সময় রক্তস্রাব বর্ত্তমান আছে )।

( গ্র্যাফাইটিসের কার্য্যও মুখ হইতে মলদ্বার পর্য্যন্ত দেখা যায়, কিন্তু উহা কতকটা **একজিমা** কিংবা ইরাপ্‌শনের স্বভাবযুক্ত )।

ন্যাট্রামে, মুখের অভ্যন্তরে শুষ্কতা বোধ হয় বটে, কিন্তু উহা প্রকৃত শুষ্ক নহে —অথচ তৃষ্ণা আছে।

( মার্কিউরিয়াসে মুখের সজলতা সহ তৃষ্ণা, মুখে দুর্গন্ধ এবং জিহ্বা-প্রান্তে দন্তের ছাপ দেখা যায় )।

( **পালসেটিলায়**—মুখে (Dryness) শুষ্কতা আছে বটে, কিন্তু **তৃষ্ণা নাই**; তৎসহ তিক্ত স্বাদ অথবা স্বাদশূন্যতা )।

ন্যাট্রামে বোধ করে যেন, জিহ্বার উপর একটী চুল রহিয়াছে ( সাইলিসিয়া )।

"উপর এবং নিম্ন ওষ্ঠের মধ্যভাগ ফাটা" এই লক্ষণ অবলম্বনে ইহা দ্বারা অনেক রোগী আরোগ্য লাভ করিয়াছে।

ইণ্টারমিটেণ্ট ( সবিরাম ) **জ্বর সহ ওষ্ঠোপরি মুক্তাসদৃশ**

(Herpes) হার্পিস; উপরের ওষ্ঠ পুরু, অথবা স্ফীত কিন্তু ইরিসিপ্লাসের লক্ষণ যুক্ত নহে ( বেল, ক্যাল্ক-কা ); দন্তের মাড়ী পানসে অর্থাৎ রক্তস্রাবশীল ( মার্ক, কার্ব্ব-ভ, এসিড-মিউ )।

জিহ্বা (Tongue) :—জিহ্বাতে ঝিঁ ঝিঁ ধরা এবং জিহ্বা, ওষ্ঠ ও নাসিকাতে চিট্‌মিট করা; ডাক্তার সিপি বলেন—এগুলি অতি কাজের লক্ষণ।

জিহ্বা মানচিত্রাঙ্কিতবৎ ( আর্স, ল্যাকে, এসিড-নাইট্র, ট্যারাক্সেকাম ); এতৎসহ রক্তবর্ণ দাগ সকল। কথা ভারী ও কষ্টকর। শিশু গৌণে হাঁটিতে শিখে।

যকৃতের প্রাচীন বেদনা, পরিপাক-শক্তির গোলযোগ—যাহা পৈত্তিকের গোলযোগ সহিত প্রায়ই দেখা যায়; উপরোক্ত লক্ষণচয় অবলম্বনে ন্যাট্রাম C. M. শক্তি প্রদানে অনেক রোগী আরোগ্য লাভ করিয়াছে ( ডাঃ সিপি )।

গলার অভ্যন্তর :—নাইট্রেট-অব-সিল্‌ভার (Abuse) অতিরিক্ত ব্যবহার হেতু ফলিকিউলার ফেরিঞ্জাইটীস্ নামক রোগে কষ্টকর অবস্থা। ডিপ্‌থিরিয়ার অন্তে, গলাধঃকরণকারী মাংসপেশীদিগের প্যারালিসিস (ল্যাকে, কষ্টিকাম)।

লালা নিঃসরণ—যদিচ ন্যাট্রামে কখন কখন দেখা যায়, কিন্তু জিহ্বার শুষ্কাবস্থাই ইহার প্রধানতম সিদ্ধিপ্রদ লক্ষণ।

ক্ষুধাদি (Appetite) :—ক্ষুধা অত্যন্ত এবং উৎকৃষ্ট আহারাদিও যথেষ্ট পরিমাণ করিয়া থাকে, কিন্তু শরীর ক্রমেই শীর্ণতা প্রাপ্ত (আইওডিন্) হয়; ন্যাট্রামের রোগী আহারান্তে অলস এবং দুর্ব্বল বোধ করে এবং পাকস্থলী এবং যকৃৎস্থানে এক প্রকার স্থূল-বেদনা সহ কষ্ট বোধ করে; কতকটা পরিপাক পাইলে ঐ কষ্টের উপশম আরম্ভ হয়।

( কিন্তু আইওডিন্-রোগী সর্ব্বদাই খাইতে চায়; খাইলে এবং তাহার উদর পূর্ণ থাকিলে সে ভাল বোধ করে )।

( এনাকার্ডিয়াম, চেলিডোনিয়াম, পিট্রোলিয়াম, চায়না, লাইকোপোডিয়াম ইত্যাদি ঔষধেও অতীব ক্ষুধা এবং আহারে তৃপ্তি লাভ আছে )।

এনাকার্ডিয়াম—পাকস্থলীতে বেদনা হইয়া উহা স্পাইন পর্য্যন্ত প্রসারিত হয় এবং উদর মধ্যে "কিছু নাই" এরূপ বোধ এবং আহার দ্বারা এই বোধের উপশম; প্রতি দুই ঘণ্টা অন্তর ক্ষুধা পায় এবং তাহাতে আহার না করিয়াই থাকিতে পারে না।

**চেলিডোনিয়াম**—ক্ষুধা সহ যকৃৎ সংক্রান্ত কন্‌জেচ্‌শন এবং বেদনা ইত্যাদি লক্ষণচয় ( চেলিডোনিয়াম দেখ )।

( চায়না, ন্যাট্রাম-মি এবং লাইকোপোডিয়ামের ক্ষুধার্ত্ত রোগী—চট্‌পট উদর পূর্ণ করে এবং পরিপাক না হওয়া পর্য্যন্ত পেট ফাঁপা ও অন্যান্য কষ্টের কথা বলিতে থাকে ; পরিপাক অন্তে উপশম বোধ করে। )

**লবণ খাইবার** ইচ্ছা ন্যাট্রামের একটী প্রধান লক্ষণ ; এই লক্ষণ অবলম্বনে ইহার C. M. শক্তি এক মাত্রা দেওয়াতে উক্ত লবণ খাইবার ইচ্ছা সহ মূল পীড়াও অনেক সময় আরোগ্য হইয়াছে ( কষ্টিকাম )।

**অতি তৃষ্ণা** ইহার অন্য একটী প্রধান লক্ষণ ; অনেক বহুমূত্র রোগীর অতি ক্ষুধা কিংবা অতি তৃষ্ণা থাকিলে, এই ঔষধ দ্বারা নিশ্চয় ফল পাইবে ; এজন্য ইহার উচ্চ-শক্তি প্রদান করা কর্ত্তব্য।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—কোন প্রকারেই বাহ্যি হয় না ; মল-কঠিন ; বাহ্যি—সামান্য এবং সন্তোষদায়ক নহে ; ঋতুকালীন কোষ্ঠবদ্ধতা, **মল** বড় বড় ঢেলার ন্যায় ; ভেড়ার নাদির ন্যায় মল ; রেক্টামের অসাড় অবস্থা হেতু মল আবদ্ধ ; মলদ্বার সঙ্কুচিত অথবা উহা ফাটিয়া রক্তস্রাব, যন্ত্রণা অথবা জ্বালা ; রেক্টামে হুল-ফুটানবৎ বেদনা সহ মানসিক বিষণ্ণতা অথবা খিট খিটে (Temper) স্বভাব ; নিতান্ত অসাড় অবস্থা (Inertia) অথচ বেদনা নাই।

মলগমন-পথ (Rectum) শুষ্কপ্রায় ; মল বহির্গমন কষ্টকর ; মলদ্বারে ফাটা, তৎসহ রক্ত-নির্গমন ও তৎস্থানীয় অত্যন্ত বেদনা ও কষ্টকর অবস্থা।

কোষ্ঠবদ্ধ সহ জরায়ুর স্থানচ্যুতি ; অর্শ এবং এডিসন্ পীড়া (Addission's Disease) **মল**—শুষ্ক এবং উহা খণ্ড খণ্ড হইয়া নির্গত হয় ( এমোন-মি, ম্যাগ্নে-মি, )। রেক্‌টামের ( Inactivity ) অসাড় অবস্থা হেতু **কোষ্ঠবদ্ধতা** ( এলুমিনা, ভিরেট্রাম-এল্‌ব, সাইলিসিয়া )।

**এনাস্** (Anus) সঙ্কুচিত, ফাটাযুক্ত, রক্তস্রাবশীল ; মলত্যাগের পর উহাতে চিড়িক্‌মাড়া এবং বেদনা ( এসিড-নাইট্রিক )। মিউকাস ঝিল্লীর শুষ্কাবস্থা ( ব্রাইও, ওপিয়াম )। মলদ্বারে বেদনা ( ইগ্নে, নাইট্রিক-এসিড, এলুমিনা )।

**ন্যাট্রাম-মি** কলেরা ইন্‌ফ্যাণ্টাম, প্রাচীন উদরাময় এবং অন্যান্য অনেক প্রকারের **পাতলা বাহ্যি হওয়া** সম্বন্ধেও উপকারী।

বাতকর্ম্ম কিম্বা বিষ্ঠা—নির্গত হইলে, তাহা বুঝিতে পারে না ( এলোজ, আইওড, মিউরিয়েটিক-এসিড, গুলিএণ্ডার, পডো )।

**মূত্রাদি** (Urine) :—মূত্র পরিমাণে বহুল এবং চলিতে, কাশিতে ও হাঁসিতে অসাড়ে নির্গত ( কষ্টি, পাল্‌স, জিঙ্ক, সিল্লা ইত্যাদি )। ইউরেথ্রা মধ্যে মূত্রত্যাগের পর জ্বালা এবং কর্ত্তনবৎ কষ্ট ( সার্সাপ্যারিলা )।

প্রাচীন **গ্লিট** (Gleet) রোগে এবং মিউকাস ঝিল্লী হইতে সাদা জলবৎ রসক্ষরণে ন্যাট্রাম উৎকৃষ্ট ঔষধ।

কেহ নিকটে থাকিলে, সহজে প্রস্রাব হয় না; অনেকক্ষণ বসিয়া থাকিতে হয় ( এসিড-মিউ )।

**জরায়ু** (Uterus) **ইত্যাদি** :—প্রসব বেদনার ন্যায় বেদনা, প্রাতে অধিকতর কষ্ট ও বৃদ্ধি; সমস্ত অন্ত্রগুলি বাহির হইয়া পড়িবার ন্যায় বোধে, হাঁটুদ্বয় চাপিয়া বসে ( সিপিয়া ); এতৎসহ কথিত শুষ্ক মল এবং মলদ্বারের অবস্থা বর্ত্তমান থাকিলে এবং রোগিণী হাইপোকণ্ড্রিয়াযুক্ত হইলে নিশ্চয়—**ন্যাট্রাম** দ্বারা ফল পাইবে।

জরায়ুর এতল্লক্ষণ সহ কটিদেশে বেদনা এবং চিৎ হইয়া শুইলে উপশম বোধ ( হ্রাস ); জরায়ুর লক্ষণ সহ, বিশেষতঃ ঋতুস্রাবের পর শিরঃপীড়া—তাহাতে মাথার দপ্‌দপানি বেদনা, চক্ষুদ্বয়ে অতীব বেদনা এবং তাহাদিগকে ঘুরাইলে বেদনা অধিকতর হয়। এতৎসঙ্গে রক্তহীনতা। এতাদৃশ একটী রোগিণী ২৫ m শক্তি দ্বারা অনেক উপকার প্রাপ্ত হইয়াছে।

**হৃৎপিণ্ড এবং সার্কুলেশন** (Heart & Circulation):—এতদুপরে ইহার অত্যুৎকৃষ্ট কার্য্য রহিয়াছে; হৃৎপিণ্ড আস্ফালনযুক্ত, তৎসহ মূর্চ্ছান্বিত—শয়নে বৃদ্ধি। হৃৎপিণ্ডের স্পন্দন এবং (Pulse) পাল্‌স—ইণ্টারমিটেণ্ট, বামপার্শ্বে শয়নে বৃদ্ধি। হৃৎপিণ্ডের ভয়ানক স্পন্দন সহ, সমস্ত শরীর ঝাঁকিতে থাকে ( স্পাইজি )।

এই সমস্ত লক্ষণ, রক্ত-হীন, শোক-দুঃখার্ত্ত, অত্যন্ত-ক্রিয়ালিপ্ত, অত্যধিক বীর্য্য বা রক্তক্ষয়যুক্ত দুর্ব্বল রোগীতে দৃষ্ট হইলে ন্যাট্রাম দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**জ্বরাদি** (Fever) :—কুইনাইনের অপব্যবহার দ্বারা **দুরারোগ্য** বহু রোগী ন্যাট্রামের দুই চারি মাত্রায় জীবন এবং স্বাস্থ্য লাভ করিয়াছে।

যে জ্বরে শীত বেলা ১০টা এবং ১১টার মধ্যে আরম্ভ হয়, তাহা ন্যাট্রামের জ্বর জানিবে ( ইউপেটোরিয়াম-পারফো—বেলা ৭টার জ্বর )।

( এপিস-মেলিফিকা—বেলা ৩টায় )। ( লাইকোপোডিয়াম—বেলা ৪টায় )। ( আর্সেনিক—বেলা ১টা হইতে ২টায় অথবা (?) প্রথম প্রহরের বা তৎপূর্ব্বে )।

জ্বরের সময় মাথাধরা এবং অজ্ঞান হইয়া পড়িয়া থাকা। আর্সেনিক এবং ন্যাট্রামের রোগীর মাথাধরা ঘর্ম্ম হইয়া উপশম হয়।

(N. B.) :—ইউপেটোরিয়ামের পর একমাত্রা ৩০শ, শক্তির ন্যাট্রাম প্রয়োগ করিলে জ্বর আর হয় না দেখা গিয়াছে।

**নখের কুণি** ঃ—অনেক ন্যাট্রামের রোগীর হাতের এবং পায়ের নখে কুণি দেখিতে পাওয়া যায়।

হাতে পায়ের অঙ্গুলিতে, ওষ্ঠে এবং জিহ্বায় ঝিঁ ঝিঁ ধরা।

এঙ্কেল গ্রন্থি দুর্ব্বল এবং হঠাৎ স্থানচ্যুত, বিশেষতঃ যে শিশু গৌণে হাঁটিতে শিখে। শাখাচয়ের গ্রন্থি-সমূহের পীড়া অর্থাৎ চলাচল কষ্টকর ; তাহাতে উক্ত অঙ্গাদির বিকৃতি সম্ভাব্য ( কষ্টিকাম, গুয়াইকাম, সাইমেক্স )।

মেরুদণ্ড **স্পর্শে** কষ্ট অনুভব করে, কিন্তু সজোরে চাপন দিলে আরাম বোধ করে ; এতৎসহ হৃৎপিণ্ডের আস্ফালন এবং শাখা সমূহের দুর্ব্বলতা এমন কি অর্দ্ধ প্যারালিসিসযুক্ত এবং সার্ব্বাঙ্গিক দুর্ব্বলতা।

(N. B.) :—কথিত সমস্ত লক্ষণাদি জন্য ন্যাট্রাম হইতে উৎকৃষ্টতর ঔষধ নাই।

শারীরিক এবং মানসিক শিথিলতা এবং অবসন্নতা ; ক্রমে এই অবস্থাচয় প্যারালিসিসে পরিণত হইতে পারে।

ইণ্টারমিটেণ্ট জ্বরের কু-চিকিৎসা, অত্যন্ত রতিক্রিয়া, ডিপ্‌থিরিয়া, মন-ক্ষুব্ধকারী ঘটনা এবং অন্যান্য নানাবিধ স্নায়বীক অবসাদক কারণ হইতে উপরোক্ত লক্ষণ ঘটিতে পারে এবং তাহাতে **ন্যাট্রাম** অতি উৎকৃষ্ট ঔষধ।

**চর্ম্ম** (Skin) :—একজিমা ছাল উঠান, প্রদাহযুক্ত—কেশক্ষেত্রের সীমান্ত প্রদেশে ঐ রোগের বিশেষ প্রাথর্য্য। শরীরের জয়েণ্টের অবনমন স্থানে নানাবিধ চর্ম্মরোগ এবং তৎসমুদয় ফাটে এবং মামড়ী অর্থাৎ চটাযুক্ত হয় এবং তাহাদিগের

মধ্য হইতে এক প্রকার কটু রস নির্গত হয় ; অতিরিক্ত লবণ আহার, সমুদ্রতীরে বাস, সমুদ্রে গমন ইত্যাদি হইতে এই সমস্ত **চর্ম্মরোগের বৃদ্ধি** হয়।

ইহা **আর্টিকেরিয়ার** (Urtacaria) একটী উৎকৃষ্ট ঔষধ—বিশেষতঃ শারীরিক পরিশ্রমের পর আর্টকেরিয়া হইলে ( এপিস, ক্যাল্ক, হিপার, স্যানিকিউলা, আর্টিকা-ইউরেন্স )।

**নিম্নলিখিত বিষয়গুলিতে ন্যাট্রাম বিশেষ উপকারী ঃ—**

(১) হঠাৎ ঠাণ্ডা লাগা স্বভাব ( ক্যাল্ক-কার্ব্ব, কেলি-কার্ব্ব )।

(২) খিট্‌খিটে শিশু, সামান্য বিষয়েই চটিয়া উঠে এবং কাঁদে ; সান্ত্বনা করিলে কান্নাদি আরও অধিক বৃদ্ধি পায়।

(৩) ত্রস্তকারিতা, স্নায়বীয় দুর্ব্বলতা হেতু হাতের জিনিষ পড়িয়া যাওয়া ( এপিস, বোভিষ্টা )।

(৪) যখন কাশে, তখনই চক্ষের জল পড়িতে থাকে ( ইউফ্রেসিয়া )।

(৫) মাথার চুল ঝড়িয়া পড়ে, বিশেষতঃ স্তন্যদায়িনীদিগের ( সিপি )।

(৬) মুখমণ্ডল চক্‌চকে, যেন তৈলাবৃত ( প্লাম্বাম্, থুজা )।

(৭) ক্রোধ ; অম্ল-খাদ্য ; রুটী ; কুইনাইনের (Abuse) অপব্যবহার ; অতিরিক্ত লবণ খাওয়া ; নাইট্রেট-অব-সিল্‌ভার দ্বারা কোন স্থান দগ্ধ করিয়া দেওয়া, শোক, দুঃখ, ভয়, বিষাদ, ত্যক্ততা, মর্ম্মান্তিক যাতনা ( ষ্ট্যাফি ) ইত্যাদি হইতে **পীড়ার উৎপত্তি**।

(৮) শুক্রক্ষরণ ; স্বল্প সঙ্গমের পরক্ষণেই শুক্র-ক্ষরণ ও তৎসঙ্গে রতিস্পৃহার অতীব বৃদ্ধি ; পুরুষাঙ্গের দুর্ব্বলতা হেতু সঙ্গম সময়ে শুক্রস্খলন হয় না ; অতিরিক্ত স্ত্রী-সঙ্গম হেতু **ধ্বজভঙ্গ** ; স্পাইনেল-ইরিটেশন এবং প্যারালিসিস।

(৯) হাতের তালুতে আঁচ্‌লি ( স্পর্শে বেদনা হইলে—ন্যাট্রাম-কার্ব্ব )।

(১০) "স্বপ্নে গৃহে ডাকাত প্রবেশ" দেখে ; জাগরিত হইয়া অনুসন্ধান না করা পর্য্যন্ত তাহার ঐ স্বপ্ন-সংস্কার বিদূরিত হয় না (সোরি) ; ভয়ানক তৃষ্ণা সম্বন্ধে স্বপ্ন দেখা।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এপিসের উৎকৃষ্ট প্রতিপোষক ঔষধ ; এপিসের পূর্ব্বে কিংবা পরে,—ন্যাট্রাম দিলে সুফল লাভ হয়।

ন্যাট্রামের পর,—সিপিয়া এবং থুজা উৎকৃষ্ট কার্য্যকরী।

**মন্তব্য** :—প্রাচীনরোগে ইহার এক মাত্রা কিংবা দুই মাত্রাতেই কায

পাইবে ; ইহার পুনঃ পুনঃ প্রয়োগ নিতান্ত অবৈধ। জ্বরের সমকালে এই ঔষধ প্রয়োগ করিও না।

ন্যাট্রাম অতিরিক্ত সময় ব্যবহারের দরুণ—মাথাঘোরা এবং মাথাবেদনা বর্ত্তমান থাকিলে,—নাক্সভমিকা দ্বারা তাহার উপশম হইবে।

**বৃদ্ধি** ( Aggravation ) :—বেলা ১০টা অথবা ১১টায় ; সমুদ্রের বাতাসে ; রৌদ্রতাপে অথবা অগ্ন্যুত্তাপে ; মানসিক পরিশ্রমে ; কথাবার্ত্তা ( Talking ) বলায় ; লেখাপড়ায় ; শয়নে।

**উপশম** ( Amelioration ):—খোলা বাতাসে ( এপিস, পাল্‌স ) ; শীতল জলে স্নানে ; পেট ভরিয়া আহার না করিলে ; দক্ষিণ পার্শ্বে শয়নে ( বেদনা যুক্ত পার্শ্বে শয়নে—ব্রাই, ইগ্নে, পাল্‌স )।

**শক্তি** ( Potency );—আমরা সচরাচর ইহার ৩০শ এবং ২০০শত শক্তি দ্বারাই ফল লাভ করিয়াছি। ( c. m. ) কোন কোন স্থলে উৎকৃষ্ট ফলপ্রদ।

ইহার ৬ষ্ঠ শক্তি কদাচিৎ ব্যবহৃত হইয়া থাকে।

### স্মৃতি-সহায়।

এনিমিয়া, মানসিক বিষণ্ণতা, হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন ; শিরঃপীড়া ; অন্নবাহক পথ নিচয়ের পীড়াচয় ; হার্পিস ; দাঁতের মাঢ়ীর অবস্থা ; জিহ্বার লক্ষণ ; ফেরিঞ্জাইটিস ; ডিপ-থিরিয়া ; ক্ষুধা সম্বন্ধে অন্যান্য ঔষধাবলী ; কোষ্ঠবদ্ধতা ও মলের অবস্থা ; এনাসের অবস্থা ; শুষ্ক কঠিন মল সম্বন্ধে অন্যান্য ঔষধাবলী ; মূত্রসম্বন্ধে লক্ষণচয় এবং অসাড়ে মূত্রত্যাগের অন্যান্য ঔষধাবলী ; মূত্রত্যাগের অবস্থা ; ইণ্টারমিটেণ্ট জ্বর তাহার সম্বন্ধে জ্ঞাতব্য বিষয় ; নখের কুণি ; হৃৎপিণ্ডের অবস্থা ; স্বপ্ন-দর্শনাদি।

## ন্যাট্রাম-সাল্‌ফিউরিকাম। NATRUM SULPH.

**সম-সংজ্ঞা** ( Synonym ):—সাল্‌ফেট-অব্-সোডা।

**উদরাময়** ( Diarrhœa ):—তরুণ এবং প্রাচীন উদরাময়ে ইহা অত্যুৎকৃষ্ট ঔষধ। প্রাতে ইহার বৃদ্ধি ( পডো, সাল্‌ফার, নিউফার, রুমেক্স )।

ন্যাট্রাম-সালফারের রোগী—উঠিয়া একটু চলাফেরা করার পর, পায়খানায় যাইতে বাধ্য হয় ( ব্রাই )।

( সাল্‌ফারের রোগী—শয্যা হইতে উঠিয়াই পায়খানায় দৌড়িয়া যায় )।

পেটে বায়ু-জন্মা হেতু গড়্‌মড় করিয়া ডাকিতে থাকে ( এলোজ )। অনেক সময়ে দক্ষিণ দিকে, ইলিওসিক্যাল প্রদেশে, ঐ বায়ু ( Flatus ) জন্মিয়া কথিত গড়্‌মড় শব্দে পেট-ডাকা শ্রুতিগোচর হয়। মলত্যাগ সহ বহুল পরিমাণে বাতকর্ম্ম নিঃসারিত হয়।

প্রাচীন-উদরাময় সহ, যকৃৎ স্থানে বেদনা, স্পর্শাসহিষ্ণুতা এবং ভ্রমণে অথবা ঝাকি লাগিলে, যকৃৎ প্রদেশে অতীব কষ্টবোধ হইতে থাকে। আর্দ্র বাতাসে, স্যাঁত্‌ স্যাঁতে ভূমিতে বাস ইত্যাদি হেতু—কথিত উদরাময় এবং বেদনার বৃদ্ধি ( ডাল্কামেরা, হ্রডোডেণ্ড্রন্ )।

( ডাল্কামেরার বৃদ্ধি—গরম অবস্থা হইতে ঠাণ্ডা পড়িলে, ঐরূপ ঠাণ্ডা আর্দ্র কিংবা শুষ্ক হউক, তাহাতে কোন বাধা জন্মায় না )।

প্রাচীন হাঁপানি-রোগ উক্ত উদরাময়ের ন্যায়, আর্দ্র বাতাসে বৃদ্ধি পায় কিংবা উপস্থিত হয়। প্রত্যেক বৃষ্টি সহ ঠাণ্ডা পড়া এবং বাতাস আর্দ্র হইলেই কথিত উদরাময় এবং হাঁপানি বৃদ্ধি হইয়া থাকে।

**গণোরিয়া** (Gonorrhœa) :—সবুজ আভাযুক্ত, বেদনাশূন্য গাঢ় পুঁয পড়া ( পাল্‌স )। প্রাচীন কিংবা লুপ্ত গণোরিয়া।

**কাশি** (Cough) :—কাশি তরল, তদ্ধেতু বামবক্ষে বেদনা বা ক্ষতবৎ কষ্ট ( ব্রাই )। ( ব্রাইওনিয়ার কাশি শুষ্ক )।

কিন্তু ন্যাট্রাম্-সাল্‌ফের কাশি তরল এবং কাশিবার সময় রোগী ; কাশির কষ্টে লাফাইয়া বিছানায় উঠিয়া বসে এবং কাশির কষ্ট হইতে একটু উপশম পাইবার জন্য বেদনাযুক্ত বক্ষঃস্থল হস্ত দ্বারা চাপিয়া ধরে।

এই লক্ষণ হাঁপানি, যক্ষ্মা, নিউমোনিয়া ইত্যাদি যে কোন শ্বাস-প্রশ্বাসের পীড়ায় দেখিতে পাও, তাহাতেই ন্যাট্রাম-সাল্‌ফ দ্বারা উপকার পাইবে।

**বাম বক্ষের নিম্নভাগে বেদনা**—ন্যাট্রাম-সাল্‌ফের একটী সিদ্ধিপ্রদ লক্ষণ ( দক্ষিণ বক্ষের নিম্নভাগে বেদনায়—কেলি কার্ব্ব, নিকোলাম্ )।

**উপযোগিতা** (Suitabilty):—বিষন্ন, খিট্‌খিটে, কথা বলিতে চাহে না এবং কথা বলা ভালবাসে না ( আইওড, সাইলিসিয়া ) ; এত বিষন্ন যে উৎকৃষ্ট গান বাদ্যেও সা কষ্ট বোধ করে।

অনেক কষ্টে আত্মহত্যার ইচ্ছা দমন রাখে; মস্তকে আঘাত লাগা হেতু—**মানসিক বিকৃতি।** চিন্তা করিতে অক্ষম ( ন্যাট্রাম-কার্ব্ব )।

প্রত্যেক বসন্তকালে চর্ম্মরোগ দেখা দেয় ( সোরিণাম )।

**গ্র্যাণুলার অক্ষিপত্রদ্বয়** (Grannular Lids) :—অক্ষিপত্রের অভ্যন্তরে ক্ষুদ্র ক্ষুদ্র **ফোস্কার ন্যায় স্ফোট** ( থূজা ); সবুজ বর্ণের পূঁয; ভয়ানক আলোকাসহিষ্ণুতা; **গণোরিয়াজনিত** এই পীড়া।

ঋতুস্রাবকালে নাসিকা হইতে রক্তস্রাব।

( ঋতুস্রাবের পরিবর্ত্তে ঐ রক্তস্রাব—ব্রাই, পাল্‌স )।

ঠাণ্ডা জল কিংবা বাতাসে, দন্ত-বেদনার উপশম ( কফিয়া, পাল্‌স )।

**স্পাইনেল মেনিঞ্জাইটিস** ( Spinal Meningitis ) :—মস্তিষ্কের নিম্নভাগে ভয়ানক চর্ব্বণবৎ বেদনা, ডিলিরিয়াম; মস্তক পশ্চাৎদিকে বক্র ( সিকুটা ); মস্তিষ্কের অতীব কন্‌জেচ্‌শন।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ন্যাট্রাম-মিউর এবং ন্যাট্রাম-সল্‌ফ উভয়ই প্রায় সদৃশ ঔষধ।

**জলজৈসো** (Hydrogenoid) শরীরে ইহা উপদংশ জন্য উৎকৃষ্ট।

**সাইকোসিস** (Sycosis) ধর্ম্মযুক্ত রোগে—থূজা এবং মার্ক ইহার সমকক্ষ ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation) :—আর্দ্র বাতাসে এবং স্যাঁতসেঁতে ঘরে (আর্ণি, আর্স-আইওড, ডাল্কামেরা )। ( আর্দ্র বাতাসে উপশম—কষ্টি )।

**উপশম** ( Amelioration ) :—অনার্দ্র, ( Dry ) শুষ্ক বাতাসে। চাপনে; কাশিবার সময়; উপবেশনে; অবস্থিতি পরিবর্ত্তনে।

(Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

## নাইট্রিক-এসিড। NITRIC-ACID.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**পারদের** (Abuse) **অপব্যবহার** :—এলোপ্যাথিক চিকিৎসা দ্বারা উপদংশাদি রোগে, পারদ-ঘটিত ঔষধের **অপব্যবহার** হইলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ।

( অন্যান্য পীড়ায় পারদের ( Abuse ) অপব্যবহারে—হিপার-সাল্ফ, ক্যাল্-কেরিয়া উৎকৃষ্টতর ঔষধ )।

শরীরের প্রত্যেক দ্বারের ( Mucous ) **মিউকাস ঝিল্লীতে**—বিশেষতঃ যে স্থানে মিউকাস ঝিল্লী চর্ম্ম সহিত মিলিত হইয়াছে, অর্থাৎ ওষ্ঠদ্বয়ের কোণা, নাসিকা, গুহ্যদ্বার ইত্যাদিতে ( Crack ) **ফাটা, ক্ষত এবং চটা পড়া।**

ম্যাপ্থি এবং ষ্টোমেটাইটিস সহ লালা নির্গমন; দন্তের মাঢ়ী স্ফীত; মুখে দুর্গন্ধ ইত্যাদি; এই সমস্ত ক্ষত, স্ফীতি ইত্যাদি গলার অভ্যন্তর পর্য্যন্ত প্রসারিত এবং ইহাতে যদি উপদংশ এবং পারদের অপব্যবহারজনিত ফল জানিতে পার, তবে নাইট্রিক-এসিড দ্বারা নিশ্চয়ই উপকার পাইবে।

**মলদ্বার** (Anus) :—মলদ্বারের ফাটা; অর্শের বলি নির্গত হইয়া পড়া। উহা ফাটিয়া রক্তস্রাব এবং ক্ষত। মল নির্গম সময়ে, এমন কি অতি কোমল মল নির্গমেও, ভয়ানক যন্ত্রণা।

**আমাশয়** রোগ। মলনির্গমের পর—সে যন্ত্রণায় একঘণ্টা কিংবা দুই ঘণ্টা পর্য্যন্ত অবিরত চলিয়া বেড়ায়।

( মলত্যাগের পর উপশম—নাক্স-ভ; মলত্যাগের পূর্ব্বসময়ে এবং পরেও কুন্থন বেগ থাকিলে—মার্কিউরিয়াস )।

চেলা বিদ্ধবৎ বেদনার ন্যায় বেদনা ইহার একটী প্রধান সিদ্ধিপ্রদ লক্ষণ।

**রক্তস্রাব** (Hæmorrhages) :—শরীরের যে কোন দ্বার হইতে রক্ত-স্রাব; রক্ত উজ্জ্বল, লালবর্ণ; টাইফয়েড এবং অর্শরোগে রক্তস্রাব ( ক্রোটেলাস, মিউরিয়েটিক্-এসিড )। গর্ভস্রাবে ফুল পড়ার পরে রক্তস্রাব।

**উদরাময়** (Diarrhœa) :—প্রাচীন উদরাময়; অত্যন্ত কোঁথ পাড়িলেও সামান্য নির্গত হয়, যেন মল আট্কিয়া আছে ( এলুমিনা )। যন্ত্রণাতে এরূপ বোধ হয় যেন, মলদ্বার ফাটিয়া গিয়াছে ( ন্যাট্রাম-মিউর )।

মলত্যাগের পর, অনেক সময়, কর্ত্তনবৎ ভয়ানক যন্ত্রণা ( র‍্যাটা, সাল্ফার্ )।

ইহা **কণ্ডাইলোমেটা** রোগের উৎকৃষ্ট ঔষধ।

**উপযোগিতা** (Suitability) :—পাত্লা, দৃঢ় গঠন; কালবর্ণ; কাল চুল এবং চক্ষু; ডায়েরিয়া সহজেই হয় (প্রায়ই কোষ্ঠকাঠিন্য থাকে না )।

বৃদ্ধদিগের অতিশয় দুর্ব্বলতা এবং উদরাময়। ওলাউঠা রোগে ভয় ( আর্স )।

সন্ধ্যায় বিষণ্ণতা ও ব্যাকুলতা ; স্ক্রফুলাধাতু ; ভগ্নস্বাস্থ্য ; রুগ্ন ও শীর্ণ শরীর ; খিট্‌খিটে ; একগুঁয়ে ও ঘৃণাশীল ; বৈরনির্য্যাতক, ক্ষমাশূন্য ; পীড়ার বিষয়ে চিন্তা ; গত কষ্টের অবিরত স্মরণ।

**কষ্টবোধ** ( Sensibility ) :—বোধ হয় যেন, মস্তকের চতুর্দ্দিকের (Bone) অস্থির পীড়ায়, অস্থির চতুর্দ্দিকে **কসিয়া বন্ধন** করিয়া রাখিয়াছে ( কার্ব্ব-এনি, সাল্‌ফ )।

পীড়িত স্থানে এবং ক্ষতে, অর্শে, গলার মধ্যে, নখের কুণিতে বোধ হয় যেন চেলা ফুটিতেছে বা বিন্ধিতেছে এবং সামান্য স্পর্শে এতাদৃশ কষ্টের বৃদ্ধি।

**মানসিক অবস্থাদি** (Mind) :—অবিরত অনিদ্রা হেতু বহুকাল স্থায়ী প্রাণের অস্থিরতা ; বন্ধুবর্গের মৃত্যু হেতু ব্যাকুলতা ; জীবনে ভার বোধ।

**শ্রুতি** (Hearing) :—শ্রবণ-শক্তির হীনতা ; কিন্তু গাড়ীতে কিম্বা ট্রেণে যাইতে অপেক্ষাকৃত ভাল শুনিতে পায় ( গ্র্যাফাইটিস ) ; পাকা রাস্তা দিয়া যে গাড়ী যায়, তাহার শব্দ শুনিতে নিতান্ত কষ্ট বোধ করে।

মাথায় টুপির চাপন হেতু শিরঃপীড়া ( ক্যাল্‌ক-ফস, কার্ব্ব-ভ, ন্যাট্রাম )।

নাসিকা হইতে প্রতিদিন **চটা** (Scab) নির্গত হয়।

**প্রস্রাব** (Urine) :—স্বল্প, কাল্‌চে, কটাবর্ণ, ঘোড়ার চোনার ন্যায় (Strong) অত্যন্ত দুর্গন্ধযুক্ত ; প্রস্রাব নির্গমন সময় ঠাণ্ডা বোধ হয় ; ঘোলা মূত্র !

**ক্ষতাদি** (Ulcers) :—সহজে রক্তস্রাব, মুখের কোণে ক্ষত ( ন্যাট্রাম )। ক্ষতের ধারগুলি অসম এবং বাঁকা কোঁকা, তলাটি অতীব লাল ; অত্যধিক লাল গ্র্যাণুলেশন্‌চয় ; স্ক্রফুলা রোগীতে উপদংশ অথবা মার্কিউরির অপব্যবহার ; **পুঁয** পাতলা, দুর্গন্ধময়, (Acid) কটু। প্রায়ই (Healthy Pus) সুপুঁয হয় না।

**খট্‌ খট্‌ শব্দ** (Peculiarity) :—কিছু চর্ব্বণ করিতে কর্ণে অভিনব অনুভূতি ; চলিতে সন্ধি সমূহে ( ককুলাস, গ্র্যাফাইটিস )।

**সম্বন্ধাবলী** (Relations) :—আর্স-এল্‌বাম এবং ক্যালাডিয়ামের প্রতিপোষক। ল্যাকেসিসের বৈরী।

ইহা পুনঃ পুনঃ ডিজিটেলিস সেবনে কুফলের সংশোধক।

ক্যাল্‌ক, হিপার, মার্ক, ন্যাট্রাম-কার্ব্ব, পাল্‌স্‌, থুজা ইত্যাদি ঔষধের পরে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

কেলি-কার্ব্বের পরে এই ঔষধ প্রয়োগ করিয়া চমৎকার ফল লাভ হইয়াছে।

**বৃদ্ধি** (Aggravation) :—সন্ধ্যায় এবং রাত্রিতে ও দুই প্রহর রাত্রির পরে; স্পর্শে; আকাশের অবস্থা পরিবর্ত্তনে; ঘর্ম্মকালে; জাগরিত হইলে; ভ্রমণ কালে।

**উপশম** (Amelioration) :—গাড়ীতে চলিতে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত, ১০০০ সহস্র।

**রোগি-তত্ত্ব** :—ক্যালোমেল ইত্যাদি পারদের অপব্যবহারে আমরা ইহার ৩০শ, ১২শ এবং ৩য় শক্তি দ্বারা অনেক স্থলে উৎকৃষ্ট ফল পাইয়াছি। কৃষ্ণকিঙ্করের মাতা, বয়স ৭৫ বৎসর, তস্যার ওলাউঠা হয়; এলোপ্যাথিক মহাশয়েরা তস্যাকে **ক্যালোমেল** দ্বারা চিকিৎসা করেন, রোগের উপশম না হওয়াতে আমাদের চিকিৎসাধীন হয়; রোগিণী কোল্যাপ্স অবস্থা হইতে আরোগ্য হইল বটে, কিন্তু তস্যার মুখে ক্যালোমেল জনিত ঘা দেখা দিল এবং সবুজবর্ণ মল ও তৎসহ রক্ত বাহির হইতে লাগিল; তস্যাকে নাইট্রিক-এসিড ১২শ শক্তি ৩।৪ ঘণ্টা অন্তর অন্তর দেওয়াতে রোগিণী ক্রমে আরোগ্য লাভ করিল ও যথোপযুক্ত সবল হইল।

### স্মৃতি-সহায়।

নিজে নিজে যথা দৃষ্টান্তে স্মৃতি-সহায় প্রস্তুত করিয়া অধ্যয়ন কর।

## নাক্স-মস্কেটা। NUX-MOSCHATA.

### ইহা আমাদের দেশের জায়ফল।

ইহা রন্ধনে ও তাম্বুল সহকারে প্রায়ই ব্যবহৃত হয়; কিন্তু ইহার আদত ফলের অত্যধিক ব্যবহারে বহু রোগাদি উৎপাদক; সেই জন্য হোমিওপ্যাথ মহাশয়েরা এতদ্বারা উৎকৃষ্ট ফল লাভ করিতেছেন।

প্রতিদিন জায়ফল খাওয়া নিতান্ত অনিষ্টদায়ক।

**মন এবং উপলব্ধি** (Mind and Sensation) :—এই দুইটীর উপর ইহার গভীর কার্য্য রহিয়াছে। অচৈতন্যাবস্থা এবং বোধ-শক্তির বিহীনতা।

**অনিবার্য্য নিদ্রা।** সমস্ত পীড়াতেই **তন্দ্রা** এবং **নিদ্রালুতা** ( এপিস, এণ্টি-ন্টার্ট, ওপি )।

( এপিসের রোগী—থাকিয়া থাকিয়া মধ্যে মধ্যে তীক্ষ্ণস্বরে চেঁচাইয়া উঠে )।

মূর্চ্ছা হওয়ার প্রবণতা ( হিপার, ক্যামো )। কষ্ট মাত্রেই নিদ্রাকর্ষিত হয়। চক্ষু মুদ্রিত ( গলা ঘড়্ ঘড়ী সহ—ওপি )।

কথা বলিতে, লিখিতে, পড়িতে মানসিক ভাব যেন অন্তর্দ্ধান হইয়া যায় ( ক্যাম্ফার, ক্যানা-ইণ্ডি, ল্যাকে ); অশুদ্ধ কথা ব্যবহার করে; জানা পথও চিনিতে অক্ষম হয় ( ক্যানাবিস-ইণ্ডি, ল্যাকে )।

স্মৃতি-শক্তির দুর্ব্বলতা অথবা ধ্বংস ( এনাকা, ল্যাক-কে, লাইকো, ব্যারাইটা-কার্ব্ব, সাল্‌ফার, ন্যাট্রাম-মি )।

অস্থিরচিত্ততা অর্থাৎ পরিবর্ত্তনশীল-চিত্ত ( একোন, ইগ্নে, ক্রোকা, প্ল্যাটি ); এই গভীর দুঃখে নিমগ্ন, পরক্ষণেই আমোদে লাফাইতে থাকে ( প্ল্যাটি ); এই গম্ভীর আবার এইক্ষণই বাচালতার গুরুঠাকুর। এই হাসি, এই কান্না ( ক্রোকাস, ইগ্নে )।

মন যেন কোথায় চলিয়া যায় ( এনাকার্ডি, ক্রিয়োজোট, ল্যাকে, মার্কিউরিয়াস, ন্যাট্রাম-মিউ )। চিন্তা করিতে অক্ষম, সামান্য কথা জিজ্ঞাসা করিলেও, বিশেষ না ভাবিয়া উত্তর দিতে পারে না। শব্দ, আলো, গন্ধ ইত্যাদিতে অসহিষ্ণুতা।

**মন্তব্য ঃ**—নাক্স-মস্কেটার এই সমস্ত মানসিক ও মস্তিষ্কগত লক্ষণচয়, টাই-ফয়েড জ্বর, শিশুদের উদরাময়, হিষ্টিরিয়া, নানাবিধ জ্বর ইত্যাদি যে কোন পীড়ায় দেখিলে, তাহাতে ইহা প্রয়োগে সুন্দর ফল পাইবে।

নাক্স-মস্কেটার মস্তিষ্কগত লক্ষণ, মস্তিষ্কের এক প্রকার অসাড় ভাবাপন্ন অবস্থা হইতে জন্মে। ( কিন্তু ওপিয়ামের অজ্ঞানতা ও নিদ্রালুতা—মস্তিষ্কের কঞ্জেচ্‌শন হইতে ঘটিয়া থাকে )।

মনের উপর নাক্স-মস্কেটার এবং মস্কাস আদি যে সমস্ত ঔষধের কার্য্য রহিয়াছে, তাহারা **হিষ্টিরিয়া** রোগীতে বিশেষ কার্য্যকরী। মূর্চ্ছা হওয়ার প্রবণতা অধিক থাকিলে—হিষ্টিরিয়া রোগীতে এতদ্বারা অত্যুৎকৃষ্ট ফল পাইবে।

**মুখশুষ্কতা** ( Dryness of the mouth ):—মুখের অভ্যন্তর অতীব

শুষ্ক ( এপিস, ল্যাকে ) ; মুখ এতদূর শুষ্ক যে, জিহ্বা তালুতে আট্‌কিয়া থাকে ; থুথু তুলার ন্যায়। জিহ্বা, তালু এবং গলা—সমস্তই শুষ্ক **অথচ তৃষ্ণা নাই** ( পাল্‌স, এপিস, ল্যাকে ) ; কিন্তু ইহাদিগের মধ্যে **নাক্স-মস্কেটার** মুখ শুষ্কতাই সর্ব্বাপেক্ষা অধিক।

মুখ ইত্যাদি শুষ্ক বোধ হয় বটে, কিন্তু উহা প্রকৃত শুষ্ক নহে এবং তৎসহ প্রকৃত তৃষ্ণাও থাকে না। ঋতুস্রাবের উপক্রমে, বিশেষতঃ নিদ্রাবস্থায় মুখ-শুষ্কতা।

ঋতুস্রাবের প্রতিনিধি স্বরূপ লিউকোরিয়া রোগ (কর্কুলাস)। শুষ্ক জিহ্বা সহ জাগরিত হয় ( ল্যাকে )। (Physometra) ফাইজোমেট্রা ( ল্যাক-কে, লাইকো )।

**পেট-ফাঁপা** (Flatuency) :—**পেটটি অতীব ফাঁপিয়া** উঠে, বিশেষতঃ আহারের পর ; সামান্য আহার করিলেই, এমন কি আহার করিবার সমকালেই, পেট ফাঁপিয়া উঠে ( কেলি-বাই )।

( নাক্স-ভমিকা এবং এনাকার্ডিয়ামে—আহারের এক ঘণ্টা কিংবা দুই ঘণ্টা পর বেদনা হয় )।

নাক্স-মস্কেটাতে যাহা খাওয়া যায়, তাহাই যেন গ্যাসে পরিণত হয়, পাকস্থলী ও উদরের অন্যান্য ভাগ পরিপূর্ণ করিয়া ফেলে এবং উদরের ও বক্ষঃস্থলের যন্ত্রাদিতে চাপ দিয়া ঠেলিয়া ধরে।

**উদরাময়** (Diarrhœa) :—ইহা উদরাময়ে এবং শিশু ওলাউঠায় উৎকৃষ্ট ঔষধ। জাল দেওয়া দুগ্ধ খাওয়া হেতু উদরাময়। দন্তোদ্গম, গর্ভাবস্থা, অনিদ্রা এবং মূর্চ্ছা ইত্যাদি অবস্থায় উদরাময়।

**রোগি-তত্ত্ব** :—একটী টাইফয়েড রোগীর অঘোর **অচৈতন্যতা** সহ হরিদ্রাবর্ণের জলবৎ মল, পেট ডাকা, **পেট-ফাঁপা** ছিল ; তাহাকে ফস্ফরিক-এসিড দেওয়াতে কোন ফলই হইল না। পরে তাহার মুখের অভ্যন্তরভাগ শুষ্ক দেখিয়া তাহাকে ২০০ শত শক্তির নাক্স-মস্কেটা দেওয়াতে সে সত্বর আরোগ্য লাভ করিল। ( ঔষধের আবশ্যকীয় লক্ষণগুলি একত্র না করিলে, ঔষধ-নির্ব্বাচন অতি কঠিন জানিবে )।

গ্রীষ্মকালে ঠাণ্ডা পানীয় সেবন হেতু উদরাময় ; শরৎকালের এপিডেমিকযুক্ত, সাদা, মল সহ দুর্গন্ধী উদরাময় ( কলচি, আইওড )।

পেসারি ( Pesary ) ব্যবহার হেতু এবং গর্ভাবস্থায়—বেদনা, বিবমিষা এবং বমন।

হঠাৎ স্বরভঙ্গ, বাতাস অভিমুখে চলিলে বৃদ্ধি ( ইউফ্রেসিয়া, হিপার )।

**কাশি** (Cough) :—বিছানার গরম ; গরম হইলে ; গর্ভাবস্থায় ( কোনা ) ; জলে দাঁড়াইয়া থাকিলে ; স্নানে ; ঠাণ্ডা স্যাঁতসেঁতে স্থানে বাস হেতু ( ন্যাট্রাম সাল্‌ফ ) ; আহারান্তে কাশি তরল, পানান্তে শুষ্ক।

**রিউমেটিকপীড়া** (Rhuematic Disease) :—পা জলে ভিজিলে ; উত্তাপিত শরীরে হঠাৎ ঠাণ্ডা লাগিলে ( একোন, ব্রাই ) ; ঠাণ্ডা আর্দ্র বাতাসে অথবা ভিজা কাপড়ে থাকিলে ( হ্রাস ), বাম স্কন্ধের বাতরোগ ( ফেরাম ) ; গাড়ীতে চলিতে পৃষ্ঠে বেদনা, সামান্য পরিশ্রমের পরই ক্লান্ত হইয়া শুইয়া পড়া।

**উপযোগিতা** (Suitability) :—ইহা শিশু এবং স্ত্রীলোকদিগের পক্ষে বিশেষতঃ হিষ্টিরিয়াযুক্ত হইলে ( ইগ্নে ) বিশেষ কার্য্যকরী।

শুষ্ক চর্ম্মযুক্ত ব্যক্তির শরীরে প্রায়ই ঘর্ম্ম দেখা যায় না ; বৃদ্ধবয়সের দুর্ব্বলতা এবং ডিস্‌পেপ্‌সিয়া।

**সম্বন্ধাবলী** (Relations) :—পারদোদ্গত, ধূম্রসেবন জনিত পীড়া, টার্পিন তৈল, স্পিরিটযুক্ত মদ্য, খারাপ বিয়ার নামক মদ্য খাওয়া হেতু পীড়া।

লেড্‌-কলিক ইত্যাদিতে নাক্স-মস্কেটা উৎকৃষ্ট এণ্টিডোট অর্থাৎ প্রতিষেধক।

**বৃদ্ধি** (Aggravation) :—ঠাণ্ডায় ; ভিজায় ; প্রবল বাতাসে (রডোডেণ্ড্রন); আকাশের অবস্থা পরিবর্ত্তনে ; ঠাণ্ডা খাদ্যে ; শীতল জলে স্নানে ; গাড়ীতে চলিলে ( ককুলাস ) ; বেদনাযুক্ত পার্শে শয়নে ( পাল্‌স )।

**উপশম** (Amelioration) :—শুষ্ক, গরম ঘরে এবং শুষ্ক, গরমযুক্ত আকাশের অবস্থায় ; গরম কাপড়ে আবৃত থাকিলে।

(Potency) :—৩য় ১২শ, ৩০শ, ২০০ শত।

## নাক্স ভমিকা। Nux Vomica.

### ইহা আমাদের দেশের কুচিলা।

**ক্রিয়াস্থান** ঃ—সেরিব্রো-স্পাইনাল বিধান এবং স্পাইনাল কর্ড।

**উপযোগিতা** (Suitability) :—পাত্‌লা, খিট্‌খিটে স্বভাব, সতর্কতা-শীল, উৎসাহ পূর্ণ, কৃষ্ণকেশ, বায়ু অথবা পিত্ত-প্রধান ধাতু, ঝগড়াটে. হিংসুক, বিদ্বেষপূর্ণ, (Nervous) নার্ভাস, বিষণ্ণ-মনা, ব্যভিচারাসক্ত, অর্শ এবং অপাক জন্মিবার স্বভাব ( লোবেলিয়া ) ইত্যাদিতে।

প্রাণের আবেগ এবং ত্যক্ততা সহ আত্মহত্যা করিতে ইচ্ছা হয় বটে, কিন্তু ভয়ে করিতে পারে না। সামান্য কষ্টেই অসহ্য জ্ঞান ( ক্যামো )।

সাহিত্যসেবী, সদা অধ্যয়নলিপ্ত, **সদা বসিয়া থাকা** (Sedentary Habit) **অভ্যাস**, পরিশ্রম না করা, পাকস্থলীর গোলযোগ এবং কোষ্ঠবদ্ধতা, বিশেষতঃ মাতালদিগের।

গোলযোগ, গন্ধ, আলো, গান, বাদ্য ইত্যাদিতে নিতান্ত কষ্ট ও ত্যক্ততা বোধ ( নাক্স-ম )। নির্দ্দোষ কথাতেও ত্যক্ততা বোধ।

N. B. :—ইহা নার্ভাস স্বভাবের উৎকৃষ্ট লক্ষণ ( ইগ্নে, ক্যামো, ষ্ট্যাফি )।

কাফি, তামাক, এলকোহল, মসলাযুক্ত খাদ্য ইত্যাদি আহার হেতু অসুখ। নানাবিধ এলোপ্যাথিক এবং কবিরাজী ঔষধ অগ্রে খাইয়া থাকিলে, তোমার চিকিৎসার পূর্ব্বে, তাহাকে নাক্স-ভমিকা কয়েক মাত্রা খাইতে দেওয়া উচিত। তবে এস্থলে দেখিবে যে নাক্স-ভমিকার লক্ষণ বর্ত্তমান আছে কি না ?

অতি আহার (এন্টি-ক্রুড) ; বহুকাল মনের কষ্ট ভোগ করা ; সদা উপবেশনা-বস্থায় কালযাপন, নিদ্রাহীনতা ( ককিউ, কলুচি, নাইট্রিক-এসিড ) ; নানাপ্রকার পেটেণ্ট ঔষধ সেবন, গ্রীষ্মকালে ঠাণ্ডা প্রস্তরে উপবেশন, অত্যন্ত বরফ আদি খাওয়া হেতু পীড়া ( আর্স )।

N. B. :—উপরোক্ত প্যারা সমূহের বর্ণিত অবস্থানিচয়ে নাক্স-ভমিকা নিতান্ত উপযুক্ত ঔষধ।

মহাত্মা **হানিম্যান বলেন** "উদ্যোগী পুরুষে, উত্তেজনাশীল, অধৈর্য্য, ক্রোধী, হিংসা-দ্বেষপূর্ণ চরিত্রে নাক্স-ভমিকা প্রয়োগে প্রায়ই কৃতকার্য্যতা লাভ করা যায়।"

মদ্যপায়ীদিগের পীড়ায় নাক্সের কার্য্য সুন্দর লক্ষিত হয়। পাকা মাতালদিগের দুরারোগ্য বমনে, এমন কি পেটে সামান্য তরল বস্তুও না টিকিলে, নাক্স-ভমিকা দিয়া কায না পাইলে—**কেলি-বাইক্রোমিকাম** উৎকৃষ্ট কার্য্যকরী।

**রোগি-তত্ত্ব** :—ইটালীর একটী ধনবান্ ব্যক্তির পুত্র ভয়ানক মাতাল ছিল। অবশেষে তিন বৎসর পর্য্যন্ত "ভাত খাইলে তাহা তৎক্ষণাৎ বমন হইয়া পড়িয়া যাইত" ; তৎপশ্চাৎ ১৪।১৫ দিন এমন হইয়াছিল যে, সামান্য তরল পদার্থও পেটে টিকিত না ; অবশেষে বমনে রক্ত দেখা দিল, পাকস্থলীর উপর চাপনে বেদনা অনুভূত হইত। তাঁহাকে **কেলি-বাইক্রোমিকাম** ৩০শ শক্তি গ্রবিউল যোগে দেওয়া হয় ; এক মাত্রার পর রোগী ২৪ ঘণ্টার মধ্যে অনেক ভাল বোধ করিল। তাঁহার আরোগ্য পর্য্যন্ত ২।১ দিন অন্তর ঐ কেলি-বাইক্রোম এক এক ডোজ দিয়া ৩।৪ ডোজেই সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল। ক্ষুধা উৎকৃষ্ট হইল, ভাত খাইয়াও পেটে টিকিল। সেই অবধি তিনি প্রতিজ্ঞা করিয়াছেন যে, আর তিনি মদ্য স্পর্শ করিবেন না !!! পূর্ব্বে এই রোগীর এলোপ্যাথি চিকিৎসা হইতেছিল, ঔষধ পেটে টিকে নাই বিধায়, আমি আহূত হইয়াছিলাম।

মন বিষণ্ণ অথবা হাইপোকণ্ড্রিয়াক অবস্থাপন্ন ( আরাম, ন্যাট্রাম-মিউ )।

**মল** (Stool) :—"পুনঃ পুনঃ এবং **নিস্ফল মলত্যাগের চেষ্টা** অথবা **বহু চেষ্টায় সামান্য মাত্র মল** নির্গত হয়" ইহা নাক্স-ভমিকার অতি উৎকৃষ্ট ও নিশ্চয় ফলদায়ক লক্ষণ। এতদ্বারা কোষ্ঠবদ্ধের অনেক রোগীতে আশ্চর্য্য ফল পাওয়া যায় ( ব্রাইওনিয়া )।

N. B. :—তবে জানিও যে **ব্রাইওনিয়াতে** যে কোষ্ঠবদ্ধতা—তাহা ইণ্টেষ্টাইনের অভ্যন্তরে যথোপযুক্ত রস-ক্ষরণের (Secretion) অভাব হেতু হইয়া থাকে এবং ব্রাইওনিয়াতে মলত্যাগের ইচ্ছা নাই বলিলেই হয় এবং ব্রাইওনিয়ার মল শুষ্ক ও (Burnt) দগ্ধ ঢেলার ন্যায়। কিন্তু **নাক্স-ভমিকায়** কোষ্ঠবদ্ধতা অন্ত্রদিগের পেরিষ্টলটিক (Peristaltic) কার্য্যের অর্থাৎ মলক্ষেপণী তরঙ্গ-গতির অভাব হেতু ঘটিয়া থাকে, তাহাতেই পুনঃপুনঃ মলত্যাগের বেগ সত্ত্বেও মল নির্গত হয় না। ( উপরের পেটে এইরূপ বেগ হইলে—ইগ্নে, ভিরেট্রাম )।

মলত্যাগের পর সন্তোষ বোধ হয় না। মানসিক পরিশ্রমের পর কোষ্ঠবদ্ধতা।

( মলত্যাগের ইচ্ছা মাত্র না জন্মিলে এবং অন্ত্রগুলির গতি না হইলে—**ব্রাই, ওপি**, সালফ ইত্যাদি উৎকৃষ্ট ঔষধ )।

**রোগি-তত্ত্ব** :—তাড়াশের ভূম্যাধিকারী শ্রীযুক্ত রায় বনমালী রায় বাহা-

দুরের প্রথম পুত্র শ্রীমান্ ক্ষিতীশের পুরাতন জ্বরের উপর, তরুণ জ্বর সহ উৎকট **রক্ত আমাশয়** হইয়াছিল; উহা আমাদের চিকিৎসায় আরোগ্য হইল। কিন্তু এত কোষ্ঠবদ্ধতা জন্মিল যে, তাহার অণুমাত্রও মলত্যাগের ইচ্ছা ছিল না বা হইত না। সেইজন্য তাহাকে ওপিয়াম ৩০শ শক্তির ৪।৫টী অনুবটিকা "দেওয়ার এক ঘণ্টা পরে তাহার বাহ্যি হইল। দেখা গেল শ্রীমান্ বহুল পরিমাণ, শক্ত শক্ত গুটিকা বাহ্যি করিয়াছে।

পর্য্যায়ক্রমে কোষ্ঠবদ্ধতা এবং ডায়েরিয়া ( সালফ্, ভিরেট, এন্টি-ক্রু )।

যে সমস্ত ব্যক্তি জন্মাবধি **জোলাপের ঔষধ** (Purgatives) ব্যবহার করিয়া আসিতেছে তাহাদের পক্ষে নাক্স-ভমিকা উৎকৃষ্ট ঔষধ।

পুনঃ পুনঃ মলত্যাগের ইচ্ছা, অথচ সন্তোষকর মলত্যাগ হয় না,—এই লক্ষণ আমরক্তের পীড়াতেও লক্ষিত হইয়া থাকে; ঐ **আমরক্ত** পুনঃ পুনঃ পরিমাণে অল্প হইয়া থাকে।

উক্ত আমজনিত বেদনা, প্রত্যেকবার মলত্যাগের পর কিছুকাল জন্য উপশম হয় বটে ( হ্রাস ), কিন্তু পরে পুনরায় হইয়া থাকে।

( কিন্তু **মার্কিউরিয়াসের** পেট বেদনা এবং কোঁথপাড়া আদি—মলত্যাগের ইচ্ছা জনিত বেগ, মলত্যাগ সত্ত্বেও নিবৃত্তি হয় না )।

এ স্থানে স্মরণ রাখিও কোষ্ঠবদ্ধতা, আমাশয় কিম্বা উদরাময় আদি যে কোন পীড়াই হউক না কেন, তাহাতে **পুনঃ পুনঃ** (Inffectual) **নিস্ফল মলত্যাগের চেষ্টা** থাকিলে **নাক্স-ভমিকা** নিশ্চয় ফল প্রদান করিবে।

**ঋতুস্রাব** (Mensturation) :—যথা সময়ের পূর্ব্বে এবং বহুল পরিমাণে ঋতুস্রাব হইয়া থাকে এবং বহুদিন পর্য্যন্ত বর্ত্তমান থাকে, তৎসঙ্গে কষ্টকর বেদনাদি উপসর্গ আরম্ভ হইয়া, ঋতুস্রাবের শেষ পর্য্যন্ত বিরাজ করে ( ক্যাল্কেরিয়া কার্ব্ব, পাল্‌স, সিপি )। তবে ব্র্যাকেটস্থিত ঔষধনিচয়ের লক্ষণ দেখিলে তাহাদিগকে প্রয়োগ করিবে। ঋতুস্রাবের কষ্ট সহ ঐ বেদনাদি উপসর্গ, রেক্টাম্ এবং ব্ল্যাডারের গ্রীবাদেশ পর্য্যন্ত প্রসারিত হয়।

**প্রসব-বেদনা** (Labor Pain) :—প্রসব-বেদনা ভয়ানক আক্ষেপযুক্ত ) উক্ত বেদনার ইরিটেশন্ ব্লাডার এবং রেক্টাম্ পর্য্যন্ত প্রসারিত হওয়াতে,

পুনঃ পুনঃ মূত্র ও মলত্যাগের বেগ হইতে থাকে ; প্রসবের এতাদৃশ কষ্টচয় ২০০ শত শক্তির এক মাত্রা নাক্স-ভমিকা দেওয়াতে উপশমিত হইতে দেখা গিয়াছে। এতাদৃশ রোগিণী গরম ঘরে থাকিতে ইচ্ছা করে।

**জ্বর** (Fever) :—শরীরে অত্যন্ত উত্তাপ ; যেন দগ্ধ হইয়া যায়, বিশেষতঃ মুখমণ্ডলে ; মুখমণ্ডল রক্তবর্ণ এবং উষ্ণ ( বেল্ ) ; এত উত্তাপ সত্ত্বেও রোগী নড়া চড়া করিতে এবং গাত্রাবরণ ফেলিতে শীত বোধ করে—( ডাক্তার **লিপি** )।

N. B. :—এই লক্ষণ অবলম্বনে আমাদের বহু রোগী আরোগ্য লাভ করিয়াছে

**রোগি-তত্ত্ব** ঃ—শ্রীমান্ ক্ষিতীমোহন সেনের ১০৬° ডিগ্রী জ্বর এবং একটু নড়িলে চড়িলেই শীত বোধ দৃষ্টে, তাহাকে নাক্স-ভমিকা ৩০শ, শক্তি ৫টী গ্লবিউল্ যোগে এক মাত্রা দেওয়াতে, ক্রমেই জ্বর কমিয়া আসিল, জ্বর ছাড়িয়া গেল ; ২।৩ দিন পর আর এক মাত্রা ঐরূপ নাক্স-ভমিকা দেওয়াতে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**মন্তব্য** ঃ— ইহা মনে রাখিও যে, প্রদাহ-জনিত জ্বর, রেমিটেণ্ট জ্বর বাতজনিত জ্বর ইত্যাদি যে কোন জ্বর হউক না কেন, তাহাতেই কথিত লক্ষণ-চয় দেখিতে পাইলে নাক্স-ভমিকা দিয়া ফল পাইবে। উচ্চ শক্তির ঔষধ একবার দিলে তাহা পুনঃ পুনঃ প্রয়োগ করিও না।

( অনেকেই বোধ হয় এতাদৃশ স্থলে বান্ধা গদে একোনাইট, বেলেডোনা পৃথক্ ভাবে বা পর্য্যায়ক্রমে না দিয়া ক্ষান্ত হন না! তোমরা তাহা করিও না। যদি লক্ষণ ঐক্য হয়, তবে যে কোন ঔষধে জ্বর আরোগ্য হইতে পারে জানিবে। )

**ভোজনের পর** (After Meals) :—আহারের এক ঘণ্টা কিম্বা দুই ঘণ্টা পরে, মুখের স্বাদ অম্লময় হয় এবং পাকস্থলীতে চাপবৎ যন্ত্রণা ( আহারের অনতিবিলম্বে এইরূপ অবস্থা হইলে—কেলি-বাই )।

তৎসহ হাইপোকণ্ড্রিয়াযুক্ত অবস্থা, মুখ দিয়া জল উঠা এবং কটিদেশ আঁটিয়া বান্ধার ন্যায় কষ্ট বোধ হয় ; গাত্রাবরণ ঢিল না করিয়া থাকিতে পারে না ; মানসিক গোলযোগ, ভোজনের পর ২।৩ ঘণ্টা পর্য্যন্ত, কার্য্যে মন লিপ্ত হয় না।

**পেটফাঁপা**, তৎসহ বোধ হয় যেন পাকস্থলীতে **পাথর চাপিয়া** আছে ( ব্রাই, পাল্স )।

নাক্স-ভমিকার পাকস্থলীজনিত বহু লক্ষণ আছে ; আহারের এক ঘণ্টা কিম্বা

২ ঘণ্টা পর যে কষ্টের কথা লিখিত হইল, তাহা একটী **অতীব প্রধান লক্ষণ** জানিবে। পাকস্থলীজনিত এই সমস্ত লক্ষণ, অনেকটা যকৃৎ ও উদরের অন্যান্য যন্ত্রের সহিত সম্পর্কিত আছে।

কাফি, মদ্য, এলোপ্যাথিক নানাবিধ ঔষধ-সেবন, ব্যাভিচার, বিষয় চিন্তা, রাত্রি জাগরণ, বসিয়া দিন কর্ত্তন করা ইত্যাদি হেতু পাকস্থলীর গোলযোগ ও ডিস্পেপ্‌সিয়া আদি হইলে—**নাক্স-ভমিকাই** তাহার উৎকৃষ্ট ঔষধ।

**উদ্গার** (Erructation) :—উদ্গার অম্ল ও তিক্ত, আহারান্তে; বিবমিষা ও বমন, প্রত্যহ প্রাতে; তৎসহ হৃদয়ের নিতান্ত নিস্তেজতা। আহারের পর অবিরত বিবমিষা এবং মনে করে যে, "বমি হইলেই সে ভাল বোধ করিবে।"

**শিরঃপীড়া** (Headache) :—যদি পাকস্থলী, যকৃৎ বা উদরের অন্যান্য যন্ত্র এবং অর্শ রোগ ইত্যাদি হইতে শিরঃপীড়া জন্মে ; মানসিক পরিশ্রম, দ্বেষ, কিম্বা ঈর্ষা ও খোলা-বাতাস-হেতু, প্রাতে জাগরিত হওয়ার পর, আহারের পর, কাফি ইত্যাদি খাওয়া হেতু পাকস্থলীতে অম্বল হইলে, রৌদ্রত্তাপে; মাথা নীচু করিলে, আলো এবং গোলযোগে, চক্ষু সঞ্চালিত করিলে, অথবা উন্মীলিত করিলে ( ব্রাই ), কাশিতে, নানাবিধ গরম খাদ্যে, ঝড়যুক্ত আকাশের অবস্থায়, হস্তমৈথুনে, কোষ্ঠবদ্ধতা ইত্যাদিতে **মাথাবেদনার বৃদ্ধি হইলে** নাক্স-ভমিকাই তাহার উৎকৃষ্ট ঔষধ।

নাক্স-ভমিকার মাথা-বেদনা, এক এক বার এক এক ভাগে বোধ করে। কখন সমস্ত মাথারই বেদনা ও কষ্ট অনুভব হয়।

**পৃষ্ঠদেশে বেদনা** (Backache) :—শয্যায় শুইলে পিঠে ও কোমরে এত বেদনা হয় যে, পার্শ্বপরিবর্ত্তন করিতে হইলে, না বসিয়া পার্শ্বপরিবর্ত্তন করিতে পারে না ; দণ্ডায়মান থাকিলে কিম্বা বসিয়া থাকিলে, শরীরটী ঘুরাইতে বিশেষ বেদনা হয়। অধিকাংশ সময়ই এই **বেদনা কটিদেশেই** অধিকতর অনুভূত হইয়া থাকে—বিশেষতঃ অর্শ থাকিলে ( ইস্কিউল্যাস্-হি )।

( ভ্রমন করিলে এবং দণ্ডায়মানাবস্থায় শরীরটী সম্মুখ দিকে বক্র করিলে কটি-দেশে বেদনা—ইস্কিউলাস্-হিপো )

হস্ত-মৈথুন হেতু কটিদেশে বেদনার জন্য —নাক্স-ভমিকা অতি উৎকৃষ্ট ঔষধ।

**কন্‌ভালশন্‌** (Convulsions) :—সহ **জ্ঞান** বর্ত্তমান (ষ্ট্রি কৃনিয়া) ; ক্রোধ, মানসিক চঞ্চলতা, স্পর্শ ও নড়াচড়াতে বৃদ্ধি।

**বেদনা** (Pain) :—টিস্ মারা, সুঁই ফুটানবৎ—নড়াচড়া ও স্পর্শে বৃদ্ধি।

**মূর্চ্ছা** (Fainting) :—মূর্চ্ছা হইবার (Tendency) প্রবণতা ( নাক্স-ম, সাল্‌ফার )—সুগন্ধিতে, প্রাতে, প্রসব বেদনায়।

**নিদ্রা** (Sleep) :—সন্ধ্যা আগমন মাত্র বসিয়া থাকিতে পারে না, কিংবা পড়া করিতে পারে না ; তখন অনিবার্য্য নিদ্রা যেন আসিয়া তাহাকে অভিভূত করিয়া ফেলে এবং রাত্রি ৩টা কিম্বা ৪টার সময় জাগরিত হয় ; ভোরের সময় স্বপ্নপূর্ণ নিদ্রাচ্ছন্ন হয়, তখন তাহাকে জাগরিত করা কঠিন হইয়া উঠে এবং এতাদৃশ নিদ্রান্তে নিজকে **অতি দুর্ব্বল ও ক্লান্ত** বোধ করে।

( নিদ্রান্তে ভাল বোধ—পাল্‌স )।

**সর্দ্দি** (Coryza) :—শিশুদের নাক বন্ধ হইয়া ( এমোনি-কার্ব্ব, স্যাম্বুকাস ) পাত্‌লা সর্দ্দি ; উহা রাত্রিতে শুকাইয়া যায় এবং দিনে তরল হয় ; গরম ঘরে বৃদ্ধি পায় এবং ঠাণ্ডা বাতাসে উপশম হয়।

**সম্বন্ধাবলী** (Relations) :—প্রায় অনেক রোগেই ইহা সাল্‌ফারের প্রতিপোষক।

জিঙ্ক—ইহার পূর্ব্বে বা পরে, কখনই ব্যবহৃত হইবে না, কারণ ইহা জিঙ্কের বিরোধী ঔষধ।

আর্স, ইপিকাক, ফস্, সিপি, সালফার ইত্যাদি—**ঔষধের পর** এবং ব্রাই, পাল্‌স, সাল্‌ফারের—**পূর্ব্বে** ইহা উৎকৃষ্ট উপকারী।

N. B. :—নাক্স-ভমিকা শরীর এবং মনের বিশ্রাম অবস্থায়, কিম্বা নিদ্রা যাইবার কয়েক ঘণ্টা পূর্ব্বে প্রয়োগ করিলে উৎকৃষ্ট কার্য্য করিতে সক্ষম হয়।

**বৃদ্ধি** (Aggravation) :—প্রাতে ; রাত্রি ৪টার A. M. সময় ; মানসিক পরিশ্রমে ; আহারের পরে কিম্বা অতিরিক্ত আহারে ; স্পর্শে ; গোলযোগে ; ক্রোধে ; মসলাদি সেবনে, মাদক আহারে, শুষ্ক বাতাসে ; ঠাণ্ডা বাতাসে।

**উপশম** ঃ—সন্ধ্যায় ; বিশ্রামে ; শয়নে ; সজল বাতাসে, ( কষ্টি )।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

## স্মৃতি-সহায়।

উপযোগিতা, স্বভাবাদি, অভ্যাস, হানিমান্ নির্দ্দেশিত স্বভাব, অসহিষ্ণুতা, মানসিক অবস্থা, তামাক ও মদ্যাদি ব্যবহার; এলোপ্যাথিক ইত্যাদি ঔষধ; বাহ্যির বেগ ও অবস্থা; কোষ্ঠবদ্ধতা—ব্রাইওনিয়া ও ওমিয়ামের সহিত তুলনা, উদ্গার, বিবমিষা; পাকস্থলীর অবস্থা; ঋতুস্রাবের অবস্থা, জ্বর সম্বন্ধে প্রধান প্রধান লক্ষণ; আহারান্তের লক্ষণাদি, মাথা বেদনা, পৃষ্ঠ ও কটিদেশে বেদনা, কন্ভাল্শন, বেদনাদি, মূর্চ্ছা, নিদ্রার প্রবণতা, সর্দ্দি, প্রসব বেদনা রোগের বৃদ্ধির কারণ ও সময়চয়।

# ওলিয়েণ্ডার। Oleander.

বৃক্ষের পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**উদরাময়** (Diarrhœa) :—অজীর্ণ পাতলা মল; **মলে** ভুক্তপদার্থ দৃষ্ট হয় এবং অসাড়ে বাতকর্ম্ম সহ মল নির্গত হইয়া থাকে।

এই শেষোক্ত লক্ষণটী ইহার একটী উৎকৃষ্ট **সিদ্ধিপ্রদ লক্ষণ।**

**রোগি-তত্ত্ব** :—ডাক্তার **ন্যাসের** ৩ বৎসর বয়স্ক একটী শিশুর এই প্রকার লক্ষণযুক্ত **উদরাময়** হইয়াছিল; বহু ঔষধ প্রয়োগেও শিশু আরোগ্য না হইয়া, ক্রমে দুর্ব্বল হইয়া পড়িয়াছিল। সে যে আরোগ্য লাভ করিবে এমন আশা ছিল না। কিম্বা যদি কখনও আরোগ্য হয়, তবে সে যে আজন্ম রুগ্ন থাকিবে, ইহাই তাঁহার দৃঢ় বিশ্বাস ছিল। এখন দেখা গেল বাতকর্ম্ম সহ শিশুর মল নির্গত হইয়া তাহার লেঙ্গট প্রায়ই মলাক্ত থাকে, এমন কি সামান্য বাতকর্ম্ম সহও মল নির্গত হয়; এতদ্দৃষ্টে ২০০ শত শক্তির ওলিএণ্ডার দেওয়াতে শিশুটী অতি অল্পকাল মধ্যে আরোগ্য লাভ করিয়া হৃষ্টপুষ্ট ও বলবান্ হইয়া উঠিয়াছিল।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# ওপিয়াম। Opium.

ইহা পোস্তের ঢেরির ফলের নির্য্যাস

**সম-সংজ্ঞা** (Synonyms) :—আফিং; অহিফেন।

বিহার ইত্যাদি অঞ্চলে অহিফেনের চাষ হয়।

এলোপ্যাথিক চিকিৎসক মহাশয়েরা ইহার নিতান্ত (Abuse) অপব্যবহার করিয়া থাকেন। কোন কোন অর্দ্ধ-হোমিওপ্যাথ মহাশয়েরাও নিদ্রাহীন, বেদনা-যুক্ত রোগীতে ইহার মাদকতা গুণের সার্থকতা লাভ করেন।

ইহার মাদকতা দ্বারা কদাচ **প্রকৃত নিদ্রা হয় না,** রোগী কেবল অজ্ঞানাভিভূত হইয়া পড়িয়া থাকে। বেদনা সম্বন্ধে বোধাবোধ লুপ্ত হয়। অতএব মাত্র নিদ্রার্থে ওপিয়াম মাদকতা মাত্রায় ব্যবহার করা কখনই কর্ত্তব্য নহে। আমরা বহু বেদনা-রোগীতে প্রকৃত ঔষধ ব্যবহার করিয়া বেদনা উপশমিত করিয়াছি; তজ্জন্য কোন মাদকতার সাহায্য লইতে হয় নাই।

**(১) অজ্ঞান অচৈতন্যাবস্থা** (Insensibility, Coma) :—ওপিয়াম অজ্ঞান, অসাড়াদি অবস্থা উৎপাদন করে বিধায়, তৎসদৃশ অবস্থায় ইহা একটী উৎকৃষ্ট ঔষধ। অঘোর অচৈতন্যাবস্থা, (Coma) কোমাযুক্ত নিদ্রা, ঘড়ঘড়ী-যুক্ত শ্বাস প্রশ্বাস। গাত্র গরম বস্ত্রে আবৃত।" অনেক সময় কন্ভাল্শনের পর এবং অন্যান্য পীড়া সহ এই সমস্ত লক্ষণ দৃষ্ট হয়।

মুখমণ্ডল রক্তবর্ণ, ফুলো ফুলো, চক্ষু অতীব লাল, গোলার ন্যায় এবং অর্দ্ধ-উন্মীলিত। এই সমস্ত অবস্থা মস্তিষ্কের রক্তবাহিকা নাড়ীদের **গতি পূর্ণতা** এবং তদ্ধেতু মস্তিষ্কে চাপ পড়া হেতু উদ্ভূত হয়।

শ্বাস প্রশ্বাসে ঘড়্ঘড়ী, নীচের মাঢ়ীটী ও ওষ্ঠটী ঝুলিয়া পড়ে, কিংবা মাঢ়ীদ্বয় লাগিয়া থাকে, শরীরে ঘর্ম্ম থাকে না, অনেক সময় রোগীর জ্ঞান সম্পূর্ণ লুপ্ত হয়।

**মন্তব্য ঃ**—এতাদৃশ অবস্থাচয় টাইফয়েড জ্বর এবং নিউমোনিয়ার টাই-ফয়েড অবস্থায় দৃষ্ট হইলে—**ওপিয়াম** দ্বারা নিশ্চয়ই ফল পাইবে।

অনেক সময়ে **এপোপ্লেক্সি** রোগে ওপিয়াম দ্বারা উৎকৃষ্ট ফললাভ হয় (ল্যাকেসিস্ এবং হাইওসায়েমাস এই সমস্ত অবস্থায় প্রতিযোগী ঔষধ বলিয়া গণ্য)।

**পীড়াচয়ের কারণ** (Causes of the Diseases) :—অচৈতন্যাবস্থা আংশিক বা সম্পূর্ণ; প্যারালিসিস সহ পীড়ানিচয়; **ভয়জনিত** রোগচয় (একোন, হাইয়স)। কয়লা, অঙ্গার, গুড় ইত্যাদি অগ্নিদগ্ধ হেতু উদ্গত বাষ্প এবং গ্যাস নিশ্বাস সহ গ্রহণ, মদ্যাদি সেবন।

যে সমস্ত পীড়ায় অতীব অজ্ঞানতা, বেদনাশূন্যতা, কোন কষ্টের প্রকাশ না করা, কিছু না চাওয়া থাকিবে, ওপিয়াম দ্বারা নিশ্চয় কায পাইবে।

**(২) আক্ষেপ বা স্প্যাজ্‌ম** (Spasm) :—অপরিচিত ব্যক্তির আগমনে; ভয়প্রাপ্ত মাতার স্তন্যপানে (হাইওসায়েমাস) ( ক্রুদ্ধা মাতার স্তন্যপানে পীড়া—ক্যামো, নাক্স ); ক্রন্দন হেতু।

এতাদৃশ লক্ষণযুক্ত আক্ষেপে চক্ষুদ্বয় উল্টাইয়া শিবনেত্র প্রায় হয়। আক্ষেপের পূর্ব্বে বা সময়ে চীৎকার করা ( এপিস, হেলেবো )।

নিশ্বাস গ্রহণে এবং পরিত্যাগে ঘড়ঘড়ী।

**ডিলিরিয়াম ইত্যাদি** (Delirium) :—পূর্ব্বে বোধ-শক্তির লুপ্ততা হেতু অচৈতন্যাবস্থাদি বর্ণনা করা হইয়াছে; এইক্ষণ উহার (Irritation) ইরিটেশন জনিত লক্ষণাদি বলা যাইতেছে। ডিলিরিয়াম; চক্ষু অতীব উন্মীলিত; চক্‌-চকে; মুখমণ্ডল রক্তবর্ণ ও ফুলো-ফুলো; কল্পনা-শক্তি এবং মনের উল্লাসিত অবস্থা; নার্ভাস এবং খিট্‌খিটে, সহজে ভয়প্রাপ্তি; মস্তক, হস্তদ্বয় এবং বাহুদ্বয়ের কম্প ও মোচ্‌ড়ান। ফ্লেক্‌সর (Flexor) মাংসপেশীদিগের ঝাঁকি মারিয়া উঠা অথবা কন্‌ভাল্‌শন।

অবিরত বকিতে থাকা; মনে করে "সা যেন বাড়ী নাই" (ব্রাই)—সর্ব্বদা তন্দ্রার মনে এতাদৃশ ভাব। নিদ্রাবস্থায় বিছানা-খোঁটা ( জাগরিত অবস্থায় বিছানা খোঁটা—বেল, হাইয়স )।

**ডিলিরিয়াম্ ট্রিমেন্‌স** (Delirium Tremens) :—ডিলিরিয়াম ট্রিমেন্স সহ উচ্চৈঃস্বরে নাসিকা-ডাকা; নিদ্রা আসিবামাত্র শ্বাসপ্রশ্বাস বন্ধ প্রায় হয় ( গ্রিণ্ডেলিয়া, ল্যাকে )।

**নিদ্রা** (Sleep) :—অনিদ্রা ( সিমিসিফিউ, কফিয়া ); এতৎসহ শ্রবণশক্তির তীক্ষ্ণতা, এমন কি বহুদূরস্থ ঘড়ীর শব্দ এবং সুদূরের কুক্কুটধ্বনিও তাহার কর্ণে আসাতে নিদ্রা যাইতে অক্ষম। নিদ্রা আইসে বটে, কিন্তু নিদ্রা যাইতে পারে না ( বেল, ক্যামো )।

**মন্তব্য** :—উপরোক্ত (২) চিহ্নিত লক্ষণগুলি উত্তেজিত অর্থাৎ (Irritation) ইরিটেশন অবস্থানিচয়ের লক্ষণ; এই লক্ষণচয় ওপিয়ামের (১) চিহ্নিত লক্ষণচয়ের

রিয়াক্‌সন (Reaction) অর্থাৎ প্রতিক্রিয়ায় অথবা (Remote) গৌণ ক্রিয়াজনিত ফল জানিবে। অতএব যেখানে দেখিবে এই উত্তেজনাজনিত লক্ষণচয় পূর্ব্বকথিত (১) চিহ্নিত অঘোর অচৈতন্যাদি লক্ষণের উপর উপস্থিত হইয়াছে, সেইস্থানে তোমার ওপিয়াম নিশ্চয়ই ফল প্রদান করিবে।

**শয্যা** (Bed) :—শয্যা এত গরম বোধ হয় যে, সা তাহাতে শুইয়া থাকিতে পারে না ( বিছানা কঠিন বোধ হইলে—আর্ণি, ব্রাই, পাইরোজেন )।

ঠাণ্ডা স্থান খুঁজিয়া বেড়ায় ; গাত্রবস্ত্র ফেলিয়া দেয়।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—পরিপাক যন্ত্রনিচয় কর্য্যাক্ষম ; অন্ত্র-নিচয়ের নিক্ষেপণী-শক্তির অভাব অথবা প্যারালিসিস ; তাহাতে মলত্যাগের অণুমাত্রও ইচ্ছা জন্মে না। সীসক-বিষ হেতু কোষ্ঠবদ্ধতা। **মল**—কঠিন, কাল, বর্ত্তুলাবৎ বা বড়ি বড়ি ( চেলিডো, প্লাম্বাম, থুজা )।

মল নির্গত-প্রায় হইয়া পুনঃ পুনঃ সরিয়া যায় ( সাইলি, থুজা )।

ডাঃ **হেরিং** বলেন ওপিয়াম অন্ত্রনিচয়ের এরূপ স্থবির ভাব উৎপাদন করে যে, (Strong Purgative) কড়া জোলাপ দিলেও সেই জোলাপের কোন ক্ষমতা প্রকাশ পায় না। ( ১৬৫ পৃষ্ঠস্থিত রোগি-তত্ত্ব দেখ )।

**মল** (Stool) :—অসাড়ে নির্গত, বিশেষতঃ ভয় হেতু (জেল্‌স) ; কাল এবং দুর্গন্ধযুক্ত ; মলদ্বারের প্যারালিসিস হেতু অসাড়ে মলত্যাগ। যে সমুদয় ব্যক্তি অতিরিক্ত বিরেচক ঔষধ ব্যবহার করিয়াছে তাহাদের স্থায়ী উদরাময়।

**মূত্র** (Urine) :—ব্লাডার মূত্রে পরিপূর্ণ ; প্রসবের পর অথবা অতিরিক্ত তাম্রকূট ব্যবহার হেতু **মূত্রাবরোধ** ; মাতা কিম্বা ধাত্রীর—**ক্রোধের পর** স্তন্যপানে শিশুর মূত্রাবরোধ ; জ্বর অথবা তরুণ পীড়ায় মূত্রাবরোধ। এই সমস্ত মূত্রাবরোধ ব্লাডারের কিংবা তাহার মুখের প্যারালিসিস হেতু ঘটিয়া থাকে। ( **অনুৎপাদিত মূত্রে**—ষ্ট্র্যামো, ক্যান্থারিস, এপিস, টেরিবিন্থ উৎকৃষ্ট )।

**ইরাপ্‌শন** (Eruption) :—হঠাৎ **ঘাম**, বসন্তাদি **ইরাপ্‌শনচয় বসিয়া গিয়া** মস্তিকের প্যারালিসিস কিংবা কন্‌ভাল্‌শন ( জিঙ্ক )।

**শিশুর ম্যারেজ্‌মাস** (Marasmus) :—অর্থাৎ শিশু দিন দিন শুকাইয়া যায়, বর্দ্ধিত হয় না বৃদ্ধের ন্যায় দেখায় ; উহার চর্ম্ম কুঞ্চিত ও লোলিত হইয়া পড়ে ( এব্রোটে )।

**উপযোগিতা** (Suitablity) :—শিশু, বৃদ্ধব্যক্তি, পাত্‌লা চুল, শিথিল মাংসপেশী, উত্তেজনা-রহিত শরীর।

**ঔষধের ক্রিয়াহীনতা** (Inactivity of Drugs) :—যদি দেখ তোমার উৎকৃষ্ট নির্ব্বাচিত ঔষধে কোন ফল হইতেছে না, তখন ওপিয়াম দুই এক মাত্রা প্রয়োগে **প্রতিক্রিয়া-শক্তি জাগ্রত হইবে** এবং তোমার নির্ব্বাচিত ঔষধে ফল পাইবে ( সালফার, কার্ব্ব-ভ, লারোসিরেসাস, সোরিণাম, ভেলিরিয়ান )

( সালফার সোরাধর্ম্ম সংশোধন করিয়া প্রতিক্রিয়া জাগরিত করে। এতৎ-সম্বন্ধে ইহাতে কোন কায না পাইলে সোরিণাম তৎক্রিয়া সমাধান করিবে )।

( যে স্থানে সঞ্জীবনী-শক্তির নিতান্ত হীন অবস্থা হেতু ঔষধের ক্রিয়ার বিঘ্ন হইতেছে, সে স্থানে লরোসিরেসাস নষ্ট প্রায় সঞ্জীবনী-শক্তি উদ্দীপন করিবে )

**অহিফেন-বিষ** (Opium Poisoning) :—অধিক পরিমাণে অহি-ফেন খাইলে, কিংবা খাইয়া বিষাক্ত হইলে—এতদ্দেশে অনেকে **টাটকা গোবর** জলে গুলিয়া খাইতে দেয়; তাহাতে বমনাদি হইয়া রোগী নির্ব্বিঘ্ন হয়। অনেকে বলেন গোবরের বিষ নাশক শক্তি হেতু অহিফেণে কোন কুফল ফলিতে পারে না। এতাদৃশ রোগীকে কদাচ **ঘুমাইতে না দিয়া** দুই ব্যক্তি দ্বারা দণ্ডায়মান অবস্থায় রাখিয়া অবিরত হাঁটাইতে থাকিবে; অহিফেন-বিষাক্ত রোগীকে শুইতে দিলেই বিপদের কথা। এতাদৃশ রোগীকে অবিরত মাঝে মাঝে (Strong) **কড়া কাফি** সেবন করান কর্ত্তব্য।

কলিকাতা মেডিক্যাল কলেজ হাঁসপাতালে কেলি-পারমাঙ্গেনাম নামক ঔষধ $\frac{1}{2}$ গ্রেণ প্রতি ঔন্স জলে মিশ্রিত করিয়া; সেই সলিউশন দ্বারা (Stomach Pump) ষ্টমাক-পাম্পযোগে পাকস্থলী পুনঃ পুনঃ ধৌত করাহয়—যতক্ষণ পর্য্যন্ত উহার বর্ণ অবিকৃত থাকে ততক্ষণ পর্য্যন্ত এই প্রকারে ধৌত করা আবশ্যক।

N. B. :—(অহিফেন কিংবা কোন উদ্ভিদ-পদার্থ, পেটে যে পর্য্যন্ত থাকিবে সে পর্য্যন্ত, উক্ত **সলিউশনের বর্ণ বিকৃত** হইয়া যাইবে। সুতরাং অবিকৃত বর্ণ দ্বারা জানা যায় যে, পেটে আর অহিফেন নাই )।

এই প্রক্রিয়া অতি সত্বর করিতে পারিলে অনেক রোগী বাঁচিয়া যায়।

ওপিয়ামের **উচ্চ শক্তি** (Higher Potency) এতাদৃশ রোগীতে কার্য্যকরী কি না তাহা আমরা এ পর্য্যন্ত দেখি নাই।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এপিস, বেল, হাইওস, ষ্ট্র্যামো; জিঙ্ক প্রভৃতির সদৃশ ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation) :—নিদ্রায় এবং নিদ্রান্তে ( এপিস, ল্যাকে ); ঘর্ম্মে; গরমে; ষ্টিমুলেণ্ট।

**উপশম** (Amelioration) :—ঠাণ্ডায়; অবিরত ভ্রমণে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

## স্মৃতি-সহায়।

দৃষ্টান্ত অনুযায়ী নিজে প্রস্তুত করিয়া অধ্যয়ন কর।

# পিট্রোলিয়াম। Petroleum.

## পার্ব্বতীয় তৈল বিশেষ (ROCK OIL.)

মহাত্মা **হানিমান** যাহা হইতে প্রুভিং করেন তাহা (Rangoon Rock Oil) রেঙ্গুন রক্ অয়েল; ইহা অতীব পাতলা হরিদ্রাভ তৈল।

**চর্ম্ম** (Skin) :—ইহা চর্ম্মরোগে **গ্র্যাফাইটিসের** সমতুল্য উৎকৃষ্ট ঔষধ। কর্ণের পশ্চাৎভাগস্থ সকেশ চর্ম্মে, স্ক্রোটামে, স্ত্রী-জননেন্দ্রিয়ে, নিম্ন-শাখাদ্বয়ে, হস্ত ও চরণে ইহার উৎকৃষ্ট অধিকার রহিয়াছে। এই সমস্ত চর্ম্ম-রোগ, শীতকালে বৃদ্ধি পায় এবং গ্রীষ্মকালে ভাল হইয়া যায়; এই ঔষধের এই **স্বভাব অতি গুরুতর লক্ষণ**; এই লক্ষণ কেবল চর্ম্মরোগে কেন, অপর কোন রোগ সহ বর্ত্তমান থাকিলে, তাহাও এই চর্ম্মরোগ সহ আরোগ্য হইয়া যাইবে।

**রোগি-তত্ত্ব** :—(১) :—একটী রোগীর নিম্নশাখায় প্রায় কুড়ি বৎসর যাবৎ

**একজিমা** রোগ ছিল। **শীতকালেই** উহা ভয়ানক **বৃদ্ধি** পাইত, তাহাকে ২০০ শত শক্তির **পিট্রোলিয়াম** দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**( ২ )** এই ঔষধে হস্তফাটা কয়েকটী রোগীও আরোগ্য লাভ করিয়াছে। তাহাদের একটী রোগীর **প্রাচীন উদরাময়** ছিল; কিন্তু জানা গেল যে তাহার প্রতি **শীতকালে** হস্তে **একজিমা** রোগ হইয়া থাকে এবং গ্রীষ্মকালে তাহা ভাল হইয়া যায়, এই লক্ষণ দৃষ্টে তাহাকে ২০০ শত শক্তি পিট্রোলিয়াম দেওয়াতে **একজিমা** সহ **উদরাময়ও** সত্বর সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

সর্ব্বাঙ্গে চর্ম্মের বেদনাতে স্পর্শাসহিষ্ণুতা, গাত্রে বস্ত্র দিতে পর্য্যন্ত বেদনা লাগে; সামান্য আঁচড় লাগিলেই উহা পাকিয়া উঠে ( হিপার )

( শীতকালে কিংবা ঠাণ্ডা বাতাসে—হিপারেরও বৃদ্ধি আছে )।

হস্তের চামড়া কর্কশ ও ফাটা ফাটা এবং উহা হইতে রক্ত নির্গত হয়; অঙ্গুলির অগ্রভাগস্থ চর্ম্ম প্রত্যেক শীতে, অল্প বা অধিক ফাটিয়া যায়।

চরণদ্বয়ে স্পর্শাসহিষ্ণুতা এবং উহা দুর্গন্ধময় ঘর্ম্মে ভিজিয়া যায় ( গ্র্যাফা, স্যানিকিউলা, সাইলি )।

শীত-ফাটাগুলি (Chillblains) কসানিযুক্ত এবং শীতকালে উহাতে জ্বালা ও অত্যন্ত চুলকাইতে থাকা।

হার্পিস (Herpes) বা বিসর্পিকা রোগ, পেরিণিয়াম (Perenium) হইতে উরু পর্য্যন্ত আক্রমণ করে এবং উহাতে চুলকানি ও জ্বালা।

চর্ম্মগুলি কর্কশ, ফাটা ফাটা, রক্তস্রাবযুক্ত, কসানিযুক্ত, অথবা শুষ্ক। পাণি ও চরণদ্বয়ের তলভাগে, জ্বালা ও গরম বোধ ( স্যাঙ্গুই, সালফার )।

*স্ত্রী ও পুরুষদিগের—(General) জননেন্দ্রিয়ের (Skin) চর্ম্মভাগ ঘর্ম্মযুক্ত।

শীতকালে হাতে পায়ের চর্ম্ম ফাটিয়া যাওয়া।

**উপযোগিতা** (Suitability) :—খিট্‌খিটে এবং ঝগড়াটেস্বভাব (নাক্স); সামান্যতেই ত্যক্ত হইয়া উঠা ( ইগ্নে, মোডোরি ); প্রত্যেক বিষয়েই ত্যক্ততা।

**যান** (Vehicles) :—গাড়ীতে, রেলে, জাহাজে পীড়ার বৃদ্ধি (কক্কু, স্যানি)।

**বজ্রপাত** (Thunderstorm) :—বজ্রপাত ইত্যাদি হেতু পীড়ার বৃদ্ধি ( ন্যাট্রাম-কার্ব্ব, ফস, সোরি )।

**আক্রমণ** (Attacks) :—লক্ষণ সহ হঠাৎ উপস্থিত হয়, এবং হঠাৎ চলিয়া যায় ( বেল, ম্যাগ্নে—ফস ) ( তদ্বিপরীতে—প্ল্যাটি, ষ্ট্যানাম )।

**নিদ্রা অথবা ডিলিরিয়ামে** (In Sleep or Delirium) :—মনে করে, তাহার একটী পা যেন **দ্বিগুণ বড় হইয়াছে**, অথবা অপর কোন ব্যক্তি যেন তাহার বিছানায়, তাহার পাশে শুইয়া আছে। বিছানায় দুইটী শিশু রহিয়াছে ( ভ্যালারি )।

**মাথাঘোরা** (Vertigo) :—উঠিয়া দাঁড়াইলে ( ব্রাই ), যেন মাতালের ন্যায়; নৌকা-দোলার ন্যায় অসুস্থাবস্থা ( ককুলাস )।

ইহা নৌকা-দোলা এবং জাহাজ-দোলা (Sea-Sickness) সম্বন্ধে উৎকৃষ্ট ঔষধ।

**শিরঃপীড়া** (Headache) :—অক্ষিপাট প্রদেশে সীসকবৎ ভারী বোধ হওয়া এবং তাহাতে মাথাবেদনা; বেদনা—চাপন এবং দপ্‌দপানিবৎ; মস্তকের ভিতর ঝি ঝিঁ লাগা বা আঘাত প্রাপ্তবৎ; বোধ হয় যেন উহা কাষ্ঠনির্ম্মিত।

**গ্যাষ্ট্র্যাল্‌জিয়া** (Gastralgia) :—গর্ভাবস্থা। পাকস্থলীতে শূন্য শূন্য বোধ; আহারান্তে বেদনার উপশম ( চেলিডো, এনাকার্ডি, সিপি )। বেদনায় চাপন বা আকর্ষণবৎ বোধ হওয়া।

**উদরাময়** (Diarrhœa) :—সবেগে হরিদ্রাবর্ণের জলবৎ মল নির্গমন; ইহার বৃদ্ধি বান্ধা কপি এবং দুষ্ট টক খাইলে, গর্ভাবস্থায়, আকাশের ঝড় জনিত অবস্থায়; দিবসে—উদরাময়ের এবং আমবাতের বৃদ্ধি।

চর্ম্মরোগ লুপ্ত হইয়া উদরাময় রোগ জন্মে।

**প্রাচীন বাতের পীড়াতে** (Chronic Rheumatism) :—রোগ-গ্রস্ত গ্রন্থিসমূহে এক প্রকার কড়্‌কড়্‌ শব্দ ( কষ্টিকাম )।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা সাল্‌ফার, গ্র্যাফাইটিস, কষ্টিকাম এবং লাইকোপোডিয়াম প্রভৃতি এণ্টিসোরিক ঔষধ সমূহের সমকক্ষ ঔষধ।

সীসক (Lead) দ্বারা বিষাক্ত হইলে, ইহা তাহার একটী উৎকৃষ্ট (Antidote) **এণ্টিডোট** বা **প্রতিষেধক ঔষধ**।

চর্ম্মরোগ শীতে বৃদ্ধি পায় এবং গ্রীষ্মে উপশমিত হয় ( এলুমিনা )।

**বৃদ্ধি** (Aggravation) :—শীত ঋতুতে ( এলুমিনা )।

**শক্তি** (Potency) :— ৩০শ, ২০০ শত।

# পিট্রোসিলিনাম। Petroselinum.

সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**মূত্রত্যাগ** (Urination) :—হঠাৎ এবং অত্যন্ত মূত্রত্যাগের বেগ ও ইচ্ছা ; ইউরেথ্রার প্রাচীন প্রদাহ, ব্লাডারের মুখ পর্য্যন্ত প্রসারিত হইলেই এই প্রকার মূত্রবেগ উপস্থিত হইয়া থাকে ( ক্যান্থ )।

শিশুর হঠাৎ এইরূপ মূত্রত্যাগের ইচ্ছা জন্মাতে লাফাইতে থাকে।

( হঠাৎ মলত্যাগের ইচ্ছা জন্য—এলোজ )।

**ইউরেথ্রা** (Urethra) :—ইউরেথ্রাতে অতীব চুলকাইতে থাকা এমন কি একটী কাঠি প্রবেশ করিয়া দিয়া ঐ চুলকানি নিবারণ করিতে ইচ্ছা যায়।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা ক্যানাবিস, ক্যান্থ, মার্ক সদৃশ ঔষধ।

**শক্তি** (Potency)—১২শ, ৩০শ, ২০০শত।

# ফস্ফরিক-এসিড। Phosporic-Acid.

ফস্ফরাস হইতে রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**উপযোগিতা** (Suitability) :—**গ্রাহ্যশূন্যতা** (Apathy) ; কথা বলিতে অনিচ্ছা অথবা অতি তাড়াতাড়ি কথা বলা। জীবনে প্রত্যেক কার্য্যেই ঔদাস্য বিশেষতঃ দুর্ব্বলতা এবং শীর্ণতা।

**শোক-দুঃখাদি** (Grief) :—শোক, দুঃখ, পরীক্ষায় ফেইল হওয়া, চিন্তা, খেদ, বাড়ীর জন্য ব্যাকুলতা, প্রেমে কিম্বা প্রণয়ে নৈরাশ্য ইত্যাদি জনিত রোগে **ফস্ফরিক-এসিডের** উৎকৃষ্ট **ক্রিয়া** রহিয়াছে (ইগ্নে)।

শোক দুঃখাদি জনিত হতজ্ঞান অবস্থায়, যে স্থলে **ইগ্নেশিয়া** দ্বারা ফল হয় নাই, সে স্থলে ফস্ফরিক-এসিড সুফল প্রদান করিয়াছে।

**শরীর-বর্দ্ধন** (Growth) :—শিশু এবং যুবকের যত বয়স, তাহা অপেক্ষা শরীর অধিকতর বর্দ্ধিত এব দীর্ঘতর ( ক্যাল্ক-ফস ) ; ( শরীর মোটা—ক্যাল্ক-কার্ব্ব )।

**শিরঃপীড়া** (Headache) :—শোক-দুঃখাদি জনিত কিংবা অবসন্নতা হেতু, এরূপ মাথা বেদনা যেন "কোন প্রকাণ্ড ভার দ্বারা মস্তকের ছাদটী ভাঙ্গিয়া যাইতেছে" ; শয়নে উহার উপশম ( ব্রাই, জেল্‌স, সাইলি ) ; স্কুলে অধ্যয়নরতা বালিকাদিগের অতিরিক্ত চক্ষু-ব্যবহার (Strain) হেতু মাথাবেদনা ( ক্যাল্ক-ফস, ন্যাট্রা-মি )। অক্ষিপাট প্রদেশে মাথাবেদনা এবং ঐ বেদনা ঘাড় পর্য্যন্ত প্রসারিত হয়, বিশেষতঃ অতীব শোক দুঃখ কিংবা স্নায়বীয় অবসন্নতা হেতু পীড়া।

---

মাথা বেদনায় দুর্ব্বল হইয়া পড়িয়া থাকে, কাহারও সহিত কথা বলিতে চায় না। হস্ত-মৈথুন অথবা অতিরিক্ত রতিক্রিয়া হেতু শিরঃপীড়া এবং নৈরাশ্য-সমুদ্রে সদা ভাসমান। যে সমস্ত শিশুর প্রকৃত বয়স হইতে, শরীর অধিকতর বর্দ্ধিত ও দীর্ঘ হয়, তাহাদের শিরঃপীড়া জন্মিলে, পড়াশুনার জন্য পীড়াপীড়ি করা উচিত নহে ; তাহাতে চিরকালের জন্য স্বাস্থ্য-ভঙ্গ হইতে পারে ! এতাদৃশ স্থলে ফস্ফরিক-এসিড উৎকৃষ্ট কার্য্যকরী ( ন্যাট্রা-মি, ক্যাল্‌ক-ফস )।

**ডিলিরিয়াম এবং অঘোর অবস্থা** (Delirium & Drowsiness) :—ইহা সাধারণতঃ **অবসন্নতাপূর্ণ**। রোগী অঘোর অচৈতন্যাবস্থায়, কিংবা অঘোর নিদ্রায়, কিংবা এরূপ ভাবে পড়িয়া থাকে যে, চারিদিকে যে কি ব্যাপার হইতেছে তাহা সে কিছুই জানে না ; কিন্তু **চৈতন্য করাইলে** জাগরিত হইয়া সমস্তই **বুঝিতে** পারে। ডিলিরিয়ামে বিড় বিড় করিয়া বকিতে থাকে ; জ্ঞান হইলে, ধীরে ধীরে উত্তর দেয় এব পুনরায় পূর্ব্বোক্ত ডিলিরিয়ামের অবস্থা প্রাপ্ত হয়।

N. B. :—টাইফাস **টাইফয়েড** জ্বর, অথবা প্লেগ ইত্যাদি রোগে উক্ত সমস্ত লক্ষণে এই ঔষধ উৎকৃষ্ট ফল প্রদান করিবে ; উক্ত লক্ষণগুলি সহ যদি রক্তযুক্ত মল থাকে তবে অবশ্য **ফস্‌ফরিক-এসিড** দিবে।

**মন্তব্য** :—কথিত অঘোর এবং গ্রাহ্যশূন্যাবস্থায়, টাইফয়েড আদি জ্বরে আর্ণিকা, ব্যাপ্‌টিসিয়া, ওপিয়ম, ফস্ফরিক-এসিড নির্দ্দেশিত হইয়া থাকে।

(কিন্তু **আর্ণিকার** অঘোর অবস্থা—ইহা অপেক্ষা(Deeper)**গাঢ়তর**)।

( ব্যাপ্‌টিশিয়া এবং আর্ণিকার উভয় রোগীকে ডাকিলে প্রকৃত-ভাবে উত্তর দিতে দিতে **ঘুমাইয়া পড়ে** দেখিবে )।

আর্ণিকার রোগীতে পেটাকিয়া এবং একিমোসিস দেখিবে, কিন্তু ফস্ফরিক এসিডের রোগীতে তাহা দেখা যায় না ; এবং ব্যাপ্‌টিশিয়ার রোগীতে শরীরের রস-রক্তাদি বিশ্লিষ্ট হইয়া যায় এবং তদ্ধেতুই মলমূত্রে অত্যন্ত দুর্গন্ধ জন্মে।

(**ওপিয়মের অঘোর** অবস্থা **সর্ব্বাপেক্ষা অধিক** এবং শ্বাসপ্রশ্বাসও মুখমণ্ডলের অবস্থাদি দ্বারা ইহাকে ফস্ফরিক-এসিড হইতে পৃথক করিয়া লওয়া যায় )।

( হাইওসায়েমাস্ ও নাক্স-মস্কেটার অঘোর অবস্থা যথা স্থানে বর্ণিত দেখ )।

**ইণ্টেষ্টাইন্স এবং উদরাময়** (Intestine & Diarrhœa )

পাকস্থলীতে ইহার তত অধিকার নাই, কিন্তু ইণ্টেষ্টাইনের উপর ইহার সুন্দর কার্য্য রহিয়াছে। ইহার উদরাময়ের এক আশ্চর্য্য বিষয় এই যে, বহুল পরিমাণ ভেদ এবং ঐ ভেদ অধিক দিন স্থায়ী হইলেও **রোগী দুর্ব্বল হয় না ;**

**ভেদ**—হলুদপানা জলের ন্যায়, অথবা সাদা ঘোলের ন্যায় ( আইওড )।

এই ভেদ প্রাচীন হউক কিংবা তরুণ হউক, এতৎসহ বেদনা কিম্বা তাদৃশ দুর্ব্বলতা দেখা যায় না। পেট ডাকা ও পেটফাঁপা, বাতকর্ম্ম সহ অসাড়ে মলত্যাগ ( এলোস, ন্যাট্রা-মি )।

**মন্তব্য** ঃ—যে স্থলে সঞ্জীবনী-শক্তি-সংরক্ষক তরল পদার্থচয়ের ধ্বংস হেতু দুর্ব্বলতা জন্মে তথায়—**চায়না** উৎকৃষ্ট ঔষধ ; তদ্ধেতু অতিরিক্ত শুক্রক্ষয় কিংবা অতীব ভেদজনিত দুর্ব্বলতায়—চায়না ভিন্ন উৎকৃষ্টতর ঔষধ নাই।

কিন্তু হস্ত-মৈথুনাদিজনিত যে (Debility) দুর্ব্বলতা, তাহা প্রকৃত **স্নায়বীয় দুর্ব্বলতা**—তাহাতে ফস্ফরিক-এসিডই কার্য্যকরী।

**হস্ত-মৈথুন** (Masturbation) :—বালকের কিশোর বয়সে, যৌবনের পূর্ব্বে যখন সামান্যভাবে শুক্র সঞ্চারিত হয়, তখন হস্ত-মৈথুনে যে কীদৃশ অনিষ্ট সাধিত হয়, তাহা বলা বাহুল্য তাহাতে অসংখ্য দুর্ব্বলতার চিহ্ন লক্ষিত হয় ;

এতাদৃশ অবস্থায় চায়না অপেক্ষা ফস্ফরিক-এসিডই উৎকৃষ্ট কার্য্যকরী—বিশেষতঃ এই অবস্থায় রোগী হতাশ ও নৈরাশ্যপূর্ণ হইলে।

( অতিরিক্ত ও অনিবার্য্য হস্ত-মৈথুনের ইচ্ছা থাকিলে—**আষ্টিলেগো** তাহা সংশোধন করিতে সক্ষম )।

"হস্তমৈথুনের রোগী কথা বলিবার বেলায় বক্ষঃস্থলে দুর্ব্বলতা বোধ করে"।

ষ্ট্যানামেও—এইরূপ বক্ষে দুর্ব্বলতা আছে বটে; কিন্তু বিচার না করিয়া তাহা প্রয়োগ করিও না। তোমার এতাদৃশ কিশোর বা যুবক রোগী, বিবাহিত কিংবা অবিবাহিত যাহাই হউক, তাহার যদি মানসিক দুর্ব্বলতা, গ্রাহশূন্যতা, অলিপ্ত মন, সহানুভূতিশূন্যতা, আলস্য কিংবা ঔদাস্যপূর্ণতা এবং নীরব নিস্তব্ধতা বা মৌনভাব হয়, বয়স অপেক্ষা তাহার শরীর বৃদ্ধি অধিকতর হইয়া থাকে, তবে তুমি তাহাকে—**ফস্ফরিক-এসিড** প্রদান করিলে, তাহার ভবিষ্যৎ জীবনের শুভ প্রদান করিবে এবং তাহাকে ক্ষয়-কাশির ভীষণ কবল হইতে রক্ষা করিতে সক্ষম হইবে নিশ্চয় কথা।

আবার বলিতেছি, যদি তাহার কাশ রোগ জন্মিয়া থাকে এবং ঐ গয়ের বহুল পরিমাণ, পূঁয কিংবা দুর্গন্ধযুক্ত হয়, তবে তাহাকে **ফস্ফরিক-এসিড** না দিয়া কদাচ ক্ষান্ত থাকিবে না (ষ্ট্যানামের গয়ের—গাঢ়, ভারী এবং মিষ্ট স্বাদযুক্ত)।

এই স্থলে হস্ত-মৈথুন অথবা অত্যধিক রতিক্রিয়া এবং বয়স অপেক্ষা অতিরিক্ত বৃদ্ধি—এই দুইটী ফস্ফরিক-এসিডের **পথপ্রদর্শক।**

**মূত্র** (Urine) :—ইহার প্রধানতঃ দুই প্রকার মূত্র; **দুগ্ধবৎ মূত্র** এবং **বহুল পরিমানে পরিষ্কৃত** মূত্র; স্নায়বীয় অবসন্নতা হেতু এতাদৃশ পরিষ্কৃত মূত্র হইয়া থাকে। যদি শিরঃপীড়া থাকে—তবে এই পরিষ্কৃত মূত্র হইলে রোগী উপশম বোধ করে ( জেল্‌স )।

কাইলাস মূত্রের ন্যায় দুগ্ধবৎ মূত্রে জেলির ন্যায় পদার্থ এবং রক্তের টুক্‌রা সকল থাকিলে তাহাতে এতদ্বারা বিশেষ ফল পাইবে। মূত্র শীঘ্র উৎপাদিত হইয়া বিশ্লিষ্ট হয়।

রাত্রিতে বহুল পরিমাণ জলবৎ পরিষ্কৃত প্রস্রাব; উহা অতি অল্প সময়ের মধ্যে **ঘোলা** হইয়া উঠে ( ফস্ফেট্ আদি স্নায়বীয় ধ্বংস পদার্থ বর্ত্তমানে )।

N. B. :—**হিষ্টিরিয়া জনিত** রোগীর রোগ অন্তে, বহুল প্রস্রাব হইলে—**ইগ্নেশিয়া** উৎকৃষ্টতর।

**স্নায়ু** (Nerve) :—দুর্ব্বলতা, শরীর ও হস্ত পদাদির **কম্পন,** চলিবার বেলায় পদনিক্ষেপণে ভুল করিয়া এবং উপরে উঠা ও নামিবার বেলায় সিঁড়ি ভুল করিয়া পড়িয়া যাইবার উপক্রম হয়; প্রায়ই শুইয়া থাকিতে চায়।

ইহা **নিউর‍্যাল্জিয়া** নামক স্নায়বীয় রোগে উৎকৃষ্ট ঔষধ।

শাখা সমস্তের স্নায়ুতে অতি উৎকট বেদনা।

এম্পুটেশনের (Amputation) পর ষ্ট্যাম্প (Stump) মধ্যে স্নায়বীয় বেদনা জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ (সিপা)।

**অস্থিরোগ ইত্যাদি** (Bone Diseases) :—অস্থিতে স্ক্রফুলা, উপদংশ কিংবা পারদের অপব্যবহার জনিত প্রদাহ; পেরিয়ষ্টিয়ামের প্রদাহ হেতু—জ্বালা, চর্ব্বণবৎ এবং ছিন্নবৎ বেদনা।

শিশুদের স্ক্রফুলাজনিত হিপ্‌সন্ধির রোগ, ভার্টিব্রিদিগের কেরিজ্‌ হেতু মেরুদণ্ডের বক্রতা, অপুষ্টাস্থি এবং পেরিয়ষ্টিয়ামের বেদনা রাত্রিতে বৃদ্ধি।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র।

## ফস্ফরাস্। Phosphorus.

**প্রস্তুত-প্রকরণ** (Preparation) :—ফস্‌ফরাস বাণিজ্যোৎপন্ন দ্রব্য বিশেষ, পার্ব্বতীয় নানাবিধ প্রস্তর সহ মিশ্রিত এবং অস্থি মধ্যে অধিক পরিমাণ থাকে; তাহা হইতে ইহা চোয়াইয়া বাহির করা হয় এবং রাসায়নিক ক্রিয়া দ্বারা সংশোধিত করিয়া বিক্রয় জন্য পাঠান হয়।

**উপযোগিতা এবং মূর্ত্তি** (Suitability & Features) :—(১) ফস্ফরাসের উপযুক্ত রোগীর চেহারা—লম্বা, পাত্‌লা, উগ্রস্বভাব, গৌরবর্ণ, লাল অথবা কটা চুল, স্বল্পেই পরিষ্কার রূপে বুঝিবার ক্ষমতা, সামান্যতেই উত্তেজিত।

(২) লম্বা, পাত্‌লা যক্ষ্মাক্রান্ত রোগীর চক্ষের ভ্রূগুলি এবং চুল কোমল এবং সংখ্যায় অত্যন্ত অধিক।

(৩) পাত্‌লা, লম্বা স্ত্রীলোক, একটু কুঁজোপানা হইয়া থাকে।

(৪) যুবক প্রকৃত বয়স অপেক্ষা অধিক বড় দেখায় এবং একটু কুঁজোপানা হইয়া চলে বা থাকে।

(৫) দুর্ব্বল, (Nervous) নার্ভাস ব্যক্তি ম্যাগ্নেটাইজ্‌ড (Magnetized) অর্থাৎ মেস্‌মেরাইজ্‌ড হইতে ভালবাসে ( সাইলি )।

N. B.:—ক্যাল্‌কেরিয়া-কার্ব্বনিকার ন্যায়—ফস্‌ফরাসের রোগী মোটা নহে; ক্যাল্‌কেরিয়া-ফস্‌ফরিকা ঔষধস্থ ফস্‌ফরাস—ক্যালকেরিয়ার মেদ-বৃদ্ধি ক্ষমতা হরণ করে।

**অর্গ্যান্‌স্‌ (Organs) অর্থাৎ যন্ত্রচয়**:—শরীরের এমন যন্ত্র কিংবা টিস্থ নাই, যাহাতে ফস্‌ফরাসের কার্য্য লক্ষিত না হয়; চর্ম্ম হইতে শরীরের অভ্যন্তরস্থ প্রত্যেক অণুতে অণুতে এবং সূত্রে সূত্রে ইহার কার্য্য দেখিতে পাইবে।

**জ্বালা (Burning)**:—জ্বালা সম্বন্ধে ফস্‌ফরাস একটী প্রধানতম ঔষধ ( আর্স, সাল্‌ফ ); এই জ্বালা স্নায়ুবিধানের সহিত বিশেষ সম্পর্কিত রহিয়াছে।

অতীব জ্বালা; এই জ্বালা উত্তাপ সহচর না হইতেও পারে; কখন বা প্রখর জ্বর সহও হইতে পারে; কখন বা কোন ম্যালিগ্‌ন্যাণ্ট পীড়ার সহযোগী হইতে পারে।

"বোধ হয় যেন অতি তীক্ষ্ণ তাপ পৃষ্ঠদেশ দিয়া উঠিতেছে"; মেরুদণ্ডের স্থানে জ্বালা বোধ; দুই (Scapular) স্ক্যাপুলার অন্তর্ব্বর্ত্তী স্থানে জ্বালা ( লাইকোপোডিয়াম্‌ ); ( বরফ স্পর্শিত স্থানের ন্যায়—ল্যাক্‌ন্যান্থিস )।

হাত ও পায়ের জ্বালা ( ল্যাকে, সাল্‌ফ ); হস্ত আবৃত রাখিতে পারে না; জ্বালা—হস্ত হইতে আরম্ভ হইয়া মুখমণ্ডল পর্য্যন্ত যায়। বক্ষে এবং ফুসফুস মধ্যে জ্বালা; শরীরের প্রত্যেক যন্ত্রে অথবা টিস্থতে জ্বালা ( আর্স, সাল্‌ফ )।

শরীরের বিভিন্ন প্রদেশে, বিশেষতঃ চর্ম্মে জ্বালা; তৎসহ অস্থিরতা এবং ব্যাকুলতা, বিশেষতঃ সূর্য্যাস্তের পরে অথবা সূর্য্যোদয়ের পূর্ব্বে।

**ফস্‌ফরাসের জ্বালা**—স্নায়ুবিধান এবং স্পাইনাল কর্ডের পীড়াচয় হইতেও হইতে পারে, অথবা অন্যান্য প্রকারেরও হইতে পারে। **জিঙ্কের** জ্বালার ন্যায় ফস্‌ফরাসের জ্বালাও, রোগীর কেবল নিজেরই অনুভব হইয়া থাকে।

**স্নায়ুবিধান এবং মন (Nervous System & Mind)**:—মস্তিষ্ক, মন এবং স্নায়ুবিধানের উপর ফস্ফরাসের অতি প্রধান কার্য্য রহিয়াছে।

ইহা মস্তকাদির কেন্দ্রস্থানে প্রবেশ করিয়া কার্য্য করিয়া থাকে; মস্তিষ্ক এবং স্পাইনেল কর্ডের (Atrophy) য়্যাট্রফি এবং সফেনিং (Softening) অর্থাৎ ধ্বংসন রোগে ও তাহাদের আনুষঙ্গিক শয্যাশায়ী অবস্থা, দুর্ব্বলতা, কম্পন, ঝিঁ ঝিঁ ধরা, প্যারালিসিস, লোকোমোটর য়্যাটাক্সিয়া ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

এই সমস্ত পীড়া, তরুণ কিংবা প্রাচীন, উভয়ই হইতে পারে। শরীরের রক্ত ও অন্যান্য সঞ্জীবনী-শক্তি-রক্ষক তরল পদার্থের ক্ষয় হেতু ক্লান্তি ও দুর্ব্বলতা।

**মন ও মস্তিষ্কগত লক্ষণ** (Mind & Sensorium) :—প্রায় সর্ব্বদাই মনের অত্যন্ত ব্যাকুলতা ও অস্থিরতা (একোন, আর্সেনিক); এ স্থানে স্মরণ রাখিও, মনের এই অবস্থা, ভাবী কোন অবস্থার পূর্ব্ববর্ত্তী লক্ষণ হইবে। মস্তিষ্কের সফেনিং আদি উপস্থিত হইতে পারে এবং তৎসহ ঔদাস্য এবং গ্রাহ্য-শূন্যতা, স্থবিরতা, কথা বলিতে অনিচ্ছা, একেবারে কথা না বলা, অথবা অতি ধীরে কথা বলা ইত্যাদি লক্ষণচয় দেখা দেয়।

এতাদৃশ রোগী একা থাকিতে ভয় পায়; ভয়ে জড়সড়, অন্ধকারে যাইতে ভয়, বজ্রপাতাদি কালে ভয় ইত্যাদি তাহার প্রধান **লক্ষণ** হইয়া উঠে। এই অবস্থাচয় মস্তিষ্কাদির ইরিটেশন অবস্থা হইতে আরম্ভ হয় এবং শেষ অবস্থায় ক্রমে, উৎসাহ ও আশা ভরসা এবং শারীরিক ও মানসিক পরিশ্রম বিসর্জ্জন দেয়; সমস্ত বিষয়েই নিতান্ত ঔদাস্য, জীবনে ক্লান্তি, ভবিষ্যৎ অন্ধকারময়; পূর্ব্বের ন্যায় আর তাহার পরিষ্কার বিবেচনা-শক্তি থাকে না।

পড়াশুনা কিংবা অন্য কোন মানসিক কার্য্যে—আর মনোনিবেশ হয় না। ভাবের আর তেমন স্ফুরণ হয় না, অথবা একেবারেই ভাবশূন্য হইয়া যায়।

কোন কোন রোগী কামোন্মত্ত হইয়া পড়ে, এমন কি নির্লজ্জ ভাবে অনেক কার্য্য করিয়া বসে (হাইওসায়েমাস)। মন ও মস্তিষ্কের উপর ফস্ফরাসের যেমন কার্য্য রহিয়াছে, অন্য ঔষধে তেমন আছে কি না সন্দেহ।

**টাইফয়েড লক্ষণ** (Typhoid Symptoms) :—টাইফয়েড জ্বরে, বিশেষতঃ তৎসহ নিউমোনিয়া ইত্যাদি হইয়া অঘোর অচৈতন্যাবস্থা এবং বিড়্ বিড়্ করিয়া বকা সহ ডিলিরিয়াম হইলে ফস্ফরাস উৎকৃষ্ট ঔষধ।

( নিদ্রার পর বৃদ্ধি—ল্যাকে )।

**মাথাঘোরা** (Vertigo) **ইত্যাদি** :—ইহা মাথাঘোরা সম্বন্ধে অতি উৎকৃষ্ট ঔষধ—বিশেষতঃ বৃদ্ধদিগের। মস্তিষ্কের প্রাচীন কন্‌জেচ্‌শন; মস্তিষ্কের অভ্যন্তরে জ্বালা বোধ।

বোধ হয় এই জ্বালা এবং কন্‌জেচ্‌শন যেন, স্পাইন হইতে মস্তিষ্ক দিকে উত্থিত।

**পঞ্চেন্দ্রিয়** (Sensitiveness) :—শব্দ, গন্ধ, আলো, স্পর্শ ইত্যাদিতে অতি সহজেই উত্যক্ত হয় এবং ক্রমে যান্ত্রিক পরিবর্ত্তনে ইন্দ্রিয়দিগের সঞ্চালন এবং বোধ-শক্তি নষ্ট হইতে থাকে।

প্রথমোক্ত উত্যক্ত অবস্থায়, রোগী অবিরত নড়া চড়া করিতে থাকে। বসিয়া কিংবা দাঁড়াইয়া কদাচ মুহূর্ত্তেক স্থির থাকিতে পারে না; তাহার সমস্ত শরীরই যেন স্থিরতাশূন্য ( জিঙ্কামের—কেবলচরণদ্বয় অস্থির )।

**রক্তাদি** (Blood) :—শরীরের রক্ত বিকৃত কিংবা হীনাবস্থাপন্ন হইয়া উঠে ও তাহাতে ক্লোরোসিস এবং পার্ণিসাস **এনিমিয়া** ইত্যাদি রোগ জন্মে; ইহাতে রোগী রক্তহীন অথবা মোমের ন্যায় পিংশে কিংবা ক্ষীণ রক্ত দেখায়; তৎসঙ্গে শোথ অথবা ফুলো ফুলো ভাব হইয়া উঠে ( কেলি-কার্ব্ব, এপিস )।

( কেলি-কার্ব্বের রোগীর উপরের অক্ষিপত্র অতীব শোথপূর্ণ হইয়া, জলপূর্ণ থলিয়ার ন্যায় দেখায় ); ( এপিসের প্রায়ই নিম্ন অক্ষিপত্র ঐরূপ শোথযুক্ত হয় )।

(কিন্তু ফস্ফরাসের রোগীর চক্ষুদ্বয়ের চতুস্পার্শ্ব ও মুখমণ্ডল শোথপূর্ণ দেখা যায়)।

**রক্তস্রাব** (Hæmorrhages) :—রক্তে বিকৃত, বিধ্বংস অবস্থা হওয়াতে হিমরেজ অর্থাৎ রক্তস্রাব হইয়া থাকে; চর্ম্মের নীচে পার্পিউরা-হিমরেজিকা নামক রক্তের দাগ অর্থাৎ প্যাচ (Patches) সকল দেখিতে পাওয়া যায়। অনেক সময় অতি ক্ষুদ্র ও সামান্য ক্ষত হইতে ভয়ানক ও বহুল পরিমাণ রক্ত-স্রাব হয় ( ক্রিয়োজো, ল্যাকে )।

এতাদৃশ রক্তস্রাব হিমোরেজিক ডায়থেসিস ( Hæmorrhagic Diathesis ) অর্থাৎ রক্তস্রাবের প্রবণতাযুক্ত ধর্ম্মবিশিষ্ট শরীরেই হইয়া থাকে; এইপ্রকার ক্ষুদ্র ক্ষত হইতে রক্তস্রাবে অনেকের প্রাণ পর্য্যন্ত নষ্ট হইতে পারে।

ফাইব্রইড, ফাঙ্গোইড, ক্যান্সার ইত্যাদি টিউমার হইতেও ভয়ানক রক্তস্রাবে জীবন সংশয় হয়। প্রায় প্রত্যেক মিউকাস ঝিল্লী হইতে রক্তস্রাব।

রক্তস্রাব বহুল এবং পুনঃ পুনঃ; অবাধিতরূপে কতকগুলি রক্ত নির্গত হইয়া, আবার কতক সময় জন্য থামিয়া থাকে।

ঋতুস্রাব, সময় কালে না হইয়া তৎপরিবর্ত্তে নাসিকা কিম্বা ফুস্‌ফুস দিয়া প্রতিনিধি (Vicarious) স্রাবরূপে রক্তস্রাব।

জরায়ুর ক্যান্সার হইতে রক্তস্রাব; মেট্রোরেজিয়া; স্তন হইতে রক্তস্রাব; অন্যান্য প্রকার প্রতিনিধি-স্রাব।

হিমপ্‌টিসিস; নাসিকা, পাকস্থলী, মলদ্বার, ইউরেথ্‌রা ইত্যাদি হইতে রক্ত-স্রাব। যক্ষ্মা রোগে ফুস্‌ফুস ইত্যাদি হইতে রক্তস্রাবে ইহা বিশেষ ফলপ্রদ।

**রোগি-তত্ত্ব** ঃ—পাথুরিয়াঘাটার যোগেশ বাবুর ভ্রাতা গোবিন্দ বাবুর যক্ষ্মায় যে অতি কৃচ্ছ্রসাধ্য **হিমপ্‌টিসিস্‌** হইয়াছিল, তাহাতে ফস্ফরাস প্রয়োগে আমরা আশ্চর্য্য ফল পাইয়াছিলাম। এই রোগী ইতঃপূর্ব্বে প্রধানতম এলোপ্যাথিক চিকিৎসক মহাশয়গণ দ্বারা চিকিৎসিত হইয়াছিল, কিন্তু তাহাতে কোন ফলই হয় নাই।

টাইফয়েড ইত্যাদি **জ্বরে**—অনেক সময় **রক্তবাহি** হইলে ফস্ফরাস দ্বারা বিশেষ ফল পাইবে।

ফস্ফরাস **রক্তস্রাব** সম্বন্ধে একটী উৎকৃষ্ট ঔষধ; যে কোন স্থানের রক্ত-স্রাবেই ইহা ব্যবহৃত হইতে পারে।

**অস্থি** (Bone) :—নিক্রোসিস (Necrosis) রোগে, বিশেষতঃ নিম্ন মাঢ়ীর অস্থির এবং ভার্টিব্রির নিক্রোসিস হইলে ইহা এক প্রধান ঔষধ।

( টিবিয়া (Tibia) অস্থির একটী নিক্রোসিস রোগী বহুকাল এই রোগে ভুগিয়া পরে ফস্ফরাস দ্বারা আরোগ্য লাভ করে )।

**ধ্বংস টিস্যু** (Tissue Destruction) **ইত্যাদি** :—যকৃৎ, হৃৎপিণ্ড, কিড্‌নী ইত্যাদির মেদাপজনন ও তদানুষঙ্গিক এনিমিক অবস্থায় ইহা অতি ফল-প্রদ। সাধারণতঃ শীর্ণ, ক্ষীণ অবস্থা এবং শিশুদিগের "ম্যারাজ্‌ম্যাস" অর্থাৎ শরীর শুষ্ক ও শীর্ণতা প্রাপ্ত হইলে—ফস্ফরাস দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**বধিরতা** (Deafness) :—এক প্রকার আশ্চর্য্য বধিরতা এই যে, মনুষ্যের কথা শুনিতে পায় না কিংবা কম শুনে—ইহা ফস্ফরাসের বিশেষ লক্ষণ।

**নাসিকা** (Nose) :—**প্রাচীন** সর্দ্দিযুক্ত রোগী এবং প্রায়ই সে নাক ঝাড়িলে, অল্প অল্প রক্ত পড়িতে থাকে; তজ্জন্য তাহার রুমাল প্রায় সর্ব্বদাই রক্তে সিক্ত দেখা যায়

**কপোল** (Cheek) :—নিউমোনিয়া রোগে, ফুস্ফুসের যে দিকে নিউ-মোনিয়া হয় সেই দিকের কপোল **লালবর্ণ** দেখায় ( স্যাঙ্গুইনেরিয়া )।

**গলার অভ্যন্তর** (Intererior Throat) :—কোন খাদ্য গলাধঃকরণের সময় তাহা তৎক্ষণাৎ উল্‌টিয়া বাহির হইয়া আইসে ( এলুমিনা )।

**ক্ষুধা** (Appetite) :—পুনঃ পুনঃ আহার না করিয়া থাকিতে পারে না ; ক্ষুধায় মূর্চ্ছা ; খাইতে খাইতে তৎক্ষণাৎই আবার পুনরায় ক্ষুধার উদ্রেক হয় ; রাত্রিকালেও ক্ষুধা হয় এবং তাহাতে সে নিতান্তই না খাইয়া থাকিতে পারে না আহার করিলে শান্তি পায় বটে, কিন্তু পুনরায় অতি শীঘ্র ক্ষুধা লাগিয়া উঠে ( আইওডিন, চেলিডোনিয়াম, পিট্রোলিয়াম ইত্যাদি )।

ক্ষুধায় না খাইলে পাকস্থলীতে শূন্য শূন্য বোধ ( ইগ্নে,হাইড্রাস্‌টিস, সিপিয়া ইত্যাদি ) ; কিন্তু ফস্ফরাসের এই প্রকার **শূন্য শূন্য বোধ** আহার দ্বারা উপশমিত না হইলে, সমস্ত উদরে প্রসারিত হয়।

**তৃষ্ণা** (Thirst) :—পাল্‌সেটিলার ন্যায় শীতল বস্তু খাইতে ইচ্ছা হয় বটে, কিন্তু খাইবার পর গরম হইবামাত্র উহা বমন হইয়া উঠিয়া যায়। **শীতল জল** পাকস্থলীর ভিতর কিছুকাল থাকিয়া **গরম হইবামাত্র তৎ-ক্ষণাৎ বমন** হইয়া যায়। ইহা ফস্ফরাসের একটী প্রধানতম লক্ষণ, এমন কি বরফ খাইলেও উহা গরম হইবামাত্র **গরম জল** রূপে বমন হয়।

এইরূপ বমন সহ, অদম্য তৃষ্ণা এবং পেটে জ্বালা—অনেক **ওলাউঠা** রোগীতে এতদ্দেশে দেখা যায় ; তাহাতে ৩০শ, শক্তির ফস্ফরাস প্রদানে আমরা অনেক সময় কৃতকার্য্যতা লাভ করিয়াছি।

**মল এবং উদরাময় ইত্যাদি** ( Stool & Diarrhœa ) :—মল জলবৎ, বহুল এবং জলের কলের মুখ হইতে জল পড়ার ন্যায় নির্গত হইতে থাকে ; তৎসহ সাদা সাদা সাগুর ন্যায় অথবা **চর্ব্বির বাতির কণার ন্যায়** সমস্ত দেখা যায়। **মল** রক্তময় এবং তাহাতে বেঙের ডিমের ন্যায় সাদা সাদা থাকে।

**মল** অসাড়ে হা **করা মলদ্বার দিয়া চোয়াইয়া** পড়িয়া থাকে। মলদ্বার অত্যন্ত হা করা ( এপিস্ ) এবং তাহা দিয়া রক্তামাশয়ের মল নির্গত হয় এবং তৎসহ কুন্থন বেগ বর্ত্তমান থাকে।

**ফস্ফরাসের মল** নানাজাতীয়। বৃদ্ধদের প্রাতঃকালীন উদরাময়। মল সবুজবর্ণ মিউকাসযুক্ত; সবুজ আভাযুক্ত মল—অনেকক্ষণ থাকিলে নীলবর্ণ হইয়া যায়; সাদাবর্ণ জলবৎ; সবুজবর্ণ জলবৎ; হরিদ্রাবর্ণ জলবৎ; অজীর্ণ মল; রক্ত এবং পূঁযপূর্ণ; মাংস ধোয়া জলের ন্যায় (হ্রাস); বহুল; পর্য্যায়-ক্রমে কোষ্টবদ্ধ ও উদরাময়। উষ্ণ; সবেগে নির্গত, দুর্গন্ধময়।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation):—বিষ্ঠা সরু, লম্বা শুষ্ক, জিমৃড়ে—যেন কুকুরের মল (ষ্ট্যাফি)। মল অত্যন্ত কষ্টকর, কুন্থনে নির্গত (কষ্টি)।

**রতিক্রিয়া** (Coitous):—স্ত্রী এবং পুরুষ—উভয় জাতিতেই অত্যন্ত রতিক্রিয়া জন্য উত্তেজনা। কোন কোন রোগীতে ঐ ইচ্ছা এত অদম্য হইয়া উঠে যে, তাহাতে সে উন্মাদপ্রায় হইয়া যায় এবং নানাপ্রকার ব্যাভিচারে প্রবৃত্ত হয়।

আবার এতদ্বিপরীতে এই ইচ্ছা দুরারোগ্য **ধ্বজভঙ্গে** পরিণত হয় এবং এই অবস্থায় সম্পূর্ণ ক্ষমতা রহিত সত্বেও, রতিস্পৃহা বর্ত্তমান থাকে; এই সহ অন্য নানাবিধ লক্ষণও দেখা যায়।

**রোগি-তত্ত্ব ঃ**—অতি কঠিন **ধ্বজভঙ্গ** রোগীতে আমরা ১০০০ সহস্র শক্তির ৫টী গ্লবিউল ১ মাত্রায় প্রয়োগ করিয়া আশাতীত ফল পাইয়াছি। কদাচিৎ ২য় মাত্রা ব্যবহার করিতে হইয়াছে।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রচয়** (Respiratory Organs):—

**(১) স্বরযন্ত্র এবং লেরিংস** (Pharynx & Larynx):—অত্যন্ত **স্বরভঙ্গ** ইহার একটী প্রধান লক্ষণ; এতৎরোগী **উচ্চৈঃস্বরে** কথা বলিতে পারে না, সন্ধ্যা এবং প্রথম রাত্রিতে স্বরভঙ্গ বৃদ্ধি পায়। লেরিংসে বেদনা, কথা বলিতে **বেদনা বৃদ্ধি** পায়। অথবা বেদনার জন্য কিছুমাত্র কথা বলিতে পারে না।

**(২) ক্রুপ** (Croup):—ক্রুপ রোগে একোনাইট কিংবা স্পঞ্জিয়া দ্বারা ফল না পাইলে এতদ্দারা ফল পাইবে; যদি ক্রুপরোগ—ব্রঙ্কাই এবং ফুসফুস পর্য্যন্ত প্রসারিত হইয়া থাকে; তবে ফস্ফরাস্‌কে তাহার অমূল্য ঔষধ বলিয়া জানিবে; এবং যদি দেখ পীড়া কতক সাম্য হইয়াছে মাত্র, তথনও ফস্ফরাস দ্বারা উৎকৃষ্ট কার্য্য সম্ভাব্য। ফস্ফরাসের রোগীর স্বরভঙ্গ, প্রত্যেক সন্ধ্যাকালে হইয়া থাকে এবং উহা রিল্যাপ্স (Relapse) হওয়া ধর্ম্মাক্রান্ত।

**(৩) ব্রঙ্কাইটিস এবং কাশি** (Bronchitis & Cough) :—ইহাতে কাশি যেন আঁটিয়া থাকে; সন্ধ্যায়, রাত্রি দুই প্রহরে, কথা বলিতে, হাসিতে, উচ্চরবে পড়িতে, ঠাণ্ডা বাতাসে এবং বাম পাশে শয়নে বৃদ্ধি পায় ( ড্রসি, ষ্ট্যানাম্ )।

কাশিতে নিতান্ত কষ্ট উদ্ভব হয় বিধায়, কাশি আসিলে বহু চেষ্টা করিয়া কাশি দমন রাখিতে প্রয়াস পায়; কাশি আসিবে বলিয়া—সে যেন ভয়ে ব্যাকুল হইয়া আঁকা বাঁকা করিতে থাকে ( এই লক্ষণ অবলম্বনে বাগবাজারের বাবু হেমচন্দ্র দের পুত্রের জ্বর সহ কাশিতে আমরা সন্তোষকর ফল লাভ করিয়াছি )। কাশিতে সমস্ত শরীরে ঝাঁকি লাগে। গরম ঘর হইতে ঠাণ্ডা বাতাসে যাওয়ায় কাশি ( তদ্বিপরীতে—ব্রাই )।

**(৪) ফুসফুস** (Lungs) :—ফুস্ফুস প্রাচীন এবং তরুণ পীড়ায় আক্রান্ত হইলে, শ্বাসপ্রশ্বাসে কষ্ট হয় এবং বক্ষঃস্থলে কোনরূপ বোঝা চাপনের ন্যায় কষ্ট বোধ হয়। ইহা **ব্রঙ্কো-নিউমোনিয়ার** জন্য একটী অত্যুৎকৃষ্ট ঔষধ।

যে নিউমোনিয়া রোগে ভাল চিকিৎসা হয় নাই, কিম্বা অচিকিৎসা হইয়াছে তাহাতে ফস্ফরাস দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

তরুণ নিউমোনিয়াদি ফুস্ফুস-রোগচয় যদি দেখ **নাসিকার পক্ষদ্বয় নিশ্বাস প্রশ্বাস সহ উঠাপড়া** করিতেছে—তখন ফস্ফরাস্‌কে এক মহৌষধ জানিবে ( লাইকো, চেলিডোনিয়াম ); আমরা এই লক্ষণ অবলম্বনে অনেক রোগী আরোগ্য করিয়াছি। দক্ষিণ ফুস্ফুসের নিম্নার্দ্ধে নিউমোনিয়া হইলে, ফস্ফরাস অতি উৎকৃষ্ট ঔষধ জানিবে ( লাইকো, চেলিডো )।

অনেকে বলেন নিউমোনিয়ার **হিপাটিজেশন আরম্ভ হইলে** ফস্ফরাস যদি সেই সময় দেওয়া যাইতে পারে, তবে রোগ আর বৃদ্ধি হইতে না পারিয়া আরোগ্য পথে যাইবে। আবার অনেকে বলেন, হিপাটিজেশন সম্পূর্ণ হইয়া গেলেও ফস্ফরাস দ্বারা উহা তরল এবং শোষিত হইয়া রোগী আরোগ্য লাভ করিবে।

যদি দেখ হিপাটিজেশন্ তরল হইতে আরম্ভ হইয়াছে, তখন এণ্টি-টার্ট, সাল্‌ফার এবং লাইকোপোডিয়াম দ্বারা বিশেষ ফল লাভ হইবে।

**(৫) প্লুরাইটিস** (Pleurites) :—বাম পাশের এই রোগে সূচিকাবিদ্ধবৎ

বেদনা হয় এবং বামপাশে শয়নে উহার বৃদ্ধি হইয়া থাকে ; বক্ষরোগে **বাম পার্শ্বে শয়নে বৃদ্ধি**—ইহা ফস্ফরাসের একটি সিদ্ধিপ্রদ লক্ষণ বলিয়া জানিবে। সামান্য ঠাণ্ডাতেই বেদনার বৃদ্ধি ; খোলা বাতাস সহ্য হয় না।

(৬) **টিউবারকিউলোসিস বা যক্ষ্মারোগ** (Tuberculosis or Pthysis) :—এই রোগজনিত হিমপ্‌টিসিস হইলে—ফস্ফরাস দ্বারা আমরা বিশেষ উপকার পাইয়াছি, বিশেষতঃ প্রাচীন বয়সের পীড়ায়। যক্ষ্মা-রোগের অঙ্কুরে ফস্ফরাস দিলে, অনেক সময় রোগ প্রস্ফুটিত হইতে পারে না।

অনেকে বলেন রোগ প্রকাশ হইলেও ফস্ফরাস দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে ; তবে কথিত দুই অবস্থাতেই ফস্ফরাসের **উচ্চ শক্তি** ব্যবহার করা কর্ত্তব্য, নিম্নশক্তি ব্যবহারে অপকার সম্ভাবনা।

**কেশ** (Hair) :—গোছায় গোছায় চুল উঠিয়া যাওয়া ; কোন এক স্থানে টাক পড়া ; খুস্কি উঠিতে থাকা ( লাইকো )।

**জলে** (Water) :—গরম জলে হাত রাখিলে ঝিঝমিঝি উপস্থিত হয়। ( ঠাণ্ডা জলে হাত রাখিলে হাঁচে এবং সর্দ্দি লাগে—ল্যাক্‌-ডিফ্লো )।

**গর্ভাবস্থা** (Pregnancy) :—জল খাইতে পারে না, জল দেখিলেও তন্দ্রার বমি আইসে ; সেই জন্য এমন কি স্নান করিবার সময়ও চক্ষু বুজিয়াই স্নান করে ( লাইসিন )।

**ঘর্ম্মে** গন্ধকের গন্ধ ; নিম্ন মাঢ়ীর অস্থির বামদিকের নিক্রোসিস।

মস্তক, বক্ষ, পাকস্থলী এবং সমস্ত উদর ইত্যাদির মধ্যে **শূন্য শূন্য বোধ** Coneness) :—যেন উহাদের মধ্যে কিছুই নাই।

**রোগের কারণাদি** (Causes):—টাইফস এবং নিউমোনিয়াদি রোগের ন্যায় হঠাৎ উৎপন্ন রোগনিচয়ে ; হাম-বসন্তাদি রোগ এবং (Croup) ক্রুপ্‌ ও ব্রঙ্কাইটিস ইত্যাদি রোগের সঞ্জীবনী-শক্তির হীনাবস্থায় ; শোক দুঃখাদি জনিত অথবা অতিরিক্ত মানসিক পরিশ্রমে, কিংবা রতিক্রিয়া হেতু রোগে **ফস্ফরাস** বিশেষ কার্য্যকরী।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা আর্সেনিক এবং এলিয়াম্‌-সিপা সদৃশ কার্য্যকরী এবং তাহাদের প্রতিপোষক।

**কষ্টিকামের** সহিত ইহার বিরুদ্ধ স্বভাব ; সুতরাং ইহা কষ্টিকামের পূর্ব্বে ব্যবহার করিও না।

আইওডিন এবং অত্যন্ত লবণ খাওয়া হেতু কুফল, ফস্ফরাসে সংশোধিত হয়।

ক্যাল্কেরিয়া অথবা সিঙ্কোনার পর ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

মহাত্মা **হানিমান** বলেন—প্রাচীন উদরাময় কিংবা পাত্‌লা মলযুক্ত রোগীতে ফস্ফরাস অতি সন্তোষজনক ফল দেয়।

**বৃদ্ধি** (Aggravation) :—সন্ধ্যায় ; রাত্রি দুপ্ত প্রহরের পূর্ব্বে (পালস্, ব্রাস) বাম পার্শ্বে অথবা বেদনাযুক্ত পার্শ্বে শয়নে ; বজ্রপাতাদির সময়ে ; আকাশের অবস্থা—ঠাণ্ডা হইতে গরমে, কিংবা গরম হইতে ঠাণ্ডায় পরিবর্ত্তনে।

( ঠাণ্ডায় মস্তক এবং মুখমণ্ডলের লক্ষণ উপশম বোধ হয় বটে, কিন্তু তদ্দ্বারা বক্ষঃস্থলের, গ্রীবার এবং গলার অভ্যন্তরের লক্ষণ বৃদ্ধি পায় )।

**উপশম** (Amelioration) —আলোক না থাকিলে ; দক্ষিণ পার্শ্বে শয়নে ; ( মেস্‌মেরিজম করিলে কিংবা হাত বুলাইলে )।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত, ১০০০ সহস্র।

### স্মৃতি-সহায়।

পার্শ্বস্থ হেডিং গুলি স্মৃতি-সহায় সম্বন্ধে অনেক সাহায্য পাইবে। আবশ্যক অনুযায়ী স্মৃতি-সহায় জন্য স্থূল বিষয়গুলি নিজে নিজে সংগ্রহ করিতে শিক্ষা কর।

---

## পডোফাইলাম। Podophyllum.

উক্ত নামধেয় গাছের সরস মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

পডোফাইলিন নামক ঔষধ ইহার **রজন** (Resin) বিশেষ।

**উদরাময় এবং ওলাউঠা** (Diarrhœa & Cholera) :—আমরা সর্ব্বপ্রকারের উদরাময়ে এবং কতকগুলি উৎকট ওলাউঠায় পডোফাইলাম দ্বারা আশ্চর্য্য ফল পাইয়াছি। ঐ সমস্ত ওলাউঠা রোগীতে অনেকে আর্সেনিক, ভিরেট্রাম্ ইত্যাদি বড় বড় নামজাদা ঔষধ, ভয়ে ভয়ে বহুবার প্রদান করিয়াও ফল পান নাই।

কথিত সমস্ত রোগীর অবস্থা এমন খারাপ ছিল যে, তাঁহারা মনে করিলেন,

যদি ভিরেট্রাম কিংবা আর্সেনিক না দিয়া রোগী **মরিয়া** যায় তবে তাঁহারা ধর্ম্মের নিকট দায়ী হইবেন !!! কিন্তু তাঁহারা একটু কষ্ট করিয়া প্রকৃত অধ্যয়ন দ্বারা, **হোমিওপ্যাথির মূল-তত্ত্ব** অবলম্বনে যদি চিকিৎসা করেন তবে তাহাই প্রকৃত ধর্ম্ম।

**মন্তব্য** ঃ—অনেক চিকিৎসক আলস্যবশে চিকিৎসার মূলতত্ত্ব অধ্যয়ন না করিয়া, মনে মনে মীমাংসা করেন যে, আর্সেনিক্ এবং ভিরেট্রাম্ আদি ষ্টিমুলেণ্ট ঔষধ না দিয়া যদি আমার রোগী মরিয়া যায়, তবে আমার অধর্ম্ম হইবে এবং লোকে নিন্দা করিবে ; পশার নষ্ট হইবে ; কিন্তু আমরা বলি তাঁহার এতাদৃশ কার্য্যই অধর্ম্ম এবং তাহাতেই তাঁহার পশার নষ্ট ও নিন্দা হইবে।

আমাদের মূল কথা এই এবং মহাত্মা **হানিমানও** বলিয়াছেন যে, **যে ঔষধে তোমার রোগীর লক্ষণ ঐক্য হইবে, সে স্থলে সেই ঔষধ প্রয়োগ করিতে অনুমাত্রও ইতস্ততঃ করিও না,** তাহাতেই তোমার রোগী আরোগ্য হইবে। ষ্টিমুলেণ্ট এবং অবসাদক ঔষধ ঔষধ করিয়া নিজের মস্তক, যশঃ এবং হোমিওপ্যাথিকের যশঃ নষ্ট করিও না।

ওলাউঠার কোলাপ্স অবস্থায়, পডোফাইলাম যে অনেক সময় অমৃতময় কার্য্য করে, তাহা বোধ হয় স্বচক্ষে কেহ না দেখিলে ধারণা করিতে পারিবে কি না সন্দেহ। ( গ্রন্থকার কৃত ১৩শ সং "বৃহৎ ওলাউঠা-সংহিতায়" রোগী-তত্ত্ব দেখ ) !

**মল** (Stool) :—মল জলবৎ, তন্নিম্নে ছিবড়ে ছিবড়ে ময়দার গুঁড়ার ন্যায় তলানি পড়ে ; হরিদ্রাবর্ণের লেইবৎ, কাল ; হরিদ্রা বর্ণের জলবৎ, কাদা বর্ণের জলবৎ ; সবুজবর্ণের আম ; সবুজবর্ণের জলবৎ ; জেলির ন্যায় আম ( এলোজ ) ; রক্ত এবং সবুজমিশ্রিত আম ; বহুল পরিমাণে, জলবৎ মল, বেগে নির্গত ; দুর্গন্ধময় মল কখন কখন নিদ্রাবস্থায় এবং বাতকর্ম্ম সহ অসাড়ে মলত্যাগ ; **মল উষ্ণ** ; সবেগে মল নির্গত ( গ্যাম্বোজ, জ্যাট্রোফা, ফস্ ), অজীর্ণ মল ( চায়না, ফেরাম ) ; মল সবুজবর্ণ জলবৎ, দুর্গন্ধময়, **বাহুল্য** ( ক্যাল্ক )

**আনুষঙ্গিক লক্ষণচয়** (Accompaniments):—ইহাতে ভয়ানক পেটবেদনা কখন থাকে এবং কোন কোন রোগীতে কখন নাও থাকে। মল নির্গমন সময়ে বা পরে **হারিশ বাহির** হওয়া ( মার্ক ) ; শিশুর শিরোলুণ্ঠন

অৰ্দ্ধ-নিমীলিত চক্ষে নিদ্রা ; মস্তকে ঘৰ্ম্ম ; শরীর ঠাণ্ডা ; জিহ্বা—শুষ্ক অথবা সাদা বা হরিদ্রাভ কোটিংযুক্ত ; অত্যন্ত তৃষ্ণা বা **তৃষ্ণাশূন্যতা** ; বমন উষ্ণ ; বমনে অজীর্ণ পদার্থ, পিত্ত বা ফেনাযুক্ত সবুজ মিউকাস্ ; কাঠ-বমি বা ওয়াক-পাড়া ; পেটের-ভিতর গরম বোধ ; অনুৎপাদিত মূত্র ; নিদ্রায়-কোঁকান এবং দাঁত কড়্ গড়্ করা ; অস্থিরতা ও হাইতোলা ; শরীরে—ঠাণ্ডা চট্‌চটে ঘৰ্ম্ম ; ন্যাবা বা কামল রোগ ; মূত্র—গাঢ়, কটা বর্ণের। উদ্গার,—অম্লযুক্ত এবং উষ্ণ।

চরণে, **পায়ের ডিমে** এবং উরুতে ভয়ানক **খালধরা** বা (Cramps) ক্র্যাম্পস ; হাইতোলা এবং অঙ্গ ভাঙ্গিতে থাকা। অনেক কোল্যাম্প অবস্থাপন্ন ওলাউঠা রোগীতে গরম ও পাত্‌লা জলবৎ মল ; তৎসহ কথিত উরু; পায়ের ডিম এবং চরণে খিলধরা এই কয়েকটী লক্ষণ দৃষ্টে আমরা আশাতীত ফল পাইয়াছি।

N.B.:—উপরে যে আনুষঙ্গিক লক্ষণগুলি কথিত হইল, তাহাতে **ওলাউঠার** রোগীর অনেক লক্ষণ দেখিতে পাইবে।

**মন্তব্য** :—পডোফাইলাম দ্বারা ওলাউঠা রোগীতে যে, এতদূর উৎকৃষ্ট কাৰ্য্য হয়, তাহা এ পর্য্যন্ত বোধ হয় অনেকেই জানেন না। আমরা ইহাকে ভিরেট্রাম্, আর্সেনিক, সিকেলি অপেক্ষা কম ক্ষমতাপন্ন ঔষধ মনে করি না ; অনেক সময় তাহাদের অপেক্ষা পডো দ্বারা উৎকৃষ্টতম কাৰ্য্যই পাইতেছি।

কোন কোন রোগীতে এত অধিক জলবৎ ভেদ হয়, তখন জ্ঞান হয়, রোগীর শরীরস্থ জলীয় ভাগ এই ভেদেই সমস্ত নিঃশেষিত হইল ! কিন্তু আবার কিছুকাল পরেই জলবৎ মলে উদর পরিপূর্ণ হয়।

ইহা ওলাউঠার রোগীর যে, প্রধানতম ঔষধ তাহা গ্রন্থকার কৃত ১৩শ সংস্করণ **বৃহৎ ওলাউঠা সংহিতার** রোগি-তত্ত্ব দেখিলেই জানিতে পারিবে।

ইহা শিশুদের দন্তোদগম সময়ের উদরাময় এবং ওলাউঠাতে অতি ফলপ্রদ।

---

গ্রীষ্মকালজনিত উদরাময়ে এবং দুগ্ধাদি ও ফল খাওয়া হেতু উদরাময়ে এতদ্বারা উৎকৃষ্ট কাৰ্য্য পাইবে।

পীড়ার প্রথমে যদি এই ঔষধ প্রয়োগ করিতে পার, তবে সহজেই তোমার রোগী আরোগ্য লাভ করিবে ; সচরাচর আমরা উদরাময় রোগে ইহার দশমিক ৬ষ্ঠ শক্তি দ্বারাই আশ্চর্য্য ফল লাভ করিয়াছি।

ডাক্তার **ন্যাস** (Nash) ইহার ১০০০ সহস্র শক্তি-দ্বারা আশাশূন্য **শিশু ওলাউঠায়** অভাবনীয় ফল লাভ করিয়াছেন।

**শিশুদের দন্তোদ্গম সময়** (Dentition Period) :—শিশু দন্তোদ্গম সময়ে সজোরে দাঁতের মাঢ়ীতে চাপিতে থাকে ( ফাইটো )। দন্তোদ্গম সময়ের উদরাময়। ইন্‌ফ্যাণ্ট্যাইল কলেরা। কষ্টকর দন্তোদ্গম। দন্তোদ্গম কালে গোঁগান; রাত্রিতে দাঁত কিড়্‌মিড়্ করা; মস্তক—উষ্ণ এবং এপাশে ওপাশে মাথা চালিতে থাকা ( বেল, হেলেবোরাস্ )।

আহারের পরে, স্নান কিংবা গাত্র ধৌতের পরে উদরাময়। মেটেবর্ণের জলপানা মলে, তোষক ভিজিয়া যায় ( এসিড-বেঞ্জ ); এতৎসঙ্গে কাঠ-উকি (Retching)।

**স্ত্রী-রোগাদি** (Female Diseases):—কোঁথপাড়া হেতু কিংবা কোন (Heavy) ভারী জিনিস উঠান হেতু, কোষ্ঠবদ্ধতা, অথবা প্রসব জন্য **জরায়ুর প্রল্যাপ্‌সাস** (Prolapsus) বা **বহির্গমন**।

গর্ভাবস্থার প্রথম অবস্থায় উদরের উপর ভর দিয়া শুইয়া থাকিতে আরাম বোধ করে ( এসিটিক-এসিড )।

দক্ষিণ ওভেরির বেদনা ঐ দিকের উরু মধ্যে প্রসারিত হয়; সময় সময় এতৎ-সহ ঝিঁ ঝিঁ ধরা লক্ষিত হয় ( সিলিয়াম ); এতাদৃশ লক্ষণচয় যদি ওভেরিয়ান টিউমারে বর্ত্তমান থাকে, তবে তাহাতে ইহার দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**জ্বর** (Fever):—জ্বর সাধারণতঃ বেলা ৭টার সময়; ভয়ানক শীত হইয়া জ্বর এবং তৎপরে ভয়ানক উত্তাপ, তৎসহ অত্যন্ত পচাল-পাড়া ও বকিতে থাকা; এতৎসহ ন্যাবা বা কামল দেখা যায়; জ্বরান্তে রোগী ঘুমাইয়া পড়ে।

**ঋতুস্রাব** (Menstruation):—যুবতীদিগের ঋতুস্রাব বন্ধ হইয়া যাওয়া ( টুবারকুলিনাম্ )।

**দক্ষিণ দিক** (Right Side) :—শরীরের দক্ষিণ দিকে ইহার উৎকৃষ্ট অধিকার রহিয়াছে। গলার দক্ষিণ দিক, দক্ষিণ ওভেরি, দক্ষিণ হাইপোকণ্ড্রিয়াক স্থান ইত্যাদিতে ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে ( লাইকো )।

**যকৃৎ** (Liver) :—রোগী যকৃৎ-স্থানে অবিরত হাত বুলাইতে থাকে।

**শিরঃপীড়া** (Headache):—উদরাময় সহ শিরঃপীড়া, **পর্য্যায়ক্রমে** দেখা যায় ( এলো ); শীতকালে শিরঃপীড়া এবং গ্রীষ্মকালে উদরাময়।

**মানসিক অবস্থা** (Mental State):—বিষণ্ণ হৃদয়, মনে করে শীঘ্রই তাহার মৃত্যু হইবে বা কোন উৎকট পীড়া হইবে ( আর্স ) ; জীবনে ত্যক্ততা বোধ।

**তৃষ্ণা** (Thirst ):—**তৃষ্ণাশূন্যতা** অথবা অধিক পরিমাণে ঠাণ্ডা জল জন্য তৃষ্ণা ( ব্রাই )।

**সম্বন্ধাবলী** (Relations):—ইহা এলোজ, চেলিডো, কলিনজো, লিলিয়াম্, মার্ক, নাক্স, সালফ ইত্যাদি ঔষধের সাদৃশ ঔষধ।

পারদের ইহা কুফল সংশোধক।

পাকস্থলীর গোলযোগে—ইহা ইপিকাক ও নাক্স-ভমিকার সমতুল্য।

যকৃতের গোলযোগে—ইহা ক্যাল্কেরিয়া এবং সালফার সদৃশ।

**বৃদ্ধি** (Aggravation):—প্রাতে ( এলোজ, নাক্স, সালফ ) ; গ্রীষ্মে ; দন্তোদ্গম সময়ে।

**শক্তি** (Potency):—৩য়, ৬ষ্ঠ, ২০০ শত, ১০০০ সহস্র।

# ফাইটোলেক্কা-ডেকেণ্ড্রা। Phytolacca. D.

### সরস মুল হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহার ফল হইতেও এক প্রকার টিংচার হয় ; তাহা মোটা শরীরের মেদ কমানর জন্য ব্যবহৃত হয়।

**সোরথোট** (Sore Throat):—অর্থাৎ গলার অভ্যন্তরে ক্ষতাদি জন্য ইহা অমূল্য ঔষধ। গলার অভ্যন্তর প্রদাহান্বিত ; (Tonsils) টন্সিলদ্বয় স্ফীত এবং প্রথমে অত্যন্ত রক্তবর্ণ এবং তৎপশ্চাৎ উহাতে সাদা সাদা দাগ সকল পড়ে।

যদি এই অবস্থা শীঘ্র আরোগ্য না হয় তবে ঐ সাদা দাগগুলি একত্রে মিলিত ও পুরু হইয়া **ডিপথিরিয়ার প্যাচের** (Patch) ন্যায় দেখায় এবং ঐ প্যাচ্ সমস্ত হইতে বেদনা উত্থিত হইয়া, এক কর্ণে কিংবা কর্ণদ্বয়েই প্রবেশ করে ;

কিছু গিলিবার চেষ্টা করিলে, গলা হইতে কর্ণ পর্য্যন্ত বেদনা, অথবা জিহ্বার মূলদেশে অত্যন্ত বেদনা ; কথনও এতদূর জ্বালাযুক্ত বেদনা হয় যে, বোধ হয় যেন ঐ স্থানে জলন্ত অঙ্গার, কিংবা অগ্নিময় লৌহ খণ্ড রহিয়াছে।

গলার অভ্যন্তর শুষ্ক বোধ। গলাধঃকরণ কালে হাত কাঁপিতে থাকে। কিছু গিলিতে গলার অভ্যন্তরে বোধ হয়, যেন একটী পুঁটুলি রহিয়াছে। টন্সিল্, ইউভুলা এবং থ্রোটের পশ্চাৎভাগ ধূসরবর্ণবিশিষ্ট (Membranous) মেম্বেনযুক্ত। গরম জল বা তরল পদার্থ গিলিতে পারে না ( ল্যাকে )।

এই সমস্ত **গলার** অভ্যন্তরস্থ লক্ষণ **টন্‌সিলাইটিস, ডিপ্‌থিরিয়া, ফেরিঞ্জাইটিস্** কিংবা যে কোন রোগেই হউক, দেখিতে পাইলে ফাইটোলেক্কা দ্বারা বিশেষ ফল পাইবে।

আমরা গায়ক, কথক এবং বক্তৃতাকারকদিগের ফলিকিউলার ফেরিঞ্জাইটিসে (Follicular Pharyngitis) এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইয়াছি।

ইউভুলা বর্দ্ধিত, স্ফীত এবং শোথযুক্ত ( কেলি-বাই, হ্রাস্ )।

**সাধারণ শারীরিক লক্ষণচয়** (Generalities):—অত্যন্ত শিরঃপীড়া এবং কোমর বেদনা ; সমস্ত শরীরে ভয়ানক বেদনা ; তাহাতে রোগী কোঁকাইতে কিংবা গোঁঙ্গাইতে থাকে। নড়াচড়াতে অত্যন্ত বেদনা বোধ করে বটে, কিন্তু না নড়িয়া চড়িয়াও পারে না ; কারণ তাহাতে বেদনার কতকটা আরাম বোধ হয় (হ্রাস্-টক্স)। নড়া চড়া করিতে বেদনা বৃদ্ধি পায় (ল্যাক্-ক্যানি, মার্ক, ব্রাই ) ; রোগীর নিতান্ত শয্যাশায়ী অবস্থা, সোজা হইয়া বসিতে মাথা-ঘোরে ও মূর্চ্ছা যায় ( ব্রাই )।

**জ্বর** (Fever):—অনেক সময় ইহাতে জ্বরও হইয়া থাকে। জ্বরের তাপ প্রধানতঃ মুখমণ্ডলে এবং মস্তকে অধিকতর অনুভূত হয় ( আর্ণি ) এবং শরীর ও শাখাসমস্ত (Limbs):—শীতল থাকে কিংবা তত গরম থাকে না; এতৎসহ নাড়ীর অবস্থা অত্যন্ত বেগবতী হয়। এই সমস্ত লক্ষণ কথিত থ্রোটের অবস্থায় কিংবা অন্য যে কোন পীড়ায় হউক, তাহাতে ফাইটোলেক্কা দ্বারা ফল পাইবে।

ইহাতে অনেকে মাদার টিংচার ১৫।২০ ফোঁটা মাত্রায় ব্যবহার করিতে উপদেশ দেন বটে ; কিন্তু তাহা উচিত নহে, কারণ ইহার শক্তীকৃত ঔষধ দ্বারাই আমরা অনেক স্থলে ফল পাইয়াছি।

**কামড়ান** (Biting):—শিশুর অত্যন্ত কামড়ান অভ্যাস ; সে যাহা পায় তাহাই কামড়াইতে চায়, কিংবা দাঁতে দাঁত লাগাইয়া ধরার ন্যায় করিতে থাকে (পডো) ; দন্তোদ্গম সময় ।

**রোগি-তত্ত্বঃ**—একটী শিশুর বহুকাল হইতে পেটের অসুখ হইয়াছিল ; সময় সময় ওলাউঠার ন্যায় হইত, তাহার আরোগ্য সম্বন্ধে এক প্রকার নির্ভরসা হইয়া উঠিল ; শিশুর শরীর অত্যন্ত শীর্ণ হইয়া গেল, কালচে কটারঙ্গের পাত্‌লা মল ও তৎসহ শ্লেষ্মার ন্যায় মিউকাস্ ছিল ; নানাবিধ ঔষধ সত্বেও তাহার কোন উপকার হইল না । পরে দেখা গেল **শিশু যাহা পায় তাহাই কাম্‌ড়ায়** ; কামড়াইবার ইচ্ছা অতি প্রবল, দুই মাঢ়ীর দন্ত একত্র করিয়া ধরার ন্যায় করে , শিশুর মাতা বলিল যে,—পীড়ার আরম্ভের সঙ্গেই এই প্রকার লক্ষণ রহিয়াছে । এই লক্ষন অবলম্বনে ফাইটোলেক্কা দেওয়াতে ঐ শিশু সত্বর আরোগ্য লাভ করিল এবং এতদ্দ্বারা আরও এই প্রকার অনেক শিশু আরোগ্যলাভ করিয়াছে ।

**স্তনগত লক্ষণচয়** (Breast Symptoms):—স্তনের প্রদাহে ইহা উৎকৃষ্ট ঔষধ । স্তনটী অত্যন্ত কঠিন, স্ফীত এবং বেদনাযুক্ত ; তৎসহ জ্বর, শিরঃ-পীড়া এবং পৃষ্ঠদেশে বেদনা ; যদি এই অবস্থা সহজে আরোগ্য না হয়, তবে উহা পাকিতে পারে ।

প্রসবের পর স্তনে স্তন্যদুগ্ধ উৎপন্ন হইয়া স্তন স্ফীত ও পূর্ণ হয় এবং তৎসঙ্গে **দুগ্ধজ্বর** (ঠুন্‌কো) হইলে ফাইটোলেক্কা উৎকৃষ্ট কার্য্যকরী জানিবে (ব্রাইও) ।

যখন শিশু দুগ্ধ পান করে, তখনই দুগ্ধের বোঁটাতে অত্যন্ত বেদনা হয় (গ্র্যাফা) এবং বেদনা সমস্ত শরীরে ছড়াইয়া পড়ে ।

(ঐ বেদনা পৃষ্ঠে গেলে—ক্রোটন্-টি , এবং জরায়ুতে গেলে—পাল্‌স্, সাইলি ) ।

( শিশু স্তন্য পান করিবার অন্তবর্ত্তী সময়ে অর্থাৎ শিশু স্তন্যপানকালে যে সময়টুকু উক্তকার্য্যে ক্ষান্ত থাকে, সেই সময় দুগ্ধবাহিকা নলী সমস্তে বেদনা চলাচল করে—ফিলাণ্ড্রিয়াম ) ।

( স্তনদ্বয় এত পুরু ও বেদনাযুক্ত হয় যে, তাহার ভারে রোগিণী নিতান্ত কষ্ট (Pain) পায় এবং সা উহা ঝুলিয়া না পড়ে, তজ্জন্য হস্ত দ্বারা ধরিয়া থাকে ; সামান্য ঝাঁকি লাগিলেই সা শিহরিয়া উঠে—ল্যাক্ ক্যানিনাম্ ) ।

স্তন সম্বন্ধে কথিত **বেদনা** ও **প্রদাহাদি** জন্য—একোন্, এপিস্, বেলেডোনা ইত্যাদি ঔষধ যথালক্ষণে উৎকৃষ্ট কার্য্যকরী একথা স্মরণ রাখিও।

স্তনদ্বয়ের অভ্যন্তরে **কঠিন, বেদনাযুক্ত গুটিকা সমস্ত** দেখা যায়। যদি স্তনের **প্রদাহ** নিতান্ত না কমিয়া, উহা পাকিয়া উঠে এবং তাহাতে বৃহৎ, হা করা এবং লালবর্ণযুক্ত ক্ষত কিংবা ফিস্‌চুলা (Fisttula) জন্মে এবং সেই সমস্ত হইতে জলবৎ, অস্বাস্থ্যকর, লাল-আভাযুক্ত, দুর্গন্ধময় পূঁয নির্গত হয়—তবে ফাইটোলেক্কা উৎকৃষ্ট ঔষধ।

( অনেক সময় হিপার-সাল্‌ফ এবং সাইলিসিয়াও উৎকৃষ্টতর কার্য্যকরী )।

স্তন স্ফীত, শক্ত, পাকেও না, আরোগ্যও হয় না ; ইহার বর্ণ বেগুনে (ব্রাই, ল্যাক্-ক্যানি, ফিল্যাণ্ড্রি ); স্তনের মধ্যে টিউমার, অথবা শক্ত গোলার ন্যায় অবস্থা।

এই সমস্ত টিউমার **ক্যান্‌সার** আদি রোগ বলিয়া অনেক সময়ে সন্দেহ-যুক্ত বোধ হইয়াছে ; তাহাতে ফাইটোলেক্কা (C. M.) শক্তি, এক মাস অন্তর প্রতি কৃষ্ণপক্ষে, একবার করিয়া প্রদান করাতে উক্তবিধ অনেক টিউমার আরোগ্য হইয়াছে।

**পূঁয** (Pus):—অনেক সময় ফাইটোলেক্কায় পাকিয়া পূঁয জন্মে ( হিপা, ল্যাকে, মার্ক, সাইলি), কিংবা প্রদাহ সংশোধিত হইয়া স্ফীতাদি ভাল হইয়া যায়।

**বেদনা** (Pain):—আর্ণিকার ন্যায় ইহাতে আঘাত লাগাবৎ বেদনা অর্থাৎ কোন স্থানে আঘাত লাগিলে যেরূপ বেদনা, হয়, সেইরূপ বেদনা, বিদ্যুৎ-বেগে চিড়িক্ মাড়িয়া ছোটে ; তীর কিংবা ছুরিকাঘাতের ন্যায় বেদনা ; হঠাৎ বেদনার স্থান পরিবর্ত্তন করে ( ল্যাক্-ক্যানি, পাল্‌স্ ) ; নড়াচড়াতে এবং রাত্রিতে বৃদ্ধি।

**সায়েটিকা** ( Sciatica):—এই উপরের লিখিত বেদনার প্রকৃতি সায়েটিকা রোগে লক্ষিত হয় ; যদি ঐ বেদনা পায়ের বহিপার্শ্ব দিয়া নিম্নগামী হয়, তবে ফাইটোলেক্কা দ্বারা নিশ্চয় উপকার পাইবে। এলোপ্যাথি চিকিৎসায় বিফল মনোরথ বহু রোগী এতদ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

**পেরিয়ষ্টিয়েল রিউমেটিজ্‌ম** (Periostial Rheumatism):—সজল বাতাসে বৃদ্ধি, উপদংশ রোগ, পারদের অপব্যবহার, গণোরিয়া

কিংবা ডিপ্‌থিরিয়া রোগের পর—**বাত** এবং নিউর‍্যালজিয়া হইলে এতদ্বারা বিশেষ উপকার পাইবে।

পেরিয়ষ্টিয়াম্‌, গ্ল্যাণ্ডচয়, অস্থিচয় এবং চর্ম্ম রোগে ইহা কেলি-হাইড্রিওডিকাম্‌ সদৃশ ঔষধ।

**নিরাশা** (Disappointment):—জীবনের প্রতি ঔদাস্য ভাব। সা মনে করে নিশ্চয় মৃত্যু হইবে।

**শীর্ণাবস্থা** (Emaciation):—শরীর শীর্ণ, পিংশে, শরীরে মেদহীনতা।

(N. B.):—মেদবৃদ্ধি জনিত **শরীর স্থূল** হইলে—অনেকে ফাইটোলেক্কা-বেরির ( ফলের ) যুষ খাইতে অনুমোদন করেন।

**শক্তি** (Potency):—৬ষ্ঠ, ৩০শ, ২০০, এবং C. M. **শক্তি**।

# পিক্রিক-এসিড। Picric-Acid.

রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym):—ট্রি-নাইট্রো-কার্ব্বলিক এসিড।

ইহা অতি অমূল্য ঔষধ। মস্তিষ্ক ও স্নায়ুবিধানের উপর এবং মেরুমজ্জাতে ইহার অসীম ক্ষমতা রহিয়াছে। হৃতশক্তি উদ্ধারার্থ ইহা অমৃত বিশেষ।

**হৃত স্নায়বীয় শক্তি** (Nervous Exhaustion):—শরীরের অতি ভয়ানক **শ্রান্তি**, ক্লান্তি, কিংবা **স্থায়ী নিতান্ত অবসন্নাবস্থা**, এতৎসহ মানসিক দুর্ব্বলতা, ঔদাস্য, **মনের** তেজোহীনতা বা ইচ্ছাশক্তির অভাব; সর্ব্বদাই শুইয়া থাকিতে ইচ্ছা।

নিম্ন শাখাদ্বয় নিতান্ত ভারী বোধ হয়, এমন কি তাহাদিগকে ভূমি হইতে উত্তোলন করিতে পারে না। পৃষ্ঠের নিম্নদিকে ক্লান্তি সহ; বেদনা ও তাহাতে সময় সময় জ্বালা বোধ; সমস্ত শরীর যেন **ভারাক্রান্ত**, বিশেষতঃ পদদ্বয়; শ্রমে উহার বৃদ্ধি।

ক্লান্তি এবং দুর্ব্বলতা ক্রমে সঞ্চালন হেতু, বৃদ্ধি পাইয়া অবশেষে সম্পূর্ণ প্যারালিসিসে পরিণত হয়।

**মস্তিষ্ক** (Cerebellum):—এত ক্লান্ত যে, সামান্য মানসিক পরিশ্রমে, কিংবা উত্তেজনায় **শিরঃপীড়া** উপস্থিত হয়; মেরুদণ্ড প্রদেশের অন্তর্ভাগে তজ্জন্য অনেক সময় জ্বালা বোধ হইয়া থাকে ( কেলি-ফস )।

সাহিত্য-সেবক এবং বিষয়ী, অধ্যয়ন-তৎপর ছাত্র, শিক্ষক ইত্যাদির মস্তিষ্কের শ্রমজনিত শিরঃপীড়ায় ইহা অমূল্য ঔষধ।

**রোগি-তত্ত্বঃ**—ভারেঙ্গা-নিবাসী শ্রীমান্ প্রাণেন্দ্রের বি, এ পরীক্ষার সময় ভয়ানক শিরঃপীড়া হয়; সেই বৎসর এলোপ্যাথি মতে তাহার চিকিৎসা হয়, সুতরাং পরীক্ষা দেওয়া হইল না। পর বৎসর পুনরায় আবার পরীক্ষার কতকদিন পূর্ব্বে ঐরূপ শিরঃপীড়া আরম্ভ হইল; তাহাতে পিক্রিক-এসিড ৩০শ, শক্তি দ্বারা অভাবনীয় ফল প্রাপ্ত হওয়া গিয়াছে। অতি অধ্যয়ন হেতু, ছাত্রদিগের শিরঃপীড়া হইলে পিক্রিক্-এসিড দ্বারা অতি সন্তোষকর ফল পাইবে।

শোক এবং মানসিক বিষণ্ণতা হেতু—শিরঃপীড়া; মস্তকের পশ্চাৎদিকে "অক্সিপিটো-সার্‌ভাইক্যাল" প্রদেশের শিরঃপীড়া ( ন্যাট্রা-মিউ, সাইলি ); সামান্য মানসিক উত্তেজনায় কিংবা চলাচলে বৃদ্ধি।

ক্রমে **স্নায়ুবীর্য্য** শক্তির ক্ষয়, **নিউর‍্যাস্থিনিয়া,** পার্ণিসাস এনিমিয়া ইত্যাদিতে—পিক্রিক-এসিডের উৎকৃষ্ট কার্য্য লক্ষিত হয়।

**রোগি-তত্ত্বঃ**—একটী বৃদ্ধের মস্তিষ্কগত শক্তি, এক বৎসর পূর্ব্বে বিশেষ সতেজ ছিল। পরে ক্রমে উহা হীনতর হইতে লাগিল; তাহার অক্সিপিটাল প্রদেশে ভারবোধ; মানসিক পরিশ্রমে; এমন কি কথা বলিতে এবং সামান্য বিষয়ও চিন্তা করিতে অক্ষম হইয়া উঠিল এবং সর্ব্বাঙ্গ যেন ক্লান্ত ও অবশ বোধ করিতে লাগিল; মনে হইল তাহার যেন ব্রেইনের সফেনিং (Softening of the brain) হইতেছে; কিন্তু তাহাকে পিক্রিক এসিড ৬ষ্ঠ শক্তির ট্রিটুরেশন্ প্রদানে সে সত্বর আরোগ্য লাভ করিল এবং পূর্ব্বের ন্যায় সুস্থাবস্থা প্রাপ্ত হইল।

**মেরুদণ্ড** (Spine):—মেরুদণ্ডের অভ্যন্তরে জ্বালা এবং মেরুদণ্ডের ও পৃষ্ঠদেশের অত্যন্ত দুর্ব্বলতা বোধ; কর্ডের অর্থাৎ মেরুমজ্জার সফেনিং বা ধ্বংসাবস্থা ( ফস্, জিঙ্ক )।

**জননেন্দ্রিয়** (Genitals):—স্পাইনের পীড়া সহ, পুরুষাঙ্গের ভয়ানক

উত্তেজনা। পুরুষাঙ্গ অতি ভয়ানক শক্ত হইয়া ( Priapism ) দণ্ডায়মান হয় এবং বহু সময় স্থায়ী থাকে এবং এই অবস্থা হইতে পুরুষত্ব দুর্ব্বল হইয়া পড়ে, অথবা সম্পূর্ণ ধ্বজভঙ্গ রোগ জন্মে।

বহুল শুক্রপাত; পুরুষদিগের কামোন্মত্ততা ( ক্যান্থ, ফস,-এসিড, ফস্ ); মেরুমজ্জার পীড়া হইতেই এতাদৃশ রোগের উৎপত্তি।

**ক্ষুদ্র স্ফোটক** ( Small Boils ):—সর্ব্ব শরীরে ক্ষুদ্র ক্ষুদ্র স্ফোটক, বিশেষতঃ কর্ণকুহরে।

**সম্বন্ধাবলী** ( Relations ):—জেল্‌স, ফস-এসি, ফস, আৰ্জেণ্টা-নাইট্রা, সাল্‌ফার, এলুমিনা, সাইলিশিয়া, কেলি-ফস,পিট্রোলি ইত্যাদি ইহার সদৃশ ঔষধ।

**উপশম** ( Amelioration ):—ঠাণ্ডা বাতাসে, ঠাণ্ডা জলে।

**বৃদ্ধি** ( Aggravation ):—সামান্য মানসিক পরিশ্রমে; নড়াচড়ায়; অধ্যয়নে; সজল বাতাসে।

**শক্তি** ( Potency ):—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত c. m. শক্তি।

---

## প্ল্যাটিনা। Platina.

### ইহা ধাতুবিশেষ।

ইহাকে ত্রিগুণান্বিত ঔষধ বলিলেও ক্ষতি হয় না। ইহার মানসিক গুণ শারীরীর গুণ, জননেন্দ্রিয় সম্বন্ধে গুণ এই তিনটীই অতি মূল্যবান।

**মানসিক লক্ষণচয়** ( Mind ):—"অহঙ্কার, মাৎসর্য্য, নিজেকে অতি বড় মনে করা, অন্য সকলকে গীর্ব্বাণ সহ হেয় চক্ষে দেখা!" কল্পনার স্রোত কতই বহিতে থাকে; কাহারও ঘরে প্রবেশ করিলে, তথায় কিছুকাল বেড়াইয়া তত্রস্থ প্রত্যেক জিনিষই, তস্যার নিকট ক্ষুদ্র ও অকর্ম্মণ্য বোধ হয়।

সা মনে করে, "পৃথিবীর যত লোক সকলেই তস্যার অপেক্ষা শারীরিক ও মানসিক গুণে নিতান্ত নিকৃষ্ট এবং সা সর্ব্ব হইতে শ্রেষ্ঠা।"

পরিবর্ত্তনশীল স্বভাব, পর্য্যায়ক্রমে কখন বা আনন্দময়, কখন বা বিষাদপূর্ণ ( ইগ্নে, ক্রোকাস, নাক্স-ম, একোন )। মৃত্যুভয় ( একোন, আর্স )।

**অহঙ্কার এবং নিজেকে অতি বড় মনে**
প্ল্যাটিনার এই দুইটী লক্ষণ প্রায় অন্য কোন ঔষধে নাই বলিলে হয়।

**রোগি-তত্ত্ব** :—একটী উন্মাদ রোগিণী এই লক্ষণদ্বয় প্রকাশে আশ্চর্য্য ভাবে আরোগ্য লাভ করিয়াছে। রোগিণীর পিতা অতি ধনী লোক ছিলেন। এলোপ্যাথি চিকিৎসায় নিরাশ হইয়া তস্যাকে পাগলা গারদে রাখার সংকল্প করেন। ডাক্তার **ন্যাস** কথিত লক্ষণদ্বয় সহ অন্য একটী লক্ষণ দেখিলেন যে, তস্যার মানসিক লক্ষণ উপশম হইলে, শারীরিক লক্ষণচয় প্রকাশ পায় এবং শারীরিক লক্ষণচয় উপশম হইলে পুনরায় মানসিক লক্ষণচয় পর্য্যায়ক্রমে দেখা দেয়। শারীরিক লক্ষণের মধ্যে সমস্ত মেরুদণ্ডে বরাবর বেদনা ছিল। এই রোগিণীতে প্ল্যাটিনা যেদিন প্রয়োগ করা গেল, সেইদিন হইতেই ঔষধ আশ্চর্য্য ফল লক্ষিত হইল এবং ক্রমেই সুস্থ হইয়া সা সম্পূর্ণ আরোগ্য লাভ করিল। ১৫ বৎসর যাবৎ সা ভালই আছে।

N. B. :—হিষ্টিরিয়া ইত্যাদি রোগেও ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

সামান্য তুচ্ছ বিষয় হইতেও, ভয়ানক ত্যক্ততা জন্মে ( ইগ্নে, ষ্ট্যাফি )। বহু সময় নিতান্ত **বিষণ্ণ** মনে থাকে।

ভয়, শোক, ত্যক্ততা, হস্ত-মৈথুন, অহঙ্কার ইত্যাদি হেতু মানসিক গোলযোগ।

**বেদনা** ( Pain ) :—(১) বেদনা ধীরে ধীরে বৃদ্ধি পায় এবং ধীরে ধীরে কমিতে থাকে ( ষ্ট্যানাম ) (বেলেডোনার বেদনা—হঠাৎ উপস্থিত এবং হঠাৎ বিলুপ্ত )।

( কিন্তু ষ্ট্যানামের ন্যায়—তত দুর্ব্বলতা ইহাতে হইতে দেখা যায় না )।

( ২ ) ঐ বেদনা সহ বেদনাযুক্ত অংশে ঝিঁ ঝিঁ ধরা ( ক্যামো ;

**শিরঃপীড়া** ( Headache ) —বেদনায় মস্তিষ্ক ভারবোধ এবং ঝিঁ ঝিঁ ধরা, ক্রোধ অথবা দ্বেষাদিজনিত ; জরায়ুর গোলযোগ হেতু, হিষ্টিরিয়া জনিত শিরঃপীড়া ; বেদনা ধীরে ধীরে বৃদ্ধি পায় এবং ধীরে ধারে কমিতে থাকে।

**স্ত্রী-জননেন্দ্রিয়চয়** ( Female Organs ) তস্যার নিম্ফো-ম্যানিয়া ( Nymphomania ) অর্থাৎ **কামোন্মত্ততা** ; প্রসবের পর উহার অতীব বৃদ্ধি প্রাপ্তি ; ঐ স্থানে সড়্ সড়্ করা, অথবা সুড়্ সুড়ী বলিয়া পেট

পর্য্যন্ত উঠে। অদম্য কামোন্মত্ততা, বিশেষতঃ অবিবাহিতা স্ত্রীলোকদিগের (কেলি-ফস)। অকালে কিংবা অত্যধিকরূপে রতিজ্ঞান প্রস্ফুটিত হয়। যোনিতে নিতান্ত স্পর্শাসহিষ্ণুতা; উহাতে সামান্য স্পর্শেই নিতান্ত উত্তেজিত হইয়া পড়ে এবং ঐ স্থানে কোনরূপ পরীক্ষা করিতে গেলে, উহাতে আক্ষেপ উপস্থিত হয় এবং সঙ্গমকালে প্রায়ই মূর্চ্ছা হইয়া থাকে।

**ঋতুস্রাব** ( Menstruation ) :—মেনোরেজিয়া ( Menorrhagia ) অথবা বহুল ঋতুস্রাব; স্রাবিত রক্ত—কাল এবং চাপ চাপ (ক্রোকাস্); দুর্গন্ধযুক্ত, তৎসহ প্রসব-বেদনার ন্যায় কোঁথ পাড়া; জরায়ুতে মোচ্‌ড়ান সহ বেদনা; ঋতুস্রাব অপূর্ণ কালে আরম্ভ হয় এবং বহুকাল স্থায়ী থাকে।

জরায়ুতে চুল্‌কাইতে থাকা; যোনি-কপাটে অর্থাৎ ( Vulva ) ভগেতো প্রদেশে কণ্ডুয়নযুক্ত ফুস্কুড়ীচয়।

ওভেরির পীড়া এবং জরায়ুর প্রল্যাপস্‌াস সহ—বহু পরিমাণে ঋতুস্রাব ও জননেন্দ্রিয় স্থানে স্পর্শাসহিষ্ণুতা জন্য প্লাটিনা অতি উৎকৃষ্ট ঔষধ।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—বিদেশে ভ্রমণ জন্য; লেড-পয়জনে অর্থাৎ সীসক বিষে; অন্ত্রাদিগের ক্ষীণ-শক্তিতে পুঃ পুনঃ নিস্ফল বেগ। কাদার ন্যায় মল, মলদ্বারে ও তাহার চতুর্দ্দিকে লাগিয়া থাকে ( এলুমিনা )।

বিদেশগত ব্যক্তিতে ও গর্ভাবস্থায় ইত্যাদিতে কষ্টসাধ্য কোষ্ঠবদ্ধে নাক্স-ভমিকা দ্বারা কায না পাইলে অবশ্য প্লাটিনা দিবে।

**উপযোগিতা** (Suitability) :—পাতলা ও রাগান্বিত স্বভাব বিশিষ্ট স্ত্রীলোকের ইহা উপযুক্ত ঔষধ।

**সম্বন্ধাবলী** (Relations) :—অরাম্, ক্রোকাস, ইগ্নে, কেলি-ফস, পাল্স, সিপি, ষ্ট্যানাম্; জিঙ্ক ইহার সদৃশ ঔষধ।

( বিস্‌মথ এবং ষ্ট্যানামে ইহার উৎকৃষ্টতর সাদৃশ্য রহিয়াছে )।

**শক্তি** ( Potency ) :—অধিকাংশ সময়েই উপরোক্ত লক্ষণ ও পীড়াচয়ে প্লাটিনার ২০০ শত এবং ১০০০ সহস্র শক্তি আশ্চর্য্য ফল দিয়াছে। আমরা ৩০শ শক্তিতেও ইহার ফল পাইয়াছি। কদাচিৎ ৬ষ্ঠ শক্তি ব্যবহৃত হয়।

# টিলিয়া-ট্রিফোলিয়েটা।

## Ptelea Trifollata.

মূলের সরস বল্কল হইতে টিংচার প্রস্তুত হয়।

**যকৃৎ** ( Liver ):—ইহা যকৃৎরোগের একটি মহৌষধ। **যকৃৎ** স্থানে কুন্‌কুনি বেদনা এবং ভারবোধ বামপার্শ্বে শুইলে এই বেদনাদি অত্যন্ত বৃদ্ধি পায়; বাম দিকে পার্শ্ব পরিবর্ত্তনের সময়, টানিয়া ধরার ন্যায় বেদনা বোধ হয়।

( দক্ষিণ পার্শ্বে শয়নে কষ্টের অধিকতর বৃদ্ধি—মার্কিউরিয়াস্ )।

( ম্যাগ্নেসিয়া মিউর এবং মার্কিউরিয় সে—**যকৃৎ** সম্বন্ধে এই সমস্ত লক্ষণ রহিয়াছে )।

**মন্তব্য** ঃ—মার্কিউরিয়াসে—উদরাময়ই প্রধান লক্ষণ, কিন্তু ম্যাগ্নেশিয়া-মিউরিয়েটে—কোষ্ঠবদ্ধতাই অধিক লক্ষিত হয়।

টিলিয়াতে—কোষ্ঠবদ্ধতা অথবা উদরাময় দেখা যায়, অথবা নাক্স-ভমিকার ন্যায়, ইহাতে পর্য্যায়ক্রমে কোষ্ঠবদ্ধতা ও উদরাময় হইয়া থাকে।

**রোগিতত্ত্ব** ঃ—একটি রোগিণীর যকৃতের দোষ হেতু, দুইটী চরণ এবং পা ফুলিয়া গিয়াছিল; আয়াসের সহিত বাম পার্শ্বে শয়ন করিতে পারিত না, তস্যার শ্বাস-প্রশ্বাস কষ্টকর ছিল, মনে হইল তস্যার আরোগ্য হওয়া কঠিন; কিন্তু তস্যাকে ৩০ শক্তির টিলয়া দেওয়াতে অতি সত্বর তস্যার কষ্টচয় দূর হইল এবং সা অতি শীঘ্র সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**শক্তি** ( Potency ):—১২শ; ৩০শ।

---

# প্লাম্বাম। Plumbbum-Met.

ইহা সীসক নামক ধাতু।

**উপযোগিতা** ( Suitability ):—যে সমস্ত পীড়া শারীরিক কারণ হইতে উদ্ভূত হয়, তাহাতে উহা উৎকৃষ্ট কার্য্যকরী (কস, পিক্রিক-এসিড, জিঙ্ক)

**উদর এবং শূলবেদনা** (Abdomen & Colic) :—বোধ হয় যেন উদরটী গর্ত্তপানা হইয়া, স্পাইনের সঙ্গে মিলিত হইতেছে; উদরের এইরূপ কষ্টকর অবস্থা সহ **ভয়ানক শূলবেদনা**। উদরের অত্যন্ত বেদনা এবং ঐ বেদনা যেন, সমস্ত শরীরে ছড়াইয়া পড়ে।

ইণ্টাস্‌সাসেপ‌শন্ (Intussuception) নামক **অন্ত্রাবরুদ্ধতা** রোগে ভয়ানক পেট বেদনা এবং বমন।

ইহা ষ্ট্রাঙ্গুলেটেড **হার্ণিয়া**—ফিমোরেল, ইঙ্গুইনেল কিম্বা আম্বাইলিকাল যাহাই হউক, তাহাতেই কার্য্যকারী।

ব্রাইট রোগে শূলবেদনা; উদরের গর্ত্তপানা অবস্থা; শীঘ্র শীর্ণতা প্রাপ্তি; অত্যন্ত দুর্ব্বলতা; কিড্‌নীর সঙ্কুচিতাবস্থা।

**জরায়ু** (Uterus) :—ঋতুস্রাব ইত্যাদি সময়ে, জরায়ুর অভ্যন্তরে বেদনা ইত্যাদি জন্য ইহা উপকারী। জরায়ুর অভ্যন্তরস্থ স্থান, তন্মধ্যস্থ ভ্রূণের পক্ষে নিতান্ত ছোট বোধ হয়। জরায়ুটী প্রসারিত হইতে অক্ষম; গর্ভস্রাব হইবার আশঙ্কা।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—মল কঠিন, গোলাবৎ, ভেড়ার নাদির ন্যায় কাল (চেলি, ওপি); মলত্যাগের বেগ সহ, মলদ্বারে ভয়ানক আক্ষেপ এবং তৎসহ অসহ্য যাতনা; মলের কাঠিন্য; অন্ত্রদিগের শুষ্কাবস্থা, প্যারালিসিস, অথবা তাহাদিগের মাংসপেশীর শিথিলতা ইত্যাদি হেতু মল আবদ্ধ; গর্ভাবস্থায় কোষ্ঠবদ্ধতা।

N. B. :—যে কোষ্ঠবদ্ধতায় প্ল্যাটিনা কার্য্য করিতে সক্ষম হয় নাই, তাহাতে এতদ্বারা ফল পাওয়া গিয়াছে।

**কামল বা ন্যাবা** (Jaundice) :—ডাক্তার গারেন্সি বলেন, কামল অর্থাৎ জন্‌ডিস রোগে ইহার অতীব উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে; চক্ষের সাদা ভাগ, চর্ম্মে এবং প্রস্রাবে অতীব হরিদ্রাবর্ণ দেখিলে, ইহা দ্বারা অনেক স্থলে উৎকৃষ্ট ফল পাইবে। চর্ম্মে কাল কটাবর্ণ লিভার স্পট (liver spots)।

**মস্তিষ্ক এবং স্নায়ু** (Cerebellum & Nerves) :—টনিক (tonic) এবং ক্লনিক (clonic) স্প্যাজম বা আক্ষেপ; মস্তিষ্কের স্কেরোসিস নামক

রোগ কিম্বা টিউমার হইতে আক্ষেপ; এপিলেপ্সি কিংবা তৎসদৃশ কনভাল্‌শন্; শূলবেদনা সহ, পর্য্যায়ক্রমে ডিলিরিয়াম।

স্মৃতি-শক্তি লুপ্ত কিংবা দুর্ব্বল; কথা বলিতে প্রকৃত কথার দ্বারা ভাব প্রকাশ করিতে অক্ষম (এনাকা, ন্যাক্-ক্যানি); জ্ঞান বুদ্ধি স্থবির ভাবাপন্ন, কিছু বুঝিতে গৌণ হয়। ক্রমে ঔদাস্য ও গ্রাহ্যশূন্যতা বৃদ্ধি পায় (অরে—ফস্ফরিক এসিড)।

ক্লান্তি এবং অবসন্নতা; জনপূর্ণ (Crowded room) গৃহে প্রবেশে মূর্চ্ছা।

**প্যারালিসিস** (Paralysis):—উদরে যে **শূল** বেদনার কথা বলিয়াছি, উহাকে **লেড কলিক** (Lead Colic) বলে। উহাও একপ্রকার প্যারালিসিস ভাব হইতে জন্মে; সেইজন্য প্লাম্বাম দ্বারা উক্ত প্রকার রোগে উপকার প্রাপ্ত হওয়া যায়।

ডিপ্‌থিরিয়ার পর প্যারালিসিস—এতদ্বারা আরোগ্য হইয়াছে।

**রোগি-তত্ত্ব**:—(১) একটি অর্দ্ধ-বয়স্ক ব্যক্তির নিম্নশাখাদ্বয়ে অতি দুরারোগ্য ও পূর্ণ প্যারালিসিস রোগ হইয়াছিল; তাহার চর্ম্মে এত **হাইপারিস্থিসিয়া** (স্পর্শাসহিষ্ণুতা) জন্মিয়াছিল যে, তাহার শরীরে সামান্য স্পর্শেও ভয়ানক বেদনা অনুভব করিত; প্যারালিসিস সহ এতাদৃশ হাইপারিস্থিসিয়া

ইহার একটি সিদ্ধপ্রদ লক্ষণ; তজ্জন্য ডাক্তার ফিন্‌কের (Fincke) প্রস্তুত ৪০ M. শক্তির এক মাত্রা প্লাম্বাম দেওয়াতে, অতি সত্বর এবং স্থিরভাবে, ক্রমে সে আরোগ্য লাভ করিল, তাহাকে আর দ্বিতীয় মাত্রা দিতে হয় নাই।

(২) ডাক্তার ব্রাউন সাহেবের শ্বশুর মহাশয়ের বয়স ৭০ বৎসর; তাঁহার ভয়ানক প্রকারের পেটবেদনা প্রথম হয়; তৎপর ইলিওসিক্যাল প্রদেশে একটী বৃহৎ ও কঠিন স্ফীতি দেখা দিল; স্পর্শে ও নড়াচড়াতে ভয়ানক কষ্ট জন্মিত; ঐ স্থানটী নীলিমা বর্ণবিশিষ্ট হইয়া উঠিল। এত অধিক বয়সে এবং এত দুর্ব্বলতাতে এই রোগ জন্মাতে, সকলেই মনে করিল বৃদ্ধের মৃত্যু নিশ্চয়। তাঁহার কন্যা ঐ রোগ সম্বন্ধে বহু গ্রন্থে অনুসন্ধান করিয়া অবশেষে "র Raue" সাহেবের "প্যাথলজিক্যাল থিরাপিউটিক্‌স"এর নির্দ্দেশ অনুসারে উহা (Typhlites) টিফ্লাইটিস্ রোগ বলিয়া প্লাম্বাম ২০০ শত শক্তি প্রদান করিলেন এবং তাহাতেই রোগীর বেদনা উপশম হইয়া তিনি সম্পূর্ণ আরোগ্য লাভ করিলেন।

**মাংসপেশীয় এট্রফি (শুষ্কতা) (Muscular Atrophy)** :—স্পাইনাল কর্ডের (Sclerosis) স্ক্লেরোসিস হইতে অনেক সময় এই রোগ জন্মে; হাতের কব্জার মাংশপেশীদিগের প্যারালিসিস এবং এট্রফি জন্য হাতটি "বক দেখেছ" নামক বালকদিগের ক্রীড়াতে যেরূপ হাতের অবস্থা করে, সেইরূপ আকৃতিতে পরিণত হয়; ডেল্টইড মাংসপেশীদিগের এট্রফি হেতু হস্ত উত্তোলনে অক্ষমতা!

**দুর্ব্বলতা ও শীর্ণতা (Weakness & Emaciation)**:—অতি সত্বর এবং অত্যন্ত শীর্ণ হইয়া যাওয়া; সাধারণ কিম্বা আংশিক প্যারালিসিস্; অতীব দুর্ব্বলতা এবং রক্তহীনতা; মুখমণ্ডল পিংশে, ধূসর, বা হরিদ্রাবর্ণবৎ হইয়া যায়; কিম্বা মৃতবৎ মূর্ত্তি হইয়া কপোলদ্বয় বসিয়া যায়; দেখিলে বোধ হয় যেন, রোগীর অতীব ব্যাকুলতা এবং অস্থিরতা রহিয়াছে।

**মুখমণ্ডলের চর্ম্ম ( Skin of the Face )** :—মুখমণ্ডলের চর্ম্ম তৈলাক্ত, যেন চক্ চক্ করে ( ন্যাট্রা-মি, স্যানিকিউলা )।

**দন্তের মাড়ী (Gums)** :—দন্তের মাঢ়ীর মাংসগুলি নীলবর্ণ দেখায়; উহারা স্ফীত, পিংশে হইয়া যায় এবং তাহাতে সীসকবর্ণবৎ রেখা পড়ে।

**সম্বন্ধাবলী (Relations)**:—পেট খালে পড়িলে—পডো; শূলবেদনায়—এলুমিনা, প্ল্যাটি, ওপি; ষ্ট্র্যাঙ্গুলেটেড হার্ণিয়ায়—নাক্স-ভ ইহার সদৃশ ঔষধ; পডোর সহিত ইহার বেশ সাদৃশ্য রহিয়াছে।

প্রাষাম জনিত কুফলে—এলুমিনা, পিট্রোলিয়াম, প্ল্যাটিনা, সাল্ফ-এসিড, জিঙ্ক উৎকৃষ্ট প্রতিষেধক।

**বৃদ্ধি ( Aggravation )** :—রাত্রিতে ( নিম্ন শাখাদ্বয়ে বেদনা )।

**উপশম ( Amelioration )** :—হস্ত ঘর্ষণে; সজোরে চাপনে।

**শক্তি ( Potency )** :—২০০শত, ১০০০ সহস্র, ৩০শ ইত্যাদি শক্তি সচরাচর ফলপ্রদ।

## সোরিণাম। Psorinum.

**খোস পাঁচ্ড়ার রস হইতে ডাক্তার হেরিং প্রথম ইহার টিংচার প্রস্তুত করিয়া প্রুভিং এবং ব্যবহার করেন।**

ইহা সোরা বিষ হইতে উৎপন্ন। শারীরিক ধর্ম্ম পরিবর্ত্তন করিয়া, বা

রোগ এতদ্দ্বারা আরোগ্য হয়। তবে ইহা সাবধানে ব্যবহার করা কর্ত্তব্য।

৩০শ বা তদূর্দ্ধ শক্তির একমাত্রা ব্যবহার করিয়াই ফল পাইবে; ইহার অধিক মাত্রা শারীরিক বিঘ্ন-কারক একথা স্মরণ রাখিও।

**উপযোগিতা (Suitability):**—ইহা সোরা ধর্ম্মাক্রান্ত শরীরে নিতান্ত উপযুক্ত ঔষধ। **প্রাচীন রোগে** যখন নিতান্ত যত্নে নির্ব্বাচিত ঔষধ দ্বারা কায হইতেছে না দেখ, তখন সোরিণাম এক ডোজ দিলে ফল পাইবার সম্ভাবনা; যেস্থলে **সাল্‌ফার** উপযুক্ত ঔষধ হইয়াও কার্য্য করিতে সক্ষম হয় নাই, তখন এই ঔষধ দিলেই কায পাইবে।

(তরুণ পীড়ায় অধিকাংশ সময়—সালফার দ্বারাই ভাল কাজ পাইবার সম্ভাবনা)।

তরুণ পীড়ার পর, প্রতিক্রিয়া ভাল না হইলে এবং ক্ষুধা ইত্যাদি সুন্দররূপ না জন্মিলে ইহা উপযুক্ত ঔষধ।

**শিশু** পিংশে; কোমল এবং পীড়াশীল। পীড়াক্রান্ত শিশু দিনে অথবা রাত্রে, ঘুমাইতে পারে না এবং ত্যক্ত বিরক্ত হয়। শিশু উত্তম স্বভাবাপন্ন এবং সমস্ত দিন খেলা করে।

অস্থিরতা, ত্যক্তবিরক্ততা এবং সমস্ত রাত্রি চীৎকার করা।

(লাইকোপোডিয়ামে—এতদ্‌বিপরীত ধর্ম্ম)।

অত্যন্ত দুর্ব্বলতা; জীবন-রক্ষক তরল পদার্থের ধ্বংস। তরুণ পীড়ার পর, অনেক দিন পর্য্যন্ত দুর্ব্বলতা।

**শরীরে নিতান্ত দুর্গন্ধ** স্নানের পরও এইরূপ থাকে।

যদি দেখ রোগীর মলাদিতে **অত্যন্ত দুর্গন্ধ** রহিয়াছে, অথচ ঔষধে কোন কায হইতেছে না, তখন সোরিণাম্ অবশ্য দিবে (ব্যাপ্টিসিয়া)।

সমস্ত শরীরে বেদনা এবং উহা সহজে আঘাত প্রাপ্তিবৎ কষ্টান্বিত হয়।

**বাতাস আদি (Weather):**—ঠাণ্ডা বাতাস সহ্য হয় না, অথবা আকাশের পরিবর্ত্তন হইলেই পীড়া হইয়া থাকে। নিতান্ত গ্রীষ্ম সময়েও সে শাল, ওভার কোট ইত্যাদি ব্যবহার করিয়া থাকে।

**ঝড়বাতাস আদি (Storm):**—ঝড়বাতাসে নিতান্ত কষ্ট হয় বজ্রপাত ইত্যাদির সময়ে অথবা পূর্ব্বে, কয়েকদিন পর্য্যন্ত অস্থির বোধ করে (ফস্‌ শুষ্ক শল্কযুক্ত চর্ম্মরোগচয় গ্রীষ্মে কমিয়া যায়, শীতে বাড়ে।

কোন চর্ম্মরোগ ঔষধাদি দ্বারা বসিয়া যাওয়া, অথবা অন্যান্য প্রকারের চর্ম্মরোগে সাল্‌ফার দ্বারা কায না পাইলে ইহা অবশ্য দিবে।

রোগাক্রমণের পূর্ব্বভাগে, তাহার শরীর অতি ভাল আছে, এইরূপ বোধ করে। সোরা বস্ম-ক্রান্ত ; স্নায়ু-ধম্মাক্রান্ত ; অস্থিরতা ; সহজেই চম্‌কিয়া উঠা।

**সমস্ত স্রাবাদিতেই দুর্গন্ধ** ( Offensive Secretions ) :—উদরাময়, লিউকোরিয়া, ঋতুস্রাব, ঘর্ম্ম ইত্যাদি সমস্তেই **মড়াপচার ন্যায় দুর্গন্ধ** ( ব্যাপ্‌টিসিয়া )

**মানসিক অবস্থা** ( Mental State ) :—ব্যাকুলতা ও ভয়পূর্ণতা ; ভবিষ্যৎ কুবার্ত্তা বলা। ধর্ম্ম সম্বন্ধে বিষণ্ণতা ; বিষণ্ণমন এবং আত্মহত্যার চিন্তা ; পরকালে মুক্তি জন্য নিরাশা ( মেলিলোটাস ) ; আরোগ্যে নির্ভরসা ; মরিবে বলিয়া ভয় ; বিষয় কর্ম্ম নষ্ট হইবার ভয় ; নিজের জীবন ও অন্যের জীবন উভয়ই ভার বোধ হয়। ভয়ানক চুল্‌কানি সহ নিরাশ হইয়া পড়া।

**শিরঃপীড়া** ( Headache ) :—শিরঃপীড়ার পূর্ব্বে, চক্ষের সম্মুখে যেন জোনাকি বেড়ায়, অথবা কোয়াসাপূর্ণ দৃষ্টি হয়, কিম্বা চক্ষে দেখেনা ( ল্যাক্‌-ডি, কেলি-বাই )। চক্ষুর সম্মুখে কাল কাল (Spots) বিন্দুচয়, অথবা অঙ্গুরীচয় যেন বেড়াইয়া বেড়ায়।

মাথাব্যথার সময় প্রায়ই ক্ষুধা পায় ; আহার করিলে উপশম বোধ ( এনাকা, কেলি-ফস )। কোন ইরাপ্‌শন অথবা ঋতুস্রাব বসিয়া গিয়া—শিরঃপীড়া। নাসিকা হইতে রক্তস্রাবে উপশম বোধ ( মেলিলোটাস )।

**কেশ** ( Hair ) :—শুষ্ক, চাক্‌চিক্যবিহীন এবং সহজেই জড়াইয়া যায় ( লাইকো ) ; জটবান্ধা স্বভাব। ( ব্যারাইটা-কার্ব্ব, সারসা, টিউবার্‌কিউ )।

**মস্তক** ( Head ) :—শুষ্ক, শল্কযুক্ত কিম্বা সিক্ত, দুর্গন্ধময়, পূঁযযুক্ত ইরাপ-শনচয় ; উহা হইতে দুর্গন্ধময়, আঠাপানা এক প্রকার তরল পদার্থ চোঁয়াইতে থাকে ( গ্র্যাফা, মেজি )।

**চক্ষু** (Eyes) :—আলোক-ভীতি, তৎসহ (Lids) অক্ষিপত্রদ্বয় প্রদাহযুক্ত ; চক্ষু উন্মীলিত করিতে পারে না ; মুখটী বালিশের উপর রাখিয়া পড়িয়া থাকে।

**কর্ণ** ( Ear ) :—কর্ণের মধ্যে এবং পশ্চাতে এক প্রকার কষাণি নির্গত হয়; উহা হইতে **দুর্গন্ধময় স্রাব** হইতে থাকে ( গ্র্যাফা )। **কর্ণ হইতে পুঁয পড়া**;ঐ পুঁষ পাতলা, জলবৎ এবং পচা মাংসবৎ ভয়ানক দুর্গন্ধযুক্ত।

হাম কিম্বা স্কার্লেটিনা হওয়ার পর—কাণপাকা বহুকাল যাবৎ স্থায়ী।

**একনি** ( Acne ) **বা বয়স-গোটা** ( ব্রণ ) :—সমস্ত প্রকার বয়সগোটাই মুখমণ্ডলে ; ঋতুস্রাব সময়ে, কাফি, চর্ব্বি, চিনি এবং মাংস খাওয়াতে বৃদ্ধি ; কিন্তু অনেক সময় উপযুক্ত নির্ব্বাচিত ঔষধে কায না হওয়া, অথবা সামান্য উপশম।

**ক্ষুধা** ( Appetite ) :—রাত্রি দুই প্রহরের কালে ক্ষুধা পায়, তাহাতে কিছু না খাইয়া থাকিতে পারে না ( সিনা, সাল্‌ফার )।

**উদ্গার** ( Eructation ) :—উদ্গারে পচা ডিমের গন্ধ (আর্ণি, এন্টি-টার্ট।

**গলার অভ্যন্তর** (Internal Throat) :—টন্‌সিল্‌দ্বয় অত্যন্ত স্ফীত। ঢোক গিলিতে অতীব কষ্ট ও বেদনা ; দগ্ধবৎ যন্ত্রণা বোধ ; ঢোক গিলিতে কর্ণ পর্য্যন্ত অতীব প্রখর যন্ত্রণা ( যন্ত্রণাশূন্য—ব্যারাইটা-কার্ব্ব )।

বহুল পরিমাণ দুর্গন্ধময় থুথু উঠা ; গলার অভ্যন্তরে শক্ত মিউকাস জমা হয় এবং অবিরত খেঁকার দিয়া উক্ত মিউকাস উঠাইতে চেষ্টা পায়।

N. B. :—তরুণ টন্‌সিলাইটিসেই যে ইহা কেবল উপকারী তাহা নহে ; এতদ্দ্বারা পুনঃ পুনঃ ঐরূপ রোগের আক্রমণ দূরীভূত হয়।

খেঁকার দিলে গলার অভ্যন্তর হইতে ছোট ছোট ছানার টুক্‌রার ন্যায়, অতীব পচা, বিস্বাদ এবং দুর্গন্ধযুক্ত পদার্থ নির্গত হয় ( কেলি-মিউর )।

**উদরাময়** ( Diarrhœa ) :—হঠাৎ বাহির বেগ হওয়া মাত্র মুহূর্ত্তও অপেক্ষা করিতে পারে না (এলোজ,সাল্‌ফ) ; মল জলবৎ ; মেটে রঙ বিশিষ্ট এবং অতীব পচা দুর্গন্ধময় ; অসাড়ে মলত্যাগ ; রাত্রি ১টা হইতে ৪টার মধ্যে বৃদ্ধি ; উৎকট তরুণ রোগের পর ; শিশুদিগের দন্তোদ্গম সময় ; আকাশের অবস্থা পরিবর্ত্তনে।

**রোগি-তত্ত্ব ঃ—দুর্গন্ধ মল** ইহার একটী উৎকৃষ্টতম সিদ্ধিপ্রদ লক্ষণ। একমাত্র এই লক্ষণ অবলম্বনে আমরা দশ বারটী নানাবিধ পীড়ায় রোগী আরোগ্য করিয়াছি। এই ঔষধের এক মাত্রা ৩০শক্তি প্রয়োগেই অনেক স্থলে আমাদের কার্য্য সিদ্ধি হইয়াছে।

কেবলমাত্র উদরাময় রোগেই যে ইহা কার্য্যকরী হইয়াছে এমন নহে; উৎকট জ্বরাদি সহ পাতলা দুর্গন্ধ মল দেখিলে, অনেক স্থলে ইহার একমাত্রা প্রয়োগ করিয়া জ্বর সহিত সমস্ত পীড়া আরোগ্য হইয়া গিয়াছে।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—অতীব দুরারোগ্য কোষ্ঠবদ্ধতা সহ, ভয়ানক কোমর বেদনা; রেক্টামের ক্রিয়াবিহীনতা হেতু কোষ্ঠবদ্ধতা। যদি সালফার দ্বারা এই অবস্থা আরোগ্য না হয়, তবে তৎপরে সোরিণাম দিলে প্রায়ই সুফল পাওয়া যায়।

**অসাড়ে মূত্রত্যাগ** ( Involuntary Urination ) :—মূত্রস্থলীর প্যারালিসিস হেতু; বংশাবলীর মধ্যে কাহারও **এক্জিমা** রোগের বর্ত্তমানতা থাকিলে—ঐ বংশের কোন ব্যক্তির অসাড়ে মূত্রত্যাগ, বিশেষতঃ পূর্ণিমার সময়।

**গণোরিয়া** ( Gonorrhœa ) :—বহুকালের প্রাচীন ( Chronic ) গণোরিয়া রোগ আরোগ্য হয় না, কিংবা শুষ্ক হইয়া বসিয়াও যায় না—এমন অবস্থায় গণোরিয়া এবং যে গণোরিয়া রোগ বহুবিধ উৎকৃষ্ট ঔষধ সেবনেও আরোগ্য হয় নাই তাহাতে সোরিণাম দ্বারা অনেক সময় আশাতীত ফল লাভ হইয়াছে।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—বিশ্রী গন্ধযুক্ত, বড় বড় চাপ চাপ স্রাব নির্গত; সেক্রামে অত্যন্ত বেদনা; দুর্ব্বলতা; গত প্রৌঢ়াবস্থা।

**গর্ভাবস্থায়** ( Pregnancy ) :—অতীব দুরারোগ্য বমন; ভ্রূণ অত্যন্ত সজোরে নড়া চড়া করিতে থাকে। যদি সুনির্ব্বাচিত উৎকৃষ্ট ঔষধে রোগিণীকে উপশম না দিতে পারে, তবে এক মাত্রা সোরিণাম দিবে।

গর্ভে যে সন্তান হইবে তাহার **শরীরস্থ সোরা দোষ সংশোধন জন্য** অনেক সময় মাতাকে একমাত্রা সোরিণাম দিয়া কৃতকার্য্যতা লাভ হইয়াছে।

**ঘর্ম্ম** (Sweat) —বহুল ঘর্ম্মে তরুণ পীড়ার সমস্ত কষ্টের উপশম ( ক্যাল্‌কেরিয়াম, ন্যাট্রা-মি )।

**হাঁপানি ও শ্বাসকষ্টাদি** ( Asthma & Dyspnœa ) —খোলা বাতাসে এবং উপবেশনাবস্থায় বৃদ্ধি (লরোসিরেসাস); শয়নাবস্থায় এবং বাহু দুইটী

দুই পাশে শরীর হইতে দূরতম করিয়া প্রসারিত করিয়া রাখিলে উপশম বোধ (আর্সেনিকের বিপরীত); বিষণ্ণ-চিত্ততা; সে মরিবে বলিয়া মনে করে।

**কাশি** ( Cough & Expectoration ):—কোন জাতীয় কণ্ডুরোগ অথবা একজিমা বসিয়া যাওয়া হেতু; বহু বৎসরের স্থায়ী; প্রাতঃকালে জাগরিত হইলে এবং সন্ধ্যায় শয়নাবস্থায় কাশির বৃদ্ধি ( ফস্, টিউবারকিউ )।

**গয়ের**—সবুজবর্ণ, হরিদ্রাবর্ণের অথবা লবণাক্ত; গয়ের পূঁযের ন্যায়; গয়ের উঠাইতে অতীব কাশিতে হয়, প্রতি শীতকালেই কাশ রোগ জন্মে।

**চর্ম্ম** (Skin) —নানাবিধ চর্ম্ম রোগ হইবার স্বভাব ( সালফার ); ইরাপ্‌শনগুলি সহজেই পাকিয়া উঠে ( হিপার ); চর্ম্ম শুষ্ক, কার্য্যহীন এবং উহাতে কদাচিৎ ঘর্ম্ম হইয়া থাকে; চর্ম্ম এত (Unclean) অপরিষ্কৃত যে দেখিলে বোধ হয় যেন, কখনও সে এ জন্মে স্নান করে নাই; চর্ম্ম কর্কশ এবং যেন তৈলাক্ত।

N. B. :—সালফার কিংবা জিঙ্ক ইত্যাদির **মলম** প্রয়োগে কোন চর্ম্মরোগ **বসিয়া যাওয়া হেতু** পীড়াচয়ে ইহা এক মহৌষধ।

**অনিদ্রা** (Sleeplessness) :—অত্যন্ত চুলকানি হেতু, অথবা নানাবিধ ভয়ানক বিপদ এবং ডাকাইত সম্বন্ধীয় স্বপ্ন-দর্শনাদি হেতু অনিদ্রা ( স্ট্যাফি-মি )।

**মন্তব্য**ঃ—সোরিণাম প্রয়োগে **অতি সাবধানতা** আবশ্যক, নতুবা অনিষ্ট সম্ভাবনা। এক সোরা-লক্ষণ মাত্রের উপর নির্ভর করিয়াই ইহা প্রয়োগ করিও না; সমষ্টিগত লক্ষণচয় যখন ঐক্য হইবে, তখন সোরিণাম প্রয়োগে উৎকৃষ্ট ফল পাইবে।

**সম্বন্ধাবলী** (Relations):—ইহা সালফার এবং টিউবারকিউলিনামের উৎকৃষ্ট প্রতিপোষক ঔষধ।

**ইহার পর**—এলুমিনা, বোরাক্স, হিপার-সালফার, টিউবারকিউলিনাম প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

গর্ভাবস্থায় বমনে—ল্যাক্‌টিক-এসিডের পরে এবং ওভেরিতে আঘাতাদি লাগিয়া কোন পীড়া হইলে—আর্ণিকার পরে ইহা উৎকৃষ্ট কার্য্যকারী।

স্তনের ক্যান্সারে সোরিণামের পরে সালফার প্রয়োগে উৎকৃষ্ট ফল পাইবে।

**মন্তব্য**ঃ—সোরিণামে আমরা যাদৃশ ফল পাইয়াছি তাহাতে নিতান্ত

ঘৃণিত বংশোদ্ভূত ঔষধও যে আদরের ধন হইতে পারে তাহা মুক্তকণ্ঠে স্বীকার করিব।

**শক্তি** (Potency) :—৩০শ ও ২০০ শত এবং ১০০০ শক্তি। ইহার নিম্ন শক্তি কদাচ ব্যবহার করিও না।

## পালসেটিলা। Pulsatilla.

সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** (Suitability) :—ইহাতে নাক্স-ভমিকার স্বভাবের বিপরীত অবস্থা লক্ষিত হয়। ইহাতে **স্ত্রী লক্ষণ** এত বর্ত্তমান রহিয়াছে যে বোধ হয় যেন এই ঔষধ **স্ত্রীলোকের** জন্যই সৃষ্ট হইয়াছিল এবং তদ্বিপরীতে নাক্স-ভমিকা যেন **পুরুষের** জন্যই সৃষ্ট।

পালসেটিলা রোগীর কেশ কটারঙ বিশিষ্ট; মুখমণ্ডল পিংশে, সহজেই ক্রন্দনশীল। ইহা স্ত্রীলোক এবং শিশুদের জন্যই উৎকৃষ্টতর ঔষধ।

ঋতুস্রাব পরিমাণে স্বল্প এবং দীর্ঘকাল স্থায়ী হওয়াতে, সা স্থূলাকারা হইয়া উঠে ( গ্র্যাফা ) ; যৌবনের প্রারম্ভ হইতেই স্বাস্থ্যভঙ্গ এবং সেই অবধি এক দিনের জন্যও সুস্থ নহে ; তাহাতে এনিমিয়া, ক্লোরোসিস, ব্রঙ্কাইটিস, থাইসিস্ ইত্যাদি রোগের উৎপত্তি হয়।

**স্বভাবাদি** (Temperament) :—নম্র, কোমল, ভদ্র,নতশীল,প্রত্যেক বিষয়েই কান্না, দুঃখ এবং ঔদাস্যপূর্ণ, অশ্রুবারি বিসর্জ্জন না করিয়া, সা রোগ সম্বন্ধে কোন কথা বলিতে পারে না ; সহজেই অশ্রুবারি বিসর্জ্জন করা স্বভাব ( ধন্যবাদ দিলে অশ্রু বিসর্জ্জন—ল্যাইকো ) ; নীরবে শোক ও মানসিক কষ্টে বদ্ধ হওয়া স্বভাব।

**লক্ষণচয় পরিবর্ত্তনশীল**(Changeability of Symptoms) শীঘ্র শীঘ্র **বেদনার স্থান পরিবর্ত্তন** অর্থাৎ এক স্থানের **বেদনা** যাইয়া অন্যস্থানে উপস্থিত হয়। একস্থানে স্ফীতি বা রক্তবর্ণতা ভাল হইয়া পুনরায় অপর স্থানে ঐরূপ অবস্থা দেখা দেয়।

যদি **পাল্‌সেটিলার** স্বভাবযুক্ত কোন রোগীতে **বাতরোগে** এতাদৃশ পরিবর্ত্তনশীল স্বভাব দেখ, তবে এই ঔষধে অতি আশ্চর্য্য ফল দেখিতে পাইবে। কথিত বেদনা বাতরোগ জনিত কিংবা নিউর্যাল্‌জিয়া জনিত, কিংবা অপর যে কোন প্রকার অবস্থাযুক্ত হইতে পারে।

এই পরিবর্ত্তনশীল অবস্থা যে কেবল বেদনাতেই লক্ষিত হয় এমন নহে—**স্বভাবেও** উহা দেখা যায়। এই দেখিলাম রোগী নিতান্ত খিট্‌খিটে, পরমুহূর্ত্তেই সে ক্রন্দনশীল। আবার কিছুকাল পরে, তাহার স্বভাব কোমল এবং আনন্দময়।

(ইগ্নেসিয়া-রোগীতেও হিষ্টিরিয়াদিতে এইরূপ পরিবর্ত্তনশীল স্বভাব দেখা যায়)।

**রক্তস্রাবেও** এই পরিবর্ত্তনশীল অবস্থা; রক্তস্রাব চলিতেছে এবং এই বন্ধ হইয়া গেল; আবার রক্তস্রাব আরম্ভ হইল, এইরূপ দেখা যায়।

প্যারোটাইটিস ( Parotitis ) রোগ কর্ণ স্থানে আরোগ্য হইয়া, উহা স্তনের কিংবা অণ্ডকোষের প্রদাহরূপে দেখা যায়।

উদরাময় রোগে—**মলেও** এইরূপ **পরিবর্ত্তনশীলতা** লক্ষিত হয়; মল কখনও সবুজ, কখনও হলুদ, কখনও সাদা, কখনও জলবৎ, কখনও আমবৎ লক্ষিত হয়। দুইবারের মলেও অবস্থা, কখনও একপ্রকার দেখা যায় না।

**জ্বরাদি** রোগেও যদি ক্ষণে দাহ, ক্ষণে শীত, ক্ষণে ঘর্ম্ম, ক্ষণে অস্থিরতা ক্ষণে সুস্থতা, ক্ষণে ঘর্ম্মশূন্যতা ইত্যাদি পরিবর্ত্তনশীল অবস্থা দেখ, তবে তাহাতে পাল্‌সেটিলা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

**রোগি-তত্ত্ব**ঃ—বাবু রাধিকা সান্যালের অত্যন্ত জ্বর হয়, তাহাতে তিনি এনোজ ফ্রুট দ্বারা ( Purgative ) জুলাপ নেন। জুলাপ জলবৎ হইতে লাগিল, কিন্তু জ্বর না কমিয়া পিপাসা, শরীর বেদনা ইত্যাদি সহ জ্বর বৃদ্ধি হইল এবং পূর্ব্ববর্ণিত ক্ষণে দাহ, ক্ষণে শীত ইত্যাদি প্রকারের **পরিবর্ত্তনশীল** লক্ষণচয় দেখা দিল; পিপাসাও ছিল, তাহাতে পাল্‌স ৬ষ্ঠ শক্তি কয়েক মাত্রা দেওয়াতে আমরা আশ্চর্য্য ফল পাইলাম। তাহাতেই জ্বর আরোগ্য হইয়া গেল। রাধিকা বাবু হোমিওপ্যাথিক ঔষধের এতাদৃশ গুণ দেখিয়া একান্ত মুগ্ধ হইয়াছেন।

**মন্তব্য** :—জুলাপ নেওয়ার পর রোগের বৃদ্ধি যদিচ এই রোগীতে ছিল, কিন্তু ক্ষণে দাহ, ক্ষণে শীত, ক্ষণে অস্থিরতা ইত্যাদি পরিবর্ত্তনশীল লক্ষণ এই **জ্বরের** প্রধান প্রকৃতি হওয়াতে পাল্‌সেটিলা আশ্চর্য্য কায করিল।

**স্বাদ** (Taste) :—মুখ বিস্বাদযুক্ত, বিশেষতঃ প্রাতঃকালে ; কিংবা কোন-বস্তুরই স্বাদ ভাল লাগে না অথবা কিছুরই স্বাদ পায় না ; স্বাদ না পাওয়ার ন্যায়, অনেক রোগী গন্ধও পায় না। কখন কখন মুখের স্বাদ তিক্ত হয়।

**তৃষ্ণাশূন্যতা** ( Thirstlessness ) :—প্রত্যেক রোগের সঙ্গে তৃষ্ণাশূন্যতা ইহার একটী প্রধান লক্ষণ।

**মুখ** ( Mouth ) :—**মুখ শুষ্কতা,** কিন্তু তৎসহ তৃষ্ণা থাকে না (নাক্স-ম)। (মার্কিউরিয়াসে—মুখ সিক্ত, অথচ তৎসহ ভয়ানক তৃষ্ণা )।

N. B. :—এই দুইটি অবস্থার প্যাথলজী বলা নিতান্ত দুঃসাধ্য, সেই জন্য লক্ষণানুযায়ী হোমিওপ্যাথিক চিকিৎসাই প্রশস্ত।

**পাকস্থলী** (Stomach) :—খাদ্য দ্রব্য সহ ঘৃত, মাখন, তৈল ইত্যাদি বহু পরিমাণে এবং পিঠে, পায়স, মাংস, অধিক চর্ব্বিযুক্ত মাংসাদি আহারে **পেটের গোলযোগ কিম্বা বেদনা** ঘটিলে—পাল্‌সেটিলা অত্যুৎকৃষ্ট। পাকস্থলী স্থানে, যেন কিছু নাই, এমন বোধ।

**রোগি-তত্ত্ব** ঃ—( ১ ) শ্রদ্ধাস্পদ ডাক্তার ৺মহেন্দ্রলাল সরকার মহাশয়ের সম্বন্ধী বাবু রাজকৃষ্ণ বিশ্বাস মহাশয় পাঁঠার মাংস খাইয়া পেটের বেদনায় নিতান্ত অস্থির হইয়া পড়েন ; উক্ত ডাক্তার সরকার মহাশয় তাঁহাকে এক ডোজ **পাল্‌সেটিলা** দেওয়া মাত্র মন্ত্রাহতের ন্যায় ঐ **পেট বেদনা** মুহূর্ত্ত মধ্যে দূর হইয়া গেল। তিনি তৎক্ষণাৎ ঘুমাইয়া পড়িলেন। গ্রন্থকার স্বচক্ষে এই চিকিৎসা দেখিয়া হোমিওপ্যাথি মন্ত্রে দীক্ষিত হইয়াছেন ( চিঃ বিঃ ১ম খণ্ড দেখ)।

( ২ ) বাবু হরানন্দ দেব, নিবাস পাবনা জেলা, পেশা ডাক্তারী ; একদিন মাংস, ক্ষীর, কাঁটাল, আম খাইয়াছিলেন ; তাহাতে তাঁহার পেটে ভয়ানক বেদনা হয় ; পাবনা চ্যারিটেবল্‌ ডিস্পেন্সারীর ডাক্তার বাবু গিরিশচন্দ্র সরকার মহাশয় তাঁহাকে দুই ড্রাম টিংচার ওপিয়াম্‌ খাওয়াইয়া, তৎপর প্রায় দুই ঘণ্টা

**ক্যাষ্টর অয়েল** খাইতে দেন, তাহাতেও বাহ্যি হইল না ; বরং বেদনা উত্তরোত্তর ( Worse ) বৃদ্ধি পাইয়া ভয়ানক অবস্থায় দাঁড়াইল। আমি তাঁহাকে **পাল্‌সেটিলা** ৩য় শক্তি একমাত্রা খাইতে দিলাম, তাহাতে কোন ফল হইল না ; অর্দ্ধঘণ্টা পরে পুনরায় আর এক ডোজ **পাল্‌স** দেওয়া হইল, তাহাতে রোগী ৫।৭ মিনিটের মধ্যে বেদনার উপশম হওয়াতে নাক ডাকাইয়া ঘুমাইয়া পড়িল। এই নিদ্রা পরদিন বেলা ১১টা পর্য্যন্ত ছিল।

**মন্তব্য** ঃ—তৎপর দুইদিন পর্য্যন্ত তাহার বাহ্যি হয় নাই, পেটেও কোন অসুখ বোধ ছিল না ; তৎপরে তৃতীয় দিন প্রাতে বান্ধা মল বাহ্যি হইল। এই স্থানে পালসেটিলা দ্বারা দুই ঔন্স ক্যাষ্টার অয়েল পর্য্যন্ত পরিপাক হইয়া গেল। এই দুইটী রোগী পাল্‌সেটিলার আশ্চর্য্য কীর্ত্তি।

( এতাদৃশ চিকিৎসায় এলোপ্যাথ মহাশয়দের কতই যে ব্যাপার করিতে হয় তাহার ঠিক নাই, অথচ এতাদৃশ সুফল কখনও হইতে দেখা যায় না )।

**পালসেটিলার** রোগী চর্ব্বিযুক্ত মাংস, চর্ব্বি, ঘৃত ইত্যাদি যুক্ত পদার্থ খাইতে চায় না, এমন কি উহাদের দৃষ্টি তাহার নিকট ঘৃণায়জনক ; উহা খাইলেও সহ্য হয় না ; কিন্তু তদ্বিপরীতে দেখা যায় যে **নাক্স-ভমিকার** রোগী চর্ব্বিযুক্ত মাংসাদি খাইতে চায় এবং তাহার সহ্যও হয়।

এতাদৃশ স্থলে অনেকে বুঝিতে না পারিয়া, মনের আকা বাঁকায় নাক্স-ভমিকা এবং পাল্‌সেটিলা পর্য্যায়ক্রমে দিয়া থাকেন।

**উদরাময়** ( Diarrhœa ) :—প্রায়ই রাত্রে ; মল এক এক সময়, এক এক প্রকার প্রকৃতিযুক্ত ; কখনও হলুদ, কখনও সবুজ, কখনও আমময়, কখনও জলবৎ অর্থাৎ সদাই **পরিবর্ত্তন শীল**।

তবে সচরাচর ইহার মল, জলবৎ এবং সবুজের আভাযুক্ত হরিদ্রাবর্ণ। কিছু আহারের পরক্ষণেই বাহ্যি হয়। ফল, শীতল খাদ্য, পানীয়, আইস-ক্রিম ইত্যাদি আহার হেতু পেটের অসুখ ( আর্স, ব্রাইও )।

( পেঁয়াজ আহারে অসুখ—থুজা )।

( ঝিনুক গুগলি আহারে অসুখ—ব্রোমি, লাই )।

( দুগ্ধ আহারে অসুখ—ক্যাল্ক, ন্যাট্রাম-কার্ব্ব, নিকোলাম সল্ফ, সাল্ফ )

( অপরিষ্কৃত জলপানে অসুখ—ক্যাম্ফার, জিঙ্ক।

**মিউকাস ঝিল্লী** ( Mucous Membrane ):—ইহাতে যে স্রাব হয়, তাহা গাঢ়, পীতাভ, সবুজবর্ণ কিন্তু ঝাঁজাল (Acrid) নহে।

এতাদৃশ স্রাব—নাসিকার সর্দ্দিতে, লিউকোরিয়া, পূয়ের, গণোরিয়ার আল্‌সার (ulcer) বা ক্ষতে, কর্ণে বা চক্ষে দেখা যায়।

N. B. :—পূয়ের সবুজ, কোমল তিক্ত। ( ষ্ট্যানামের—পূয়ের মিষ্ট। কেলি-হাইড্রিওডের এবং সিপিয়ার—লবণাক্ত )।

কেলি-সাল্‌ফ এবং পাল্‌সেটিলার পক্ষেরে—অনেক সাদৃশ্য আছে এবং উভয়েরই বেদনা স্থান পরিবর্ত্তনশীল এবং সন্ধ্যায় বৃদ্ধি; ঠাণ্ডায় ও খোলা বাতাসে উপশম দেখা যায়।

( কেলি-হাইড্রিওড খোলা বাতাসে উপশম এবং গরম ঘরে বৃদ্ধি হয় )।

পাল্‌সেটিলার সবুজবর্ণ পূয়ের ও অন্যান্য স্রাব—লাইকো, প্যারিস, ফস্ফরাস ও সাল্‌ফার ইত্যাদিতেও দেখা যায়; তবে সমষ্টিগত লক্ষণ অবলম্বনে এই সমস্ত ঔষধ প্রয়োগ করিবে।

**রোগি-তত্ত্বঃ**—একটী থাইসিস লক্ষণাক্রান্ত রোগীতে, কথিত সবুজ বর্ণ পূয়ের এবং তাহাতে মিষ্টস্বাদ দৃষ্টে **ষ্ট্যানাম্** দেওয়া হয়; তাহাতে ঐ রোগীটী আশ্চর্য্যরূপে আরাম হইয়া যায়।

**ঋতুস্রাব** ( Menstruation ) :—ঋতুস্রাব অত্যন্ত গৌণে এবং স্বল্প, অথবা লুপ্ত, বিশেষতঃ পা দুটী জলে ভিজিলে; ঋতুস্রাব সহ অতীব বেদনা এবং অস্থিরতা; বেদনা জন্য আছাড় পিছাড় করিতে থাকে (ম্যাগ্‌নে-কস্); ঋতুস্রাব একবার থামিয়া যায় এবং পুনরায় হইতে থাকে; এইরূপ থামা এবং পুনরায় হওয়া, ঋতুস্রাবে এবং মেনোহ্রেজিয়া ইত্যাদিতে দেখা যায়। দিবসে অধিকতর ঋতুস্রাব (শয়নে ঋতুস্রাব বন্ধ—ক্রিয়োজোট)। প্রথম ঋতুস্রাব অতি গৌণে।

**পাল্‌সেটিলার** এতাদৃশ ঋতুস্রাব জনিত কষ্টে, চরণদ্বয়ে শীতবোধ কিম্বা ভিজাবস্থা হইলে, তাহা অতি গুরুতর লক্ষণ; এতাদৃশ রোগীর কালে যক্ষ্মা হইতে পারে; এতাদৃশ রোগীকে উচ্চ শক্তির **পাল্‌সেটিলা** দিলে সে কথিত ভবিষ্যৎ বিপদ হইতে পরিত্রাণ পাইতে পারে।

যুবতীদিগের ঋতুস্রাব হইতে গৌণ হইলে সোয়ান Swan কৃত M. M. শক্তি এবং ডাঃ ফিঙ্ক Fincke কৃত C. M. শক্তি প্রয়োগে সত্বর ফল পাইবে। কথিত শক্তি প্রয়োগে অনেক বিলুপ্ত ঋতুস্রাবও স্বাভাবিক অবস্থা প্রাপ্ত হয়।

**বেদনা** ( Pain ):—বেদনা, স্থান হইতে স্থানান্তরে চলিয়া বেড়ায় ( কেলি-বাই, ল্যাক্-ক্যানি, ম্যানগেনাম-এসিটাম ) ; বেদনা সহ সর্ব্বদা শীত বোধ ; যত অধিক বেদনা, তত অধিক শীত ; হঠাৎ বেদনা উপস্থিত হয় ও ধীরে ধীরে উপশম পায় ; অথবা অত্যন্ত তীক্ষ্ণ বেদনা হইয়া, সামান্য নিদ্রা হওতঃ উপশম হয়। প্রথম সঞ্চালনারম্ভে বেদনা ( হ্রাস ) ; এস্কেল প্রদেশে বেদনা।

**নিদ্রা** ( Sleep ) :—প্রথম রাত্রিতে নিদ্রা হয় না ; নিদ্রার প্রথম ভাগে অস্থিরতা, পরে অন্য সকলের গাত্রোত্থানকালে অর্থাৎ প্রাতর্ভাগে, গাঢ় নিদ্রায় অভিভূত হওয়া ; নিদ্রান্তে ক্লান্ত, অলসবৎ এবং স্ফূর্ত্তিশূন্য ( বিপরীত—নাক্স-ভ )।

**আঞ্জনি** ( Stye ) :—উপরের অক্ষিপত্রে অধিকতর আঞ্জনি হইয়া থাকে ; চর্ব্বিযুক্ত কিংবা ঘৃত-মাখনাদি উচ্চ দরের খাদ্য এবং শুকরের মাংস ইত্যাদি আহার হেতু আঞ্জনি হওয়া ( লাইকো, ষ্ট্যাফি )।

**গর্ভস্রাবের আশঙ্কা** ( Threatening Abortion ) :—জরায়ু হইতে রক্তস্রাব একবার থামিয়া পুনরায় দ্বিগুণবেগে আরম্ভ হয় ; উহাতে আক্ষেপ-যুক্ত বেদনা হইতে দম বন্ধ এবং মূর্চ্ছা ; তখন সুবাতাস পাইতে স্পৃহা।

**দন্তশূল** ( Toothache ) :—মুখে ঠাণ্ডা জল রাখিলে উপশম বোধ ( ব্রাই, কফি ) ; গরম বস্তুতে এবং গরম ঘরে বৃদ্ধি।

**অন্যান্য উপকারিতা ও লক্ষণচয়** :—লৌহঘটিত ঔষধের অপব্যবহারে ইহা উৎকৃষ্ট প্রতিষেধক ঔষধ।

**হাম রোগে** অচিকিৎসিত হইয়া নানাবিধ উপসর্গ পীড়াদি হইলে **পালসেটিলা** তাহার উৎকৃষ্ট সংশোধক। বেদনা ও তৎসহ শীত বোধ, তত্রাচ ঠাণ্ডা ঘরে থাকিতে ইচ্ছা ; একদিকে ঘর্ম্ম হওয়া ; প্রদাহান্বিত ( Inflamed ) স্থান নীলাভ ; সমস্ত শরীরে, নাড়ী-স্পন্দনবৎ দপ দপ ভাব।

**সম্বন্ধাবলী** (Relations) :—কেলি-মিউ, লাইকো, সাইলি,-সাল্ফ-এসি ইত্যাদি ঔষধের ইহা **প্রতিপোষক** ঔষধ। কেলি-মিউ, ইহার অনুপূরক

ধর্ম্মাক্রান্ত ঔষধ। পাকস্থলীর গোলযোগে ইহা অ্যান্টিম সদৃশ ঔষধ। যে সমস্ত পীড়ার তরুণ অবস্থায় পাল্‌সেটিলা দেওয়া যায়, তাহাদের প্রাচীন অবস্থায় সেই স্থলে সাইলিসিয়া অনেক সময় অত্যুৎকৃষ্ট কার্য্যকরী হইয়া থাকে।

**কেলি-মিউ**—ইহার পূর্ব্বে বা পরে প্রদানে উপকারী।

অনেক প্রাচীন পীড়ার চিকিৎসা পাল্‌সেটিলা প্রদানে আরম্ভ করা যায় ( ক্যাল্ক-কা, সাল্‌ফার )।

যে সমস্ত রক্তহীন পিংশে রোগীতে বহুল কুইনাইন, লৌহঘটিত ঔষধ এবং বলকারক বলিয়া ঔষধনিচয়ের বহুল বৎসর যাবৎ অপব্যবহার হইয়াছে, তাহাতে এবং ক্যামোমিলা, মার্কিউরি, চা, সাল্‌ফার ইত্যাদির অতিরিক্ত ব্যবহার হেতু পীড়াচয়ে পাল্‌সেটিলা অতি উৎকৃষ্ট কার্য্যকরী ঔষধ।

কেলি-বাই, লাইকো, সিপি, সাইলি, সাল্‌ফ ইত্যাদি ঔষধের পরে—পাল্‌সেটিলা প্রয়োগে সুফল হইয়া থাকে।

**উপশম** ( Amelioration ) :—শীতল বাতাসে, ঠাণ্ডা প্রয়োগে; খোলা ঠাণ্ডা বাতাসে—রোগী নিতান্ত উপশম বোধ করে, এমন কি স্থানীয় ঠাণ্ডা প্রয়োগেও মাথাঘোরা ইত্যাদি রোগে পাল্‌সেটিলার রোগী অতীব সুস্থ বোধ করে। মাথা, কর্ণ, চক্ষু ইত্যাদির বেদনা; চক্ষু চুলকান; কর্ণে ভোঁ ভোঁ; নাকে সর্দ্দি; মুখমণ্ডলে বেদনা; দন্ত বেদনা; কামড় ও শূল-বেদনা; প্রসব বেদনা, সায়েটিকা; ক্ষত ইত্যাদি রোগ খোলা বাতাসে এবং স্থানীয় ঠাণ্ডা প্রয়োগে উপশম প্রাপ্ত হয়।

N. B :—ঠাণ্ডা বাতাসে এবং ঠাণ্ডা প্রয়োগে যে সমস্ত ঔষধের উপশম এবং গরমে বৃদ্ধি আছে, পাল্‌সেটিলা তাহাদের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ। গরম ঘরে এবং গরম স্থানীয় প্রয়োগে পাল্‌সেটিলার রোগ বৃদ্ধি পায়; গরম প্রয়োগে উপশম, আর্সেনিকের যেমন নিশ্চিত সিদ্ধিপ্রদ লক্ষণ পাল্‌সেটিলারও তদ্বিপরীতে ঠাণ্ডা, খোলা বাতাসে উপশম তেমনি নিশ্চিত ফলপ্রদ লক্ষণ। পাল্‌সেটিলার রোগীকে ঠাণ্ডা জল দিলে তাহা সে খাইতে পারে, কিন্তু গরম জল দিলে, তাহা তৎক্ষণাৎ বমি করিয়া ফেলে ( ব্রাইওনিয়ার রোগী—গরম জল খাইতে ভালবাসে )।

বেদনাযুক্ত পার্শ্বে শয়নে উপশম ( ব্রাই ); ঠাণ্ডা বস্তু খাইলে এবং পান করিলে, ঠাণ্ডা প্রয়োগে ( কেলি-মিউ ) উপশম।

**বৃদ্ধি** ( Aggravation ):—গরম প্রয়োগে ( কেলি-মিউ ); গরম ঘরে বিছানার গরমে চুল্‌কানির বৃদ্ধি ( মার্কিউরিয়াস ); সন্ধ্যায়; বামপার্শ্বে শয়নে; অথবা যে পার্শ্বে বেদনা নাই, সেই পার্শ্বে শয়নে; নানাবিধ ঘৃতপক্কাদি এবং অপাচ্য দ্রব্যাদি আহারে।

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ২০০ শত, ১০০০ সহস্র, M. M. এবং C. M. শক্তি অবস্থানুসারে ফলপ্রদ।

## স্মৃতি-সহায়।

পার্শ্বস্থ হেডিংগুলি দ্বারা অনেক সাহায্য পাইবে। নিজে নিজে স্মৃতি-সহায় প্রস্তুত করিতে অভ্যাস কর।

# পাইরোজেন। Pyrogenicum.

## গোমাংস হইতে বিশেষ প্রক্রিয়ায় ইহা প্রস্তুত হয়।

## ইহা সেপ্‌টিক Septic বিষ বিশেষ।

**প্রস্তুত-প্রকরণ** ( Preparation ):—একখণ্ড গোমাংসকে ক্ষুদ্র ক্ষুদ্র করিয়া কাটিয়া এবং খলে মর্দ্দন করিয়া একটি শিশির অভ্যন্তরে জল সহ পচাইতে হয় এবং উহা দুই তিন সপ্তাহ রৌদ্রে রাখিয়া দিয়া পরে উহাদ্বারা শক্তিযুক্ত টিংচার প্রস্তুত হয়।

ইহা কতকগুলি কষ্টসাধ্য প্রক্রিয়া দ্বারা পচা গলিত গোমাংসের রস হইতে প্রস্তুত হয়। এই ঔষধ প্রায়ই সহজে নষ্ট হইয়া যায়, সেইজন্য চতুর্থ শততমিক শক্তির নীচে ইহা ব্যবহৃত হয় না; প্রয়োগকালে ইহার বিভিন্ন প্রকার শক্তি ব্যবহৃত হয়।

**ব্যবহার** ( Application ) :—ইহা অতি **প্রখর জ্বরে** অতি সুন্দর ফল প্রদান করে। **বিষাক্ত রক্তযুক্ত** (Septic) সর্ব্বপ্রকার **পীড়ায়** ইহা এক বীর্য্যবান ঔষধ। শীত, অস্থিরতা, অত্যন্ত প্রখর উত্তাপ, মাংসপেশীনিচয়ে অত্যন্ত দুর্ব্বলতা, বমন, উদরাময় প্রায়ই দেখা যায়। সাদা অথবা কর্দ্দমবৎ পুরু কোটিংযুক্ত জিহ্বা; অত্যন্ত তৃষ্ণা, দুর্গন্ধময় শ্বাসপ্রশ্বাস, গ্রীবাদেশের গ্ল্যাণ্ড সমস্তের, অথবা টন্সিলের (Tonsils) বিবৃদ্ধি। অতীব অবসন্ন ও শয্যাশায়ী (Exhausted) অবস্থা। ডিলিরিয়াম এবং ভুল বকা।

**মন্তব্য** :—শরীরের প্রখর উত্তাপকে শীতল করা সম্বন্ধে—এই ঔষধের একটী বিশেষ ক্ষমতা রহিয়াছে। সেই জন্য **প্লেগ** রোগীতে যখন উত্তাপ অতীব বৃদ্ধি পাইয়া শরীর অবসন্ন হয়, মৃত্যু হইবার সম্ভাবনা ঘটে, তখন পাইরোজেন দ্বারা বিশেষ ফল পাইবার সম্ভাবনা। .

পাইমিয়া,—অথবা মস্তিষ্কগত লক্ষণ থাকিলে—এবং তাহাতে টাইফয়েড অবস্থা থাকুক কিংবা না থাকুক, ইহা দ্বারা সুন্দর ফল পাইবে।

**পেট-ফাঁপা সহ দুর্গন্ধময় উদরাময়ে** ইহা আশ্চর্য্য ঔষধ। এই অধিকারে ইহাকে আমরা সোরিণামের প্রতিযোগী ঔষধ বলিয়া স্বীকার করি।

সেপ্টিসিমিয়া; পাইমিয়া; পিউয়ারপ্যারেল অথবা সার্জ্জিকেল দোষাক্ত জ্বরাদি; টমেইন বিষ অথবা নর্দ্দমার গ্যাস ইত্যাদির দ্বারা শরীর বিষাক্ত হইয়া জ্বর, টাইফয়েড অথবা টাইফাস জ্বর; প্লেগ ইত্যাদি পীড়ায় এই ঔষধ দ্বারা উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

যদি উৎকৃষ্টতম নির্ব্বাচিত ঔষধেও কাজ না পাও, কিম্বা কাজ হইয়াও স্থায়ী ফল হয় না, তবে পাইরোজেন দ্বারা ফল পাইবে।

বিছানা কঠিন বোধ ( আর্ণি ); যে পাশে কিম্বা যে অঙ্গে চাপিয়া শোয়া যায়, তাহাতে বেদনা এবং থেঁতলে যাওয়ার ন্যায় বোধ হয় ( ব্যাপ্টি )। শীঘ্র শীঘ্র স্থিতি পরিবর্ত্তন ( কার্ব্বলি-এসি ); অত্যন্ত অস্থিরতা। সর্ব্বদার তরে নড়া চড়া করে—কারণ তাহাতে একটু আরাম বোধ হয় ( আর্ণি, ইউপেটো )।

**জিহ্বা** ( Tongue ) :—বৃহৎ এবং পাতলা; পরিষ্কৃত, নির্ম্মল যেন বার্ণিস করা হইয়াছে; শুষ্ক, কাটা কাটা এবং তাহাতে কথার উচ্চারণ কষ্টকর

( ক্রোটন-টি আর্নি, আর্স টেরিবিন্থ ) আগুনের স্থায় লাল; দন্তের ছাপযুক্ত; সাদা অথবা পীতাভ-সাদা, গোড়ায় ব্রাউন, পুরু পীতাভ-সাদা-কোটিং; ডগায় এবং পার্শ্বদ্বয়ে লাল, পীতযুক্ত, মাঝখানে কটা বর্ণের ডোরা।

**স্বাদ** ( Taste ) :—ঈষৎ মিষ্টি মিষ্টি, অতীব দুর্গন্ধযুক্ত; পুঁযের ন্যায় স্বাদ।

**বমন** ( Vomiting) :—ব্রাউন বর্ণবিশিষ্ট, কাফি-চূর্ণবৎ, দুর্গন্ধময় এবং বিষ্ঠাময়; তৎসহ ভয়ানক কোষ্ঠবদ্ধতা ( ওপিয়াম, প্লাম্বাম )।

**উদরাময়** ( Diarrhœa ) :—অতীব দুর্গন্ধময় ( সোরি ); কটাসে অথবা কালবর্ণ (লেপ্‌টেণ্ড্রা)। বেদনাশূন্য অসাড়ে মল। বাতকর্ম্ম সহ মল নির্গমন ( এলোজ, ওলিয়েণ্ডার )।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ) :—অন্ত্রগুলি অসাড়-প্রায় ( ওপি, ফানি-কিউ )। নাড়ীর অভ্যন্তর গুট্‌লে দ্বারা আবদ্ধ; গুটলেগুলি কাল, বড় বড় দুর্গন্ধময় অথবা ছোট জলপাইয়ের ন্যায় ( ওপি, প্লাম্বাম )।

**নাড়ী** (Pulse) :—নাড়ী অতীব বেগবতী। তাপ এবং নাড়ীর গতি অসম ( লিলিয়াম )।

**গর্ভ** (Womb) :—গর্ভে ভ্রূণ অথবা প্ল্যাসেণ্টা পচিয়া জ্বর এবং সেই হেতু জরায়ু হইতে দুর্গন্ধময় স্রাব।

---

**লোকিয়া** ( Lochia ) :—পাত্‌লা, ঝাঁজাল এবং অতীব দুর্গন্ধযুক্ত (নাইট্রিক-এসি; লোকিয়া ব'সিয়া (Suppressed) গিয়া তাহা হইতে—কম্প, জ্বর এবং বহুল দুর্গন্ধময় ঘর্ম্ম )।

**চর্ম্ম** (Skin) :—চর্ম্ম পিংশে, ছাই (Ashy) সদৃশ বর্ণবিশিষ্ট (সিকেলি); বৃদ্ধদিগের প্রাচীন ক্ষত ( সোরি )।

**হৃৎপিণ্ড** (Heart) :—ক্লান্ত বোধ হয়, যেন ইহা অতি বড় হইয়াছে; প্যাল্পিটেশন; হৃৎপিণ্ডের স্পন্দন কর্ণ পর্য্যন্ত ধাবিত হয় এবং তাহাতে নিদ্রার ব্যাঘাত।

**জ্বর** (Fever) :—সর্ব্বপ্রকার দুষ্ট জ্বর; যাহা সত্বর ম্যালিগন্যাণ্ট সেপ্টিক অবস্থায় পরিণত হয় তাহাতে ইহা উৎকৃষ্ট ঔষধ :—

**জ্বরের সময়** (Time) :—বেলা ১০টা অথবা ১১টা; বিশেষ লক্ষণ

সময় দুই প্রহরের পূর্ব্বে। রেমিটেণ্ট স্বভাবাপন্ন হইলে সন্ধ্যাকালীন জ্বর, সমস্ত রাত্রি ভোগ করে; একদিন বাদে একদিন জ্বর।

**জ্বরের কারণ** (Cause) :—কুল্‌পি, পনীর, বাসি, পচা-মাংস আহার, গর্ভস্রাব, প্রসব, শস্ত্র-ক্রিয়া, সেপ্টিসিমিয়া, নর্দ্দমার গ্যাস ইত্যাদি হইতে শরীর বিষাক্ত হইয়া জ্বরের উৎপত্তি।

**জ্বরের পূর্ব্বরূপ** ( Pre-disposition ) :—অস্থিতে বেদনা, হাত পায়ে বেদনা, কিম্বা ঠাণ্ডা লাগিলে যে প্রকার কষ্ট, সেইরূপ সর্ব্বশরীরে বোধ; মাংসপেশী সমূহের বেদনা জন্য বিছানা শক্ত বোধ হয়, হাত পা ঠাণ্ডা এবং তাহাতে ঝিঁ ঝিঁ ধরা।

**জ্বরের শীতাবস্থা** (Chill) :—স্ক্যাপুলাদ্বয়ের মধ্যবর্ত্তী স্থান হইতে শীত আরম্ভ হয় ( ক্যাপ্সি, ইউপেটো-পারফো. পলিপোরাস) ; বিছানার ভিতরেও শীত এবং দাঁত ঠিড় ঠিড়ি। ঠাণ্ডা কাপড় স্পর্শে শীত (এরানিয়া)। সমস্ত দিন এমন শীত যে—অষ্ট-প্রহর অগ্নির নিকট থাকিয়াও গরম বোধ করে না। আগুনের পার্শ্ব পরিত্যাগ করিলেই শীত পায়; রাত্রিতে জ্বর আসিলে বোধ হয়, যেন ফুসফু স সব ভিতর অগ্নি রহিয়াছে।

বিশুদ্ধ বাতাস ভালবাসে এবং তাহাতে আরাম বোধ করে।

**জ্বরের তাপাবস্থা** (Heat) :—তাপের যন্ত্রণা অনুভব করে; জ্বর ৯৯° ডিগ্রী হইলেও বোধ করে যেন ১০৫° হইয়াছে; জ্বরের সময় পুনঃ পুনঃ প্রস্রাবের চেষ্টা; নির্ঝর বারির ন্যায় প্রস্রাব পরিষ্কৃত। পুনঃ পুনঃ প্রস্রাব হইতে থাকিলে সে বলিতে পারে—যে জ্বর আসিতেছে। টেম্পোর্যাল ধমনীর উল্লম্ফন; নাড়ীর প্রত্যেক স্পন্দনই, মস্তিষ্কের ভিতর অনুভূত হয়। গালে সীমাবদ্ধ লাল দাগ। কখন কখন শরীরের তাপ ১০৩।১০৬° ডিগ্রী।

হঠাৎ তাপের বৃদ্ধি; চর্ম্ম শুষ্ক; শরীরে জ্বালা।

**নাড়ী** (Pulse) :—দ্রুতগতি, ক্ষুদ্র, সূত্রবৎ, প্রতি মিনিটে ১৪০ হইতে ১৭০ বার প্রতিঘাত।

**জ্বরের ঘর্ম্মাবস্থা** (Sweat) :—সর্ব্বশরীরে শীতল ঘর্ম্ম, দুর্গন্ধময় ঘর্ম্ম ( সোরি )। বলক্ষয়কারী ঘর্ম্ম। কতক অংশে ঘর্ম্ম; বক্ষে এবং গলায় ঘর্ম্ম;

জননেন্দ্রিয় স্থানে ঘর্ম্ম; পীড়িত স্থানে ঘর্ম্ম; নিদ্রাবস্থায় ঘর্ম্ম; ঘর্ম্ম আসিলেই আগরিত হয়।

**মন্তব্য** :—যে সকল দুষ্ট উপসর্গযুক্ত জ্বরে—আর্সেনিক, কার্ব্ব—ভেজি, হ্রাস, টেরিবিস্থি, এম্ব্রাসিন্ ইত্যাদির কতক কতক লক্ষণ অসম্পূর্ণভাবে দেখা যাইত, তাহাদের অনেকই এইরূপ অতি সহজেই **পাইরোজেন** দ্বারা আরোগ্য হইয়া থাকে।

তবে আর্সেনিকের এবং এম্ব্রাসিনের—**জ্বালা** অত্যন্ত ভয়ানক এবং অধিক জানিবে।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—আর্স, কার্ব্ব-ভ, কার্ব্ব-এসি, ওপি, সোরি, হ্রাস, সিকেলি, ভিরট্রোম ইত্যাদি ঔষধ ইহাঁর সদৃশ কার্য্যকরী।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ শক্তির নিম্নে কদাচ ইহা ব্যবহার করিও না; ১২শ, ৩০শ, ২০০ শত শক্তি।

### স্মৃতি-সহায়।

পার্শ্বস্থ হেডিং গুলি হইতে সাহায্য পাইবে।

---

## র‍্যাটানিয়া। Ratanhia.

### গাছের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**দন্তের বেদনা** ( Toothache ) :—গর্ভাবস্থার প্রথম ভাগে ভয়ানক **দন্তশূল**; দন্তগুলি দীর্ঘতর বোধ হয়; কথিত বেদনা শুইলে বৃদ্ধি হয় বিধায়, উঠিয়া চলিয়া বেড়ায়।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—অত্যন্ত কুন্থন (Tenesmus) সহ কঠিন মল নির্গম; অর্শের বলি নির্গত হইয়া পড়া, তাহাতে বহুকালস্থায়ী বেদনা এবং **মলদ্বারে জ্বালা** ( সালফার ); অন্ত্র সমস্ত কার্য্যকম।

এরূপ বোধ হয় যেন, ( Anus ) এনাসে কিংবা রেকটামে ( Splinters ) কাচ ভাঙ্গা সকল বিদ্ধ হইতেছে ( থুজা ); বাহ্যির পর মলদ্বারে অসহ্য বেদনা; মল কোমল হওয়া সত্ত্বেও মলদ্বারে জ্বালা ( নাইট্রিক-এসিড )।

**ফিসার** ( Fissura Ani ) :—**মলদ্বারের ফিসার বা ফাটা**; রেক্টামের নিতান্ত স্পর্শাসহিষ্ণুতা।

স্তন্যদাত্রীর স্তনের বোঁটায় ফিসার বা ফাটা রোগ ( গ্র্যাফা, সিপি )।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা ক্যাম্ব, এসিড-কার্ব্বলিক, আইরিস, সাল্‌ফার, থুজা ইত্যাদি ঔষধের সদৃশ।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

---

## র‍্যানান্‌কুলাস-বাল্‌বোসাস। Ranan. Bulb.

সরস গাছড়া এবং তাহার কন্দ হইতে টিংচার প্রস্তুত হয়।

**মদ্যাদির অপব্যবহার** (Abuse of Alcohol) :—এল্‌কোহল্‌-যুক্ত মদ্যাদি সেবনে যে সমস্ত কুফল এবং রোগাদি উৎপন্ন হয়, ইহা তাহাদের উৎকৃষ্ট প্রতিষেধক ঔষধ; ডিলিরিয়াম ট্রিমেন্‌স; আক্ষেপযুক্ত হিক্কা।

**চক্ষু** (Eyes) :—দিবাভাগে অন্ধতা; চক্ষুর সম্মুখে কোয়াসা দেখা; অক্ষি-গোলকে চাপ বোধ এবং চিড়িকমারা কষ্ট ( ফস )

**মাংসপেশীর বেদনা** (Muscular pain) :—স্কন্ধের পাখ্‌নার ধারে মাংসপেশীদিগের বেদনা, বিশেষতঃ উপবেশনাবস্থায় কালযাপনকারিণী স্ত্রীলোকদিগের; প্রায়ই ক্ষুদ্র ক্ষুদ্র স্থানে জ্বালা ( এগারি, ফস ); সূচিকর্ম্ম, টাইপ-রাইটিং, পিয়েনো বাজান ইত্যাদি হেতু বেদনা ( একটিয়া-রেসি )।

**অন্যান্য বেদনা** (Other Pains) :—সূচী-বিদ্ধবৎ, তীক্ষ্ণ, তীর-বিদ্ধবৎ; নিউর‍্যাল্‌জিক; মাংসপেশীয়; বক্ষঃস্থলের বাত-জনিত; প্রদাহজনিত; স্পাইন্যাল ইরিটেশন জনিত ( এগারি )। সময় সময় এই বেদনায় বৃদ্ধি কিংবা বেগ। আকাশের পরিবর্ত্তনে বেদনার আবেগ বৃদ্ধি পায়।

**প্লুরিসি** (Pleuritis) **বা** (Pneumonia) **নিউমোনিয়া**:—অত্যন্ত গরমের পর, হঠাৎ ঠাণ্ডা লাগা জনিত এই পীড়াচয়।

**কড়া বা করুণ** (Corns):—স্পর্শে নিতান্ত অসহ্য বেদনা এবং ঘন ঘন, সূচিবিদ্ধবৎ কিংবা জ্বালাযুক্ত বেদনা ( স্যালিসাইলিক-এসিড )।

**বক্ষঃস্থল** (Chest) :—পঞ্জরাস্থির অন্তর্ব্বর্ত্তী ইন্টার-কষ্টাল মাংসপেশীর বাত ; বক্ষঃস্থল বেদনাযুক্ত কিংবা আঘাত প্রাপ্তবৎ কষ্টযুক্ত ; স্পর্শে, সঞ্চালনে কিংবা শরীরের পার্শ্ব পরিবর্ত্তনে বেদনার বৃদ্ধি (ব্রাই)। ঝড়, জলযুক্ত আকাশের অবস্থায় বৃদ্ধি )।

**হার্পিস সিঙ্গেলিস** ( Herpes Singelis ) :—ইন্টার-কষ্ট্যাল নিউ-র‍্যালজিয়ার পূর্ব্বে বা পরে ( মেজিরিয়াম ) ; ফুস্‌কুড়ীগুলি নীলাভ বর্ণযুক্ত।

**পেমফাইগাস** (Pemphygus) **বা পোড়া নারেঙ্গা**:—শিশুদিগের মুখমণ্ডলে এবং গাত্রে এতাদৃশ ইরাপ্‌শন উঠিলে আমরা এই ঔষধের আভ্যন্তরিক প্রয়োগে অত্যাশ্চর্য্য ফল পাইয়াছি।

**সম্বন্ধাবলী** (Relations) :—একোন, আর্ণি ব্রাই,ক্লেমাটিস, ইউফর্বি, মেজি ইত্যাদি ইহার সদৃশ ঔষধ। সাল্‌ফার এবং ষ্ট্যাফি ইহার প্রতিদ্বন্দ্বী।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# রিসিনাস কমিউনিস। Ricinus Com.

## রেড়ির তৈল অর্থাৎ ক্যাষ্টার অইলের বৃক্ষের বীজ হইতে ইহা প্রস্তুত হয়।

**প্রস্তুত-প্রকরণ** (Preperation) :—এই নামধেয় ঔষধ বীজের সমস্ত শাঁস ভাগ দ্বারা প্রস্তুত হয় ; শাঁসভাগের কিছুই ইহাতে বর্জ্জন করা হয় না।

**রেড়ীর তৈলে**—শাঁসভাগ বর্জ্জন করিয়া তৈল মাত্র রাখা হয়। ইহাই এলোপ্যাথিক "**ক্যাষ্টর অয়েল**" ও আমাদের "**রিসিনাস**" নামক ঔষধের পার্থক্য জানিবে।

**ক্রিয়াস্থান** (Action) :—অন্ত্রের উপদাহ এবং প্রদাহ উৎপাদনই ইহার প্রধান কার্য্য ; স্তন ও স্ত্রী-যন্ত্রাদির উপরও ইহার বিশেষ কার্য্য দৃষ্ট হইয়া থাকে।

ডাক্তার **হেইল** (Hale) ইহার প্যাথজেনেটীক লক্ষণাবলী সংগ্রহ করিয়া **ওলাউঠার** সহিত যে ইহার বিশেষ সাদৃশ্য আছে তাহা সর্ব্বপ্রথম দেখান।

**মল ও মলদ্বার** ( Stool & Anus ) :—ইহার মল দেখিতে ঠিক **ওলাউঠার** (Rice-Water) অন্নাম্বুবৎ মলের ন্যায় এবং তাহার সহিত কোন প্রকার বেদনা ( শূল বা কুন্থন ) থাকে না। এই জন্য **উদরাময়িক প্রকারের ওলাউঠায়** ইহা বিশেষ কার্য্যকরী।

ওলাউঠার পতনাবস্থাতেও—যদি বমন ও ভেদ বর্ত্তমান থাকিয়া তৃষ্ণা, অস্থিরতা, দ্রুত, ক্ষুদ্র নাড়ী দেখিতে পাও তবে ইহার প্রয়োগ করিতে পার।

উক্ত লক্ষণাবলী সহ মাংসপেশীর খিলধরা বর্ত্তমান থাকিতে পারে বা না থাকিতেও পারে।

রেড়ীর বীচি খাইয়া, অন্নাম্বুবৎ মল, খালধরা এবং মূত্রাভাব লক্ষিত হইতে দেখা গিয়াছে। সুতরাং উলাউঠার উক্ত লক্ষণে যে ইহা নিশ্চয়ই ফলপ্রদ হইবে সে বিষয়ে সন্দেহ নাই। আমাদের দেশে ওলাউঠায়, ইহার কার্য্যকারিতা আমরা অনেক স্থলেই লক্ষ্য করিয়াছি।

N.B. :—পেটে বেদনা ও কপালে শীতল ঘর্ম্মের অভাব দেখিয়া ইহার সমকক্ষ ঔষধ **ভিরেট্রাম এলবম** এর সহিত পার্থক্য নিরূপণ করিতে হইবে।

**আক্ষেপিক** (Spasmodic) প্রকারের ওলাউঠায়—**ক্যাম্ফর** যেমন কার্য্যকারক, সেইরূপ **উদরাময়িক** (Diarrhœaic) প্রকারের ওলাউঠায় ইহা বিশেষ ফলপ্রদ হইতে দেখা গিয়াছে।

N. B. :—মৎপ্রণীত "বৃহৎ ওলাউঠা সংহিতায়" ইহার বিশেষ ব্যবহার দ্রষ্টব্য।

**পাকস্থলী** (Stomach) :—অতীব তৃষ্ণা, জ্বলন ; অনবরত বিবমিষা ও বমন। বমনেও কোন প্রকার বেদনা অনুভূত হয় না। বোধ হয় যেন পাকস্থলীর উপর একটি দণ্ড চাপান রহিয়াছে, সে জন্য রোগী অতিরিক্ত উদ্বেগ অনুভব করে। খালধরা (Cramps)।

**স্ত্রী-যন্ত্রাদি** (Female Organs) :—স্তন হইতে দুগ্ধ-নিঃসরণ

কার্য্যে ইহার বিশেষ অধিকার দেখা যায়। প্রসবের পর স্তনদায়িনীগণে দুগ্ধ নিঃস্রবে বিলম্ব হইতে দেখিলে বা উহার স্ফুরণ বৰ্দ্ধিত করিবার জন্ম ইহার পাতা জলে সিদ্ধ করিয়া ঐ জল দ্বারা স্তনে ফোমেণ্ট করিলে এবং পরে ঐ সিদ্ধ পাতা স্তনের উপর বাঁধিয়া রাখিলে সত্বর দুগ্ধ নিঃসৃত হইতে দেখা গিয়াছে।

পূর্ণ, পরিপুষ্ট স্তনবিশিষ্টা রমণীগণে ইহা সত্বর কার্য্যকরী হইয়া থাকে, কিন্তু ক্ষুদ্র; শুষ্ক স্তনযুক্তাগণে ইহার দ্বারা জরায়ুর উপর ক্রিয়া প্রতিফলিত হইয়া সত্বর রজঃস্রাব আনাইয়া দেয়।

বাহ্যিক প্রয়োগে পূর্ব্বোক্তরূপে সুফল ঘটে। উহার আভ্যন্তরিক প্রয়োগেও দুগ্ধের স্বল্পস্রাব, দুগ্ধলোপ অথবা নিঃসৃত দুগ্ধের প্রকৃতি খারাপ থাকিলে ইহা ব্যবহারে বিশেষ ফল পাওয়া গিয়াছে।

**সম্বন্ধাবলী** (Relations) :--ওলাউঠায় ইহা—ভিরেট্রাম, জ্যাট্রোফা এবং আইরিস সহ এবং স্তনদুগ্ধ জন্য—এগ্নাস-ক্যাষ্টাস সহ তুলনীয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ।

# রডোডেণ্ড্রন। Rhododendron.

শুষ্ক পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

দার্জিলিং পাহাড়ে এই বৃক্ষ যথেষ্ট পরিমাণে পাওয়া যায়। আমাকে তথাকার অনেকে বলিল, যে তাহারা ইহার পত্রের রস রক্তামাশয় রোগে ব্যবহার করিয়া উৎকৃষ্ট ফল প্রাপ্ত হয়।

**ঝড় বজ্রপাত** (Storm &Thunderstorm) :—স্নায়বীয় ধাতুবিশিষ্ট ব্যক্তি ঝড়কে, বিশেষতঃ বজ্রপাতদিতে ভয় করে; কারণ বজ্রপাতের পূর্ব্বে তাহার শরীর নিতান্ত অস্থির হয় এবং ঝড় ও বজ্রপাত আরম্ভ হইলে বরং কতকটা সুস্থিরতা বোধ করে; ঝড় এবং বজ্রপাত হেতু বৃদ্ধি।

( এই বৃদ্ধি ঠাণ্ডা জনিত নহে; উহা আকাশের বৈদ্যুতিক (Atmospheric Electricity ) ক্রিয়া হইতে হইয়া থাকে—ফস, ন্যাট্রাম-কার্ব্ব, সাইলিসিয়া, সোরিণাম )।

**বেদনা** (Pain) :—বাত ইত্যাদির পীড়ায় রাস-টক্সের স্তায় ইহার বেদনাও বিশ্রামে বৃদ্ধি এবং সঞ্চালনে উপশমিত হইয়া থাকে; কিন্তু রুডোডেণ্ড্রনের বেদনা গভীরতর প্রদেশে এবং পেরিয়ষ্টিয়ামে স্থিত বলিয়া বোধ হয়—যথা (Tibia) টিবিয়ায় এবং সম্মুখ বাহুর অস্থিনিচয়ে, দন্ত ইত্যাদি স্থানে।

এই বেদনা যে কেবল পেরিয়ষ্টিয়ামে আবদ্ধ থাকে এমন নহে, উহা মাংসপেশী এবং (Ligament) লিগামেণ্ট ইত্যাদিকেও আক্রমণ করে।

**সজল বাতাস** (Moist Air) :—এই ঔষধের এবং ডাল্‌কামেরা, ন্যাট্রাম্-সাল্‌ফ, রাস-টক্স, নাক্স মস্কেটা ইত্যাদির রোগচয়—সজল বাতাসে বৃদ্ধি প্রাপ্ত হইয়া থাকে।

**অণ্ডকোষ** ( Testicles ) :—অণ্ডকোষের উপর এই ঔষধের অতীব উৎকৃষ্ট ক্রিয়া রহিয়াছে; উহা **শক্ত, স্ফীত** এবং **আঘাত প্রাপ্তিবৎ বেদনাযুক্ত**; কথিত বেদনা কখন কখন উদরের অভ্যন্তর এবং উরু পর্য্যন্ত প্রসারিত হয় এবং স্পর্শেও অতীব কষ্ট বোধ হয়।

N. B. :—অণ্ডকোষের প্রদাহ এবং বেদনা ইত্যাদির উপর **অরাম-মেটা**. ক্লেমাটিসা-ইরেক্টা, পাল্‌স, আর্জেণ্টাম-মেটা এবং স্পঞ্জিয়া ইত্যাদিরও কার্য্য রহিয়াছে।

( যদি **উপদংশ** ইত্যাদি রোগ হইতে এইরূপ অবস্থা হয়, বিশেষতঃ পারদাদির অপব্যবহার হইলে তবে—অরাম্‌কে উৎকৃষ্টতর মনে করিবে )।

(গনোরিয়া বিলুপ্ত হওয়া কারণে—ক্লেমেটিস কিম্বা পাল্‌সেটিলা শ্রেষ্ঠতর)।

যদি উহা **বাতজনিত** হয় তবে—রুডোডেণ্ড্রন সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট।

( Orchtis ) **অর্কাইটিস** রোগে বীচিটী ছেঁচিয়া যাওয়ার ন্যায় বেদনায়—ইহা, অরাম এবং ক্যামো উৎকৃষ্টতর।

**দন্তবেদনা** (Toothache) :—প্রত্যেক বসন্তকালে বৃদ্ধি এবং খরতর পুবান বাতাসে উপশম; আকাশের অবস্থা পরিবর্ত্তনে, বজ্রপাতে, ঝড়ে বৃদ্ধি।

**বাত এবং গাউট পীড়া** (Rheumatism & Gout) :—সন্ধিস্থাননিচয়ের প্রদাহযুক্ত স্ফীতি এবং এই প্রদাহ এক সন্ধি হইতে অন্য সন্ধিতে চালিয়া বেড়ায়। বৃদ্ধাঙ্গুলীর সন্ধিতে গাউট; উহা (Bunion) বুনিয়ন রোগের সহিত ভুল হইতে পারে ( কলচি, লিডাম )

**নিদ্রা** (Sleep) :—একখানি পা অন্য পায়ের উপর না রাখিলে, নিদ্রা আইসে না; নিদ্রা হইলেও তাহা থাকে না।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা ব্রাই, কোনা, ক্যালকেরিয়া, লিডাম লাইকো, সিপি, হ্রাস, ইত্যাদি ঔষধের সদৃশ।

**উপশম** ( Amelioration ) :—মস্তক বস্ত্র দ্বারা ( Wrap ) জড়াইয়া রাখিলে; ব্যায়ামে; শুষ্ক উত্তাপে।

**শক্তি** (Potency) :—৩য়, ৩০শ, ২০০ শত।

## হ্রাস-টক্স। Rhus Toxicodendron.

### সরস পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**অস্থিরতা** (Restlessness) :—অস্থিরতা ইহার একটী প্রধান লক্ষণ। আর্সেনিক, হ্রাস, একোনাইট এই তিনটীকে **অস্থিরতার ত্রিমূর্ত্তি** বলিলেও ক্ষতি নাই ( কিন্তু এই অস্থিরতাত্রয়ের অনেক বিভিন্নতা আছে )। শরীরের বা কোন স্থানের ব্যথায়, রোগী এপাশ ওপাশ কিংবা নড়া চড়া না করিয়া থাকিতে পারে না; কারণ নড়াচড়ায় আশু কিঞ্চিৎ উপশম বোধ করে।

আভ্যন্তরিক অস্থিরতাও ইহাতে বিশেষ বর্ত্তমান দেখা যায়—স্নায়বীয় দোষেই উহা ঘটিয়া থাকে; শরীরের কোথাও বিশেষ বেদনা নাই, অথচ রোগী নড়াচড়াতে আভ্যন্তরিক অস্থিরতার কতকটা উপশম পায় বিধায়, রোগী নড়াচড়া করিতে ইচ্ছা করে।

**হ্রাস-টক্স**, নড়াচড়ায় যেমন উপশম বোধ করে তেমনি তদ্বিপরীতে— ব্রাইওনিয়াতে নড়াচড়ায় **কষ্ট বোধ** করে; **ব্রাইওনিয়ার** রোগী চুপ করিয়া স্থির ভাবে থাকিতেই ভাল বোধ করে এবং তজ্জন্যই সে সর্ব্বদা স্থির ভাবে পড়িয়া থাকে, নড়াচড়া তাহার পক্ষে প্রমাদকর )।

**হ্রাস-টক্সের** রোগীর অস্থিরতা—নড়াচড়ায় উপশম বোধ হয়। কিন্তু **একোনাইট** এবং **আর্সেনিকের** রোগীর অস্থিরতা—

নড়াচড়া দ্বারা, কিংবা এপাশ ওপাশ করিলে উপশম বোধ হয় না; তবে অস্থিরতার দরুণ এপাশ ওপাশ এবং নড়াচড়া না করিয়াও থাকিতে পারে না; তাই এত অস্থিরতা সহ সে অনবরত নড়াচড়া করিতে থাকে; তখন রোগীকে অবস্থা জিজ্ঞাসা করিয়া এই ঔষধত্রয় হইতে তোমার দেয় ঔষধটি নির্ব্বাচিত করিবে।

ব্রাওনিয়ার রোগী—যতই নড়াচড়া করিবে, ততই তাহার রোগের বৃদ্ধি। কিন্তু **রাস টক্সের** রোগী যতই নড়াচড়া করিতে থাকে, ততই তাহার উপশম বোধ হয়; তদ্ধেতু এই নড়াচড়া করা,—ক্লান্ত হওয়া পর্য্যন্ত সে করিতে থাকে।

তরুণ এবং পুরাতন **বাতাদি রোগে, গ্রন্থির বেদনায়**—নড়াচড়ার প্রথম আরম্ভ সময়ে, কতক কষ্ট বোধ হয় বটে, কিন্তু তৎপর যতই নড়াচড়া করিতে থাকে, ততই তাহার উপশম বোধ হয়। এই নড়াচড়াতে যদিচ সে আরম্ভ সময়ে ব্যথা পায়, তত্রাচ সে নড়াচড়া না করিয়া ক্ষান্ত থাকিতে পারে না।

**রাসের** রোগীর এতাদৃশ বেদনা, একোনাইট এবং আর্সেনিকের বেদনার ন্যায় ততদূর উৎকট যন্ত্রণাদায়ক নহে। **আর্সেনিকের** ন্যায় ততদূর শয্যাশায়ী অবস্থা এবং **একোনাইটের** ন্যায় ততদূর অস্থিরতা—**রাস-টক্সে** দৃষ্টি গোচর হয় না।

**রাস-টক্সের** কথিত অস্থিরতা, স্কার্লেটিনাদি জ্বরে এবং টাইফয়েড ফিবারে, এমন কি ইণ্টারমিটেণ্ট ফিবারেও যদি দেখিতে পাও তবে **রাসটক্স** দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**রোগিতত্ত্ব** ঃ—পাবনা জজকোর্টের উকীল শ্রীযুক্ত বাবু ত্রৈলোক্যনাথ নিয়োগী মহাশয়ের একবার জ্যৈষ্ঠমাসে জ্বর হয়; তাহাতে প্রায় ৩০০ শত গ্রেণ কুইনাইন এবং দুই তিন দিন তৎসঙ্গে যথেষ্ট পরিমাণে বিরেচক ঔষধ সেবন করেন; তাহাতে বহুল পরিমাণে বিরেচনও হইয়াছিল, কিন্তু কিছুতেই জ্বর আলা ক্ষান্ত হইল না; প্রতিদিন বেলা ১১ টার সময় জ্বরের আক্রমণ—তখন রোগী **গাত্র-জ্বালায়** বাড়ীর মধ্যে এবং বাহির বাটীতে দৌড়াইয়া বেড়াইত; ঐরূপ দৌড়াইয়া বেড়াইলে তাহার **কিঞ্চিৎ উপশম** হইত;

এই অবস্থায় তাহাকে আমরা হ্রাস-টক্স ৩য় শক্তি, প্রতি ৩ ঘণ্টা অন্তর খাইতে দিয়া আশ্চর্য্য ফল পাইলাম ; কয়েক ডোজ খাইয়াই রোগীর জ্বালা যন্ত্রণা দূর হইয়া, সে অঘোরে ঘুমাইল এবং সেই সঙ্গে তাহার জ্বর ছাড়িয়া গেল ; আর জ্বর হয় নাই। ( এই রোগী সম্বন্ধে আরও গুটি কতক মন্তব্য জন্ম গ্রন্থকার কৃত "চিকিৎসা-বিধান" ২য় খণ্ডে কুইনাইন প্রবন্ধ দেখ )।

টাইফয়েড ইত্যাদি জ্বরে, কথিত অস্থিরতাদির জন্য **হ্রাস-টক্স** অনেক সময় ফলপ্রদ। এত **অস্থিরতা** যে, সামান্য সময়ও একরূপ (Position) অবস্থিতিতে অবস্থান করিতে পারে না, **অবিরত স্থান পরিবর্ত্তন** করিতে থাকে।

**টাইফয়েড জ্বরাদি** ( Typhoid Fever ):—টাইফয়েড জ্বর, টাইফাস জ্বর, টাইফয়েড লক্ষণ সহ অন্যান্য পীড়া, কিংবা অন্যান্য জ্বর ইত্যাদি যে কোন পীড়াই হউক না কেন, তাহাতে বোধিকা শক্তির হীনতা অথবা অঘোর অচৈতন্যাবস্থা এবং তৎসহ বিড়্ বিড়্ করিয়া বকিতে থাকা এবং **জিহ্বা** শুষ্ক, গোমাংস খণ্ডবৎ, কিংবা কাল কোটিংযুক্ত, পার্শ্বদ্বয় এবং অগ্রভাগ লাল ইত্যাদি দেখিতে পাইলে—**হ্রাস-টক্স** প্রয়োগ করিতে ক্ষান্ত হইও না।

**গোমাংসবৎ রক্তবর্ণ, শুষ্ক জিহ্বা** হ্রাস-টক্সের একটি সিদ্ধিপ্রদ লক্ষণ। ( এই জিহ্বা দৃষ্টে পাবনার ইলাম নিকারীর বিকারগ্রস্ত রেমিটেণ্ট-ফিবার-হ্রাস-টক্স দ্বারা আরোগ্য হইয়া যায় )।

( গ্রন্থকার কৃত "চিকিৎসা বিধান" ১ম খণ্ডে "জিহ্বা" প্রবন্ধ দেখ )।

কথিত **বৈকারিক লক্ষণ** ( Delirium ) এবং **জিহ্বা**—রক্তামাশয়, পেরিটোনাইটিস, নিউমোনিয়া, স্কার্লেট-জ্বর, হামাদি-জ্বর, বাত, ডিপ্থিরিয়া, বিলিয়াস্ রেমিটেণ্ট ফিবার, টাইফয়েড জ্বর ইত্যাদি যে কোন পীড়ায় যদি দেখিতে পাও, তাহাতে **হ্রাস-টক্স** দিতে অণুমাত্রও বিলম্ব করিও না।

কিন্তু অঘোর অচৈতন্যাবস্থা **অত্যন্ত অধিক** হইলে হাইওসায়েমাস কিংবা ওপিয়াম প্রশস্ত। ব্যাপ্টিসিয়া, নাক্স-মস্কেটা, ল্যাকেসিস, ফস্ফরিক-এসিড ইত্যাদি ঔষধের সহিতও ইহার অনেক সৌসাদৃশ্য রহিয়াছে।

ইহার **ডিলিরিয়াম**—বেল, হাইওসায়েমাস্ এবং ষ্ট্র্যামোনিয়াম ইত্যাদি

ঔষধের তুল্য, কিন্তু তত উত্তেজনাযুক্ত নহে। ইহার ডিলিরিয়াম এবং অচেতনতা মৃদু, সমভাবাপন্ন এবং অবিরত স্থায়ী। এতাদৃশ **রাস-টক্সের বিকারগ্রস্ত** রোগী অবিরত ছট্‌ফট্ করিতেছে, এপাশ ওপাশ করিতেছে এবং কি যে করিতেছে, তাহা সে টের পায় না এবং চারিদিকে যে কি হইতেছে তাহাও সে উপলব্ধি করিতে পারে না। এই অবস্থায় তাহাকে কোন প্রশ্ন জিজ্ঞাসা করিলে, সে ঠিক উত্তর দেয় বটে, কিন্তু পীড়ার অন্তে তাহার কিছুই স্মৃতিমধ্যে থাকে না। এইরূপ অবস্থায় বহুদিন এবং বহু সপ্তাহ গত হইতে পারে।

**রাস-টক্সের** এই অবস্থা সহ—অনেক সময় **আর্ণিকা** এবং **ব্যাপ্‌টিসিয়ার** অনেক সাদৃশ্য দেখিতে পাওয়া যায়।

(উক্ত ঔষধ সকল উৎকৃষ্টরূপে অধ্যয়ন করিয়া তাহাদের পার্থক্য নির্ণয় কর)।

**কাশি** (Cough) :—রেমিটেণ্ট জ্বরে, শীতাবস্থায় কাশি হইতে থাকিলে রাস তাহার উৎকৃষ্ট ঔষধ। কাশি (Dry) শুষ্ক, ত্যক্তকারক। কাশি ও তৎসহ রক্তের ন্যায় আস্বাদ।

**মাংসপেশী, ফাইব্রাস এবং সেলুলার টিস্থনিচয়** (Muscles,Fibres & Cellular Tissues) :—মাংসপেশীচয় **বেদনাযুক্ত** এবং (Stiff) আড়ষ্ট ভাবাপন্ন; বাত কিংবা ব্যায়াম, কিম্বা ভার বস্তু উত্তোলন, কিম্বা ঠাণ্ডা লাগা—বিশেষতঃ সজল ঠাণ্ডা লাগা ইত্যাদি হেতু মাংসপেশীচয়ের বেদনা ও আড়ষ্টতা হইলে **রাস-টক্স** উৎকৃষ্ট কার্য্যকরী। মাংসপেশীদিগের কথিত অবস্থা—(Tendon) টেণ্ডন, (Ligament) লিগামেণ্ট এবং সন্ধিস্থানের মেম্বে্ন সমস্ত মধ্যে প্রসারিত হইতে পারে।

আঘাত লাগায়, ঠাণ্ডা লাগায়, স্যাঁৎ সেঁতে ভূমিতে শয়ন, অথবা ভিজা বিছানায় শুইয়া থাকা, ঝড় জলে ভিজা, বিশেষতঃ ঘর্ম্মাবস্থায়—এই সমস্ত কারণে অনেক সময় পৃষ্ঠদেশস্থ মাংসপেশীচয়,এমন কি স্পাইনাল মেম্বে্ন এবং স্পাইনাল-কর্ড পর্য্যন্ত বেদনা ও প্রদাহাদি দ্বারা আক্রান্ত হইতে পারে।

রাস—ল্যাম্বেগো পীড়ায় অতি উৎকৃষ্ট ঔষধ; তবে উহাতে যে কোন মাংসপেশী আক্রান্ত হউক না কেন, তাহাতেই রাস কার্য্যকরী হইবে; বিশ্রামান্তে প্রথম চলিতে আরম্ভ করিলে, অথবা প্রাতে শয্যা হইতে গাত্রোত্থান করিবার

সময় ঐ লাম্বেগো-জনিত বেদনায় **আড়ষ্টতা** ও **খোঁড়াইয়া হাঁটা** ইত্যাদিতে যন্ত্রণা অনুভূত হয়; কিন্তু **অবিরত চলিতে থাকিলে** ঐ বেদনার লাঘব হইয়া থাকে। এমতাবস্থায় হ্রাস-টক্সকে মহৌষধ জানিও।

ঢোক গিলিবার সময়, পৃষ্ঠে ও স্কন্ধদ্বয়ের মধ্যবর্ত্তী প্রদেশে বেদনা; মাংসপেশী জনিত **বাত**, বাম পার্শ্বের সায়েটিকা (কলোসিন্থ); হৃদ্‌রোগ হেতু বাম বাহুতে বেদনা ইত্যাদিতে হ্রাস অত্যন্ত ফলপ্রদ।

N.B. :—ফাইব্রাস টিসু আক্রান্তিতে (হ্রডোডেণ্ড্রণ); সিরাস মেম্বেণ আক্রান্তিতে (ব্রাই); মাংসপেশী অথবা টেণ্ডেন আক্রান্তে (হ্রাস, ক্যালকেরিয়া, নাক্স)।

**প্যারালিসিস** (Paralysis):—আক্রান্ত অঙ্গে ঝিঁ ঝি ধরা, জলে ভিজা বা স্যাঁৎসেঁতে প্রভৃতি স্থানে বাস হেতু রোগোৎপত্তি; ব্যায়াম, প্রসব, অত্যন্ত রতিক্রিয়া, (Ague) এগু কিম্বা টাইফয়েড জ্বর ইত্যাদি হইতে রোগৎপত্তি। শাখাসমস্তের প্যারালিসিস; চক্ষের পত্রের প্যারালিসিস হেতু উহা ঝুলিয়া পড়া।

**গ্ল্যাণ্ডচয়, সেলুলার টিস্যুচয়** (Glands & Cellular Tissues) :—প্যারোটিড অথবা সাব্ ম্যাক্সিলারি গ্ল্যাণ্ডনিচয়ে স্ফীতি, ডিপ্‌থিরিয়া জনিত সেলুলাইটিস, অক্ষিকোটরের সেলুলাইটিস ইত্যাদিতে হ্রাস উৎকৃষ্ট ঔষধ।

**চর্ম্মরোগ** (Skin diseases) :—ইহা চর্ম্মরোগ সম্বন্ধে অতি উৎকৃষ্ট ঔষধ। (Eruption) ইরাপশন সমস্ত (Vesicle) ভেসিকল বা **ফোস্কাযুক্ত**।

**ইরিসিপেলাস** রোগে ভেসিকল সমস্ত বর্ত্তমান এবং তৎসহ অস্থিরতা ইত্যাদি হ্রাস-টক্সের অন্যান্য লক্ষণ থাকিলে ত্বরিতে এতদ্বারা ফল লাভ করিবে।

চর্ম্মে অত্যন্ত স্ফীতি এবং প্রদাহ, জ্বালা, চুলকান এবং হুলফুটানবৎ কষ্ট। ইরিসিপেলাস **বাম দিক** হইতে আরম্ভ হইয়া দক্ষিণ দিকে আক্রমণ করে। জননেন্দ্রিয়ের বহির্ভাগ প্রদাহান্বিত, ইরিসিপেলাস্‌যুক্ত এবং স্ফীত।

N. B.:—ইরিসিপেলাসে ঐ ক্ষুদ্র ক্ষুদ্র ভেসিকল গুলি বর্ত্তমান না থাকিয়া চর্ম্ম রক্তবর্ণ, নির্ম্মল, চক্‌চকে ও তৎসহ উগ্র জ্বর ও ডিলিরিয়াম থাকিলে হ্রাস-টক্স দ্বারা কোন ফল পাইবে না; তখন **বেলাডোনা** ইত্যাদি ঔষধেই ফল সম্ভাব্য।

এপিস্, ক্যান্থ, ল্যাকে, এইল্যান্টাস্ ইত্যাদি ঔষধেও ইরিসিপেলাসের ন্যায় রোগ দেখা যায়, কিন্তু তাহাদের প্রয়োগ জন্য রোগীর অন্যান্য লক্ষণের সহায়তা লইবে।

বসন্তরোগের গুটিকাগুলি উজ্জ্বল লাল এবং তৎসহ যদি টাইফয়েড লক্ষণাদি বর্ত্তমান থাকে তবে হ্রাস-টক্স দ্বারা উৎকৃষ্ট ফল লাভ করিবে।

**হার্পিস্‌জোষ্টার** রোগের ইহা অপেক্ষা উৎকৃষ্ট ঔষধ আর নাই। প্রাচীন চর্ম্মরোগেও হ্রাস-টক্স উৎকৃষ্ট ফলপ্রদ; ভেসিকল সংযুক্ত **এক্‌জিমা** রোগ হ্রাস-টক্স প্রয়োগে অতি সত্বর আরোগ্য হয়; ইহাতে অত্যন্ত চুল্‌কাইতে থাকিলে, বিশেষতঃ চুল্‌কান দ্বারা বিশেষ উপশম বোধ না হইলে হ্রাস-টক্স কখনও নিষ্ফল হইবে না। তবে এই সমস্ত চর্ম্মরোগের ঔষধ-নির্ব্বাচনে শারীরিক লক্ষণের প্রতি যেন বিশেষ দৃষ্টি থাকে। উপদংশ জনিত রোজিওলা রোগে আমরা হ্রাস-টক্সের ৩য় শক্তি ব্যবহারে আশ্চর্য্য ফল পাইয়াছি।

**রোগি-তত্ত্ব** ঃ—পাবনার ছোট আদালতের চাপরাসী * * * সিংহের সমস্ত শরীরে, হস্ত ও পদের তালুতে লাল লাল, ছোট ছোট, চাপ চাপ ইরাপ্‌শন উঠিয়াছিল; হঠাৎ দেখিলে উহা বসন্ত রোগ বলিয়া ভ্রম হইত; কিন্তু কতকদিন পর্য্যন্ত তাহাকে হ্রাস দেওয়ায় তাহার ঐ পীড়া আরোগ্য হইয়া গেল।

**উপযোগিতা** ( Suitability ) :—**বাত রোগের** প্রবণতা; জলে ভিজা, বিশেষতঃ শরীরের ঘর্ম্মাবস্থায়, কিম্বা অত্যন্ত গরম হওয়া অবস্থায়। দক্ষিণ পার্শ্ব, বাম পার্শ্বাপেক্ষাঅধিকতর আক্রান্ত হয়। তরুণ রোগে, টাইফয়েড অবস্থা (Typhoid Condition) প্রাপ্তে।

খোলা বাতাস সহ্য হয় না, এমন কি গাত্রাবরণের নীচ হইতে হস্ত বহির্গত করিলেও কাশি উপস্থিত হয় ( ব্যারাইটা, হিপার ); রাত্রিতে ভয় ভয় করা; "তাহাকে বিষ খাওয়াইয়া মারিবে" বলিয়া ভয়; বিছানায় থাকিতে পারে না;

শ্রাবণ, ভাদ্র ইত্যাদি **বর্ষার বৃষ্টি** কালে যে সমস্ত জ্বর হয়, তাহার অধিকাংশই হ্রাস-টক্স ৬ষ্ঠ শক্তি দ্বারা আরোগ্য লাভ করে, বিশেষতঃ উক্ত জ্বর সহ **গাত্রে বেদনা** থাকিলে।

গাত্রবেদনা না থাকিলেও এই সময়ের জ্বরে হ্রাস-টক্স অনেক সময়ে কার্য্যকরী হয়।

**মাথাঘোরা** ( Vertigo ) :—ভ্রমণে অথবা দণ্ডায়মানে এবং শয়নে ( শয়নে উপশম—এপিস ); শয্যাবস্থা হইতে উঠিলে, অথবা দেহটা সম্মুখ ভাগে বক্র করিলে (ব্রাই)।

**শিরঃপীড়া** ( Headache ) :—চলিয়া যাইতে এবং মাথা ঝাঁকি দিলে, বোধ হয় যেন মস্তিষ্ক আল্‌গা রহিয়াছে; বোধ হয় যেন মস্তিষ্ক ধৌত হইতেছে; অচৈতন্য উৎপাদক শিরঃপীড়ায়, বোধ হয় যেন মস্তক ছিঁড়িয়া পড়িল, বিশেষতঃ বিয়ার নামক মদ্যপানে; সামান্য রোগেই উহার বৃদ্ধি; ঠাণ্ডা স্থানে উপবেশন বা শয়নে বৃদ্ধি; গরমে এবং চলিয়া বেড়াইলে উপশম।

**স্বপ্ন** (Dreams) :—ব্যায়াম সম্বন্ধে; নৌকা চালনা, সাঁতরান; প্রতিদিনের কার্য্যে অত্যন্ত পরিশ্রম করা ইত্যাদি বিষয়ে স্বপ্ন দর্শন করে ( ব্রাই )।

**মুখের কোনদ্বয়** ( Angels of the Mouth ) :—উহাতে ক্ষত, মুখে এবং চিবুকে জলঠুট উঠা ( ন্যাট্রাম-মি )।

**জিহ্বা** ( Tongue ) :—জিহ্বা শুষ্ক; বেদনাযুক্ত, **লাল, ফাটা ফাটা**; জিহ্বার অগ্রভাগ **লাল, ত্রিভুজাকৃতি**; দন্তের ছাপযুক্ত ( চেলিডো, পডো, মার্ক ); অত্যন্ত তৃষ্ণা সহ জিহ্বা, মুখ এবং গলা শুষ্ক।

**উদরাময়** ( Diarrhœa ) :—টাইফয়েড জ্বরের আরম্ভে অত্যন্ত অবসন্নতা সহ অসাড়ে মলত্যাগ; মলত্যাগের সময়—প্রসব বেদনার ন্যায় অত্যন্ত পেট বেদনা সহ, নিম্ন শাখার পশ্চাদ্দিকে ঐ বেদনা প্রসারিত হইয়া আইসে। **মাংস ধোয়া জলের ন্যায় মলে** ইহা উৎকৃষ্ট ফলপ্রদ।

**আমাশয়** ( Dysentery ) :—তরুণ রক্তামাশয়-রোগে, রোগীর ভয়ানক বাহ্যির বেগ হয় এবং বাহ্যে বসিবামাত্র কিঞ্চিৎ আমাদি পড়িয়া যাইলেই উপশম বোধ করে ( বাহ্যি হওয়া সত্ত্বেও বেগের নিবৃত্তি না হইলে—মার্ক-সল )।

( হাইকোর্টের উকিল কিশোরী বাবুর মোহরার শ্যামাচরণ বাবুর আমাশয়ে আমরা ট্রাস-টক্স দ্বারা উৎকৃষ্ট ফল পাইয়াছি )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ব্রাইওনিয়ার প্রতিপোষক। **এপিসের প্রতিদ্বন্দ্বী**, সুতরাং ইহার পূর্ব্বে বা পরে—কখনও এপিস্ দিবে না। ইহা আর্ণি, ব্রাই, হ্রডো, ক্যাট্রাম-সাল্ফ, সাল্ফার ইত্যাদি ঔষধের সদৃশ ঔষধ।

**বৃদ্ধি** (Aggravation ):—রাত্রিতে, বিশেষতঃ দুই প্রহর রাত্রে; স্থির অবস্থায় থাকিলে; সজল বাতাস এবং বৃষ্টির দিনে।

**উপশম** (Amelioration ):—গরম শুষ্ক বাতাসে; স্থানান্তর করিলে

গরমে বা গরম বস্তুতে; নড়া চড়ায় এবং চলনে; সর্ব্বদা এপাশ ওপাশ ও নড়া চড়া করিলে।

**মন্তব্য** :—মুখমণ্ডলে আঘাতাদি জনিত ক্ষত ও পীড়ায় **হ্রাস-টক্সের** বাহ্য ও আভ্যন্তরিক প্রয়োগে আমরা অত্যন্ত সন্তোষজনক ফললাভ করিয়াছি।

**রোগি-তত্ত্ব** :—(১)—পাবনার ডাক্তার দুর্গাপ্রসন্ন সাহা ঘোড়া হইতে পড়িয়া যাওয়ায় মুখমণ্ডলে ভয়ানক চোট লাগিয়া, উহা ক্ষত বিক্ষত হইয়া যায় ও মুখ ফুলিয়া উঠে; আমরা হ্রাস-টক্স অর্দ্ধ ড্রাম এবং রেক্‌টিফাইড স্পিরিট ২ড্রাম ৪ ঔন্স জল সহ মিশ্রিত করিয়া মুখমণ্ডলে বস্ত্রখণ্ড সহ অবিরত প্রয়োগ করি এবং হ্রাস ৩য় শক্তি খাইতে দেই; তাহাতে তিনি অতি সত্বর আরোগ্য লাভ করেন।

(২) আমার আরব ঘোড়ার সহিস মিঞাজান গত ২৫শে সেপ্টেম্বর (১৯০৩) ঘোড়ার পদ পরিষ্কার করার সময় ঐ ঘোটক তাহার মুখমণ্ডলে মোলার (Molar bone) অস্থির উপর লাথি দেয় ও তাহাতে ঐ স্থান কাটিয়া যায়; উপরোক্ত লোসন প্রয়োগ এবং হ্রাস ৩০ শক্তি প্রতিদিন একমাত্রা খাইতে দিয়া, উহাতে আমরা আশ্চর্য্য ফল পাইয়াছি; মুখ সামান্য ফুলিয়াছিল এবং ৩।৪ দিন মধ্যে ঐ ক্ষত শুষ্ক হইয়া গেল।

N. B. :—**মুখমণ্ডলের ক্ষতে আর্ণিকা বাহ্যপ্রয়োগ** করিলে ইরিসিপেলাস্ জন্মে, এই কথা অনেক অভিজ্ঞ ডাক্তার বলেন; সেই ভয়ে আমরা মুখমণ্ডলের ক্ষতাদিতে আর্ণিকা না দিয়া **হ্রাস্-টক্স** প্রয়োগ করি।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত শক্তি।

## রুমেক্স ক্রিস্পাস। Rumex Crispus.

সরস মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action) :—শ্বাসপ্রশ্বাস যন্ত্রচয়, অন্ত্রসমূহ এবং চর্ম্ম—এই তিনটি স্থানের উপর ইহার উৎকৃষ্ট কার্য্য দেখা যায়।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রচয়ে**

& Cough ):—অবিরত ভয়ানক, শুষ্ক, ক্লান্তিজনক কাশি, তৎসহ আদৌ গয়ের (কিঞ্চিন্মাত্রও) উঠে না, কিম্বা সামান্ত গয়ের উঠিয়া থাকে।

এই কাশি গলায় উপর চাপনে, কথা বলাতে, বিশেষতঃ নিশ্বাসে ঠাণ্ডা বাতাস গ্রহণে এবং রাত্রিতে বৃদ্ধি পায়।

N. B :—ঠাণ্ডাবাতাস নিশ্বাস সহ গ্রহণে কাশির বৃদ্ধি—এই লক্ষণ ফস্ফরাস এবং স্পাঞ্জিয়াতেও বর্ত্তমান আছে।

কিন্তু রুমেক্স এই বিষয়ে তাহাদের অপেক্ষা অতি শ্রেষ্ঠ।

সামান্ত ঠাণ্ডা বাতাস, নিশ্বাস গ্রহণে কাশির উদ্রেক হয় বিধায়, রোগী আপাদ মস্তক বস্ত্রাবৃত করিয়া শয়ন করে; কারণ তাহাতে আবরন বস্ত্রের অভ্যন্তরস্থ বায়ু গরম হইয়া উঠে।

গরম ঘর হইতে ঠাণ্ডা বাতাসে গেলে, কাশি বৃদ্ধি পায় (স্পঞ্জি, কস)।

(ঠাণ্ডা বাতাস হইতে গরম ঘরে গেলে কাশির বৃদ্ধি—ব্রাই, ন্যাট্রাম-কার্ব)।

বামপার্শ্বে শয়নে কাশির বৃদ্ধি (কস); কাশির উৎপত্তি স্থান গলার অভ্যন্তরে, কণ্ঠায় কিংবা ষ্টার্ণামের নীচে পাকস্থলী স্থানে (কষ্টিকাম)। ঐ সমস্ত স্থানে সর সর, চিট্‌মিট্‌ কিংবা তীব্রতীর করিয়া, কিংবা কুট্‌ কুট্‌ কিংবা খুস্‌খুস করিয়া কাশির উদ্রেক হয় এবং তজ্জন্য রোগী কাশিতে থাকে।

বাম ফুস্‌ফুস, বামদিকের স্তনের বোঁটার নিম্নভাগে, সূচিকা-বিদ্ধের ন্যায় বেদনা সহ কাশি হইলে—রুমেক্স দ্বারা উৎকৃষ্ট ফল লাভ করা যায় (ন্যাট্রাম-সাল্ফ); কাশির সময় লেরিংস এবং ট্রেকিয়াতে ক্ষতবৎ বোধ হয় (কষ্টিকাম)।

গলার অভ্যন্তরে একটা পুঁটুলী থাকার ন্যায় বোধ এবং ঢোক গিলিলে উহা নীচে নামিয়া গেল বিবেচনা হয়, কিন্তু অনতিবিলম্বে উহা বেন আবার বোধ হয়।

মূত্রে (Urine):—কাশি সহজসাড়ে মূত্রত্যাগ (কষ্টি, পাল্স, সিলা)।

উদরাময় (Diarrhoea):—প্রাতঃকালীন উদরাময়, সাধারণতঃ ভোর ৫টা হইতে বেলা ১০টা পর্য্যন্ত (ন্যাট্রাম-সাল্ফ, পডো, এলো, সাল্ফ); প্রাতে তাড়াতাড়ি বিছানা হইতে উঠিয়া পায়খানায় দৌড়ায়; অত্যন্ত কটা রং বিশিষ্ট, বহুল, দুর্গন্ধযুক্ত এবং

উদরাময় সহ,

**চর্ম্মরোগ** ( Skin Diseases ) :—শয়নকালে গায়ের জামা, কোট ইত্যাদি উন্মোচন করিলে, গাত্রের ইরাপ্‌শন গুলিতে অত্যন্ত চুল্‌কাইতে থাকে ( ন্যাট্রাম-সাল্‌ফ, ওলিয়েণ্ডার )।

( কিন্তু ন্যাট্রাম-সাল্‌ফের-চুলকানি ম্যালেরিয়া-জনিত উপসর্গে অথবা জণ্ডিস অর্থাৎ কামল রোগে দেখা যায়; রুমেক্সের-ইরাপ্‌শন গুলি ( ফুস্‌কুড়ীচয় ) প্রায়ই ভেসিকিউলার, কিংবা আর্টিকেরিয়ার ন্যায় হইয়া থাকে। )

চুল্‌কানি ঠাণ্ডা বাতাসে বৃদ্ধি ( হিপার, ন্যাট্রাম্‌-সাল্‌ফ, ওলিয়েণ্ডার ) এবং গরমে উপশম। নানা স্থানের চুল্‌কানি।

( যদি শরীরে অত্যন্ত চুল্‌কানি হয় এবং গরমে, বিশেষতঃ বিছানার গরমে বৃদ্ধি হয়—তবে মার্ক সল, কিংবা মার্ক-প্রোটোআইওড এই দুইটী ঔষধ তাহাতে উৎকৃষ্ট কার্য্যকরী )।

**উপযোগিতা** ( Suitability ) :—ইহা টিউবারকুলার ধর্ম্মাক্রান্ত শরীরে, নিতান্ত উপযোগী ঔষধ; উদরাময় সহ যক্ষ্মারোগে এতদ্বারা উৎকৃষ্ট ফল সম্ভাব্য। খোলা বাতাস সহ্য করিতে পারে না।

**স্বরভঙ্গ**—সন্ধ্যায় ও ঠাণ্ডায় বৃদ্ধি; স্বরের অবস্থা কখনও গলাভাঙ্গা, কখনও অন্যান্য নানা প্রকার ভাবে শুনা যায়; সর্ব্বদা স্বরের অবস্থা ঠিক থাকে না।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—ইহা বেল, কষ্টি, ড্রসি, হাইওস, ফস, স্যাবুই, সাল্‌ফার ইত্যাদি ঔষধের সদৃশ।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত, ১০০০ শক্তি

## হ্রিয়াম্‌। Rheum.

ইহা মূলবিশেষ; এই মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**অন্য-সংজ্ঞা** ( Synonym ) :—রেউচিনি।

য়্যালোপ্যাথিক চিকিৎসক মহাশয়েরা ইহার নিতান্ত অপব্যবহার করিয়া থাকেন। ইহা শিশুদের দন্তোদগম সময়ে ডায়েরিয়া ইত্যাদি রোগে উৎকৃষ্ট ঔষধ।

**মল** (Stool) :—মলে উগ্র অম্ল গন্ধ; মল পাতলা অথবা লেইয়ের ন্যায়;

অথবা জলবৎ, পাত্‌লা অথবা কটা মিউকাসযুক্ত; মলত্যাগের পূর্ব্বে—পেটে অত্যন্ত বেদনা, অথবা মলত্যাগের পরে অত্যন্ত পেট কাম্‌ড়াইতে থাকা এবং তৎসহ শূলানি।

ইহা শিশুদের **পেট বেদনা** সহ উদরাময়ের অতি উৎকৃষ্ট ঔষধ। নির্গমন সময়ে মল পাত্‌লা, হরিদ্রাবর্ণ থাকে, কিন্তু কিছুকাল পরে উহা সবুজবর্ণ হইয়া যায়।

N. B. :—ইহার মলেই যে কেবল **টক গন্ধ** তাহা নহে, অনেক সময়ে **শিশুর সমস্ত শরীরে টক গন্ধ** পাওয়া যায়, এমন কি তাহা স্নান কিংবা ধৌত করিলেও দূর হয় না ( হিপার, ম্যাগ্‌নে-কার্ব্ব )।

শিশু মলত্যাগ কালে চীৎকার করিতে থাকে এবং পুনঃ পুনঃ বেগ দেয়।

**স্বভাব** ( Temperament ) :—শিশু সমস্ত রাত্রি ক্রন্দন করে এবং ছট্‌ ফট্‌ করে ( সোরি )। শিশু ধৈর্য্যহীন, নানাবিধ দ্রব্য চায় এবং কাঁদে; কিন্তু তাহার নিতান্ত প্রিয় খেলনাও লইতে ভালবাসে না ( সিনা, ষ্ট্যাফি )।

কষ্টকর দন্তোদ্গম, শিশু অস্থির, খিট্‌খিটে, তৎসহ মুখ পিংশে এবং গাত্র টক গন্ধময় ( ক্রিয়োজোট, ক্যামো ); নানাবিধ খাদ্য চায় কিন্তু দিলে খায় না এবং বিষযুক্ত হইয়া উঠে।

**পেট বেদনা বা কলিক** ( Colic Pain ) :—একটি বাহুর অথবা পায়ের আচ্ছাদন উন্মোচিত হইলে তৎক্ষণাৎ বৃদ্ধি, দাঁড়াইয়া থাকিলে বৃদ্ধি। বাহ্যি হওয়া সত্বেও, পেট বেদনা দূর হয় না।

**ঘর্ম্ম** (Sweat) :—মস্তকে অবিরত বহুল ঘর্ম্ম, নিদ্রিত থাকুক কিংবা জাগরিত থাকুক, সুস্থির ভাবে থাকুক কিংবা নড়া চড়া করুক, সকল অবস্থাতেই মস্তকের কেশচয় ঘর্ম্মে সিক্ত হইতে থাকে; ঐ ঘর্ম্ম টকগন্ধযুক্ত হইতেও পারে, নাও হইতে পারে ( ক্যাল্‌কেরিয়া, স্যানিকিউলা )।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা ম্যাগ্নেসিয়া—কার্ব্বের পরে এবং দুগ্ধাদি সহ্য না হইলে উৎকৃষ্ট ঔষধ। ইহা ক্যামো, কলোসিন্থ, হিপার, ইপিকাক, ম্যাগ্নে—কার্ব্ব, পডো, ষ্ট্যাফি, সাল্‌ফার ইত্যাদির সদৃশ ঔষধ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# রুটা গ্র্যাভিওলেন্স।

## Ruta Graveolens.

সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**অস্থি ( Bone ) ইত্যাদি** :—অস্থি এবং পেরিয়ষ্টিয়ামের উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। স্ক্রফুলা জনিত অস্থির টিউমার ; অস্থিতে এবং পেরিয়ষ্টিয়ামে আঘাতাদি লাগা কিংবা অস্ত্রাদির খোঁচা বা চোট লাগা হেতু পীড়া।

অস্থিবিতান ( Sprains ) ; পেরিওষ্টাইটিস ; ইরিসিপিলাস ; (Fracture) ফ্রাক্‌চার ; ডিস্‌লোকেশন (সিম্ফাইটাম্‌) ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

পতন কিংবা আঘাত প্রাপ্তির ন্যায়, সমস্ত শরীরে অবশ ভাবাপন্ন অবস্থা ; শাখা সমস্তে এবং সন্ধি সমস্তে অবশ হওয়ার ন্যায় বোধ ( আর্ণি )।

**বেদনা ও অস্থিরতা (Pain & Restlessness)** :—শয়নাবস্থায় শরীরের যে অংশ বিছানার উপর থাকে, তাহাতে এমন বেদনা বোধ হয় যেন তাহাতে বিশেষ আঘাত লাগিয়াছে ( ব্যাপ্টি, আর্ণি, পাইরোজিনিয়াম )।

অস্থিরতা এবং পুনঃ পুনঃ পার্শ্ব পরিবর্ত্তন, কিংবা এপাশ ওপাশ করা ( রুস )।

**খোঁড়াপ্রায় অবস্থা** :—অস্থিবিতানিত ( Sprained ) হওয়া হেতু খোঁড়া অবস্থা, বিশেষতঃ মণিবন্ধে এবং এঙ্কেল প্রদেশে।

( এতাদৃশ প্রাচীন অবস্থা—বোভি, ট্রম্বি )।

**ক্ষয়কাশি ( Phthysis )** :—বক্ষে আঘাতাদি লাগা হেতু ক্ষয়কাশি ( মিলিফো )।

**চক্ষুরোগাদি (Eye Diseases)**:—অক্ষিগোলকের মধ্যে এবং উপরে কন্‌কনি বেদনা, তৎসহ ঝাপ্সা-দৃষ্টি যেন চক্ষুদ্বয়, অতিবিতানিত কিংবা শ্রান্ত হইয়াছে। অতি সূক্ষ্ম কায করা, পকেট ঘড়ি প্রস্তুত এবং (Repairs) সারাই করা, ছবি ইত্যাদি খোদা ( ন্যাট্রা-মি ), অতি মনোযোগের সহিত চাহিয়া থাকা ( সেনিকিউ ) ইত্যাদি জন্য ঝাপ্সা-দৃষ্টি, চক্ষে বেদনা এই সমস্ত চক্ষুপীড়া।

চক্ষুর অতিরিক্ত ব্যবহার হেতু নিতান্ত খারাপ আলোতে অত্যন্ত অধ্যয়ন হেতু, সূচিকাকর্ম্ম, রাত্রি জাগিয়া অধ্যয়ন ইত্যাদি হইতে এম্বিওপিয়া, ক্লান্তি

নোপিয়া ইত্যাদি নানাবিধ চক্ষুরোগ, ঝাপ্সা-দৃষ্টি এবং দূরে একেবারে দেখিতে না পাওয়া।

চক্ষু জ্বালা, বেদনা, এবং উহাতে শ্রান্তি বোধ; অক্ষিগোলকদ্বয় আগুনের ন্যায় গরম। নিম্ন অক্ষিপত্রের স্প্যাজম্ (Spasm)।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—অন্ত্রনিচয়ের অসাড় অবস্থা কিংবা কোন রকম চোট লাগা হেতু মলবদ্ধতা ( আর্ণি )।

**হারিস বাহির হওয়া** ( Prolapsus Recti ):—বেগ দিয়া মলত্যাগের চেষ্টা মাত্র হারিস বা গোগুল বাহির হওয়া। সামান্য উপুড় হইলে; প্রসবের পর; নিষ্ফল মল ত্যাগের চেষ্টায়।

**মূত্রস্থলী** (Bladder) **ইত্যাদি** :—বোধ হয় যেন, মূত্রস্থলী সর্ব্বদাই পরিপূর্ণ এবং ভারযুক্ত রহিয়াছে; মূত্রত্যাগের পরও এইরূপ অবস্থা থাকে।

প্রস্রাব পাইলে প্রায়ই মূত্র ধারণ করিতে পারে না, যদি ধারণ করে তাহা হইলেও কিছুকাল পরে মূত্রত্যাগ করিতে চেষ্টা করিলেও তাহা করিতে পারে না; মূত্র অল্প পরিমাণ এবং সবুজবর্ণ বিশিষ্ট; অসাড়ে মূত্রত্যাগ।

**আঁচলি** (Warts) :—বেদনা সহ ওয়ার্টস; হাতের তালুতে ওয়ার্টস সমস্ত চেপ্টা এবং নির্ম্মল ( ন্যাট্রাম-কার্ব্ব; ন্যাট্রাম-মি, থুজা )।

( হস্ত পৃষ্টে আঁচ্লি জন্য—ডাল্কা, থুজা )।

**পৃষ্ঠদেশে বেদনা** ( Backache ) :—চিৎ হইয়া শুইলে ঐ বেদনার লাঘব।

**সম্বন্ধাবলী** (Relations):—ইহা আর্ণিকা, আর্জেণ্টা-নাইট্রা, কোনা, ইউফ্রেসিয়া, ফাইটো, হ্রাস, সিম্ফাইটাম ইত্যাদি ঔষধের সদৃশ।

আর্ণিকার পরে এই ঔষধ প্রয়োগে, সন্ধি সমস্তের পীড়া আরোগ্য পক্ষে অতি সহায়তা করে।

অস্থিতে আঘাত জনিত পীড়ায় সিম্ফাইটামের পর ইহা অতি উৎকৃষ্ট ফলদায়ক।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত, ১০০০ত্র, c. m.

## স্যাবাইনা। Sabina.

উক্ত নামধেয় বৃক্ষের সরস পল্লব হইতে টিংচার প্রস্তুত হয়।

**জরায়ু হইতে রক্তস্রাব** ( Uterine Hæmorrhages ):— মেনোরেজিয়া, মেট্রোরেজিয়া, (Abortion) গর্ভপাত, অথবা **রক্তস্রাব বহুল পরিমাণ** হইলে স্যাবাইনা তাহার একটী উৎকৃষ্ট ঔষধ। এই সমস্ত কথিত রক্তস্রাব সময় সময় অত্যধিক বহুল পরিমাণে উপস্থিত হয় এবং **নড়াচড়াতে বৃদ্ধি পায়** ( সিকেলি ) ; **রক্ত**—কালবর্ণ ( কেলি-নাইট্রেট, সাইক্লামেন ) এবং চাপ চাপ (ক্রোকাস ) (লম্বা দড়ার ন্যায় রক্তের চাপ হইলে—ক্রোকাস) ; রক্ত আংশিক চাপযুক্ত এবং আংশিক তরল এবং জলবৎ পাতলা ( ফেরাম ) ; রক্তের চাপগুলি কাল ; জরায়ুর শিথিলতা হেতু রক্তস্রাব ( কলোফাইলাম )।

গর্ভপাতের পর কিম্বা প্রসবের পর, **পৃষ্ঠদেশ হইতে পিউবিস পর্য্যন্ত বেদনা**; পৃষ্ঠদেশ হইতে পিউবিস পর্য্যন্ত এই বেদনা—ইহার একটী অতি প্রধান সিদ্ধিপ্রদ লক্ষণ। এতদ্দ্বারা যে কেবল বহুল রক্তস্রাবে ফল পাইবেন এমন নহে, রক্তস্রাব জনিত উপসর্গাদিতে এবং গর্ভপাতের আশঙ্কাস্থলে, এতাদৃশ বেদনা থাকিলে স্যাবাইনা দ্বারা অত্যুৎকৃষ্ট ফললাভ করিবে।

**দ্রষ্টব্য** :—জরায়ু হইতে বহুল রক্তস্রাবে "গরম বাতাসে এবং গরম ঘরে বৃদ্ধি এবং খোলা বাতাসে এবং শীতল পরিষ্কৃত বাতাসে উপশম" যদিচ পালসেটিলাতেও এই সুপ্রসিদ্ধ "বৃদ্ধি এবং উপশম" দেখিতে পাওয়া যায়, তথাপি কদাচ পালসেটিলা প্রয়োগ করিবে না, কারণ পালসেটিলা প্রয়োগে কথিত রক্তস্রাব অত্যন্ত বৃদ্ধি পায়।

সেই জন্য এইরূপস্থলে স্যাবাইনা প্রয়োগ করিবে—কারণ পালসেটিলার পূর্ব্বকথিত বৃদ্ধি এবং উপশম স্যাবাইনাতেও বর্ত্তমান আছে। এতদ্দ্বারাই পালসেটিলা এবং স্যাবাইনার পার্থক্য পরিষ্কার রূপে বুঝিতে পারিবে।

**গর্ভপাত** (Abortion) :—৩ মাসের গর্ভপাতের আশঙ্কা এবং তাহাতে পৃষ্ঠদেশে, সেক্রাম প্রদেশ হইতে পিউবিস পর্য্যন্ত বেদনা থাকিলে স্যাবাইনা দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

( কিন্তু ঐ বেদনা পৃষ্ঠদেশ হইতে আরম্ভ হইয়া কোটির দুইদিক দিয়া ঘুরিয়া জরায়ুতে ক্র্যাম্পস্ অর্থাৎ আক্ষেপ উৎপাদন করতঃ তথায় শেষ হইলে—ভাইবারণাম ওপিউলাস দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে—এতাদৃশ বেদনা **ভাইবারণমের** সিদ্ধিপ্রদ লক্ষণ জানিবে )।

**৩য় মাসের** গর্ভপাতের আশঙ্কায়, বেদনার পার্থক্য দ্বারা ভাইবারণাম এবং স্যাবাইনার পার্থক্য নির্দ্দেশ করিবে।

জরায়ুর শিথিল অবস্থা হেতু ( Placenta ) **ফুল** না পড়া। ভয়ানক হাতলের অর্থাৎ ( After-pains ) ভাদাইলের বেদনা ( কলোফাই, সিকেলি ); গর্ভপাত কিম্বা অকালে প্রসব হেতু জরায়ুর প্রদাহ।

এতদ্দ্বারা **মোল্‌স** ( Moles ) অথবা অন্য কোন বস্তু জরায়ুর অভ্যন্তরে থাকিলে তাহা নির্গত করান যায় ( ক্যান্থ )।

গর্ভপাত অথবা কাল পূর্ণের পূর্ব্বে সন্তান-প্রসব জনিত পীড়া ও উপসর্গাদিতে ইহা কার্য্যকরী।

**ঋতুস্রাব** (Menstruation) ঋতুস্রাব যথা সময় উপস্থিত হইবার অতি পূর্ব্বে এবং বহুল পরিমাণে হইলে এবং অধিক দিন স্থায়ী হইলে স্যাবাইনা কার্য্যকরী। রতিক্রিয়ার উত্তেজনা সহ দুই ঋতুর মধ্যবর্ত্তী সময়কালে ঋতুস্রাব ( এম্ব্রা )। যে স্ত্রীলোকের পূর্ব্বে কখনও গর্ভপাত হইয়াছে, তস্থার প্রৌঢ়াবস্থায় বহুল ঋতুস্রাব। প্রথম পুষ্পোৎসব অর্থাৎ ঋতুদর্শনকালে বহুল স্রাব।

**চর্ম্মরোগ ও ক্ষতাদি** (Skin Diseases & Ulcers) :—ডুমুর ফলের ন্যায় আঁচ্‌লিতে, যদি জ্বালা ও অত্যন্ত চুলকানি হয়, তবে স্যাবাইনা তাহাতে উৎকৃষ্ট ঔষধ।

N. B. :—ক্ষততে অত্যন্ত অধিক গ্র্যান্যুলেশন হইলে স্যাবাইনা, থুজা এবং নাইট্রিক-এসিড বিশেষ ফলপ্রদ।

**সন্ধির স্ফীতি** ( Inflammation of the joints ) :—বিশেষতঃ মণিবন্ধে স্ফীতি ইত্যাদি সহ, যদি জরায়ু হইতে বহুল রক্তস্রাব বর্ত্তমান থাকে, তবে স্যাবাইনা তাহার উৎকৃষ্ট ঔষধ ( কলোফাইলাম ); মস্তিষ্কের বেদনাচয়।

**ওভেরী** (Ovary) :—গর্ভস্রাবে কিংবা গণোরিয়া বা সিফিলিস রহিয়া

গেলে তজ্জনিত (Ovary) ওভেরীর পীড়াচয়ে ইহা কার্য্যকরী। গর্ভ স্রাবের পরে বা অকাল প্রসবের পরে, জরায়ু কিংবা ওভেরীর প্রদাহ।

**উপযোগিতা** (Suitability):—স্ত্রীলোকের প্রাচীন পীড়াচয়। গীত বাদ্যাদি সহ্য করিতে পারে না; তাহাতে এত নার্ভাস হয় যেন গীতবাদ্যের শব্দ তাহার অস্থিতে অস্থিতে প্রবেশ করিতেছে (গীতবাদ্যে ক্রন্দন আসিলে—থুজা)।

**সম্বন্ধাবলী** (Relations):—থুজার প্রতিপোষক।

ইহা, ক্যাল্‌ক, ক্রোকাস, মিলিফো, সিকেলি, ট্রিলিয়াম ইত্যাদি ঔষধের সদৃশ।

(Condylomata) কণ্ডাইলোমেটা এবং (Sycosis) সাইকোসিস জনিত পীড়াচয়ে ইহা—থুজার পরে প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফল পাইবে।

**বৃদ্ধি** ( Aggravation ) —সামান্য নড়াচড়ায় ( সিকেলি ); গরম ঘরে এবং গরম বাতাসে ( এপিস, পাল্‌স )।

**উপশম** ( Amelioration ) :—ঠাণ্ডা, খোলা এবং বিশুদ্ধ বাতাসে।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত, শক্তি।

## স্যাবাডিলা। Sabadilla.

### বীজের শাঁস হইতে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** (Suitability) :—পাত্‌লা চুল, গৌরবর্ণ, দুর্ব্বল এবং শিথিল মাংসপেশী। কৃমিগ্রস্ত শিশু ( সিনা, সাইলি, টিউক্রিয়াম, স্পাইজি )।

**স্নায়ুবিধান** (Nervous System):—বোদ্‌জ্ঞান সহ কন্‌ভাল্‌শন যুক্ত কম্প; (Catalepsy) ক্যাটালেপ্সি; কৃমিজনিত উপসর্গচয় ( সিনা, সোরি )।

**ভ্রান্তি** (Illusions ):—সা মনে করে, সা পীড়িতা; অঙ্গ সকল যেন শুষ্ক হইয়াছে। বায়ু কর্ত্তৃক পেট উচ্চ হইলে,সা মনে করে যেন তাহার গর্ভ হইয়াছে। তাহার মনে হয় যেন, গলার অভ্যন্তরে রোগ হইয়াছে তাহাতে সা মরিবে।

**ডিলিরিয়াম** (Delirium) :—ইণ্টারমিটেণ্ট জ্বরাদিতে ডিলিরিয়াম (পডো.)।

**হাঁচি** (Sneezing) **ইত্যাদি** :—সময় সময় আক্ষেপ সহ অত্যন্ত হাঁচি

হওয়া এবং তৎপশ্চাৎ চক্ষু দিয়া জল-পড়া; নাক দিয়া বহুল, জলবৎ সর্দ্দি নির্গত হওয়া; মুখমণ্ডল উষ্ণ এবং অক্ষিপত্রদ্বয় লালবর্ণ এবং জ্বালাযুক্ত।

**ডিপ্‌থিরিয়া** ( Diptheria ) **এবং টন্‌সিলাইটিস** (Tonsilitis) :—গরম খাদ্য সহজে গলাধঃকরণ করিতে পারে।

বেদনা এবং অন্যান্য লক্ষণচয় (বিশেষতঃ গলার অভ্যন্তরস্থ) বাম দিক হইতে দক্ষিণদিকে উপস্থিত হয় ( ল্যাকে, ল্যাক-ক্যানিনাম )।

**গলার অভ্যন্তর** (Interior Throat) :—বোধ হয় যেন একখানি চামড়া শিথিল হইয়া ঝুলিয়া পড়িয়াছে; পুনঃ পুনঃ উহা গলাধঃকরণ করিতে চেষ্টা। গলার অভ্যন্তর এবং খোরের ভিতর শুষ্ক অবস্থা।

**শিরঃপীড়া** ( Headache ) :—অত্যন্ত চিন্তাশীলতা ও অতীব মনযোগ হেতু ( আর্জেন্টাম-নাইট্রা, পিক্রিক-এসিড ); কৃমি জনিত।

**চর্ম্ম** (Skin :—পার্চমেণ্ট (Parchment) কাগজের ন্যায় শুষ্ক অবস্থাপন্ন।

**সম্বন্ধাবলী** (Relations) :—বেলা ৪টা হইতে রাত্রি ৮টা পর্য্যন্ত রোগের বৃদ্ধিতে ইহা—কল্‌চি, কলোসিন্থ এবং **লাইকোর** সদৃশ ঔষধ।

খোলা বাতাসে উপশম হওয়া লক্ষণে—ইহা **পাল্‌স** ও **স্যাবাইনা** সদৃশ।

প্লুরিসি রোগে ইহা **ব্রাইওনিয়া** এবং র‍্যানানকুলাস-বাল্‌বোসাসের পরে উৎকৃষ্ট ফলপ্রদ এবং একোনাইট কিংবা ব্রাইওনিয়া দ্বারা কাষ না পাইলে তৎপর ইহার প্রয়োগে নিশ্চয় ফল সম্ভাবনা।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# সাম্বুকাস নাইগ্রা। Sambucus Nigra.

সরস পত্র এবং পুষ্প হইতে টিংচার প্রস্তুত হয়।

**নাক বন্ধ হইয়া থাকা** ( Nose stopped up ) :—শিশুদের নাসিকার অভ্যন্তর **শুষ্ক ভাবাপন্ন** হইয়া থাকে; তখন শিশু মুখ দিয়া নিশ্বাস প্রশ্বাস লয় ( নাক্স )।

**শ্বাসপ্রশ্বাসে কষ্ট** (Dyspnœa) :—ইহা হাঁপানি-কাশির একটী উৎকৃষ্ট ঔষধ; হঠাৎ রাত্রিযোগে হাঁপানির আরম্ভ; তখন শিশু আকাবাঁকা করিয়া জাগরিত হয়, তাহার মুখমণ্ডল নীলপানা হইয়া যায়, শ্বাসপ্রশ্বাসের জন্য উঠিয়া বসিয়া থাকে এবং শ্বাসপ্রশ্বাস জন্য যেন মৃত্যুকালের **খাবি খাওয়ার** ন্যায় অবস্থাপন্ন হইয়া পড়ে; কিছুকাল পরে এই অবস্থার উপশম হইয়া শিশু ঘুমাইয়া পড়ে এবং পুনরায় হাঁপানির বৃদ্ধি পায় এবং পুনঃ পুনঃ এই প্রকার হইতে থাকে। শিশু নিশ্বাস গ্রহণ করিতে পারে, কিন্তু প্রশ্বাস ফেলিতে পারে না—( ক্লোরিন, মেফাইটিস )।

হাঁপানির আক্রান্ত অবস্থাতেই ঘুমাইয়া পড়া ( ল্যাকে ); মিলারের হাঁপানিতে (Miller's Asthma) ইহা এরাম-ড্রেকন্‌শিয়ামের তুল্য কার্য্যকরী।

**ক্রুপ্‌** (Croup) নামক রোগের শেষাবস্থায়—**দম বন্ধের** ন্যায় হইলে এতদ্বারা ফল পাইবে।

ইহা প্রাচীন হাঁপানি (Chronic Asthma) রোগে বিশেষ ফলপ্রদ।

**রোগি-তত্ত্ব** ঃ—কোন একটী বৃদ্ধা স্ত্রীলোকের বহুদিনের হাঁপানি রোগ ছিল এবং তস্থার পেটে ও পায়ে শোথ হইয়াছিল; তস্থাকে স্যাম্বুকাস ২০০শত শক্তি প্রদান করাতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল এবং ঐ সঙ্গে তস্থার বহুল প্রস্রাব হইয়া পায়ের এবং উদরের শোথ আরোগ্য হইয়া গেল।

**কাশি** (Cough) :—শিশু ক্রন্দন করিতে করিতে ও তৎসঙ্গে কাশিতে কাশিতে দম বন্ধপ্রায় হইয়া উঠে। কাশি—ফাঁপা শব্দোৎপাদক, গভীর এবং হুপিং স্বভাবাপন্ন; তৎসহ বক্ষস্থলের আক্ষেপ; নিশ্বাস নিয়মিত মত লইতে পারে বটে, কিন্তু প্রশ্বাস ফেলিতে উচ্ছ্বাস সহ ফেলিতে থাকে।

জ্বরাক্রমণের পূর্ব্বে গভীর শুষ্ক কাশি।

(Fever) :—স্মরণ রাখিও যে জ্বরের সময়, নিদ্রাবস্থায়, ঘর্ম্ম শুষ্ক হইয়া শরীর খস্‌খসে হয় এবং জাগরিত হইলেই বহুল ঘর্ম্ম হইতে থাকে।

( নিদ্রিত হইবা মাত্র বহুল ঘর্ম্ম—কোনায়াম, চায়না )।

( নিদ্রাবস্থায় ঘর্ম্ম, নিদ্রা ভাঙ্গিয়া গেলেই ঘর্ম্ম থামিয়া যায়—থুজা )।

( অনাবৃত স্থানে ঘর্ম্ম—থুজা ); ( শরীরের একদিকে ঘর্ম্ম—পাল্‌সেটিলা )।

(১) জ্বরের অনতিপূর্ব্বে শুষ্ক কাশি (হ্রাস) এবং ঘর্ম্ম (কার্ব্ব ভ,নাস্ক)।

(২) শীতাবস্থায়—হাত ও পা বরফের ন্যায় ঠাণ্ডা এবং শুষ্ক কাশি।

(৩) তাপাবস্থায়—অত্যন্ত উত্তাপ; তাহাতে মুখমণ্ডলে জ্বালা এবং চরণদ্বয় ঠাণ্ডা—তৃষ্ণা নাই; গাত্রাবরণ ফেলিতে ভয় করে (নাস্ক)

(৪) জাগরিতাবস্থায় বহুল ঘর্ম্ম—কিন্তু নিদ্রাবেশ মাত্র ঘর্ম্ম শুষ্ক হইয়া যায়। বহুল ঘর্ম হওয়াতে উপশম বোধ (ষ্ট্রা-মি)।

(৫) বিজ্বরাবস্থায়—শরীরে অবিরত ঘর্ম্ম হইতে থাকে।

উপযোগিতা (Suitability) :—স্ক্রফুলাধাতুযুক্ত শিশুগণে, বিশেষতঃ কাশি থাকিলে। পূর্ব্বে হৃষ্টপুষ্ট ছিল, কিন্তু হঠাৎ শীর্ণ ও রোগা হইয়া যাওয়া (আইওড, টিউবারকিউ)। অত্যন্ত মানসিক উত্তেজনা, ব্যাকুলতা, শোকজনিত পীড়াচয়। অত্যধিক রতিক্রিয়া-জনিত কুফল (এসিড-ফস, কেলি-ফস)।

শোথ (Œdema) :—উদরে, শরীরের অন্যান্য অংশে, বিশেষতঃ পায়ে, চরণদ্বয়ে কিংবা চরণের অন্তঃপার্শ্বে।

সম্বন্ধাবলী (Relations) :—ইহা চায়না, ক্লোরিন, ইপিকাক, মেকাইটিস, সাল্‌ফার ইত্যাদির ঔষধের সদৃশ।

আর্সেনিকামের অপব্যবহার হেতু পীড়াচয়ে ইহা নিতান্ত উৎকৃষ্ট ঔষধ।

জ্বরাদি প্রাপ্তি হেতু পীড়ায়—ওপিয়ামের পর ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

বৃদ্ধি (Aggravation) :—বিশ্রাম অবস্থায়; ফলাদি আহারে।

উপশম (Amelioration) :—শয্যায় বসিলে; চলিয়া বেড়াইলে; অনেক বেদনা বিশ্রাম অবস্থায় বৃদ্ধি পায়, কিন্তু চলিয়া বেড়াইলে উপশম বোধ হয় (হ্রাস)।

শক্তি (Potency) :—১২শ; ৩০শ, ২০০ শত।

---

## স্যাঙ্গুইনেরিয়া ক্যানাডেন্‌সিস। Sang. C.

### সরস মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

শিরঃপীড়া (Headache) :—(১) বিবমিষা ও বমন সহ এক জাতীয়

শিরঃপীড়া ; ইহা মস্তকের পশ্চাদ্ভাগ হইতে আরম্ভ হইয়া, মস্তকের উপর দিয়া চক্ষুদ্বয়ের উপরে আসিয়া সংস্থিত হইলে ( সাইলি )।

( বাম চক্ষের উপরে স্থিত হইলে—স্পাইজি )।

ইহাতে রোগী অন্ধকার ঘরে এবং সম্পূর্ণ বিশ্রামাবস্থায় থাকিতে ভালবাসে ; এতাদৃশ অত্যন্ত বহুকাল স্থায়ী, শিরঃপীড়াযুক্ত বহু রোগী **স্যাঙ্গুইনেরিয়া** প্রয়োগে আরোগ্য লাভ করিয়াছে।

(২) এক প্রকার (Periodical) সাময়িক শিরঃপীড়া। ইহা প্রাতে আরম্ভ হইয়া সমস্ত দিন বৃদ্ধি পায় এবং সন্ধ্যা পর্য্যন্ত থাকে ( স্পাইজি ) ; ইহাতে বোধ হয় যেন মাথা ফাটিয়া গেল, অথবা মস্তকটী যেন চাপনের মধ্যে আছে ; নিদ্রা হইলেই উপশম বোধ হয়।

(৩) প্রৌঢ়াবস্থায় পুনরায় শিরঃপীড়া আরম্ভ হয়। প্রতি সপ্তম দিনে শিরঃ-পীড়া (স্যাবাডি, সাইলি, সাল্‌ফার)। (প্রতি অষ্টম দিনে শিরঃপীড়া—আইরিস)।

**ফেসিয়াল নিউর‍্যাল্‌জিয়া** ( Facial Neuralgia ) :—রোগী জানু পাতিয়া বসিয়া, ভূমিতে মস্তকটী চাপিয়া ধরিলে উপশম বোধ করে।

**কাশি** (Cough) :—দুর্গন্ধযুক্ত তরল গয়ের ; নিশ্বাসপ্রশ্বাস এবং গয়েরের দুর্গন্ধ রোগী নিজেও পাইয়া থাকে। এইরূপ কাশি উৎকট ব্রঙ্কাইটীস কিংবা নিউমোনিয়ার পরে, অনেক সময় হইয়া থাকে, এবং তাহাতে বোধ হয় যেন, ঐ রোগীর ক্ষয়কাশ শীঘ্রই জন্মিবে কিংবা জন্মিতে আরম্ভ হইয়াছে। এতৎসহ জ্বর এবং কপোলদেশে লালবর্ণ **হেক্‌টিক জ্বরের** নিদর্শন দেখা যায়।

ডাঃ ব্রাউন ইহার (Alcaloid) য়্যাল্‌ক্যালইড বা বীর্য্যের প্রথম ট্রিটুরেশন ব্যবহার করিয়া এতাদৃশ কাশ রোগগ্রস্ত বহু রোগী আরোগ্য করিয়াছেন ; এই সমস্ত রোগীতে ইহার ২০০শত শক্তি দ্বারাও অনেক আরোগ্য সাধিত হইয়াছে।

টাইফয়েড—নিউমোনিয়া সহ অত্যন্ত শ্বাসপ্রশ্বাস কষ্ট এবং কপোলদ্বয়ের রক্তবর্ণযুক্ত রোগীতে, স্যাঙ্গুইনেরিয়া দ্বারা অনেক স্থলে উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

পীড়া প্রাচীন হউক কিংবা তরুনই হউক—দক্ষিণ **ফুস্‌ফুসের** উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

গোলাপের গন্ধে হাঁপানি এবং কাশি। রাত্রিতে শুষ্ক কাশি হেতু জাগিয়া উঠে ; না বসিলে এবং বাহ্যকর্ম্ম না হইলে কাশির উপশম হয় না।

শিশাম্বর্ম্ম , কাশ রোগ সহ উদরাময়।

ঠাণ্ডা লাগিলেই কাশি হয় ; হুপিংকফের পর উৎকট কাশি।

**বাতের বেদনা** (Rheumatic Pain) :—দক্ষিণ বাহু এবং স্কন্ধে বাতের বেদনা (বাম বাহুতে ও স্কন্ধে ঐ রোগ—ফেরাম) ; তাহাতে রোগী হস্ত উত্তোলন করিতে পারে না ; রাত্রিতে বেদনার বৃদ্ধি।

N. B. :—এই সমস্ত লক্ষণাক্রান্ত বহুকালের পীড়াগ্রস্ত অনেক বাতের রোগী স্যাঙ্গুইনেরিয়ার ১ম ট্রিটুরেশনের ১ম মাত্রাতেই আরোগ্য লাভ করিয়াছে ; (c. m.) শক্তি দ্বারাও অনেক স্থলে ঐরূপ ফল লাভ হইয়াছে।

যে সমস্ত অস্থি, ঠিক চর্ম্মের নীচে রহিয়াছে, তাহাতে বেদনা—যথা টিবিয়া, হস্তের পৃষ্ঠভাগ ইত্যাদি।

( এই সমস্ত অস্থির বেদনাতে হ্রাস-ভেনিনেটা ইহার সদৃশ ঔষধ )।

**জ্বালা** (Burning) :—প্রৌঢ়াবস্থায় হাত পায়ের জ্বালা, তদুপরি কাপড় রাখিতে পারে না। মুখ চোখে উত্তাপের ( Flushings ) ঝলসান বোধ।

ফেরিংস এবং ইসোফেগাসের মধ্যে জ্বালা।

**পলিপাস** ( Polypus ) :—নাসিকা এবং লেরিংসের পলিপাস ( স্যাঙ্গুইনেরিয়া-নাইট্রেট ; সোরি, টিউক্রিয়াম )।

**স্তন** ( Breast ) :—প্রৌঢ়াবস্থায় বেদনা সহ স্তন ক্ষত ( Mastitis )।

**প্রৌঢ়াবস্থার রোগচয়ে** ( Climacteric Period ) :—যদি ল্যাকেসিস এবং সালফার দ্বারা ফল না পাও সেই স্থলে স্যাঙ্গুইনেরিয়া দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে—বিশেষতঃ কপোলদ্বয় লাল থাকিলে।

**ইরাপশন** ( Eruptions ) :—যুবতী স্ত্রীলোকদিগের মুখমণ্ডলের, বিশেষতঃ ঋতু স্বল্প হইলে (বেলিস, সোরি, ইউজিনিয়া – জেম্বস )।

**সম্বন্ধাবলী** ( Relations) :—ইহা পূর্ব্বকথিত শিরঃপীড়ায়—বেল, আইরিস, মেলিলোটাসের সদৃশ ঔষধ।

প্রাচীন ব্রঙ্কাইটিস ও নিউমোনিয়াতে ইহা—চেলিডো, রুস, সাল্ফ,

ভিরেট্-ভি, ইত্যাদি ঔষধের সমতুল্য। স্কার্লেটিনা ইত্যাদি রোগে—বেলে-ডোনা দ্বারা ফল না পাইলে স্যাম্বুইনেরিয়া দ্বারা ফল পাইবে।

অহিফেন সেবনে নেশা হইলে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

ইহার য়্যাল্‌ক্যালইড বা তীক্ষ্ণবীর্য্য অধিকাংশ সময় উপকারী।

শক্তি (Potency) :—১ম ট্রিটুরেশন,৬ষ্ঠ,৩০শ,২০০,শত C. M. শক্তি।

## স্যানিকিউলা। Sanicula.

**ইহা মিনারেল ( Mineral Water ) বিশেষ অর্থাৎ ভু-উত্থিত বা পর্ব্বত নির্ঝর জল বিশেষ হইতে প্রস্তুত।**

ইহা নানাবিধ খনিজ পদার্থে পূর্ণ থাকে।

**স্বভাব** ( Temperament ) :—শিশু—অতি অবাধ্য,একগুয়ে,কাঁদে এবং লাথি মারে; কথা শুনে না; খিট্‌খিটে—কিন্তু আবার হঠাৎ মাঝে মাঝে হাসিয়া ফেলে; ঐ শিশুকে কেহ ছুঁইলে সে তাহা ভালবাসে না।

**নিম্ন গতিতে** ( Downward Motion ) :—ভয় পায় ( বোরাক্স ), অর্থাৎ সিঁড়ি দিয়া নীচে, কিংবা শিশুকে ক্রোড় হইতে বিছানায় শয়ন করাইবার বেলায় সে ভয় পায়।

**পরিবর্ত্তনশীলতা** (Changeability) :—রোগের লক্ষণচয় সর্ব্বদা পরিবর্ত্তিত হয় ( ল্যাক্-ক্যানি, পাল্‌স ); সর্ব্বদা এক কার্য্য ভাল লাগে না, সুতরাং এক কার্য্য পরিত্যাগ করিয়া কার্য্যান্তর অবলম্বন করা স্বভাব।

**শিশু** (Children) :—নিদ্রাবস্থায় **মাথা** এবং গলাতে বহুল **ঘর্ম্ম**; তাহাতে বালিশ পর্য্যন্ত ভিজিয়া যায় ( ক্যাল্ক-কার্ব্ব, সাইলি )। শিশু দারুণ শীতকালেও লেপাদি পদাঘাতে দূরে নিক্ষেপ করে ( হিপার এবং সাল্‌ফার )।

ক্রমে শীর্ণ হইয়া যাওয়া; শিশুকে দেখিতে বৃদ্ধের ন্যায় দেখায় এবং বর্ণাদি মলিন হইয়া যায়; গ্রীবা ইত্যাদির চর্ম্ম কুঞ্চিত এবং ( Folded ) বলিযুক্ত ( এব্রোটেনাম, আইওড, ন্যাট্রা-মি, সার্‌সা )।

**মস্তকাদি** (Head) :—মস্তকে, চক্ষুতে, ভ্রূতে এবং দাড়িতে বহুল পরিমাণে **খুস্কি** অর্থাৎ **মরা-মাস** উঠিতে থাকে।

**কর্ণ** (Ear) :—কর্ণের পশ্চাদ্‌ভাগে ক্ষতবৎ বোধ এবং কর্ণ হইতে সাদা সাদা ধূসর এবং চট্‌চটে পুঁজ নির্গত হয় ( গ্র্যাফা, সোরি )।

**জিহ্বা** (Tongue) :—বৃহৎ, লক্‌লকে; উহাতে জ্বালা হেতু ঠাণ্ডা জন্য উহা বাহির করিয়া রাখে; জিহ্বাতে দদ্রু রোগ ( স্যাট্রা-মি )।

**বিবমিষা এবং বমন** (Nausea & Vomiting) :—গরু কিংবা ঘোড়ার গাড়ীতে চলিয়া যাইবার কালে।

**তৃষ্ণা** ( Thirst ) :—পুনঃ পুনঃ এবং অল্প পরিমাণে জলপান; জলপান করিয়া পাকস্থলীতে যাইবামাত্র তৎক্ষণাৎ বমন হইয়া উঠিয়া যায় ( আর্স )। ( কিছুকাল জল পাকস্থলীতে থাকিয়া গরম হইলে পরে উঠিয়া যায়—ফস্ )।

**মল ও মূত্র** (Stool & Urine) :—মল-মূত্রের বেগ ধারণে অক্ষম; উহারা অসাড়ে নির্গত হইয়া যায় ( এলো ); বাতকর্ম্ম আসিবার উপক্রম হইলে, মলত্যাগের ভয়ে, দুই পায়ে কেওড়া দিয়া মলদ্বার চাপিয়া ধরে।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—বহুল মল একত্র না হইলে, মলত্যাগের ইচ্ছা জন্মে না; অত্যন্ত কোঁথ দিলে মলের কতক অংশ নির্গত হয় এবং কতক অংশ উপরে উঠিয়া যায় ( সাইলি, থুজা )।

বহুল পরিমাণে ছোট ছোট শুষ্ক, ধূসর বর্ণ মলের গুটিকা সকল বাধিয়া থাকে এবং কৌশল পূর্ব্বক তাহাদিগকে নির্গত করাইতে হয় ( সেলিনিয়াম )।

মল অতীব কঠিন, ইহা নির্গত হওয়া প্রায় অসম্ভব; দগ্ধ পাথর চুনার ন্যায় সাদা মলের গুটিকা; মলদ্বারের মুখের নিকট মল আসিয়া, খণ্ড খণ্ড হইয়া উহা নির্গত হয় ( ম্যাগ্‌নে-মিউ ); মলে নষ্ট পনীরের দুর্গন্ধ।

**উদরাময়** (Diarrhœa):—**মলের** প্রকৃতি এবং বর্ণ পরিবর্ত্তনশীল। মল ডিম-ঘোলানির ন্যায়; ফেনাযুক্ত; ঘাসের বর্ণবৎ এবং অনেকক্ষণ থাকিলে মেটেসবুজ বর্ণের হইয়া যায়; সেওলার ন্যায়; আহারের পর তাড়াতাড়ি পায়খানায় দৌড়ায়। বাহ্যি হওয়ার পর শৌচ এবং স্নানাদি করিলেও, মলের গন্ধ যেন লাগিয়াই থাকে ( সাল্‌ফার )।

মলদ্বারের চর্ম্ম হেজিয়া যায় ( সাল্ফার্ ); এতাদৃশ অবস্থা পেরিনিয়াম এবং জননেন্দ্রিয় পর্য্যন্ত প্রসারিত হয়।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—মৎস্যের ন্যায় তীক্ষ্ণ আঁইশটে গন্ধবিশিষ্ট। ( মলদ্বার হইতে আঁইশ্‌টে গন্ধ বিশিষ্ট কষানি নির্গত হইলে—ক্যাল্কে-কা। ) ( কর্ণ হইতে আঁশ্‌টে গন্ধযুক্ত স্রাবে—টেলুরিয়াম )।

**জরায়ু** ( Uterus ) :—প্রসবের ন্যায় ভাব হইয়া বোধ হয়, যেন তলপেটের যন্ত্রচয় বাহির হইয়া আসিবে; হাঁটিতে এবং ঝাঁকি লাগিলে উক্ত অবস্থার বৃদ্ধি; বিশ্রামে এবং শুইয়া থাকিলে উপশম, কথিত যন্ত্রচয় বাহির হইবার আশঙ্কায় হস্ত দ্বারা যোনিপথের মুখ চাপিয়া ধরে ( লিলিয়াম, মিউরেক্স ); জরায়ুতে টাটানি বেদনা।

**চরণদ্বয়** (Feet) :—অঙ্গুলী সমস্তের মধ্যে পাঁক্‌লা বা পাকুই পড়ার ন্যায় ক্ষত; উহাতে দুর্গন্ধ ( গ্র্যাফা, সোরি, সাইলি )। পদতলে এত ঘর্ম্ম হয় বোধ হয় যেন পা দু'খানি জলে ডুবাইয়া উঠান হইয়াছে।

পায়ের তলায় অত্যন্ত জ্বালা; পা দু'খানি উন্মোচিত করিয়া ঠাণ্ডা স্থানে রাখে ( ল্যাকে, মেডোরিণা, স্যাঙ্গুইনে, সাল্ফার )।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এব্রোটেনাম, এলুমিনা, বোরাক্স ক্যাল্ক,ন্যাট্রা-মি,সাইলিসিয়া এবং অন্যান্য প্রধান এন্টিসোরিক ঔষধের সমতুল্য।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র, এম শক্তি।

---

# সার্সাপ্যারিলা। Sarsaparlla.

### শুষ্ক মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**কিড্‌নি এবং গ্র্যাভেল** (Kidney & Gravel ) :—কিড্‌নীর ভয়ানক নিউর‍্যাল্‌জিক বেদনা; রিণাল কলিক; গ্র্যাভেল্ নির্গমনে যন্ত্রণা এবং ব্লাডারে পাথ্‌রি জন্মা ইত্যাদিতে যে দারুণ যন্ত্রণা জন্মে তাহা, বিশেষতঃ যদি তৎসঙ্গে বাতের পীড়া বর্ত্তমান থাকে তবে সার্সাপ্যারিলা উৎকৃষ্ট ফলদ।

**মূত্র**—কখনও রক্তময়; দারুণ কিড্‌নিতে ভয়ানক বেদনা।

( অতি ভয়ানক রিণালকলিকে—প্যাসপাই নামক ঔষধের প্রয়োগে আমরা অনেক সময় আশ্চর্য্য ফল প্রাপ্ত হইয়াছি )।

**মন্তব্য** :—লাইকোপোডিয়ম এবং **সার্সা**—উভয়ই গ্র্যাভেল্‌জনিত বেদনার জন্য উৎকৃষ্ট ঔষধ। লাইকোপোডিয়মের মূত্র পরিষ্কৃত, কিন্তু তাহার নীচে লালবর্ণ বালুর ন্যায় তলানি পড়ে; কিন্তু সারসাপ্যারিলার মূত্র, অল্প কিম্বা অধিক, পিচ্‌লে পিচ্‌লে অথবা মিউকাসযুক্ত, তাহার নীচে সাদা বর্ণের তলানি পড়ে। এই দুই ঔষধই প্রাচীন বাতের পীড়ায় এতাদৃশ অবস্থান্বিত মূত্র থাকিলে উৎকৃষ্ট কার্য্যকরী হইবে।

**মূত্র** (Urine) :—প্রস্রাব **শেষ** হইবার সময় **অসহ্য যন্ত্রণা** ( বার্বেরিস, ইকুইসেটাম, মোডোরিণা, থুজা )। ইহা এই ঔষধের একটী প্রধান সিদ্ধিপ্রদ লক্ষণ। কথিত অবস্থায়—ব্ল্যাডারে শূলানি হইতে থাকে; এই লক্ষণ এই ঔষধে যত উৎকৃষ্ট, অন্য ঔষধে তত নহে।

( পাল্‌সেটিলাতে—প্রষ্টেইট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি হেতু উদ্বেগ ও শূলানি হয় )।

(প্রস্রাবের পর ইউরেথ্রাতে, জ্বালা এবং কর্ত্তনবৎ বেদনা এবং তলপেটের সঙ্কোচনযুক্ত আক্ষেপ—ন্যাট্রাম-মিউর)।

অনেক সময় বহুল ঘোলা মূত্র কোন কষ্ট না হইয়া নির্গত হয় ( কষ্টিকাম)। ব্ল্যাডার স্ফীত এবং স্পর্শাসহিষ্ণু; বসিয়া থাকিলে ফোঁটা ফোঁটা করিয়া মূত্র নির্গত হয়; দণ্ডায়মান হইলে সধারে প্রস্রাব হইয়া যায়। (Urethra) ইউরেথ্রা হইতে বায়ু নির্গত হইতে থাকে; মূত্রে বালুকা-কণার ন্যায় দেখা যায়; শিশু প্রস্রাব করিবার পূর্ব্বে এবং সময়ে চীৎকার করে ( বোরাক্স, লাইকো )।

**জননযন্ত্রচয়** (Male Organs) :—ঠাণ্ডা লাগিয়া, কিংবা পারদের অপব্যবহার হেতু **গণোরিয়া** রোগ বসিয়া গেলে এবং তাহা হইতে বাতের পীড়ার উৎপত্তি হইলে **সার্সা** দ্বারা উপকার পাইবে। জননেন্দ্রিয়চয়ে অতীব দুর্গন্ধ; পাত্‌লা শুক্র নির্গমন; শুক্র-ক্ষরণ ( লিডাম, মার্ক)।

**ম্যারেজ্‌মাস বা শরীর শুষ্ক হইয়া যাওয়া** (Marasmus):—এই রোগে—ইহা আইওডিন, ন্যাট্রাম-মিউ, স্যানিকিউলা এবং এব্রোটেনাম ইত্যাদি ঔষধের সমকক্ষ। শরীর অত্যন্ত শুকাইয়া শীর্ণাবস্থা প্রাপ্ত হয়; চর্ম্ম শুষ্ক এবং বলিযুক্ত হইয়া পড়ে। শিশুদের মুখমণ্ডল বৃদ্ধের ন্যায় দেখায়; পেটটী ডাগর হইয়া উঠে; চর্ম্ম শুষ্ক এবং শিথিল ( ব্যারাইটা-কার্ব্ব, ওপি )।

**মন্তব্য** :—সার্সাপ্যারিলায় গ্রীবাটী সরু হইয়া যায়; চর্ম্ম বলিযুক্ত হইয়া স্তর স্তর দেখায়। (শীর্ণ-শরীর কিন্তু সর্ব্বদাই খাইতে ইচ্ছা—আইওডিন)।

( যথেষ্ট খায় বটে; কিন্তু শরীর শুষ্ক হইয়া যায়, গ্রীবাটী সরু হইয়া উঠে—ন্যাট্রাম-মিউ )

( সমস্ত শরীরটী শীর্ণ হইয়া যাওয়া, বিশেষতঃ পা দুইটী—এব্রোটেনাম )

( শিশু বৃদ্ধের ন্যায় দেখায়, তাহার শরীর শীর্ণ ও শুষ্ক, দেখিতে মিউজিয়ামে রক্ষিত শুষ্ক (Mummy) মৃতদেহের ন্যায় দেখা যায় – আর্জেণ্টাম-নাইট্রা )।

**মস্তকে এবং পেরিয়ষ্টিয়মে বেদনা** ( Pain ) :—সাধারণতঃ পারদের অপব্যবহার, উপদংশ-রোগ কিংবা গণোরিয়া বসিয়া যাওয়া হেতু বাতজনিত বেদনা; রাত্রিতে, স্যাঁতসেঁতে বাতাসে এবং ঠাণ্ডা জলে বৃদ্ধি পায়।

এমতাবস্থায় ইহার ২০০ শত শক্তি দ্বারা আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

**ইরাপ্‌শন** (Eruptions) :—উপদংশ-জনিত শরীর শীর্ণতা সহ, যে কোন ইরাপ্‌শন হউক তাহাতেই এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

সমস্ত শরীরে (Herpetic) হারপিটিক ইরাপ্‌শন; উপদংশগ্রস্ত রোগীতে **মার্কিউরির** অপব্যবহার হেতু কুফলে ইহা উৎকৃষ্ট কার্য্য পাইবে।

/ খোলা বাতাসে থাকিলে গাত্র দিয়া এক প্রকার ইরাপ্‌শন উঠে; শুষ্ক কণ্ডুয়নের ন্যায় ইরাপ্‌শনচয় দেখিতে শুষ্ক, কিন্তু ভয়ানক চুল্‌কায়।

প্রায়ই বসন্তকালে এইরোগ দেখা দেয় এবং উহাতে মাম্‌ড়ি জন্মিয়া ক্ষত স্থানে পুরু আবরণ পড়ে। ঋতুকালে ললাটে, চুল্‌কানিযুক্ত এক প্রকার ইরাপ্‌শন দেখা যায় ( ইউজেনিয়া-জ্যাম্বস, স্যাঙ্গুই, সোরি )।

**চর্ম্ম** (Skin) :—হাতের এবং পায়ের চর্ম্ম ফাটে, বিশেষতঃ হাতের ও পায়ের অঙ্গুলিচয়ের পার্শ্বদেশে ফাটা ফাটা। চর্ম্ম পুরু এবং শক্ত।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—মার্কারি এবং সিপিয়ার উৎকৃষ্ট প্রতিপোষক ঔষধ। প্রায়ই মার্কিউরির অপব্যবহারে ইহা ফলপ্রদ।

ইহা বার্ব্বেরিস, লাইকো, ন্যাট্রা-মি, রুস ইত্যাদি ঔষধের সদৃশ ঔষধ।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত শক্তি।

# সিকেলি কর্ণিউটাম। Secale Cornutum

**সম-সংজ্ঞা** (Synonym) :—**আর্গট** (Ergot)।

আর্গট অব রাই নামক যব-জাতীয় এক প্রকার বীজে কাদাই ( Fungi ) নামক রোগ জন্মে; তাহাতে ঐ বীজ বিকৃতি প্রাপ্ত হইয়া, কাল্চে বর্ণ ধারণ করে। উহা হইতে টিংচার প্রস্তুত হয়।

**মন্তব্য** :—ইহা যেমনই একটী উচ্চ দরের ঔষধ, তেমনই ইহার যথেষ্ট অপব্যবহার হইতেছে। জরায়ুর সঙ্কোচনাবস্থা উৎপাদন করে বিধায়, প্রসব-কালে জরায়ুর (OS) মুখ উপযুক্তরূপে প্রসারিত না হইতেই, অনেক অবিবেচক এলোপ্যাথ ও হোমিওপ্যাথ মূর্খের ন্যায়—এই ঔষধ শীঘ্র প্রসব জন্য ব্যবহার করিয়া বিষম বিপদ ঘটাইয়া থাকেন; তজ্জন্য তাঁহারা ইহার টিংচার বা লিকুইড, স্থূল মাত্রায় প্রয়োগ করিয়া থাকেন।

এই অবস্থাযুক্ত প্রয়োগ দ্বারা জরায়ুর চাপে, তন্মধ্যস্থ ভ্রূণ পঞ্চত্ব প্রাপ্ত হয় এবং অনেক সময় জরায়ু ফাটিয়া যায়।

**জরায়ুর সঙ্কোচক** বলিয়া ইহার টিংচার বা (Liquid Extract) লিকুইড এক্স্ট্রাক্ট—অনেক অবিবেচক হোমিওপ্যাথও প্রসবের পর **রক্তস্রাব নিবারণ** জন্য ব্যবহার করিয়া থাকেন; এতাদৃশ ব্যবহার অনেক সময় সুফল প্রদান করে না; জরায়ু সঙ্কুচিত হইয়া রক্তস্রাব বন্ধ হয়—এই তাঁহাদের অনুমিতি। এই অনুমিতি সকল সময় ঠিক নহে, কারণ প্রসবের পর (Active) য়্যাক্টিভ রক্তস্রাবে, আর্গটের স্থূল মাত্রা প্রয়োগে কোন ফল পাওয়া যায় না; এতাদৃশ রক্তস্রাবে আমাদের অনেক প্রকার শক্তীকৃত ঔষধ আছে, যাহা প্রয়োগ করিলে ভয়ানক রক্তস্রাবও সহজে বন্ধ হইতে আমরা দেখিয়াছি।

**রক্তস্রাবাদি** ( Hæmorrhages ) :—জরায়ুর শিথিল অবস্থাদি হইতে ( Passive ) **প্যাসিভ রক্তস্রাবে,** বিশেষতঃ জীর্ণ শীর্ণ এবং শিথিল মাংসপেশীযুক্ত, কঙ্কালবিশিষ্ট স্ত্রীলোকের শরীরে ইহা অতীব উৎকৃষ্ট কার্য্যকরী। এই অবস্থায় ইহার তুল্য ঔষধ অতি কম আছে এবং ইহার শক্তীকৃত ঔষধই প্রসবের পর রক্তস্রাবে, অত্যধিক ঋতুস্রাবে এবং প্রসব ব্যতীত অন্যান্য প্রকারে জরায়ুর রক্তস্রাবে অতি অদ্ভুত কার্য্য দেখা গিয়াছে।

স্রাবিত রক্ত কাল, তরল এবং সামান্য নাড়াচাড়াতেই অধিকরূপে স্রাবিত হয়।

**রক্তস্রাবের প্রবণতা** ( Hæmorrhagic Diathesis ) :—সামান্য কারণে, বহু সপ্তাহ যাবৎ রক্তস্রাব (ল্যাকে, ক্ষম); জলবৎ রক্তস্রাব এবং সত্বরই উহা পচিয়া উঠে ; হাত পায়ে ঝিঁ ঝিঁ ধরা এবং তৎসহ অত্যন্ত দুর্ব্বলতা, বিশেষতঃ পূর্ব্ব রক্তস্রাব দ্বারা শরীর দুর্ব্বল হইয়া থাকিলে।

**উপযোগিতা** (Suitability) :—দুর্ব্বল, ক্ষীণ, কঙ্কালবিশিষ্ট, জীর্ণ, শীর্ণ, শিথিল মাংসপেশীযুক্ত স্ত্রীলোকের পক্ষে এবং শরীরের প্রত্যেক দ্বার হইতে **প্যাসিভ রক্তস্রাবের** প্রবণতা থাকিলে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী হয়।

অতি বৃদ্ধ এবং দুর্ব্বল ব্যক্তিদের জন্য ইহা নিতান্ত উপযোগী ঔষধ। রক্তবহা নাড়ীদিগের শিথিলভাব এবং সঙ্কোচন হইয়া রক্তাবরোধের ক্ষমতাহীনতা হইলে, সিকেলি দ্বারা উৎকৃষ্ট কার্য্য পাইবে।

**ঋতুস্রাব** (Menstruation) :—অনিয়মিত ; বহুল,(Dark) কালবর্ণের রক্তস্রাব ; তৎসঙ্গে প্রসব বেদনার ন্যায় বেদনা ; আগামী ঋতু পর্য্যন্ত পাতলা জলের ন্যায় রক্ত অবিরত ভাঙ্গে।

**গর্ভ এবং প্রসব** ( Pregnancy & Labor ) :—পূর্ব্বে কথিত হইয়াছে যে, ইহার (Large) স্থুল মাত্রায় জরায়ুর ভয়ানক সঙ্কোচন উৎপাদন করে ; সেইজন্য অনেক হোমিওপ্যাথও **তাড়াতাড়ি প্রসব সম্পাদন জন্য** ইহার **অপব্যবহার** করিয়া থাকেন।

ক্ষীণ ও দুর্ব্বল স্ত্রীলোকের প্রসব-বেদনা, সামান্য ক্ষীণভাবে হইলে, কিম্বা বেদনা একেবারে না থাকিলে, অথবা অত্যন্ত যন্ত্রণাদায়ক হইলে ইহার ২০০ শত শক্তি প্রয়োগে অনেকস্থলে আশ্চর্য্য ফললাভ হইয়াছে। এমন অবস্থায় ইহার স্থুল মাত্রা ব্যবহার নিতান্ত অন্যায় জানিবে।

শক্তীকৃত সিকেলি এবং অন্যান্য এমন অনেক ঔষধ আছে যাহাতে দুর্ব্বল প্রসব-বেদনা এবং জরায়ুর শিথিলতাবস্থায় স্বাভাবিক প্রসবের ন্যায় সুন্দর কার্য্য করিয়া থাকে।

প্রসবের পর (After-pains) **হ্যাতলের বেদনা** অত্যন্ত যন্ত্রণাদায়ক এবং দীর্ঘকাল স্থায়ী হইলে এবং জরায়ুর আওয়ার-গ্লাস্-কন্‌ট্রাক্‌শন (Hourg-lass-contraction) ( ডুমুরবৎ সঙ্কোচন ) হইলে **সিকেলি** উৎকৃষ্ট কার্য্য করে।

গর্ভের **তৃতীয় মাসে** গর্ভস্রাবের আশঙ্কা (স্যাবাইনা); প্রসব-বেদনার ন্যায় বেদনা সজোরে আইসে এবং বহুকাল স্থায়ী থাকে।

**স্তন্যদুগ্ধ** ( Lactation ) :—স্তন্যদুগ্ধ শুষ্ক হইয়া যাওয়া, বিশেষতঃ ক্ষীণ, দুর্ব্বল, রুগ্না স্ত্রীলোকের। স্তন দুইটী দস্তুর মতন পূর্ণ হয় না।

**কোলাপ্স এবং হিমাঙ্গ** ( Collapse ) :—**ওলাউঠা রোগে** রোগীর কোলাপ্স অবস্থায়, শরীরে হাত দিয়া তুমি বরফের ন্যায় শীত বোধ করিবে। কিন্তু রোগী ঐ অবস্থায় শরীরের জ্বালায় ছট্‌ফট করিতে থাকে, গাত্রাবরণাদি দূরে **নিক্ষেপ করে** ( ক্যাম্ফর )। শরীরের প্রত্যেক অঙ্গে অগ্নিবৎ জ্বালা ( আর্স )। হস্তপদাদি অতীব শীতল।

**খিল্‌ধরা** (Cramps) :—হেতু অঙ্গুলিগুলি প্রত্যেকে পৃথক হইয়া পড়ে, কিংবা তাহাদিগের পৃষ্ঠদেশের দিকে বক্র হয়। ( তদ্বিপরীতে—কুপ্রাম )।

**নাড়ী** ( Pulse ) :—দুর্ব্বল, দ্রুত, সঙ্কুচিত এবং প্রায়ই ইণ্টারমিটেণ্ট।

**গ্যাংগ্রিন** (Gangrene) :—ইহা সিনাইল অর্থাৎ বৃদ্ধবয়সের গ্যাংগ্রিনের ( Senile-Gangrene ) অতি উৎকৃষ্ট ঔষধ।

শুষ্ক গ্যাংগ্রিনযুক্ত চরণ এবং তাহার অঙ্গুলীগুলি স্পর্শে তুমি ঠাণ্ডা বোধ করিবে, কিন্তু রোগী তাহার জ্বালা যন্ত্রণায় নিতান্ত অস্থির থাকে ?

**রোগিতত্ত্ব** ঃ—(১) একটী রোগীর চরণের অঙ্গুলীচয়ে ড্রাই গ্যাংগ্রিন ( Dry Gangrene ) অর্থাৎ শুষ্ক গ্যাংগ্রিন হইয়াছিল ; তাহাতে কয়েকমাত্রা উচ্চশক্তির **সিকেলি** প্রদানে রোগী যন্ত্রণায় নিতান্ত উপশম পাইল এবং সত্বরই তাহার রোগ আরাম হইয়া গেল।

( ২ ) পাবনার ৺জগন্নাথ কুণ্ডুর একটী বৃদ্ধ আত্মীয়, কালীচরণ কুণ্ডু নামক এক ব্যক্তি ছিল। তাহার চক্ষে ক্যাটারেক্ট হইয়াছিল, শরীরও কৃষ্ণবর্ণ ও রুগ্ন ছিল। তাহার পায়ের বৃদ্ধাঙ্গুলী **শুষ্ক গ্যাংগ্রিনগ্রস্ত** হইয়া উঠিল। উহা দেখিতে বোধ হইল যেন, কেহ কষ্টিক দ্বারা ঐ স্থান পোড়াইয়া দিয়াছে, কিংবা অগ্নিদগ্ধ হইয়া উহা অঙ্গারবর্ণ হইয়াছে। কিন্তু বাস্তবিক তাহা কিছুই নহে—উহা আপনিই রোগগ্রস্ত হইয়া কালবর্ণ ধারণ করিয়াছিল। তাহাকে **সিকেলি** ৩০শ, শক্তি প্রয়োগ করাতে সে প্রায় ৩ সপ্তাহে সম্পূর্ণ আরোগ্য

লাভ করিল। উক্ত অঙ্গুলীর কৃষ্ণবর্ণ চর্ম্মগুলি খসিয়া পড়িয়া নিম্নে সুস্থ নব চর্ম্ম দেখা গেল।

গ্যাংগ্রিন হইয়া হস্তের অঙ্গুলী এবং চরণদ্বয় খসিয়া পড়া। প্রায়ই গ্যাংগ্রিন হইবার পূর্ব্বে ( Echymosis ) একিমোসিস এবং রক্তময় ফোস্কা তৎস্থানে দেখা যায়। চরণে অত্যন্ত জ্বালা।

শাখাসমস্তে ঝিঁ ঝিঁ ধরা এবং প্যারালিসিস ; বোধ হয় উহাতে যেন কিছু হাঁটিয়া বেড়াইতেছে।

**চর্ম্ম** (Skin) :—শুষ্ক বলিযুক্ত এবং অসাড় ও তাহাতে ঝিঁ ঝিঁ ধরা ;

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—সবুজ বা কটাবর্ণ, দুর্গন্ধযুক্ত।

**স্ফোটকচয়** (Boils) :—ক্ষুদ্র ক্ষুদ্র, অতীব বেদনাযুক্ত স্ফোটকনিচয়। উহারা অতি ধীরে ও গৌণে পাকে এবং বিলম্বে আরোগ্য হয়। অতি দুর্ব্বলা-বস্থাকারী স্ফোটকচয়।

**মুখমণ্ডল** (Mouth) :—পিংশে, কুঞ্চিত ; চোক, মুখ বসিয়া যাওয়া ; চক্ষের চতুর্দ্দিকে নীলিমা পড়া।

**ক্ষুধা** ( Appetite ) **ইত্যাদি** :—রাক্ষসী ক্ষুধা ; ভয়ানক পেটের অসুখ সত্বেও সর্ব্বদা খাই খাই করা; টক এবং (Lemonade) লেমোনেড খাইতে ইচ্ছা।

**উদরাময়** ( Diarrhœa ) :—বহুল পরিমাণ, জলবৎ,কটাবর্ণের দুর্গন্ধ-ময় মল ; সজোরে মল নির্গমণ ( গ্যাম্বোজ, ক্রোটন-টি ) ; অত্যন্ত দুর্ব্বলকারী ; বেদনাশূন্য ও অসাড়ে নির্গত ; মলদ্বার হা করিয়া থাকা ( এপিস, ফস )।

**মূত্র** ( Urine) :—বৃদ্ধদিগের মূত্রধারণের অক্ষমতা ; মূত্র— পিংশে, জলবৎ অথবা রক্তময় ; অনুৎপাদিত ( Suppressed ) মূত্র।

**সম্বন্ধাবলী** ( Relations) :—আর্গট অপেক্ষা **সিনামোম** (দারুচিনি) প্রয়োগে বিপদ কম ; ইহাতে যথারীতি প্রসব-বেদনা দ্বারা প্রসব-কার্য্য সম্পাদিত হয় এবং প্রসবান্তে বহুল রক্তস্রাব হইতে পারে না। অনেক প্রাজ্ঞ এলোপ্যাথ **আর্গট** প্রয়োগ না করিয়া সিনামোনই প্রয়োগ করেন।

ইহা ওলাউঠা-রোগে—**কর্পূর-ক্যাম্ফের** সদৃশ কার্য্যকরী।

**বৃদ্ধি** ( Aggravation ) :—উত্তাপ প্রয়োগে।

**উপশম** ( Amelioration ) :—ঠাণ্ডা প্রয়োগে, ঠাণ্ডা বাতাসে, আবরণোন্মোচনে, হাত বুলাইলে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০, ২০০ শক্ত।

## সেলিনিয়াম। Selenium.

স্বনামখ্যাত এক প্রকার খনিজ পদার্থ।

ইহা গন্ধকের সহ মিশ্রিত অবস্থায় পাওয়া যায়—দেখিতে কটাভ লালবর্ণ।

**অতীব দুর্ব্বলতা** ( Extreme Weakness ) :—ষ্ট্যানামের স্থায় দুর্ব্বলতা ইহার একটী সিদ্ধিপ্রদ ও প্রধানতম লক্ষণ—তবে ষ্ট্যানামের স্থায় ইহা কোন বিশেষ স্থানে সীমাবদ্ধ নহে; **সার্ব্বাঙ্গিক দুর্ব্বলতাই** ইহার শ্রেষ্ঠতম লক্ষণ। সে এত দুর্ব্বল এবং এত অবসন্ন যে,—কোনপ্রকার শারীরিক কি মানসিক, পরিশ্রম করিতে সক্ষম হয় না।

এতাদৃশ দুর্ব্বলতা টাইফয়েড জ্বরের অন্তে কিম্বা **অত্যন্ত শুক্রক্ষয়** হেতু জন্মিতে পারে। লিঙ্গ—নিতান্ত দুর্ব্বল এবং অতি ধীরে ধীরে উত্থিত হয়; সঙ্গমকালে অতি শীঘ্র শুক্রস্খলন হইয়া থাকে; তৎসহ শরীরের ভিতর একটী ( Thrill ) কম্পিতভাবের অবস্থা লক্ষিত হয়; সঙ্গমান্তে—নিতান্ত খিটখিটে স্বভাব ও দুর্ব্বল হইয়া যায়।

সঙ্গমেচ্ছা অতীব প্রবল কিন্তু ক্ষমতার **অভাব**। সপ্তাহে দুই তিন দিন **শুক্রস্খলন** হয় এবং তাহার পরে নিতান্ত দুর্ব্বল হইয়া পড়ে এবং কটিদেশে বলশূন্য হইয়া যায়। অনেক সময় অসাড়ে শুক্র চোয়াইয়া নির্গত হইতে থাকে। **প্রষ্টেটিকরস** উপবেশনাবস্থায়, নিদ্রাবস্থায়, ভ্রমণ সময়ে অথবা মলত্যাগ কালে চোঁয়াইয়া নির্গত হয়।

যদি এতাদৃশ দুর্ব্বলতা অধিক দিন স্থায়ী হয় তবে শরীর শীর্ণ হইয়া উঠে, বিশেষতঃ মুখমণ্ডল, হস্ত এবং উরুদ্বয়। **ধ্বজভঙ্গ** অথচ সঙ্গমেচ্ছা অতি প্রবল ( হঠাৎ ধ্বজভঙ্গ—ক্লোরিন )। লিঙ্গ ঊর্দ্ধদিকে উত্থিত ( ব্যবেরিস্ )।

( উচ্ছ্বাসিত লিঙ্গ নিম্নদিকে বক্র হইয়া পড়ে—ক্যান্থ )।

শুইয়া থাকিতে এবং নিদ্রা যাইতে অদম্য ইচ্ছা ; হঠাৎ দুর্ব্বল হইয়া পড়া, বিশেষতঃ গ্রীষ্মকালে। টাইফয়েড জ্বরের পর—মেরুদণ্ডের অত্যন্ত দুর্ব্বলতা ও তাহাতে প্যারালিসিস হইবার ভয়। পীড়িতস্থান শীর্ণ ও শুষ্ক।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ):—মাড় এত বড় মোটা যে, কুঁথিলে বাহির হয় না, অঙ্গুলী দ্বারা বা অন্য কোন কৌশলে উহা খণ্ড খণ্ড করিয়া বাহির করিতে হয় ( এলো, ক্যাল্‌ক, স্যানিকিউলা, সিপি, সাইলি ) ; উৎকট পীড়া, বিশেষতঃ টাইফয়েড জ্বরের পরে এতাদৃশ মল।

**মূত্রে** ( Urine ) :—ভ্রমণকালে, কিংবা মূত্রত্যাগ অথবা মলত্যাগের পর, অসাড়ে মূত্র চোঁয়াইয়া পড়িতে থাকে। মূত্র—স্বল্প, লালবর্ণ, অথবা গাঢ়বর্ণ ; মূত্রের তলানি লাল বালুকাবৎ।

**চা সেবন** ( Tea) :—অত্যন্ত চা খাওয়া হেতু, যে সমস্ত কষ্ট বা উপসর্গ জন্মে তাহাতে সেলিনিয়াম উৎকৃষ্ট কার্য্যকরী।

**স্বরভঙ্গ** ( Hoarseness ) :—স্বরভঙ্গ, সর্ব্বদা খেকুর দিয়া গলা পরিষ্কার রাখে, বিশেষতঃ সঙ্গীত আরম্ভ করিবার পূর্ব্বভাগে।

**মদ্যপানেচ্ছা** (Craving for wine) :—মদ্যপান জন্য অতি প্রবলেচ্ছা কিন্তু খাইলে সহ্য হয় না।

**স্মৃতিবিভ্রম** ( Loss of Memory ) :—বিষয় সম্বন্ধে অনেক কাষ ভুলিয়া যায় ; নিদ্রাবস্থায় সেই বিস্মৃতি বিষয়ের স্বপ্ন দেখে।

**উপযোগীতা** (Suitability) :—বর্ণ—সুন্দর ও পাতলা ; মুখমণ্ডল, হস্তদ্বয়, পা, চরণ, অথবা অন্য কোন এক অঙ্গ মাত্র শীর্ণ, শুষ্ক।

**শিরঃপীড়া** ( Headache) :—মাতালদের, নিতান্ত বদমাইসী কার্য্যের পরে, লেমোনেড, চা, মদ্যপানাদির পরে ; প্রত্যেক অপরাহ্নে।

**কেশ** ( Hair ) :—মস্তক, ভ্রূ, গোঁপদাড়ি এবং লিঙ্গপ্রদেশস্থ কেশচয় পড়িয়া যাইতে থাকে।

**সর্দ্দি** (Catarrh):—নাকে সর্দ্দি আরম্ভ হইয়া উহা উদরাময়ে পরিণত হয়।

**ক্ষুধা** (Appetite ) :—রাত্রিতে ( সিনা, সোরিণাম )

**বাক্যবন্ধ** (Aphonia) :—বহুকাল বক্তৃতা, কথকতা হেতু ; সঙ্গীতের

প্রারম্ভে স্বরভঙ্গ, খ্যাঁকার দিয়া গলা পরিষ্কার করিতে চেষ্টা এবং তাহাতে সাদা সাদা মিউকাস উঠে ( আর্জেন্টা-মেটা, ষ্ট্যানাম )

টিউবারকুলার-লেরিঞ্জাইটিস ( Tubercular—Laryngitis )।

**সম্বন্ধাবলী** ( Relations ):—মূত্র, জননেন্দ্রিয়ের এবং শ্বাসপ্রশ্বাস জনিত লক্ষণে ইহা ফস্‌ফরাস তুল্য। বক্তা এবং গায়কদিগের লেরিঞ্জাইটিস রোগে—ইহা আর্জেণ্টাম-মেটা এবং ষ্ট্যানামের সদৃশ।

কঠিন মল এবং সরলান্ত্রের অসাড় অবস্থায়—ইহা এলুমিনা তুল্য।

ইহা (Sexual ) সম্বন্ধীয় জননেন্দ্রিয় দুর্ব্বলতায়—ক্যালেডিয়াম, কষ্ট্রাম এবং ষ্ট্যাফি, ফস-এসি ইত্যাদি ঔষধের পরে ব্যবহৃত হইলে উৎকৃষ্ট ফল প্রদান করে।

মার্কউরিয়াস অথবা সাল্‌ফার দ্বারা চুল্‌কানি নিবারণ না হইলে, তৎপরে সেলিনিয়াম দিলে উৎকৃষ্ট ফল পাইবে।

**বৃদ্ধি** (Aggravation) :—দম্‌কা বাতাস লাগিলে ; সূর্য্যোত্তাপে ; লেমো-নেড, চা এবং মদ্যে।

দম্‌কা বাতাস, উষ্ণ, ঠাণ্ডা কিংবা সিক্ত যে প্রকারই হউক না কেন, গাত্রে লাগাইতে ভালবাসে না।

**উপশম** (Amelioration) :—মুখের মধ্যে শীতল জলে এবং শীতল বাতাসে।

**শক্তি** (Potency) :— ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র শক্তি প্রশস্ত।

# সিপিয়া। Sepia.

## এক প্রকার কালী হইতে টিংচার প্রস্তুত হয়।

সিপিয়া নামক একপ্রকার ক্ষুদ্র মৎস্য আছে। তাহাদের অভ্যন্তরভাগে মসীর ন্যায় একপ্রকার কালবর্ণ পদার্থপূর্ণ একটি থলিয়া থাকে। ঐ মসীর ন্যায় পদার্থই সিপিয়া নামে খ্যাত।

আমেরিকার হোমিওপ্যাথি ঔষধালয়ে যে সমস্ত সিপিয়ার টিংচার প্রস্তুত হয় সেই সমস্ত সিপিয়া মৎস্য তথায় পাওয়া যায় না। উহা ইউরোপের সমুদ্র

হইতে সংগৃহীত হয়। ইংরেজী ১৯১০ খৃষ্টাব্দের পূর্ব্বে আমাদেরও ধারণা ছিল যে, ইউরোপ ব্যতীত অন্ত কোনও স্থানে সিপিয়া পাওয়া যায় না। আমি এই ১৯১০ খৃষ্টাব্দের প্রথম ভাগে তীর্থ দর্শন ও দেশ পর্য্যটন জন্ত ৺আদিনাথ গ্রামে গিয়াছিলাম; ৺আদিনাথ চট্টগ্রাম সহর হইতে দক্ষিণ পশ্চিম কোণে, বঙ্গোপসাগর গর্ভে মহিষখালী নামক দ্বীপে মৈনাক পর্ব্বতোপরি অবস্থিত। ঐ স্থানে দেখা গেল এই সিপিয়া মৎস্য অনেক পাওয়া যায়।

ইহাদের **আকৃতি** অতি অদ্ভুত। ইহাদিগের মধ্যে সাধারণ মৎস্যের সাদৃশ্য কিছু মাত্র নাই। ইহাদের শরীর অতি কোমল, যেন সাদা ঘন জেলির মত থলথলে। কাঁটা কিংবা হাড় মোটেই নাই। ইহাদের শরীর কিঞ্চিৎ লম্বা ভাবাপন্ন পিণ্ডাকার, তদুপরি গ্রীবাদেশ ও মস্তক। ঐ মস্তকটীও কোমল, তন্মধ্য হইতে দাড়ির ন্তায় কোমল কতকগুলি প্রবর্দ্ধন বাহির হইয়াছে। ইহাদের গ্রীবাদেশের নিম্নে এবং শরীরাভ্যন্তরে **সিপিয়া** নামক কৃষ্ণবর্ণের পদার্থের অবস্থিতিকোষ আছে।

কোন জলচর প্রাণী ইহাদিগকে আক্রমণ করিতে আসিলে, ইহারা ঐ কোষ হইতে পূর্ব্বোক্ত মসী উদগীরণ করিয়া তৎস্থানস্থিত জল কৃষ্ণবর্ণময় করিয়া দিয়া অনায়াসে পলাইয়া যায়। নিজেরা কোন প্রাণী ধরিয়া খাইবার সময়ও ঐরূপ জল কাল করিয়া দিয়া শীকারের গতিরোধ করিয়া সহজে অভীষ্ট সাধন করে।

ঐ স্থানীয় বাঙ্গালীদের মধ্যে কেহ কেহ উহাকে "চুনা মাছ" বলে, কেহ বা "পেকী" মাছ বলে। তথাকার মগেরা "রেগ্রা" বলে। এই মৎস্য তাহারা খাইয়া থাকে; ইহাদের ইংরাজী নাম ( Cuttle Fish )।

এই **কৃষ্ণবর্ণ মসীই** আমাদের সিপিয়া' নামক মহৌষধি।

অনেক সময় (Indian Ink) নামক শুষ্ক, ঘন মসী সিপিয়া নামে প্রতারক ঔষধ বিক্রেতারা বিক্রয় করিয়া থাকে।

আমরা কথিত প্রকৃত সিপিয়া নামক মসী আদিনাথ হইতে আনিয়াছি। উহা গাঢ় কৃষ্ণবর্ণ ও উজ্জ্বল। আমরা পুরীর নিকট সমুদ্রে অনেক সামুদ্রিক মৎস্য দেখিয়াছি, কিন্তু তথায় সিপিয়া মৎস্য কখনও দেখি নাই। ৺ আদিনাথ ধামে ঐ মৎস্য অনেক পাওয়া যায়।

আমাদের দেশে অনুসন্ধান করিলে এরূপ অনেক ঔষধই পাওয়া যায়। কিন্তু এরূপ অনুসন্ধানকারীর সংখ্যা আমাদের মধ্যে ক্রমে বৃদ্ধি হওয়া উচিত।

আমি দার্জ্জিলং হইতে লাইকোপোডিয়াম ও ডিজিটেলিসের গাছও সংগ্রহ করিয়াছি, হিমালয়ের পর্ব্বতের যে যে স্তরে ইউরোপ এবং আমেরিকার সমান স্থানীয়—অবস্থা (Climate) আছে, সেই সেই স্থানে উক্ত মহাপ্রদেশের অনেক ঔষধাদিও পাইবে। তবে অতি অনুসন্ধান ও অধ্যয়ন ও অধ্যাবসায় আবশ্যক।

**ক্রিয়াস্থান** (Action) :—আমাদের **সিপিয়া** একটী অতি আশ্চর্য্য ঔষধ ; এতৎ সম্বন্ধে এল্যোপ্যাথ মহাশয়েরা কিছুই জ্ঞাত নহেন।

ইহার প্রধানতম ক্রিয়াস্থান উদর এবং তলপেট, বিশেষতঃ স্ত্রীলোকদিগের।

**তলপেট** (Pelvis) :—"প্রসব বেদনার ন্যায় বেদনা সহ, জরায়ু ইত্যাদি তলপেটের যন্ত্রনিচয় যেন যোনিপথ দিয়া **ঠেলিয়া বাহির হইয়া পড়িবে** এমন বোধ হয় ; সেই ভয়ে রোগিণী দুই উরু দ্বারা যোনিদেশ চাপিয়া ধরে।" এই অবস্থা সহ সেক্রাম প্রদেশে বেদনা বর্ত্তমান থাকে ; তজ্জন্য কখন কখন শ্বাসপ্রশ্বাসেও কষ্ট হয়। "প্রসব বেদনার ন্যায় ভাব হইয়া তলপেটের যন্ত্রনিচয় নির্গত হওয়ার ন্যায় বোধ" ইত্যাদি লক্ষণ সিপিয়ার একটি অতীব প্রধানতম **সিদ্ধিপ্রদায়ক** লক্ষণ জানিবে।

আমাদের গুরুস্থানীয় হানিমান, হেরিং, ডানহাম, লিপি এবং গারেন্সি এই **পঞ্চ মহাত্মা** একবাক্যে উপরোক্ত কথিত লক্ষণচয়ের সত্যতা প্রুভিং-এ এবং রোগারোগ্যে বহু ভাবে প্রমাণ করিয়া গিয়াছেন।

( এগারিকাস, বেল, লিলি, মিউরেক্স, স্যানিকিউলা ইত্যাদি ঔষধেরও কথিত প্রসব-বেদনার ন্যায় বেদনা আছে )।

**জরায়ু** (Uterus):—জরায়ুর গ্রীবা এবং মুখে(SO) **কনজেশ্চন** এবং ক্ষত জন্য **সিপিয়া** অতি উৎকৃষ্ট ঔষধ। শত শত(Local) স্থানীয় প্রয়োগে যে ফল হয় নাই, সিপিয়ার আভ্যন্তরিক প্রয়োগে তাহা হইতে উৎকৃষ্ট ফল লাভ হইয়াছে। নাভি হইতে জরায়ু পর্য্যন্ত ছুরিকা বিদ্ধবৎ বেদনা। ভেজাইনা (Vagina) হইতে ঊর্দ্ধদিকে ভয়ানক সূঁই ফোটানর ন্যায় বেদনা।

বহুবিধ প্রকারের ঋতুস্রাব, ঋতুস্রাব কালপূর্ণের পূর্ব্বে, স্বল্প পরিমাণে, বহুল পরিমাণে এবং কষ্টকর ও তৎসঙ্গে পূর্ব্বোক্ত প্রসববেদনার ন্যায় বেদনা।

**প্রুভিং (Proving) এবং শক্তি (Potency)**:— মহাত্মা হানিমান ৩০শ, শক্তি দ্বারা ইহার প্রুভিং নিষ্পাদন করিয়াছিলেন। ইহার কোন কোন প্রুভিং ২০০ শক্তি দ্বারাও সম্পন্ন হইয়াছে। ডাঃ এলেন ১২শ, শক্তি যোগে ইহার কতক প্রুভিং করিয়াছেন।

**গর্ভাবস্থা ( Pregnancy)** :—প্রাতর্ব্বমন ; খাদ্যবস্তুর **দৃশ্য বা স্মৃতি মাত্র বিবমিষা** উপস্থিত হয় ( নাক্স ); খাদ্য-বস্তুর রান্নার গন্ধেও অসহ্য বিবমিষা ও হ্যাকার ভাব উপস্থিত হয় ( আর্স, কল্‌চি )

**পেল্‌ভিসের সাধারণ রক্তাবর্ত্তন বিধান (Circulation)** :—অগ্নির ঝলকার ন্যায় উত্তাপ বোধ, তৎসহ ঘর্ম্ম এবং মূর্চ্ছা (সাল্‌ফার) ; এই তাপস্রোত—তলপেট হইতে আরম্ভ হইয়া সমস্ত শরীরে ছড়াইয়া পড়ে, বিশেষতঃ স্ত্রীর প্রৌঢ়াবস্থায়।

**হস্তদ্বয় ও চরণদ্বয় (Hands & Feet)** :—পর্য্যায়ক্রমে উষ্ণ ও শীতল অর্থাৎ যখন চরণদ্বয় উষ্ণ থাকে, তখন হস্তদ্বয় শীতল এবং যখন চরণদ্বয় শীতল থাকে তখন হস্তদ্বয় উষ্ণ হয়।

**মন্তব্য** :—সিপিয়াতে জ্বালা **সাল্‌ফারের** ন্যায় ততটা অধিক নহে। কিন্তু **সিপিয়াতে** উত্তাপ এবং ভেনাস কন্‌জেচ্‌শন লক্ষিত হয় এবং তন্মধ্যে দপ্‌দপানি বোধ হইয়া থাকে এবং তলপেটে প্রসব-বেদনার সদৃশ ঠেলিয়া বাহির হওয়ার ন্যায় বেদনা বর্ত্তমান থাকে ; পেল্‌ভিক যন্ত্রনিচয়ের ইহা যে কেবল সামান্য কন্‌জেচ্‌শন তাহা নহে। কারণ এই কন্‌জেচ্‌শন হইতে জরায়ুর স্থানচ্যুতিও হইতে পারে। জরায়ুর কন্‌জেচ্‌শন বহুকাল স্থায়ী হইলে, তাহা হইতে প্রদাহ, ক্ষত, লিউকোরিয়া এমন কি, অনেক প্রকার ম্যালিগ্‌ন্যাণ্ট পীড়া অথবা ক্যান্‌সারাদি জন্মিতে পারে।

**জরায়ুর কাঠিন্য** সহ বেদনাযুক্ত আড়ষ্টতা—ইহার অন্য একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**তলপেটের অভ্যন্তরে (Ball) গোলার ন্যায় বোধ**:— ঋতুস্রাব কালে, গর্ভাবস্থায়, স্তন্যদান কালে, কোষ্ঠবদ্ধতায়, উদরাময়, অর্শরোগে, লিউকোরিয়ায় এবং জরায়ুর সর্ব্বপ্রকার পীড়ায়।

**রেক্‌টাম** (Rectum) :—কথিত কন্‌জেচ্‌শন হইতে রেক্‌টামের কন্‌জেচ্‌শন ও প্রল্যাপ্‌সাস ঘটিতে পারে এবং তন্মধ্যে পূর্ণতা বোধ, অথবা বোধ হয় যেন তাহার ভিতর একটী গোলা কিংবা ভারী পদার্থ বর্ত্তমান রহিয়াছে। রেক্‌টাম হইতে রসানি চোঁয়াইতে থাকে। রেক্‌টাম এবং এনাস জনিত লক্ষণচয়—ইউটেরাস এবং ভেজাইনা সম্বন্ধীয় লক্ষণের ন্যায় বলবত্তর।

**মূত্রযন্ত্রচয়** (Urinary Organs) :—কথিত পোর্টাল কন্‌জেচ্‌শন হইতে ব্ল্যাডার ইত্যাদিতে কন্‌জেচশন জন্মে। "মূত্রস্থলীর মধ্যে চাপবৎ বোধ এবং পুনঃ পুনঃ মূত্রত্যাগ, তৎসহ তলপেটে ভারবোধ।" "মূত্রের নীচে যে তলানি পড়ে, তাহা কাদার ন্যায় দেখায়" এবং বোধ হয় যেন ঐ কাদা দগ্ধ হইয়াছে।

প্রস্রাবে অত্যন্ত দুর্গন্ধ; তজ্জন্য ঘরে থাকা অসম্ভব; ইহা লাল আভাযুক্ত অথবা রক্তমিশ্রিত। এই সমস্ত অবস্থা প্রায়ই স্ত্রীলোকদের দেখিতে পাওয়া যায়। নিদ্রার প্রারম্ভ ভাগেই অসাড়ে মূত্রত্যাগ (ক্রিয়োজোট)।

**পুংজননেন্দ্রিয়** ( Male Organs ) :—গণোরিয়া, গ্লীট (Gleet) অবস্থায় প্রাচীনত্ব প্রাপ্ত হইলে **সিপিয়া** দ্বারা অনেক উপকার পাইবে। উহাতে স্রাব অধিক থাকে না, প্রাতঃকালে কেবল কয়েক ফোঁটা মাত্র নির্গত হইয়া ইউরেথ্রা মুখে **আঠা** বাঁধিয়া থাকে।

কোন ঔষধেই এতাদৃশ অবস্থা আরোগ্য হয় না; অনেকে সাল্‌ফেট অব্‌ জিঙ্কের পিচ্‌কারী দিয়াও কৃতকার্য্যতা লাভ করিতে পারে না। এতাদৃশ রোগী কতক সিপিয়া দ্বারা এবং কতক **কেলি-আইওডেটাম** দ্বারা সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

যদি গণোরিয়াজনিত পুঁয গাঢ় হয় এবং বহুকাল যাবৎ বর্ত্তমান থাকে এবং তাহাতে মূত্রত্যাগকালে **জ্বালা** এবং খোঁচা-মারা **যন্ত্রণা** হয় তবে—**ক্যাপ্‌সিকাম** দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে)।

কথিত গ্লীট রোগও জননেন্দ্রিয়ের মিউকাস্‌ মেমব্রেণের দুর্ব্বলতা এবং শিথিলতা হেতু ঘটে। কখন কখন বহুকাল স্থায়ী গণোরিয়ার পুঁয, বেদনাশূন্য এবং হরিদ্রাভ হয় এবং তাহাতে কাপড়ে দাগ লাগে।

পুংজননেন্দ্রিয়ের **শিথিলতা** হেতু পুনঃ পুনঃ **শুক্র** (Semen) নির্গমন।

নির্গত স্রাব—পাতলা এবং জলবৎ; **সিপিয়া** দ্বারা এতাদৃশ অবস্থা শীঘ্রই সংশোধিত হয়।

**মানসিক লক্ষণচয়(Mind):—সিপিয়ার রোগিণীও পালসেটিলার** ন্যায় বিষণ্ণমনা এবং কোন কারণ না জানিয়া কাঁদিয়া ফেলে। জরায়ুর গোলযোগ সহ এইরূপ ক্রন্দনশীল রোগিণীতে পালসেটিলা দ্বারা কোন ফল না পাইলে নিশ্চয়ই **সিপিয়া** দ্বারা সে কার্য্য সাধিত হইবে।

রোগিণীর মস্তকের পীড়া নাই, অথচ তাহার স্বাভাবিক স্বভাবের বিপরীতে মা যেন **সহানুভুতিশূন্যা** হইয়া যায়—নিজ কর্ত্তব্য কর্ম্মে, গৃহকার্য্যে, পরিবারবর্গের আহারাদির এবং সুখস্বচ্ছন্দতার তত্ত্ব নিতে, এমন কি নিতান্ত প্রিয়ব্যক্তির সম্বন্ধেও তাহার সম্পূর্ণ ঔদাস্য লক্ষিত হয় ( এসিড-ফ্লুওরিক, এসিড-ফস) ; সংসার যে ভাসিয়া গেল, সে সম্বন্ধে মা ভ্রূক্ষেপেও কিছু মনে করে না।

**ব্যাকুলতা**, তৎসহ ভয় এবং মুখমণ্ডলে ও মস্তকে অগ্নির (flush) ঝলকা বাহির হওয়া; সত্য কিম্বা কাল্পনিক কুচিন্তা—বিশেষতঃ সন্ধ্যার প্রাক্কালে। **অত্যন্ত বিষণ্ণতা** এবং ক্রন্দন ; একা থাকিতে ভয় ; মনুষ্য এবং বন্ধু বান্ধব দেখিতে ভয়।

N. B. :—এই সমস্ত লক্ষণ সহ খুব সম্ভবতঃ জরায়ুগত কোন প্রকার অসুখ আছে জানিবে।

**স্বভাব** (Temperament) :—স্বভাব নম্র এবং বাধ্য (পালস) ; লোভী কিন্তু কৃপণ ( লাইকো )। অলস এবং দীর্ঘসূত্রী; কিছুই করিতে চায় না; খেলা কিংবা কোন কার্য্য করে না, এমন কি কোন বিষয়ে চিন্তা করা সম্বন্ধেও শ্রম স্বীকার করে না।

**শিরঃপীড়া** (Headache) :—ব্রহ্মতালুতে (Vertex) ঠাণ্ডাবোধ সহ মাথাধরা (ভিরেট্রাম)। (ব্রহ্মতালুতে **তাপবোধ**—ক্যাল্ক,গ্র্যাফা, সাল্ফ,)।

ইহা স্ত্রীলোকদিগের **আধ-কপালে** মাথাধরার উৎকৃষ্ট ঔষধ—বিশেষতঃ জরায়ুর গোলোযোগ থাকিলে।

এক প্রকারের ভয়ানক মাথাব্যথা, কোথা হইতে ঐ বেদনা মস্তকে আসিয়া যেন মস্তকটাকে ঝাঁকি মারে; **ঋতুর প্রারম্ভে** এবং স্বল্প-ঋতুতে দুর্বল

এবং অসহিষ্ণু হিষ্টিরিয়াযুক্ত স্ত্রীলোকে এতাদৃশ শিরঃপীড়া দৃষ্ট হয়, যেমন চাপনবৎ কিংবা ফাটিয়া যাওয়ার ন্যায়।

চলিয়া বেড়াইলে, উপুড় হইলে, মানসিক শ্রমে ঐ পীড়ার বৃদ্ধি; বাহ্যিক চাপনে কিংবা বন্ধনে এবং পরিশ্রম সহ চলিলে ও নড়াচড়া করিলে উপশম বোধ।

**অক্ষিপত্র** ( Eye-lids ) :—অক্ষিপত্রদ্বয় ঝুলিয়া পড়ে (কষ্টি, জেলস)।

**ন্যাসিকা ও সর্দ্দি** ( Nassal Catarrh ) :—প্রাচীন সর্দ্দিতে ইহা উৎকৃষ্ট ঔষধ; ঐ সর্দ্দি গাঢ়, পরিমাণে বহুল, কিন্তু ঝাঁঝাল নহে; **পালসেটিলার** এতাদৃশ সর্দ্দি আরোগ্য হয় বটে, কিন্তু তাহাতে ঋতুস্রাব বহুল হইতে থাকে কিন্তু **সিপিয়ার** বহুল ঋতুস্রাব এবং তৎসহ সর্দ্দি থাকিলে উভয়ই আরোগ্য হয়। প্রাচীন সর্দ্দিতে কেলি-বাইক্রোমিকাম—সিপিয়ার প্রতিযোগী ঔষধ।

**হরিদ্রাবর্ণ দাগ মুখমণ্ডলে ও অন্যান্য স্থানে** (Yellow Spots ) :—কপোলদ্বয়ের উপরিভাগে দুইখানি হরিদ্রাবর্ণের দাগ; নাসিকার উপর দিয়া ঐরূপ দাগ হইয়া উহারা মিলিত হয়, ঐ তিনটি মিলিত দাগ একত্রে একটী ঘোটকের জিন সদৃশ দেখায়। ঐরূপ হরিদ্রাবর্ণের দাগ মুখের অন্যান্য স্থানে কন্‌জাংটাইভাতে বক্ষে এবং শরীরের অন্যান্য স্থানেও কামল রোগের ন্যায় দেখিবে।

এতাদৃশ হরিদ্রাবর্ণ দাগ, বিশেষতঃ কপোলদ্বয়ের এবং নাসিকার দাগও স্ত্রীলোকে দেখিতে পাইবে যে তস্যার ঋতু এবং জরায়ুর জনিত গোলযোগ অবশ্যই আছে তাহা বুঝিবে।

**পাকস্থলী স্থানে শূন্য বোধ** (Holow Sensation) :—পাকস্থলী স্থানে **শূন্য শূন্য** বোধ—ইহাতে বোধ হয় যেন **পাকস্থলী স্থানে কিছুই নাই**; ইহা একটী ইহার অতীব প্রধান সিদ্ধিপ্রদ লক্ষণ।

(চেলি, মিউরেক্স, ইগ্নে, হাইড্রাষ্টিস, কস, সাল্ফ, ষ্ট্যানাম, লিলিয়াম-টি ইত্যাদি ঔষধেরও "পাকস্থলী স্থানে শূন্য শূন্য বোধ হওয়া" লক্ষণ রহিয়াছে—কিন্ত সিপিয়া তাহাদের মধ্যে সর্ব্বোৎকৃষ্ট)।

এই লক্ষণ অবলম্বনে অনেক প্রকার রোগ এবং উপসর্গাদি আরোগ্য

হইয়াছে। গর্ভাবস্থার বমনে, পাকস্থলী স্থানে এইরূপ শূন্য শূন্য বোধ হইলে, সিপিয়া দ্বারা তথায় আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

( ওলাউঠা ইত্যাদি রোগীতে পাকস্থলী স্থানে এইরূপ শূন্য শূন্য বোধ লক্ষণ অবলম্বনে আমরা—সাল্‌ফার এবং ফস্‌ফরাস দ্বারা উৎকৃষ্ট ফল পাইয়াছি )।

**কোষ্ঠবদ্ধতা** ( Constipation ):—গর্ভাবস্থায় কোষ্ঠবদ্ধতা ( এলুমিনা ) বোধ হয় যেন, মলদ্বারের ভিতর একটা গোলা রহিয়াছে, কিংবা কোন ভারী জিনিষ রহিয়াছে ; মলত্যাগ সত্বেও তাহার উপশম বোধ হয় না। মলত্যাগের সময় এবং মলত্যাগান্তে—রেক্‌টামের মধ্যে অত্যন্ত বেদনা ( এসিড-নাইট্রিক্, সাল্‌ফার )।

**মন্তব্যঃ**—সিপিয়া কৃচ্ছ্রসাধ্য এবং দুরারোগ্য অনেক প্রকার কোষ্ঠবদ্ধতার মহৌষধ। সেলিনিয়ামের ন্যায়—ইহাতে মলত্যাগের সময় ভয়ানক কোঁথ দেওয়া এবং মলের আকৃতি এত অধিক বৃহৎ দৃষ্ট হয় যে, কৌশল করিয়া অঙ্গুলী ইত্যাদি দ্বারা ভাঙ্গিয়া ভাঙ্গিয়া বাহির না করিলে উহা বহির্গত হয় না। এতাদৃশ কোষ্ঠবদ্ধতা অধিকাংশ সময় শিশু রোগীতেই দেখা যায়।

**ইন্‌ফ্যাণ্টাইল কলেরা এবং দুগ্ধ খাইলেই উহার বৃদ্ধি** ( Cholera Infantum Λ Haking milk ):—অতি প্রধান এলোপ্যাথ ডাক্তারগণ দ্বারা চিকিৎসিত হইয়া কোন ফলই হয় নাই ; "দুধ খাইয়াই শিশুর রোগোৎপত্তি হইয়াছিল এবং দুগ্ধ খাইলেই রোগ বৃদ্ধি পাইত" এই লক্ষণ অবলম্বনে সিপিয়া দিয়া অতি আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে ( পডো, আর্স, এন্টি-ক্রুড )। মলদ্বার হইতে কষাণি নির্গত হয় ( এন্টি-ক্রুড )।

**জিহ্বা এবং ওষ্ঠ** ( Tongue & Lips ):—জিহ্বা কোটিংযুক্ত কিন্তু ঋতুস্রাব কালে পরিষ্কৃত হয় এবং স্রাব থামিয়া গেলেই পূর্ব্ববৎ উহা কোটিংযুক্ত হয়। নিম্নোষ্ঠ স্ফীত এবং কাটা কাটা।

**উদর** ( Adbomen ):—তজ্জ্বার উদরটী ঘটের ন্যায় স্ফীত।

( শিশুদের ঘটোদরে—ক্যাল্‌ক, সাল্‌ফ )।

**দুর্ব্বলতা এবং মূর্চ্ছা** ( Weakness & Fainting ):—সিপিয়ার রোগী "অতীব দুর্ব্বল,সামান্ত একটু হাঁটিলেই নিতান্ত কাতর হইয়া পড়ে।"

অত্যন্ত গরমে কিম্বা ঠাণ্ডায়, কিংবা জলে ভিজিলে, অথবা গাড়ীতে বেড়াইলে, অথবা জানু পাতিয়া উপবেশন ইত্যাদি সামান্ত সামান্ত বিষয়েই সে মূর্চ্ছা যায়; শরীরে যেন জীবনী-শক্তি-রক্ষক উত্তাপের অভাব, বিশেষতঃ প্রাচীন রোগে।

**চর্ম্মরোগাদি** ( Skin Diseases ) :—চুলকাইলে তাহাতে ভয়ানক জ্বালা হয় ( সাল্‌ফ ); নানাস্থানের অঙ্গে চুলকান; জননেন্দ্রিয়ের বহির্ভাগে চুল্‌কান। চর্ম্মে ক্ষতচয়; মুখে, বক্ষে এবং উদরে কটাবর্ণ (spots) দাগ সকল; ক্রোয়েজ্‌মা; হার্‌পিস সারসিনেটা, শরীরের উপরার্দ্ধে; বড় বড় পুঁযপূর্ণ ফুস্কুড়ীনিচয়, পুনঃ পুনঃ হইতে থাকা।

N. B. :—**সাল্‌ফারের** ন্যায় ইহা বহুবিধ চর্ম্মরোগে উপকারী এবং সাল্‌ফারের পর ইহা প্রয়োগ এবং ইহার পর সালফার প্রয়োগে অনেক সময় সুফল প্রদান করে।

**নিশ্বাস প্রশ্বাসে কষ্ট** ( Dyspnœa ) :—নিদ্রার পর গৃহের মধ্যে বসিয়া থাকিলে উহার বৃদ্ধি; নৃত্য করিলে কিংবা দ্রুতবেগে ভ্রমণ করিলে উহার উপশম। গলাবন্ধ এবং জামার গলা পর্য্যন্ত তাহার নিকট কষ্টকর বোধ হয়; প্রায়ই ঐ সমস্ত ঢিল করিয়া দেয় ( ল্যাকেসিস )।

**কেশ** (Hair) :—বহু পরিমাণে চুল উঠিয়া যাওয়া, বিশেষতঃ প্রৌঢ়াবস্থায় এবং প্রাচীন শিরঃপীড়ার পরে।

**উপযোগিতা** ( Suitability ) :—কালচুল বিশিষ্ট ব্যক্তি; দৃঢ় মাংসপেশীযুক্ত স্ত্রীলোকের পীড়া, বিশেষতঃ গর্ভাবস্থায়; সন্তান-প্রসবের পর, সন্তান ক্রোড়ে থাকা অবস্থায়, শয্যাশায়ী এবং মূর্চ্ছাযুক্ত রোগাদিতে ( মিউরেক্স, ন্যাক্স-ম )।

রজক স্ত্রীলোকদিগের পক্ষে ইহা উৎকৃষ্ট ঔষধ, বিশেষতঃ বস্ত্র ধৌত করা হেতু উপসর্গ এবং রোগাদিতে।

**বেদনা** ( Pain ) :—অন্যান্য স্থানের বেদনা, কটিদেশের পশ্চাতে প্রসারিত; ( কটিদেশের বেদনা শরীরের অন্যান্য স্থানে প্রসারণ করিলে—ভাবাইনা )। ঐ বেদনায় শরীর ঝাঁকি দিয়া উঠে (শীত করিলে—গ্রাফ্)।

**সম্বন্ধাবলী** (Relations) :—ন্যাট্রাম-মিউরিয়েটিকের ইহা প্রতিপোষক ঔষধ; ইহা ল্যাকেসিসের বিরোধী, সুতরাং ইহার পূর্ব্বে বা পরে—কখনও

ল্যাকেসিস ব্যবহার করিও না। পাল্‌সের সহিত ইহার সুফল নাই, সুতরাং পাল্‌সের সহিত কখনও ইহা পর্য্যায়ক্রমে ব্যবহার করিও না।

ইহা ল্যাকেসিস, ভাজুই এবং আষ্টিলেগোর—সদৃশ ( Simillar ) ঔষধ।

ইহার একমাত্র প্রয়োগ করিলে তাহার কার্য্য বহু সপ্তাহ পর্য্যন্ত স্থায়ী থাকে।

**বৃদ্ধি** (Aggravation) :—অপরাহ্নে কিংবা সন্ধ্যায়; ঠাণ্ডাবাতাসে অথবা শুষ্ক পুরান বাতাসে; অত্যন্ত রতিক্রিয়ায়; বিশ্রামে; সজল পুবাতাসে; বস্ত্রপাতাদির পূর্ব্বে ( সোরি )।

**উপশম** ( Amelioration ) :—বিছানার গরমে; উষ্ণ প্রয়োগে; সজোরে হাঁটিলে কিংবা নৃত্যাদি করিলে।

অতিরিক্ত তামাক ব্যবহার হেতু মানসিক গোলযোগ ঘটিলে **সিপিয়া** তাহার উৎকৃষ্ট প্রতিষেধক ঔষধ, বিশেষতঃ উপবেশনাবস্থায় দিনকর্ত্তনকারীদের।

**শক্তি** ( Potency ) :—৩০শ, ২০০ শত, ১০০০ সহস্রতম ইত্যাদি শক্তি অধিকাংশ সময় ফলপ্রদ। কদাচিৎ কেহ ইহার ১২শ এবং ৬ষ্ঠ শক্তির ব্যবহার করিয়া থাকেন।

---

## সাইলিসিয়া। Silicea

ইহা বিশুদ্ধ বালুকা নামক পদার্থ।

ফ্লিন্ট ( fllint ) নামক প্রস্তরকে পরিষ্কার ও দগ্ধ করিয়া, লবণ সহ গলাইয়া লইলেই সাইলিসিয়া প্রস্তুত হইল।

ইহা **শারীরিক দোষ-সংশোধক** একটী **মহৌষধ,** তবে ইহা স্বভাবজাবস্থায় রোগারোগ্য জন্য কোন কার্য্যকারী নহে। মহাত্মা **হানিমানের** উদ্ভাবিত পন্থায় শক্তিকৃত হইলে তদ্দ্বারা ফল প্রাপ্ত হইবে।

**আকৃতি এবং মস্তক ঘর্ম্মে** ( Sweat ) :—রুগ্ন, অপুষ্ট শিশুদিগের **মস্তকে অত্যন্তঘর্ম্ম** হইলে এতদ্দ্বারা অনেক ফল পাইবে।

( ক্যাল্কেরিয়া-কার্ব্বেও—মস্তকে ঘর্ম্ম রহিয়াছে, কিন্তু উহার রোগী হৃষ্টপুষ্ট; চর্ব্বিযুক্ত এবং উহার শিশুর উদরটী ঘটের ন্যায় মোটা )।

কিন্তু সাইলিসিয়ার রোগী—সুপোষণ অভাবে রুগ্ন ও শীর্ণাবস্থাপন্ন; এই প্রকার শীর্ণতা আহার্য্য বস্তুর অভাব হেতু নহে, ভুক্তদ্রব্য শরীরে (Assimilation)

সমীকৃত না হওয়াতেই এইরূপ হইয়া থাকে ( ব্যারাইটা-কার্ব্ব, ক্যাল্ক-কার্ব্ব ) এবং পীড়িত মেসেন্‌টেরি ( Mesentery ) হেতু উদরটী মোটা হইয়া পড়ে; সাইলিসিয়ার শিশুর—মাথা সমস্ত শুষ্ক ও শীর্ণ, মুখমণ্ডল চিমটে মর্কটবৎ দেখিতে, যেন বৃদ্ধের ন্যায় দেখায়। শিশু আকৃতিতে কিংবা ( Strength ) বলে—বর্দ্ধিতাবস্থা প্রাপ্ত হয় না। অনেক বিলম্বেও হাঁটিতে শিখে।

সংক্ষেপতঃ যদিচ শিশুর শয্যাগত অবস্থা না হউক, কিন্তু শিশুর শারীরিক কি মানসিক, কোন বিষয়েই বর্দ্ধন দেখা যায় না; বোধ হয় যেন শিশুর বর্দ্ধন-ক্রিয়া স্থগিত হইয়া গিয়াছে।

**শারীরিক স্বধর্ম্ম (Constitution & Features) ইত্যাদি :**—শিশু স্ক্রফুলা এবং রিকেটিক্ ধাতুবিশিষ্ট, তৎসহ মস্তক বৃহৎ, ব্রহ্মরন্ধ্রচয় ( fontanelle ) ও মস্তকের অস্থির সংযোগস্থানচয় ( Open ) ফাঁক থাকে অর্থাৎ ভাল করিয়া যোড়া লাগে না। মস্তক বস্ত্রাবৃত করিয়া গরম রাখা অভ্যাস ( স্যানিকিউলা ), শারীরিক এবং মানসিক তীক্ষ্ণানুভূতি; ( Ankle ) এঙ্কেল্ প্রদেশ দুর্ব্বল; শারীরিক দুর্ব্বলতা এবং ক্লান্তি; শুইয়া থাকিতে ইচ্ছা; নিতান্ত কঠিন পরিশ্রম ইত্যাদি হেতু স্নায়বীয় দুর্ব্বলতা; অস্থির অবস্থা; সামান্য শব্দেই চমকিয়া উঠা।

পাত্‌লা বর্ণ; চর্ম্ম শুষ্ক ও কোমল; মুখমণ্ডল পিংশে; মাংসপেশীচয় শিথিল ও দুর্ব্বল, তৎসঙ্গে রোগীও দুর্ব্বল। শারীরিক ও মানসিক দুর্ব্বলতা। কম্পন।

**উপযোগিতা ( Suitability) :**—নার্ভাস, খিটখিটে, উত্তেজনাশীল স্বভাব এবং সোরা-ধর্ম্মাক্রান্ত শরীরের ইহা উপযুক্ত ঔষধ। সাইলিসিয়ার রোগী ( Mesmerised ) মেচ্‌মেরিজড্‌ হইতে ভালবাসে এবং তাহাতে উপশম বোধ করে ( ফস )

**মানসিক অবস্থা ( Mind ) :**—দুর্ব্বলতাই—মন এবং স্নায়বীয় লক্ষণের প্রধান মূর্ত্তি; ব্যাকুলতা; হৃদয়ের দুর্ব্বলতা জনিত মূর্চ্ছা; বাধ্য ও নতশীল, ধৈর্য্য-রহিত; এতাদৃশ অবস্থানিচয়ে সাইলিসিয়া অতি উৎকৃষ্ট ঔষধ। ইহা প্রয়োগে রোগীর বিষণ্ণচিত্ত আশান্বিত হয়; দুর্ব্বলতা এবং শারীরিক ও মানসিক ক্লান্তি দূরে যায়; তৎসঙ্গে স্বাস্থ্যও অনেক উন্নতি হয়। মানসিক পরিশ্রমে অতি কষ্ট মনে করে; লিখিতে কিংবা পড়িতে অতি শ্রান্ত হইয়া পড়ে; চিন্তা করিতে

অক্ষম; শিশু—নিতান্ত অবাধ্য; একগুঁয়ে; ভাল কথা বলিলেও কাঁদে ( আইওড )।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation):—ইহার একপ্রকার বিশেষ কোষ্ঠবদ্ধতা এই যে, অনেক কুন্থনে শিশুর কতক মল বহির্গত হয় এবং কতক মল পুনরায় উপর দিকে উঠিয়া যায়, কিংবা অন্ত্রজ নিম্নদিকে আসিয়া পুনরায় উঠিয়া যায় (থুজা)।

**রোগি-তত্ত্ব** ঃ—পাবনার বাবু বৈকুণ্ঠ রায়ের পুত্রের প্রায় ১৫।১৬ দিন কোষ্ঠবদ্ধ ছিল। মল অনেক কুন্থনে এনাসের মুখের নিকট আসিয়া পুনরায় উপরে উঠিয়া যাইত—এই লক্ষণ অবলম্বনে তাহাকে সাইলিসিয়া ৩০শ, শক্তি এক মাত্রা দেওয়া হয়; তাহাতে কোন কার্য্য না হওয়াতে আর এক মাত্রা ঐ ৩০শ, শক্তি দেওয়াতে বাঞ্ছিত ফল লাভ হইল।

কোষ্ঠবদ্ধতা প্রায়ই ঋতুস্রাবের পূর্ব্বে এবং সময়ে (ঋতুস্রাবের পূর্ব্বে এবং সময়ে **উদরাময়**—এমোনি-কার্ব্ব, বোভিষ্টা)। রেক্টামের যেন অসাড় অবস্থা হইতে কোষ্ঠবদ্ধতা। রেক্টাম মধ্যে অনেককাল মল জড় হইয়া থাকে।

**উদরাময়** (Diarrhœa):—দন্তোদগম সময় কিংবা দারুণ নিদাঘকালে শিশুর পাত্‌লা মল হইতে থাকে। মল পরিবর্ত্তনশীল, এমন কি এক এক সময় ঐ পাত্‌লা মলে এক এক প্রকার অবস্থা এবং বর্ণ দেখা যায়—(অথচ **পাল্‌স** দ্বারা ভাল কাজ হয় না, তখন **সাইলিসিয়া** দিবে)।

এতাদৃশ উদরাময়যুক্ত সাইলিসিয়ার রোগী ক্রমেই শীর্ণ, রুগ্ন ও দুর্ব্বল হইতে থাকে; ভুক্তবস্তু বমন হউক কিংবা না হউক, রোগীকে ক্রমেই শীর্ণ, দুর্ব্বলাবস্থা প্রাপ্ত হইতে দেখা যায়; এতাদৃশ রোগীকে প্রকৃত সময় যথাবিধানে সাইলিসিয়া প্রয়োগ না করিলে অনেক শিশু পঞ্চত্ব প্রাপ্ত হয়। সাইলিসিয়ার ৩০শ এবং তদূর্দ্ধ শক্তি প্রয়োগে এতাদৃশ বহু রুগ্ন শিশুর জীবন রক্ষা হইয়াছে।

**প্রদাহ, পুঁয-জন্মান, ক্ষত এবং নালী-ঘা** (Sinus) **ইত্যাদি** ঃ - গ্রীবা, বগল, স্তন, কুচ্‌কি, প্যারোটিড, সিবেসাস (Sebaceous) ইত্যাদি যে কোন **গ্ল্যাণ্ডের প্রদাহ, স্ফীতি বা স্ফোটক** হউক না কেন তাহাতেইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। শরীরস্থ সর্ব্বপ্রকার টিসুর প্রদাহ এবং পূঁযে ইহার উৎকৃষ্ট শক্তি লক্ষিত হয়।

ঐ টিস্থ কোমল কিম্বা কঠিন, যে প্রকার বিধানেরই হউক তাহাতেই ইহার কার্য্য দেখিবে; অর্থাৎ গ্ল্যাণ্ড কিংবা অস্থি কিংবা পেরিয়ষ্টিয়াম, কিংবা টেণ্ডন, কিংবা গভীর স্থানস্থিত সেলুলার টিস্থ,কিংবা লিগামেণ্ট কিংবা ফুসফুস কিংবা অন্ত্রপথ, কিংবা স্তন—যে কোন স্থানে প্রদাহ সহ **পুঁয, ক্ষত,** কিংবা **নালি-ঘা** (Sinus) জন্মাউক না কেন, তাহাতেই **সাইলিসিয়া** দ্বারা কায পাইবে।

**সাইলিসিয়ার** টিস্থবিচার নাই; যে কোন টিস্থতেই ইহার কার্য্য দেখিতে পাইবে। (কোমল টিস্থতে—ক্যালেণ্ডুলা এবং হিপার প্রশস্ত)।

কোন স্থান পাকিয়া **পুঁয** জন্মিলে—**হিপার-সালফ** কিংবা **ক্যাল্ক-সাল্‌ফ** প্রয়োগে উহা ফাটিয়া পুঁয নির্গত হইলে পরে **সাইলিসিয়া**দ্বারা ঐ ক্ষত অতি শীঘ্র আরোগ্য হয়। অনেক স্থানের, এমন কি অস্থি-স্থিত, অনেক স্ফোটকাদি অস্ত্রোপচার দ্বারা কাটিয়া দিলে, যদি তাহা আরোগ্য হইতে বিলম্ব হয় তবে **সাইলিসিয়া** দ্বারা শীঘ্র ফল পাইবে।

**রোগি-তত্ত্ব** ঃ—বাগবাজারের চন্দ্রকিশোর ভট্টাচার্য্য মহাশয়ের পুত্রের কর্ণের পশ্চাদ্দেশে ম্যাষ্টইড প্রসেস (Mastoid process) নামক অস্থির উপর স্ফোটক হইয়াছিল; ঐ স্ফোটক কাটিয়া দেওয়া হয় ও তাহাতে নালী-ঘা জন্মে। **সাইলিসিয়া** ৩০ শক্তি প্রয়োগে উহা আরোগ্য হয়।

**ভগন্দর** রোগ অর্থাৎ ফিশ্চুলা-ইন-এনো (Fistula in Ano)—নামক রোগ, কিংবা তৎসহ পর্য্যায়ক্রমে (Phthysis) **ক্ষয় কাশির** বৃদ্ধি (বার্ব্বেরিস, ক্যাল্ক-ফস)।

চর্ম্মেতে সামান্য একটু আঁচর লাগিলেই পাকিয়া উঠে। (গ্র্যাফা, হিপার, মার্ক, পিট্রো)।

**ল্যাক্রিমাল ফিশ্চুলা** (Lachrymal Fistula) পায়ের নখের কুনি (ম্যাগ্‌নেটিকাস-পোলারিস-আর্কিটিকাস, ম্যারাম-ভিরাম); আঙ্গুল-হাড়া; রক্তপূর্ণ স্ফোটক; কার্ব্বাঙ্কেল; সমস্ত প্রকারের ক্ষত। বেদনাযুক্ত দুর্গন্ধযুক্ত, কোমল (Edges) কানাযুক্ত, সাদা কানাযুক্ত কিংবা অতিরিক্ত মাংস বৃদ্ধিযুক্ত **নালী-ঘা** অর্থাৎ ফিশ্চুলা; ফিস্থরা-এনাই (Fissura Ani) এবং তাহাতে

মল ত্যাগের পর অত্যন্ত যন্ত্রণা ইত্যাদি রোগে ৩০শ কিম্বা ২০০ শত শক্তির **সাইলিসিয়া** যথাবিধভাবে প্রয়োগ করিলে উৎকৃষ্ট ফল পাইবে।

**স্থানান্তরাগত পদার্থচয়** ( Foreign Substances ):— শরীরের অভ্যন্তরে মাছের কাঁটা, সূঁই, হাড়ের কণা ইত্যাদি কোন স্থানে বিঁধিয়া বা আবদ্ধ হইয়া থাকিলে **সাইলিসিয়া** উহাদিগকে নির্গত করান জন্য বিশেষ সাহায্য করিয়া থাকে।

**রোগি-তত্ত্ব** :—পাবনার মধুশর্ম্মার নিম্ন ( jaw ) মাঢ়ীর **নিক্রোসিস** (Necrosis) রোগে একখণ্ড অস্থি আল্‌গা হইয়া আবদ্ধ ছিল; **সাইলিসিয়া** ৩০শ, শক্তি মাঝে মাঝে প্রয়োগে উহা আপনি ঠেলিয়া বাহির হইয়া পড়িল এবং ক্রমে তাহার নালী ঘায়ের ক্ষত আরোগ্য হইয়া গেল।

**শিরঃপীড়া** ( Headache ):—সেরিব্রো-স্পাইনাল ( Cerebro-Spinal ) নামক শিরঃপীড়ায়—অর্থাৎ যে শিরঃপাড়া, গ্রীবাদেশ হইতে আরম্ভ হইয়া মস্তকের উপরিভাগ দিয়া চক্ষুর উপরি পর্য্যন্ত স্থিত হয়, তাহাতে **সাইলিসিয়া** অতীব ফলপ্রদ—বিশেষতঃ দক্ষিণ দিকের (বাম দিকেরজন্য—স্পাইজি )।

বয়স কালের কোন কঠিন পীড়া হেতু মাথা বেদনা।

ঠাণ্ডা লাগিলে কিংবা ঠাণ্ডা বাতাস লাগিলে, কিংবা মাথা অনাবৃত রাখিলে বেদনার বৃদ্ধি; মাথা গরম থাকিতে পারে, এমন ভাবে চাপিয়া বাঁধিলে উপশম ( ম্যাগ্‌নে-মিউ, ষ্ট্রন্‌শিয়াম্‌ ); অধিক পরিমাণে প্রস্রাব হইলে মাথা বেদনার উপশম।

**স্নায়ুবিধান ও মস্তিস্ক** (Nervous System & Cerebellum):— **মাথাঘোরা,** এই ভাব পশ্চাদ্দিকে গ্রীবার পশ্চাতে, স্পাইনাল দেশ হইতে আরম্ভ হইয়া মস্তক পর্য্যন্ত উঠিয়া থাকে; তাহাতে উর্দ্ধদিকে চাহিলে সম্মুখ দিকে পড়িয়া যাওয়ার ন্যায় ( পাল্‌স্‌ )।

( নিম্ন দিকে চাহিলে ঐরূপ অবস্থা—ক্যাল্‌মিয়া, স্পাইজিলিয়া )।

স্নায়বীয় দুর্ব্বলতা ও হীনতা হেতু জৈবনিক তাপের ( Animal Heat ) অভাব কিংবা নিতান্ত হীনতা; পরিশ্রমাদি করিলেও উক্ত তাপের উদ্দীপন হয় না ( সিলিনিয়াম, সিপিয়া )।

**মৃগীরোগ সদৃশ আক্ষেপ** ( Epileptiform Spasm ):—

বিশেষতঃ **অমাবস্যা**, পূর্ণিমায় হইলে কয়েক মাত্রা **সাইলিসিয়া** ২০০ শত শক্তি প্রয়োগে অনেক শিশু আরোগ্য লাভ করিয়াছে।

**চরণ-ঘর্ম্ম এবং অন্যান্য স্থানের ঘর্ম্ম** ( Sweat ) :— চরণে দুর্গন্ধযুক্ত ঘর্ম্ম, যাহা সামান্য ঠাণ্ডা লাগিলেই শুষ্ক হইয়া যায়; তদ্ধেতু অনেক প্রকার পীড়া যথা—কন্‌ভাল্‌শন, স্পাইনাল প্রদেশের পীড়া ও উপসর্গচয় জন্মিতে পারে—এমনকি লোকোমটর এটাক্‌সিয়া নামক পীড়াও তাহাতে অসম্ভব নহে; সুতরাং এতাদৃশ কারণজ যে কোন পীড়া হউক তাহাতে **সাইলিসিয়া** প্রয়োগ করিলে, পুনরায় ( foot sweat ) **চরণ-ঘর্ম্ম দেখা দিবে** এবং তৎসহ তোমার রোগীর রোগও আরোগ্য হইবে।

হস্তে, চরণাঙ্গুলীতে, চরণে এবং বগলে—**দুর্গন্ধযুক্ত ঘর্ম্ম**।

চরণে প্রতি সন্ধ্যায় ঘর্ম্ম না হইয়াও অসহ্য টক্ এবং পচা দুর্গন্ধ বাহির হয়। চরণ অনাবৃত রাখিলে ঠাণ্ডা লাগা ( কোনা, কুপ্রাম )।

**রোগের কারণচয়** ( Causes of the Diseases ) :—চরণের **ঘর্ম্ম, বসিয়া গিয়া** ( কুপ্রাম, গ্র্যাফা, সোরি ); মস্তকে কিংবা পৃষ্ঠে ঠাণ্ডা বাতাস লাগান; **টিকা দেওয়া হেতু**—নানাবিধ, রোগ এবং উপসর্গচয়, বিশেষতঃ **ফোড়া** এবং **কন্‌ভাল্‌শন** ( থুজা )।

**রোগি-তত্ত্ব** :—টিকা দেওয়ার পরে **উদরাময়ে**, এমন কি ওলাউঠার ন্যায় অবস্থাতেও আমরা সাইলিসিয়া দ্বারা বিশেষ সন্তোষকর ফললাভ করিয়াছি। **টিকা দেওয়ার পর** নানাবিধ **উপসর্গাদিতে**-সাইলিসিয়াকে উৎকৃষ্ট ঔষধ জানিও ( থুজা )। প্রস্তর খোদাইকারকদিগের কাশি রোগে এবং তাহাতে অত্যন্ত দুর্ব্বলতা থাকিলে **সাইলিসিয়া** উৎকৃষ্ট ঔষধ।

**যোনি হইতে রক্তস্রাব** ( Hacemorrhages ) :—শিশুর স্তন্যপান সময়ে, মাতার ভেজাইনা (Vagina) যোনি দিয়া রক্তস্রাব (ক্রোটন)।

**স্তনের বোঁটাটি** ( Breast Nipple ) :—বোধ হয় যেন, স্তনের মধ্যে প্রবেশ করিয়াছে ( সার্সা )।

**সম্বন্ধাবলী** ( Relations ) :—থুজা এবং স্যানিকিউলার—ইহা **প্রতিপোষক** ঔষধ; হিপার, পিক্রিক-এসিড, কেলি-ফস্ হাইপারিকাম রুটা, স্যানিকিউলা, গেটিজবার্গ ইত্যাদি ঔষধ ইহার **সদৃশ**।

ক্যাল্কে-কা, গ্র্যাকা, হিপার, নাইট্রি-এসিড, কস ইত্যাদি ঔষধের পরে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

সাইলিসিয়ার পরে—হিপার, ফ্লুওরিক্-এসিড লাইকো, সিপিয়া ইত্যাদি ঔষধ উৎকৃষ্ট ফলপ্রদ।

**বৃদ্ধি** (Aggravation):—ঠাণ্ডায়, ঋতুকাল, **অমাবস্যা, পূর্ণিমায়,** অনাবৃত থাকিলে—বিশেষতঃ মস্তকটী; শয়নে।

**উপশম** (Amelioration):—**উত্তাপে**।

যে রোগের **তরুণ অবস্থায়**—পাল্‌সেটিলা ফলপ্রদ, সেই রোগেরই **প্রাচীন অবস্থায়** সাইলিসিয়া ফলপ্রদ, জানিবে।

**শক্তি** (Potency):—সচরাচর আমরা ইহার ৩০শ, ২০০ শত, ১০০০ম, ১২শ ইত্যাদি শক্তি দ্বারা ফল লাভ করিয়া থাকি।

**মন্তব্য**:—বিজ্ঞ চিকিৎসকেরা বলেন ১২শ শক্তির নীচে ইহার কার্য্য ভাল পাওয়া যায় না; সেই জন্য এলোপ্যাথিক ভায়ারা ইহার **স্থূল** ঔষধ দ্বারা কোন কৃতকার্য্যতা লাভ করিতে পারেন না। কিন্তু আমরা মস্‌জিদ্‌বাড়ী ষ্ট্রীটস্থ মৃগাঙ্ক নামক এক ব্যক্তির **ম্যালেরিয়া জ্বরে,** চরণ হইতে জানু পর্য্যন্ত অত্যন্ত ঘর্ম্ম দৃষ্টে তাহাকে সাইলিসিয়া ৩য় শক্তির বিচূর্ণ প্রয়োগ করায় সে সম্পূর্ণ আরোগ্যলাভ করিল। ৩য় শক্তির বিচূর্ণ যে কখনও কার্য্যকরী হইবে ইহা আমরা স্বপ্নেও কখন ভাবি নাই এবং জানিতাম না।

## স্পাইজিলিয়া। Spigelia Anthelmintica

উক্ত নামীয় এক প্রকার ঘাসের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**হৃদ্‌রোগ** (Heart Diseases):—হৃদরোগ সম্বন্ধে ইহা একটী অমূল্য ঔষধ। **ক্যাক্‌টাসের** ন্যায়—ইহার **হৃৎপিণ্ডের বেদনা** নিতান্ত কষ্টকর।

(ক্যাক্‌টাস ও ডিজিটেলিস্ অপেক্ষাও ইহার হৃৎপিণ্ডের স্পন্দন অত্যধিক) ইহার **প্যাল্‌পিটেশন**(Palpitation) এত বেগবান যে,তাহাতে বক্ষাবরণ

বস্ত্রনিচয় ঠেলিয়া ঠেলিয়া উঠে এবং তাহা চক্ষে দেখা যায়; সমস্ত বক্ষ কম্পিত হয় এবং হৃৎশব্দ কয়েক ইঞ্চ দূরবর্ত্তী স্থান হইতেও শ্রুত হওয়া যায়।

ইহা যে হৃৎপিণ্ডের কেবল তরুণ রোগেই উপকারী এমন নহে; ঐ তরুণ রোগের পর ( valves ) ভাল্‌ব্‌দিগের প্রাচীন পীড়ায়ও ইহা ফলপ্রদ, তাহাতে উচ্চরবে "হুস্ হুস্" শব্দ এবং ভয়ানক প্যাল্‌পিটেশন লক্ষিত হয়।

স্পাইজিলিয়া প্রয়োগে কেবলমাত্র যে প্যালপিটেশনের বেগ শীঘ্র নিবারিত হয় এমন নহে, উহাতে ( Chronic valvular ) প্রাচীন ভালভিউলার পীড়াও ক্রমে ক্রমে এবং সম্পূর্ণরূপে আরোগ্য হইতে দেখা গিয়াছে।

**শ্বাসকষ্ট** ( Dyspnœa ) :—পার্শ্বে শয়ন, অথবা তৎসহ মস্তক উচ্চ করিয়া থাকা ( ক্যাক্টাস, স্পঞ্জি ); বক্ষঃস্থলে সূচিকাদি বিদ্ধবৎ বেদনা। নাড়ীর স্পন্দন সহ হৃদপিণ্ডের খোঁচামারা বেদনা—প্রায় একত্রেই দেখা যায়। চলা ফিরায় কিংবা ঠাণ্ডা বাতাসে বৃদ্ধি; সম্মুখদিকে উপুর হইলে প্যাল্‌পিটেশনের বৃদ্ধি।

এপেক্সে (Apex শীর্ষ ভাগে, (Systolic ) **সিষ্টোলিক** হুস্ হুস্ শব্দ পাওয়া যায়। হৃৎপিণ্ডের **বাত-রোগ** ( ক্যাল্‌মিয়া, লিডাম, স্পাজা )।

হৃৎপিণ্ডের এনিউরিজ্‌ম (Aneurism )।

**নিউরেল্‌জিয়াজনিত বেদনা** ( Neuralgic Pain ) :— মুখমণ্ডলে,মস্তকে এবং চক্ষে; মেলার অস্থিতে এবং দন্তে। প্রাতে— **সূর্য্যোদয় হইতে সূর্য্যাস্ত পর্য্যন্ত উক্ত বেদনা।**

উক্ত বেদনা ছিন্ন হওয়াবৎ, জ্বালা করাবৎ, তৎসঙ্গে কপোলদ্বয় কাল্‌চে লাল। বৃষ্টির দিনে এবং ( চা ) টি (Tea) খাওয়া হেতু বৃদ্ধি। সাধারণতঃ মস্তকের এক দিকে অক্‌সিপাট প্রদেশ হইতে আরম্ভ হইয়া মস্তকের সম্মুখ পর্য্যন্ত ইহা প্রসারিত হয়। সামান্ত নড়া চড়া এবং গোলযোগেই বৃদ্ধি হয়।

মস্তকের বেদনা সূর্য্যোদয়ের সহিত আরম্ভ হয়, মধ্যাহ্নে ভয়ানক বৃদ্ধি পায় এবং সূর্য্যের অবনতি সহ ক্রমে কমিয়া সূর্য্যাস্তের সহিত সারিয়া যায় (ন্যাট্রা-মি, ট্যাবেকাম )।

বেদনাক্রান্ত ঐ পার্শ্বের চক্ষু হইতে পরিষ্কার জল পড়িতে থাকে। সাধারণতঃ এই বেদনা বাম দিকের চক্ষু, চক্ষু কোটর এবং টেম্পল প্রদেশে অনেক সময়ে দেখা যায় ( দক্ষিণ দিকের উক্ত বেদনায়—স্যাঙ্গু, সাইলি )।

স্পন্দন-ভাবাপন্ন অথবা নিতান্ত দপ্‌দপানিযুক্ত বেদনা।

**চক্ষু** (Eyes) :—অক্ষিগোলকে অসহ্য চাপন ভাবযুক্ত **বেদনা**। অক্ষি-গোলকে এত বেদনা যে, উহা ঘুরাইতে সমস্ত শরীরটী সেইদিকে ঘুরাইতে হয়; চক্ষুতে (Cilliary Neuralgic Pain) সিলিয়ারি নিউর্যালজিয়া-বেদনা; উহার বৃদ্ধি ইত্যাদি কথিত শিরঃপীড়ার ন্যায়, সূর্য্যোদয়ের সঙ্গে আরম্ভ হইয়া মধ্যাহ্নে বৃদ্ধি পায় এবং সূর্য্যাস্তের সঙ্গে সঙ্গে কমিয়া যায়।

বেদনায় অক্ষিগোলকদ্বয় এতাদৃশ বড় বোধ হয়, যেন অক্ষিকোটরে উহাদের স্থান হইবে না (একৃটিয়া, কমোক্লেডিয়া)।

**স্পর্শে বেদনা** এরূপ অসহ্য বোধ হয় যেন, মস্তকের চতুর্দ্দিকে একটী বন্ধনী রহিয়াছে (ক্যাক্টাস, কার্ব্বলিক-এসিড, সাল্‌ফ)।

অক্ষিগোলকের অভ্যন্তর দিয়া মস্তক পর্য্যন্ত, ছুরিকাঘাতের ন্যায় বেদনা; ঠাণ্ডা এবং বৃষ্টির দিনে বৃদ্ধি।

**নাসিকা** (Nose) :—নাসিকা কোটরের পশ্চাদ্ভাগ হইতে দুর্গন্ধময়, বহুল শ্লেষ্মা নির্গমন এবং উহা গলার ভিতর গলিয়া পড়িয়া রাত্রে দমবন্ধ প্রায় হয়।

**দন্তশূল** (Toothache) :—তাম্রকুটে ও ধূমপানে,শয়নে এবং ভোজনের সময় উপশম বোধ (প্ল্যাণ্টেগো)। (Cold) ঠাণ্ডা জলে এবং ঠাণ্ডা বাতাসে এবং এতৎসম্বন্ধে চিন্তা করিলে বৃদ্ধি।

**ক্যান্সার** (Cancer) :—রেক্টামে কিংবা গুহ্যদেশে (Scirrhous) স্কিরাস নামক ক্যান্সার এবং তাহাতে অসহ্য বেদনা (এলুমেন)।

**তোত্‌লা** (Stammering) :—শব্দের প্রথমাংশ দুই তিন বার উচ্চারণ করে; এতৎসহ পেটের গোলমাল এবং কৃমি বর্ত্তমান দেখা যায়।

**উপযোগিতা** (Suitability) :—বাতের শরীর,ক্ষীণ-রক্ত এবং দুর্ব্বল রোগী; ক্ষুদ্র এবং বড় কৃমিবিশিষ্ট, স্ক্রফুলাগ্রস্ত শিশু (সিনা, টিউক্রিয়াম)।

পাত্‌লা চুল বিশিষ্ট, ফিংশে, পাতলা শরীর বিশিষ্ট; দুর্ব্বল; চর্ম্ম কুঞ্চিত, হরিদ্রাভ, মেটে রং বিশিষ্ট।

শরীর স্পর্শে বেদনাযুক্ত; যে অংশ স্পর্শ করা যায়, তাহাতে **শীতবোধ**, স্পর্শে সমস্ত শরীর যেন ঝঙ্কার দিয়া উঠে (কেলি-কার্ব্ব)।

**সম্বন্ধাবলী** (Relations) :—একোন, আর্স,ক্যাক্টাস,ডিজি, কেলি-কার্ব্ব, গ্লোনা, ক্যাল্মিয়া, স্পঞ্জিয়া ইত্যাদি ঔষধ—**হৃদ্‌রোগে** ইহার সদৃশ।

**বৃদ্ধি** (Aggravation) :—নড়াচড়ায় ; গোলযোগে ; চক্ষু ঘুরাইলে ।

**উপশম** (Amelioration) :—দক্ষিণ পার্শ্বে মস্তক উঁচু করিয়া শুইলে (আর্স, ক্যাক্টাস, স্পঞ্জি) ।

**শক্তি** ( Potency) :—৩০শ, ২০০ শত ১০০০ম ; কখন কখন ১২শ ও ৬ষ্ঠ শক্তি।

---

## স্পঞ্জিয়া টোষ্টা। Spongia Tosta.

**স্পঞ্জ নামক পদার্থকে দগ্ধপ্রায় করিয়া ইহা প্রস্তুত হয়।**

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs) :—শ্বাসপ্রশ্বাস যন্ত্র-চয়ের উপর ইহার অতি প্রধান কার্য্য রহিয়াছে। প্রথমে লেরিংস, তৎপর ট্রেকিয়া, তৎপশ্চাৎ ব্রাঙ্কয়েল টিউবচয় এবং পরে ফুসফুসের কোষাণুচয় আক্রান্ত হইলে এবং উহারা নিতান্ত শুষ্ক ভাবাপন্ন হইলে **স্পঞ্জিয়া** তাহার অত্যুৎকৃষ্ট ঔষধ।

**ক্রুপ এবং কাশি** (Croup & Cough) :—ক্রুপ (Croup নামক রোগে একোনাইটের পরেই এই ঔষধ কার্য্যকরী।

**কাশি** শুষ্ক ঠন্‌ঠনে, শন্‌শনে, খন্‌খনে, বংশী-ধ্বনিবৎ, সাঁই সাঁই শব্দ-কারক, ঘেউ ঘেউ আদি কুকুরের শব্দবৎ অথবা ঘুংড়ী কাশির শব্দবৎ।

ইহার সর্ব্বপ্রকার কাশি সম্পূর্ণ শুষ্ক ভাবাপন্ন এবং সিবিলেণ্ট (Sibiliant) (Ronchus) রঙ্কাস-অবস্থা প্রকাশক। তরল মিউকাস অণুমাত্রও লক্ষিত হয় না। করাতে কাঠ চিরিবার বেলায় উদ্ভূত (Sawing) শব্দের ন্যায় কাশির শব্দ।

---

এই কাশি ক্রুপ রোগ—**শুষ্ক** ঠাণ্ডা বাতাসে, শরীর অপেক্ষা মাথা নীচু করিয়া শুইলে এবং ঠাণ্ডা চিনির পানা ইত্যাদি খাইলে, তাম্রকূট সেবনে, গান করিলে, কথা বলিলে, ঢোক গিলিতে **কাশি বৃদ্ধি** পায়। মানসিক উত্তেজনাতেও কাশির বৃদ্ধি হইয়া থাকে।

গরম পানীয় এবং আহারে **কাশির উপশম** বোধ।

**ক্রুপ** অর্থাৎ **ঘুংড়ী কাশি** :—প্রায়ই ঠাণ্ডা বাতাসে জন্মে এবং বৃদ্ধি পায়। প্রায়ই সন্ধ্যার সময় জ্বর, উত্তেজনা এবং ভীতি সহিত এতাদৃশ রোগ উপস্থিত হয়। কথিত কারনে এই রোগ উপস্থিত হইলে প্রায়ই প্রথমে **একোনাইট** ৩০শ কিংবা ২০০ শত শক্তি অগ্রে প্রদান করিলে অতি সহজেই রোগ আরোগ্য হইয়া যায়।

যদি একোনাইটে ফল না পাও—এবং যদি দেখ ক্রমেই রোগীর অবস্থা খারাপ হইতেছে, **ঘন ঘন কাশি হইয়া রোগীর দম প্রায় বন্ধ হইতেছে,** বিশেষতঃ নিদ্রোত্থানের পর, তখন **স্পঞ্জিয়াকে** মহৌষধ জানিবে।

স্পঞ্জিয়া-ক্রুপের কাশি—**নিশ্বাসগ্রহণে** এবং দুই প্রহর রাত্রির পূর্ব্বে বৃদ্ধি পায়।

( নিশ্বাস ফেলিতে কাশির বৃদ্ধিতে—একোন )।

( প্রাতের পূর্ব্বে কাশির বৃদ্ধি—হিপার )।

**মন্তব্য** ঃ—ডাক্তার **ন্যাস** যে স্থানে চিকিৎসার জন্য অবস্থিতি করিতেছেন, তথায় বহু সংখ্যক ক্রুপ রোগ হইয়া থাকে এবং স্পঞ্জিয়ার ৩০শ ইত্যাদি শক্তি অপেক্ষা ২০০ শক্তি দ্বারাই অধিকতর ফল লাভ হয়। অগ্রে একোনাইটের আবশ্যক হইলে, তিনি ঐ একোনাইটও ২০০ শত শক্তিরই ব্যবহার করেন।

তিনি বলেন যে পীড়ার উপশম আরম্ভ না হওয়া পর্য্যন্ত তিনি প্রতি ১৫ মিনিট অন্তর এই ঔষধচয় জলে মিশ্রিত করিয়া খাইতে দিয়া থাকেন।

কিন্তু ২০০ শত ইত্যাদি উচ্চ শক্তির ঔষধ পুনঃ পুনঃ ব্যবহার সম্বন্ধে মহাত্মা **হাহ্নিমানের** এবং আমাদেরও নিতান্ত **মতবিরোধ** জানিবে। আমরা উচ্চ শক্তিচয়ের এক মাত্রা ব্যবহার করিয়া বিশেষ সময় পর্য্যন্ত অপেক্ষা করি এবং তাহাতেই ক্রমে ক্রমে সুফল দেখিতে পাই।

ক্রুপের কাশি তরল হইলে এবং পূর্ব্বকথিত কাশির **ঘুংড়ী** শব্দ কিছু বর্ত্তমান থাকিলে এবং উহার বৃদ্ধি যদি রাত্রি দুই প্রহরের পরে, অথবা পরার্দ্ধ রাত্রিতে লক্ষিত হয় তবে স্পঞ্জিয়ার পরে **হিপার-সালফ** প্রয়োগে **ক্রুপ রোগী** সম্পূর্ণ আরোগ্য লাভ করিবে।

যদি ঐ ক্রুপ রোগ পুনরায় (Relapse) রিল্যাপ্স হয় এবং প্রত্যেক সন্ধ্যার সময়ই উহার বৃদ্ধি দেখা যায় তবে—**ফস্ফরাস** প্রয়োগে আরোগ্য হইবে।

**স্পঞ্জিয়া**—শিশুদের ক্রুপ্ রোগে যেমন উপকারী, বয়স্কদিগের লেরিঞ্জাইটিস এবং ব্রঙ্কাইটিস রোগেও ইহা তদ্রূপ ফলদায়ক। **স্বরভঙ্গ,** গলার অভ্যন্তরে বেদনা, ক্ষতবৎ বোধ, জ্বালা এবং তাহার আনুষঙ্গিক কাশি, কথা বলিতে, পঠনে, গান করিতে ও কিছু গিলিতে বৃদ্ধি পায়।

এমতাবস্থায় অগ্রে **বেলেডোনা** প্রয়োগ করিয়া গলার বেদনা ইত্যাদি কমিয়া গেলে, স্পঞ্জিয়া দ্বারা অতি উৎকৃষ্ট কায প্রাপ্ত হওয়া যায় ( উত্তরে ঠাণ্ডা বাতাসে উক্ত রোগাদি হইলে—অগ্রে বেলেডোনা দ্বারা বিশেষ ফল পাইবে )।

সোর-থ্রোট (Sore-Throat) :—মিষ্ট দ্রব্য আহারে বৃদ্ধি পায়।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রের প্রাচীন রোগনিচয়** (Chronic Chest Diseases) :—স্পঞ্জিয়া—ফস্ফরাস, স্যাঙ্গুইনেরিয়া এবং সাল্‌ফারের প্রতিযোগী ঔষধ। ঐ সমস্ত রোগে বক্ষোমধ্যে ক্ষতবৎ বেদনা, জ্বালা, ভারবোধ অনুভব করিয়া থাকে; সন্ধ্যার সময়, ঠাণ্ডা বাতাসে, কথা বলিতে, গান করিতে, চলিতে ফিরিতে ইত্যাদিতে উহার বৃদ্ধি হয়; কিন্তু পান আহারে উপশম বোধ করে।

**হৃদ্‌রোগ** (Heart Diseases) :—ভালভিউলার রোগে স্পঞ্জিয়া দ্বারা যত উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে, অন্য কোন ঔষধেই ততটা কখনও পাওয়া যায় নাই। "রোগী দম বন্ধপ্রায় হইয়া নিদ্রা হইতে জাগরিত হয়, তৎসঙ্গে ভয়ানক এবং উচ্চরবে কাশি এবং অত্যন্ত হতাশকর অবস্থা, ব্যাকুলতা এবং শ্বাসপ্রশ্বাসে কষ্ট," এই কয়েকটী লক্ষণ **ভাল্‌ভিউলার পীড়ার উৎকৃষ্ট পরিচয়কর।**

এই সমস্ত লক্ষণ অবলম্বনে যেস্থানে ল্যাকেসিস্ কার্য্যকরী হয় নাই, সেইস্থানে স্পঞ্জিয়াতে যে কেবল রোগের তরুণ-আক্রমণ মাত্রই নিবারিত হইয়াছে এমন নহে; এতদ্দ্বারা বহু বৎসরের ভাল্‌ভিউলার "হুস্ হুস্ শব্দ" পর্য্যন্ত আরোগ্য হইয়া গিয়াছে।

হৃদ্‌রোগ হেতু শুষ্ক, প্রাচীন কাশি প্রায়ই এবং সম্পূর্ণরূপে কোব্রা অপেক্ষা স্পঞ্জিয়া দ্বারা অধিকতর সত্বর আরোগ্য লাভ করে।

হৃদ্‌রোগ হেতু প্যাল্‌পিটেশন এবং বক্ষে ভয়ানক বেদনা ও শ্বাসপ্রশ্বাসে কষ্ট। ঋতুস্রাবের সময়ে এবং পূর্ব্বে এতাদৃশ কষ্টচয়।

**এঞ্জাইনা পেক্টোরিস** (Angina Pectoris) :—ইহাতে বক্ষে বেদনা, জ্বর, মূর্চ্ছা, দমবন্ধ প্রায় হওয়া, ব্যাকুলতা এবং ঘর্ম্ম, রাত্রি দুই প্রহরে বৃদ্ধি পাওয়া দৃষ্ট হয়।

**গলগণ্ড** (Goitre) :—এই রোগে নিদ্রার পর দম-বন্ধের ন্যায় হইলে স্পঞ্জিয়া উৎকৃষ্ট ঔষধ। গলগণ্ড স্ফীত এবং শক্ত ( ব্রোমিয়াম্ )।

**অণ্ডকোষ** (Testicle) :—অণ্ডকোষ (Inflamed) স্ফীত; বেদনা-যুক্ত—যেন আঘাতপ্রাপ্ত; (Spermatic Chord) স্পারমেটিক্ কর্ড—স্ফীত এবং বেদনাযুক্ত। **গণোরিয়া বসিয়া যাওয়া** (Suppression) হেতু কিংবা অর্কাইটিসের অচিকিৎসা হেতু এইরূপ অবস্থাচয় ঘটিয়া থাকে।

**উপযোগিতা** (Suitability) :—স্ত্রী-রোগ, শিশু-রোগ, পাত্‌লা চুল, শিথিল শারীরিক গঠন, উত্তম বর্ণ ( ব্রোমিয়াম্ ) এবং যক্ষ্মারোগের প্রবণতা বা শারীরিক ধর্ম্ম বর্ত্তমান থাকিলে—স্পঞ্জিয়া দ্বারা উৎকৃষ্ট কায পাইবে।

**সম্বন্ধাবলী** (Relations) :—আর্ণি, কষ্টি, আইওড, ল্যাকে, নাক্স-ম, ইত্যাদি ঔষধ—কাশি তরল হইলে, অথবা উহা গিলিয়া ফেলিলে স্পঞ্জিয়ার ন্যায় ফলপ্রদ হইবে।

**শক্তি** (Potency) :—১২শ, ৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র শক্তি।

## ষ্ট্যানাম। Stannum.

খনিজ পদার্থ। ইহা টিন বা রাং নামক পদার্থ।

**দুর্ব্বল বক্ষঃস্থল** (Weak Chest) :—বক্ষঃস্থল এত অধিক দুর্ব্বল যে, তাহাতে রোগী কথা বলিতে সক্ষম হয় না। বক্ষঃস্থলের এতাদৃশ দুর্ব্বলতা, অন্য কোন ঔষধে নাই বলিলেও হয়; কথা বলিতে, হাসিতে, উচ্চরবে পড়িতে, গান করিতে উক্ত দুর্ব্বলতাজনিত কষ্টের বৃদ্ধি পায়। বোধ হয় যেন **বক্ষঃস্থলের অভ্যন্তর শূন্য হইয়া গিয়াছে।**

বক্ষঃস্থলের এতাদৃশ অবস্থায়—**জরায়ুর স্থানচ্যুতিতে** এবং পাতলা **লিউকোরিয়াযুক্ত** দুর্ব্বলা রোগিণীতে ইহা আশ্চর্য্য ফলপ্রদান করিয়াছে।

বক্ষঃস্থলের এতাদৃশ দুর্ব্বলতা লেরিংস এবং ফুসফুসের পীড়াচয় সহ বর্ত্তমান থাকিলে ষ্ট্যানাম তাহার মহৌষধ।

ইহা কেবলমাত্র বক্ষঃস্থলের দুর্ব্বলতারই যে উৎকৃষ্ট ঔষধ তাহা নহে, **সার্ব্বাঙ্গিক দুর্ব্বলতাও** ইহার এক প্রধান লক্ষণ।

**কাশাদি রোগ** (Chest Diseases) :—ফুসফুস, লেরিংসের পীড়াচয়েই বক্ষঃস্থলের দুর্ব্বলতার অতি প্রাধান্য লক্ষিত হয়।

এই সমস্ত পীড়ায় কাশি সহ যে **গয়ের** উঠে তাহার **স্বাদ মিষ্ট** কিংবা লবণাক্ত ( কেলি-আইওড, সিপিয়া )।

**মন্তব্য** :—এই ঔষধ ত্রয়ের (Expectoration) **গয়ের** গাঢ়, শুক্ল এবং সবুজ অথবা হরিদ্রাবর্ণ বিশিষ্ট। ( ষ্ট্যানাম এবং কেলি—আইওড—উভয়েতেই বহুল **নিশাঘর্ম্ম** বর্ত্তমান দেখা যায় )।

কিন্তু ষ্ট্যানামে কথিত বক্ষঃস্থলের দুর্ব্বলতাই প্রধানতম লক্ষণ।

ষ্ট্যানামের গয়ের কখনও (Albuminous) অণ্ডলালের ন্যায় সাদা এবং বহুল, টক্, পচা কিংবা আঁইশ্‌টে গন্ধবিশিষ্ট; সবুজবর্ণ, পূঁযের ন্যায়; দিবসেই অধিক গয়ের উঠা।

**কাশি** ( Cough ) :—গভীর, ফাঁপা, দম বন্ধকারক এবং ঐ প্রকার কাশিতে অত্যন্ত ঝাঁকি লাগে; সন্ধ্যার সময় শুষ্ক কাশি।

**দুর্ব্বলতা** (Weakness) :—এত দুর্ব্বল যে চৌকিতে বসিবার বেলায়ও আস্তে বসিতে না পারিয়া ধপ্ করিয়া বসিয়া পড়ে। প্রাতে দর্পনের নিকট দণ্ডায়মান হইয়া বেশবিন্যাস সময়ে অনেক বার বসিতে হয়। গান করিতে, অথবা জোরে কথা বলিতে, বাহুতে এবং (Deltoid) ডেল্টইড মাংসপেশীতে বেদনা ও দুর্ব্বলতা বোধ।

**বেদনা** (Pain) :— **আস্তে আস্তে** অতিশয় **বৃদ্ধি** পায় এবং **ধীরে ধীরে কমিতে** থাকে ( প্ল্যাটিনা )—এই জাতীয় বেদনা **নিউ-র‍্যাল্‌জিয়া** বিশেষ; ইহা যে কোন স্নায়ুতে জন্মিতে পারে।

ইহা (Prosopalgia) প্রোসোপ্যাল্‌জিয়া, (Gastralgia) গ্যাষ্ট্র্যাল্‌জিয়া এবং উদরের (Abdominal Colic) কলিক্ বেদনারূপে দেখা যায়; উক্ত বেদনা চাপনে, উপশম বোধ হয় ( কলোসিন্থ )।

উদরের শূল-বেদনা হস্ত চাপনে, উপুড় হইয়া হাঁটুর চাপনে উপশম বোধ হইলে এবং শিশুকে বুকে কিংবা স্কন্ধে ফেলিলে তৎচাপনে যদি উপশম হয়, তবে এই সমস্ত চাপন দ্বারা উপশমিত বেদনায়—কলোসিন্থ এবং ষ্ট্যানাম উভয়ই উৎকৃষ্ট ঔষধ। অনেক স্থলে কলোসিন্থ দ্বারা ফল না পাইলে **ষ্ট্যানামে** ফল পাইবে, বিশেষতঃ যদি ঐ রোগ বহুকাল স্থায়ী ও প্রাচীনত্ব প্রাপ্ত হয়।

**উপযোগীতা** (Suitability) :—মন এবং শরীরের নিতান্ত **ক্লান্ত** অবস্থা; পাকস্থলী স্থানে শূন্য শূন্য বোধ ( চেলি, ফস্, সিপি, সাল্ফার )।

**মানসিক অবস্থা** (Mental State):—দুঃখিত, নিরাশপূর্ণ, বিষণ্ণ, সর্ব্বদাই যেন "কান্না পায়" "কান্না পায়" মনের অবস্থা; কিন্তু না কাঁদিলে অসুখের বৃদ্ধি পায় ( ন্যাট্রা-মি, পাল্স, সিপি )। দুর্ব্বলা এবং মূর্চ্ছা, বিশেষতঃ নীচের তলায় যাইতে, কিন্তু উপরের তলায় উঠিতে ভাল অবস্থাতেই থাকে ( বোরাক্স ) ( তদ্বিপরীতে—ক্যাল্কে-কার্ব্ব )।

**ঋতুস্রাব** (Menstruation) —অপূর্ণকালে; বহুল পরিমাণে; ঋতুর পূর্ব্বে বিষণ্ণচিত্ততা; ঋতুকালে যোণার অস্থিদ্বয়ে বেদনা।

**বিবমিষা ও বমন** (Nausea & Vomiting) :—প্রাতে, খাদ্য ও রন্ধনের গন্ধে ( আর্স, কল্চি, সিপি )।

**স্বরভঙ্গ** (Hoarseness) :—স্বর ফাঁপা, গভীর, সাঁই সুঁই ভাবাপন্ন, কাশিলে এবং গয়ের উঠিলে, তৎসাময়িক কিঞ্চিৎ উপশম বোধ।

**ঘর্ম্ম** (Sweat) :—চিম্সে গন্ধবিশিষ্ট, রাত্রি ৪টার পরে ঘর্ম্ম; গলায় এবং ললাটে ঘর্ম্ম; দুর্ব্বলকারী ঘর্ম্ম।

**সম্বন্ধাবলী** (Relations) :—পাল্সেটিলার প্রতিপোষক।

কষ্টিকামের পরে এবং ক্যাল্ক-ফস, সাইলি, ফস, সাল্ফার, টিউবার-কিউলিনাম ইত্যাদি ঔষধের পূর্ব্বে উৎকৃষ্ট কার্য্যকরী।

**বৃদ্ধি** (Aggravation) :—দক্ষিণ পার্শ্বে শয়নে; গরম পানীয় সেবনে। ( ঠাণ্ডা পানীয় সেবনে—স্পঞ্জি )।

**উপশম** (Amelioration) :—চাপনে ( কলোসিন্থ )।

(Potency)—১২শ, ৩০শ, ২০০ শক্ত।

## সিলা-ম্যারিটিমা। Scilla Maritima.

পেঁয়াজ—রসুন জাতীয় একপ্রকার উদ্ভিদ বিশেষ।

**সম-সংজ্ঞা** (Synonym):—**স্কুইল** (Squill).

ইহা সমুদ্রজাত পিঁয়াজ বিশেষ এবং সর্দ্দি কাশির উৎকৃষ্ট ঔষধ।

কাশি সহ **হাঁচি,** চক্ষু জলপূর্ণ এবং **অসাড়ে মূত্রত্যাগ,** বিশেষতঃ **কাশির চোটে।** মূত্রত্যাগ সময়ে অসাড়ে মল নির্গম ; প্লুরিসি রোগ ও তাহাতে জল সঞ্চিত কিংবা জল শূন্য।

প্লীহার বেদনা ও অন্যান্য রোগ ; মূত্র বহুল, কিম্বা পুনঃ পুনঃ ; উষ্ণ এবং অল্প পরিমাণ মূত্র। দন্তগুলি কাল দাগযুক্ত।

পুনঃ পুনঃ চক্ষুর্দ্বয় রগ্‌ড়ান এবং হাঁচি।

**কাশি** (Cough) :—কাশি আল্‌গা, ঘড়্‌ঘড়ি শব্দযুক্ত এবং তৎসহ বহু পরিমাণ গয়ের নির্গমন ; সন্ধ্যাকালীন শুষ্ক কাশি অপেক্ষা প্রাতঃকালীন আল্‌গা কাশি—নিতান্ত ক্লান্তি উৎপাদন করে।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা সর্দ্দি কাশি, বহুমূত্র, শোথ, প্লীহাজনিত কফ, দন্তশূল ইত্যাদিতে উৎকৃষ্ট ঔষধ।

**সম্বন্ধাবলী** (Relations) :—ভারবেস্‌কাম, সেনিগা, মার্টাস-কমিউনিস, সাল্‌ফার, এনিসাম, থেরিডিয়ন, ড্রসেরা, ইত্যাদি ঔষধ **কাশিরোগে** ইহার প্রতিদ্বন্দ্বী।

**শক্তি** (Potency) :—৩য়, ৩০শ, C. M. এবং M. কার্য্যকরী।

## ষ্টাফিস্যাগ্রিয়া। Staphisagria.

উক্ত নামধেয় বৃক্ষের বীজ হইতে টিংচার প্রস্তুত হয়।

**মানসিক লক্ষণচয়** (Mental Symptoms) :—মানসিক লক্ষণ সম্বন্ধে ইহা একটী অতি উৎকৃষ্ট ঔষধ। "অন্যের কৃত কার্য্যে অথবা নিজের কৃত

কার্য্যে মহাক্রোধ। যাহা হইয়াছে তৎসম্বন্ধে মনস্তাপ প্রকাশ এবং তাহার ভবিষ্যৎ ফলাফল সম্বন্ধে কষ্ট প্রকাশ করিতে থাকে।"

"সক্রোধে জিনিষটি ফেলিয়া দেয় কিংবা একদিকে সরাইয়া রাখে।"

"শিশু অতীব দুষ্ট স্বভাবাপন্ন এবং যে বস্তুর জন্য ক্রন্দন করে, তাহা দিলেও সক্রোধে উহা দূরে নিক্ষেপ করে ( ক্রিয়োজেট ) ; প্রাতে বৃদ্ধি।

"অতি সামান্য বিষয়ও তস্যার মনে তীক্ষ্নরূপে বিদ্ধ হয়, অতি তুচ্ছ একটী কথাতেও সা অন্যায়রূপে হৃদয়ে গুরুতর আঘাত প্রাপ্ত হয় ( ইগ্নে )।"

"হাইপোকণ্ড্রিয়াসিস (Hypochondriasis) অর্থাৎ **মনোন্মাদ পীড়া** অনুভূতিশূন্যতা, অন্যায় অপমান হেতু কিংবা অতীব হস্তমৈথুন হেতু কিংবা অতীব রতিক্রিয়া হেতু, অথবা অবিরত রতি সম্বন্ধে চিন্তা হেতু **দুর্ব্বলস্মৃতি** ইত্যাদি ঘটিয়া থাকে ( এনাকা, অরাম, ন্যাট্রা-মি, ফস-এসি )।

"মহা ক্রোধ, অতীব ত্যক্ততা অথবা ক্রোধ এবং ত্যক্ততা হৃদয়ে গোপন হেতু, কিংবা অনিদ্রা হইতে নানাবিধ অসুখ।"

"ক্রোধ, হিংসা অথবা অহঙ্কার হইতে উৎপন্ন পীড়াচয়।"

**মন্তব্য :**—উপরে মানসিক লক্ষণচয় সম্বন্ধে যাহা লিখিত হইল তাহাতে ষ্ট্যাফিস্যাগ্রিয়া যে একটি মূল্যবান ঔষধ তাহার আর সন্দেহ নাই।

( তবে অনেক সময়ে ঐ সমস্ত লক্ষণ জন্য, বিশেষতঃ শিশুদের মানসিক লক্ষণে, অনেকে ষ্ট্যাফিস্যাগ্রিয়া উৎকৃষ্টতর হওয়া সত্বেও **ক্যামোমিলা** ব্যবহার করিয়া থাকেন এবং বয়স্কদিগের ঐ সমস্ত লক্ষণ জন্য **নাক্স-ভমিকা** প্রয়োগ করেন )।

**হস্ত-মৈথুনাদি** জন্য যে **কুফল** তাহাতে ষ্ট্যাফিস্যাগ্রিয়া উৎকৃষ্টতর হওয়া সত্বেও, না বুঝিয়া অনেকে ফস্ফরিক-এসিড তথায় মূল্যবান বলিয়া অগ্রে ব্যবহার করিয়া বসেন।

**ক্রোধ-জনিত কুফল** জন্য অনেক সময় ক্যামোমিলা কিংবা কলোসিন্থের পরিবর্ত্তে এই ঔষধ কার্য্যকরী হয়।

অবাধ্য, খিট্‌খিটে স্বভাব ইত্যাদি জন্য এই ঔষধ ক্যামো, নাক্স-ভমিকা, সিনা, কলোসিন্থ ইত্যাদি ঔষধের সমশ্রেণী ভুক্ত। ( তবে যথালক্ষণে নির্ব্বাচন ক্রিয়া সমাধান করিবে )।

সহানুভূতিশূন্যতা এবং হাইপোণ্ড্রিয়াক আদি মানসিক অবস্থা জন্য—এসিড-ফস, ন্যাট্রা-মি এবং ষ্ট্যাফিস্যাগ্রিয়া প্রতিযোগী ঔষধ জানিবে।

**ধাতু-দৌর্ব্বল্য, শুক্রস্খলন এবং স্বপ্নদোষ** (Nervous Debility, Emission & ):—ইহাতে মুখ চোক, বসিয়া যায় ; সর্ব্বদা লজ্জান্বিত ও যেন পাপাবিষ্ট মন হইয়া দিন কর্ত্তন করে ; শুক্রস্খলন অন্তে কটিদেশে বেদনা, বেদনা এবং দুর্ব্বলতা, নিতান্ত দুর্ব্বল হইয়া পড়া, পুরুষাঙ্গটী শিথিল কিংবা শুষ্ক হইয়া যায়।

এই সমস্ত অবস্থা প্রায়ই **অতিরিক্ত হস্ত-মৈথুন** কিংবা **অত্যধিক স্ত্রীসঙ্গ** হইতে ঘটিয়া থাকে ; তাহাতে ষ্ট্যাফিস্যাগ্রিয়া দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে ( এসিড-ফস, ফস )।

**পাকস্থলী এবং উদর** (Stomach & Abdomen) :—এরূপ বোধ হয় যেন, পাকস্থলীটী শিথিল হইয়া নিম্নদিকে ঝুলিয়া পড়িতেছে ; কিংবা ডুবিয়া যাইতেছে ( এগারি, ইপিকাক, ট্যাবেকাম )। পাকস্থলীর এই ভাব সমস্ত পেটেও, কখন কখন বোধ হইয়া থাকে।

সময় সময় কথিত পাকস্থলীর ঐ ঝুলিয়া পড়া বোধ, এত অধিক হয় যে, রোগী হস্তের সাহায্য দ্বারা উহা নিবারণ করিতে চেষ্টা পায়।

উদর পরিপূর্ণ থাকা সত্বেও অত্যন্ত ক্ষুধা বোধ।

**শূল-বেদনা** (Colic Pain) :—ইহাকে অনেক উদরের "অভ্যন্ত শূল বেদনা" বলিয়া আখ্যা প্রদান করেন। ইহা শীর্ণ, কদাকার, ঘটোদরযুক্ত শিশুদের হইয়া থাকে—বিশেষতঃ যে শিশু **দন্তপীড়ায়** কষ্ট পায় এবং যাহার **দাঁতগুলি কাল** হইয়া যায়, এবং দাঁতের গোড়া কোমল ও সহজে **রক্তস্রাবশীল** এবং বেদনাযুক্ত ও স্পর্শাসহিষ্ণু।

**দন্ত** (Teeth) :—ঋতুস্রাব সময়ে দন্তশূল ; সুস্থ কিম্বা পোকড়া দন্তে বেদনা ; খাদ্য এবং পানীয় স্পর্শে বেদনা, কিন্তু চর্ব্বণ করিতে কিংবা কামড়াইতে বেদনা অনুভূত হয় না ; ঠাণ্ডা বাতাসে ও ঠাণ্ডা পানীয়ে এবং আহারান্তে বেদনার বৃদ্ধি।

দন্তগুলি কাল হইয়া যায় এবং তাহাদের মধ্যে কাল রেখানিচয় পড়ে; উহা পরিষ্কার রাখা অসাধ্য, দন্তের মাথাগুলি খাইয়া যায় ( গোড়া খাইলে —মেজি, থুজা )। পানসে ( রক্তস্রাবশীল ) দাঁত সহ নিতান্ত রুগ্ন শরীর।

**আমাশয় ও উদরাময়** (Dysentery & Diarrhœa) :—সমস্ত অন্ত্র-পথের উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে। কথিত উদরের পীড়াচয় যৎসামান্য আহার কিংবা পান হেতু বৃদ্ধি পায়। ইহা ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ। এতৎসহ ষ্ট্যাফিসেগ্রিয়ার অন্য কোন লক্ষণ পাইলে তদ্দ্বারা নিশ্চয়ই ফল লাভ করিবে।

**মূত্র এবং ইউরেথ্রা** (Urine & Urethra) :—"মূত্রত্যাগ না করা অবস্থায় ইউরেথ্রাতে জ্বালা" অর্থাৎ প্রস্রাব করিবার সময় জ্বালা থামিয়া যায়; **মূত্রনলীতে** জ্বালা—এই লক্ষণ ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ, অন্য কোন ঔষধে এই লক্ষণ দেখা যায় না।

মূত্রত্যাগের পূর্ব্বে এবং পরে এবং সময়ে জ্বালা অনেক ঔষধেই লক্ষিত হয়, কিন্তু ষ্ট্যাফিস্যাগ্রিয়ার জ্বালা—একমাত্র মূত্র ত্যাগের পূর্ব্ব পর্য্যন্ত লক্ষিত হয়।

**মূত্রের বেগ** (Urgency to Urination) :—মূত্রের উদ্বেগ জন্য অনেক-ক্ষণ বসিয়া থাকে; যুবতী বিবাহিতা স্ত্রীলোকের; সঙ্গমের পর; কৃচ্ছ্রসাধ্য প্রসবের পর ( ওপি ); ব্ল্যাডারের প্রল্যাপ্সাস।

বৃদ্ধদিগের প্রষ্টেট্ গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি, কিম্বা অন্য কোন পীড়া হেতু পুনঃপুনঃ মূত্রত্যাগ এবং পশ্চাৎ মূত্র চোঁয়াইয়া পড়া।

স্ত্রী এবং পুরুষদিগের জননেন্দ্রিয় মধ্যে পীড়ানিচয় সহ কটিদেশে বেদনা ইহার একটী প্রধান লক্ষণ; এই কটি-বেদনা রাত্রিতে শয়নাবস্থায় এবং প্রাতে শয্যা হইতে গাত্রোত্থানের পূর্ব্বে বৃদ্ধি পায়; ষ্ট্যাফিস্যাগ্রিয়া এতৎসম্বন্ধে অতি উৎকৃষ্ট ঔষধ।

তজ্জন্য জননেন্দ্রিয় স্থান, যোনি-পীঠ, বেদনা সহ এত স্পর্শাসহিষ্ণু হয়, যে ঐ স্থানে লেংটী পর্য্যন্ত রাখিতে সম্পূর্ণ অক্ষম ( প্ল্যাটী )।

**চর্ম্মরোগচয়ে** (Skin Diseases) :—ইহা অতি উৎকৃষ্ট ঔষধ। শুষ্ক এবং সিক্ত, উভয় প্রকার ইরাপ্শনচয়ই এতদ্দ্বারা আরোগ্য লাভ করে। যে

**একজিমা** রোগে শুষ্ক চটার নীচ হইতে ঝাঁজাল কষানি নির্গত হয় এবং ঐ কষাণির সংস্পর্শে নূতন নূতন ফুস্কুড়ীর উদ্ভব হয়, তাহাতে ষ্ট্যাফিস্তাগ্রিয়া দ্বারা সুন্দর ফল লাভ করিবে।

এতাদৃশ একজিমা অত্যন্ত ভয়ানক ভাবে চুলকায় এবং এই চুলকানির এক আশ্চর্য্য স্বধর্ম্ম এই যে—এক স্থানে চুলকাইয়া সে স্থানে চুলকানি উপশমিত হইলে, তৎক্ষণাৎ পুনরায় স্থানান্তরে চুলকাইতে আরম্ভ হয়।

N. B. :—এই একজিমা—মস্তকে, কর্ণের চতুর্দ্দিকে এবং অক্ষিপত্রে হইতে দেখা যায়।

* ডুমুর ফলের ন্যায় আঁচিল; ইহা শুষ্ক, বোঁটাযুক্ত কিংবা ফুলকপির আকৃতিবৎ; পারদের অপব্যবহার হেতু ( এসিড-নাইট্রিক, স্তাবাইনা, থুজা )।

**অক্ষিপত্র** (Eye-lids) :—অক্ষিপত্রে ইহার উৎকৃষ্ট কার্য্য দেখা যায়। অক্ষিপত্রে বৃহৎ, শক্ত স্ফীতিচয় (Nodosities), ক্যালাজি (Chalazœ) সিষ্ট ইত্যাদি দৃষ্টিগোচর হইয়া থাকে এবং ঐ সমুদয় পীড়া ষ্ট্যাফিস্তাগ্রিয়া প্রয়োগে প্রায়ই আরোগ্য লাভ করে ( কোনা, থুজা )।

প্রাচীন ব্লেফারাইটিস রোগে—ইহা এবং গ্র্যাফাইটিস উভয়ই উৎকৃষ্ট কার্য্যকরী।

N. B. :—ক্ষুদ্রাকৃতি, অবাধ্য, রুগ্ন শিশুতে যদি উপরোক্ত অক্ষিপত্রের লক্ষণচয় এবং দন্ত-জনিত লক্ষণচয় বর্ত্তমান থাকে, তবে এই ঔষধ দ্বারা যে কেবল স্থানীয় পীড়া আরোগ্য হইবে এমন নহে, তাহার শরীরের যে কোন ব্যাধি তখন বর্ত্তমান থাকিবে তাহাও আরোগ্য হইয়া যাইবে।

**কণ্ডাইলোমেটা, আঁচিল কিংবা ফুলকপির ন্যায় আকৃতিবৎ** (Tumour) **টিউমারে** :—ইহা উৎকৃষ্ট ঔষধ; কোন স্ত্রীলোকের পেরিনিয়াম প্রদেশে একটী ফুলকপির আকৃতিবৎ টিউমার হইয়াছিল; ২০০ শত শক্তির **ষ্ট্যাফিস্যাগ্রিয়া** প্রদানে সা আশ্চর্য্য ভাবে আরোগ্য লাভ করিল।

**ছুরিকা কর্ত্তিত ক্ষত** :—শস্ত্রোপচারে ছুরিকা দ্বারা পরিষ্কাররূপে কর্ত্তিত হইলে **ষ্ট্যাফিস্যাগ্রিয়া** দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

( টিসুচয় বিশ্রী ভাবে **ছিন্ন ভিন্ন** হইয়া গেলে—ক্যালেণ্ডুলা )।

( কোন স্থান থেঁৎলে গেলে তাহাতে—আর্ণিকা, হেমামেলিস, লিডাম এবং এসিড-সালফ )।

( কোন স্থান অতি টান প্রাপ্তি হেতু অতি বিতান্নিত হইলে—ক্যাল্ক-কার্ব্ব, নাক্স-ভ )।

( অস্থি ইত্যাদি ভঙ্গ জন্য—ক্যালক-ফস, সিম্ফাইটাম )।

**তাম্রকুট** ( Tobacco) :—তাম্রকুট সেবনে অদম্য ইচ্ছা।

**নিদ্রা** (Sleep) :—সমস্ত দিন ঘুমায় এবং সমস্ত রাত্রি জাগরিত থাকে। সমস্ত শরীরে বেদনা।

**জ্বর** (Fever) :—জ্বরের কতক দিবস পূর্ব্বে, ভয়ানক রাক্ষসে ক্ষুধা।

**স্ফীতি ও প্রদাহ** (Inflammation) :—সন্ধিস্থানের, বিশেষতঃ অঙ্গুলীর সন্ধিস্থান-নিচয়ের, বর্ত্তুলাকার, শক্ত স্ফীতিচয় ( কলোফাই, কল্‌চি, লাইকো) ; অঙ্গুলীর হাড়ে প্রদাহ, তৎসহ ঘর্ম্ম এবং পূঁয জন্মা।

**কাশি** (Cough) :—দিবসে অথবা কেবল মাত্র আহারের পর ; মাংস খাইলে উহার বৃদ্ধি ; দন্ত পরিষ্কারের পর কাশি হইতে থাকে। তামাকের ধূম সেবনে কাশির বৃদ্ধি ( স্পঞ্জি )।

শীতকালে ক্রুপের ন্যায় কাশি এবং গ্রীষ্মকালে সায়েটিকা রোগ ; এই দুই কালের **দুই রোগ পর্য্যায়ক্রমে** ঘটিয়া থাকে।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা কষ্টি, কলোসিন্থ, লাইকো, পাল্স, ইগ্নে ইহাদের সদৃশ ঔষধ। ষ্ট্যাফি এবং কলোসিন্থ—ইহারা একে অন্যের সাহায্যকারী ঔষধ ( কষ্টি )। কলোসিন্থের পর ষ্ট্যাফি উৎকৃষ্ট কার্য্যকরী।

র‍্যানান্ কিউলাস-বাল্‌বো নামক ঔষধের সহ ইহার বিরুদ্ধ কার্য্য হইয়া থাকে।

**শক্তি** (Potency) :— ৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র।

## ষ্ট্র্যামোনিয়াম্। Strammonium.

**ধুতুরা গাছের ও ফলের সমস্ত ভাগ দ্বারা টিংচার প্রস্তুত হয়।**

**উপযোগিতা** (Suitability):—হৃষ্টপুষ্ট (Stout) যুবকদিগের পীড়ানিচয়

( একোন, বেল )। শিশুদের (Chorea) কোরিয়া রোগ ; উন্মাদ রোগ ; জ্বরের ডিলিরিয়াম ইত্যাদিতে ইহা নিতান্ত কার্য্যকরী।

**ডিলিরিয়াম ও অন্যান্য বৈকারিক অবস্থা ও মানসিক অবস্থা ইত্যাদি** (Delirium):—ডিলিরিয়ামে **অত্যন্ত বকিতে** থাকে ; অবিরত কথা বলে, গান করে; পদ্য বলিতে থাকে, বিদেশীয় ভাষায় অর্থাৎ ইংরেজী, হিন্দি ইত্যাদিতে কথা বলে এবং উত্তর দেয় ; উন্মাদাবস্থা প্রাপ্তি। ( এই সমস্ত অবস্থায় **বেলেডোনা** এবং **হাইওসায়েমাসের** সহিত যথাস্থানে তুলনা দেখ )।

N. B. :—( অত্র গ্রন্থে বেলেডোনা এবং হাইওসায়েমাস মধ্যে তাহাদের তুলনা করিয়া ষ্ট্র্যামোনিয়াম সম্বন্ধে যাহা লিখা হইয়াছে তাহা দেখ )।

ভয়ানক উগ্র উন্মাদাবস্থাযুক্ত ডিলিরিয়াম, তৎসহ মস্তিষ্কের কন্‌জেচ্‌শন ; এই কন্‌জেচ্‌শন **হাইওসায়েমাস** অপেক্ষা অধিক, কিন্তু **বেলেডোনা** অপেক্ষা কম এবং ইহা হইতে কখনও প্রকৃত প্রদাহ জন্মে না।

অবিরত বকিতে থাকা অভ্যস্ত হইয়া উঠে ( ল্যাকে, সিকুটা ) ; অনেক কথা ইংরেজিতেও বলে ; তুমি বাঙ্গালায় জিজ্ঞাসা করিলে সে ইংরাজীতেই উত্তর দেয়।

**রোগি-তত্ত্ব** :—আমাদের হোমিওপ্যাথিক কলেজের অনারেরী ম্যানেজার শ্রীযুক্ত বাবু বসন্তকুমার বসু বি, এ মহাশয়ের বৃদ্ধ পিতা বাবু কৈলাসচন্দ্র বসু মহাশয় **জ্বর-বিকার** হইয়াছিল এবং তাহাতে তাঁহাদের কবিরাজ মহাশয়ের রোগীর অবস্থা ও নাড়ী নিতান্ত আশাশূন্য দেখিয়া, তাঁহাকে "গঙ্গাযাত্রা" জন্য বিশেষ অনুরোধ করেন ; কবিরাজ মহাশয়দের ধারণা ছিল যে, তিনি ৮।১০ ঘণ্টার অধিক বাঁচিবেন না ; আমিও যাইয়া তাহার অবস্থা দেখিয়া নিতান্ত নিরাশ হইলাম ; বারেন্দায় শুইয়া থাকিয়াও বলিতেছিলেন যে, "আমায় বারেন্দায় যাইতে দাও।" কখন বলিতেছিল "আমি নীচে যাইব ছাড়িয়া দেও।" মধ্যে মধ্যে ইংরাজীতেও বকিতেছেন ; এই দেখিয়া আমি তাঁহাকে **ষ্ট্র্যামোনিয়াম** [illegible] শক্তি এক মাত্রা দিলাম, তাহাতে ১২ ঘণ্টার ভিতর কোন ফলই হইল না ; কবিরাজ মহাশয়েরা তাঁহাকে গঙ্গাতীরস্থ করিবার জন্য পুনঃ পুনঃ নিতান্ত জেদ করিতে লাগিলেন।

বসন্ত বাবুর পিতা এই পীড়ার অনেক পূর্ব্বে সুস্থ অবস্থায় বলিয়া রাখিলা-

ছিলেন যে "আমার আসন্ন কাল হইলে প্রাণ বিয়োগ হইবার পূর্ব্বে অবশ্য আমাকে গঙ্গাতীরস্থ করিও; এই কাযটীতে যেন কখনও তোমাদের ভুল বা শৈথিল্য না হয়।" এই কথা স্মরণ করিয়া এবং পিতার অবস্থা দেখিয়া বসন্ত বাবু ভয়ানক উদ্বিগ্ন হইয়া গেলেন। আমি তাঁহাকে এক ডোজ ৩০শ শক্তির **সালফার** দিয়া তৎপর পুনরায় **ষ্ট্র্যামোনিয়াম** ২০০ শক্তি আর এক মাত্রা দিলাম। তাহাতেও কোন কায হইল না।

ডিলিরিয়াম এবং জ্বর সমভাবে চলিতে লাগিল; দুর্ব্বলতাও ক্রমে ক্রমে বৃদ্ধি হইতে লাগিল; তাঁহার অবস্থা দেখিয়া আমার মনে নিতান্ত দৃঢ় ধারণা হইয়াছিল যে, ষ্ট্র্যামোনিয়ামই তাঁহার মুখ্য ঔষধ। সুতরাং উহার ৩য় শক্তি কয়েক মাত্রা খাইতে দিলাম, তাহাতেও কোন ফল হইল না। উপায় না দেখিয়া এবং ষ্ট্র্যামোনিয়াম যে ইহার নিশ্চয়ই ঔষধ তাহা প্রাণের সহিত বুঝিয়া ঔষধ পরিবর্ত্তন করিলাম না। উহার ১ম শক্তি ২ঘণ্টা অন্তর খাইতে দিলাম; ২।৩ মাত্রার পরই রোগীর অবস্থা ভাল বোধ হইল এবং এই ১ম শক্তি ষ্ট্র্যামোনিয়ামেই ডিলিরিয়াম ও জ্বর এক সঙ্গে কমিয়া গেল, সমস্তই ভাল হইয়া বসু মহাশয় এ যাত্রায় বাঁচিয়া গেলেন।

এই রোগীতে **অসাড়ে অবিরত প্রস্রাব হওয়া এবং ইংরাজীতে ডিলিরিয়ামে বকা**—এই লক্ষণদ্বয়ই আমার পথপ্রদর্শক হইয়াছিল। এই স্থানে ইহাও প্রকাশ থাকা উচিত যে, এই রোগী প্রতিদিন প্রায় আড়াই-আনি অহিফেন খাইতেন; এই অহিফেন সেবন বহু বৎসর যাবৎ তাঁহার অভ্যস্ত হইয়াছিল। বসন্ত বাবু তাঁহার পিতার চিকিৎসায় আশ্চর্য্য ফল দেখিয়াই সেই অবধি মনে প্রাণে হোমিওপ্যাথি মন্ত্রে দীক্ষিত হইলেন।

অবিরত অসংলগ্ন কথা বলা এবং হাসা; দেবতার নিকট প্রার্থনা, স্তবপাঠ, মন্ত্র বলা, মিনতি করা, করযোড়ে অন্যের নিকট যাচ্ঞা করা; এতৎসহ ঋতু-বন্ধ হইয়া যাওয়া।

**আলো এবং সঙ্গীর জন্য প্রার্থনা**; একক থাকিতে পারে না ( বিস্‌মাথ ); **একক** এবং **অন্ধকারে** থাকিলে **পীড়ার বৃদ্ধি** হয়; অন্ধকারে চলিতে পারে না।

ভয়ে জড়সড় হইয়া জাগরিত হয় এবং প্রথমেই যাহা দেখে, তাহাতেই ভয় পায়। নানা প্রকার বিভীষিকা দেখিয়া রোগী ভয়ে অস্থির হয়।

**ডিলিরিয়ামে** পলাইয়া যাইতে চায় ( বেল, ব্রাই, ওপি, হ্রাস )। কল্পনাপথে যাহা কিছু আইসে সমস্তই দেখে ; মনে করে তস্থার একটী পৃথক্ মূর্ত্তি রহিয়াছে, তাহা যেন পাথালিয়া (Cross-wise) হইয়া পড়িয়া আছে ( পিট্রো )।

মনে করে "তাহার মস্তকটী যেন ছিন্ন ভিন্ন হইয়া ছড়াইয়া পড়িয়া রহিয়াছে" ( ব্যাপ্টি )।

**চক্ষু** (Eyes) :—চক্ষুদ্বয় বিস্ফারিত ভাবেউন্মীলিত ; উহা দেখিতে বড় বড় এবং উজ্জল ; পিউপিলদ্বয় প্রসারিত, অসাড়। চক্ষুর্দ্বয় এবং চক্ষুর পত্রদ্বয় বক্র-ভাব ধারণ করে। শিশুকে ভৎর্সনা করার সময়, তাহার (Pupils) পিউপিলদ্বয় প্রসারিত হয়।

**মুখমণ্ডলাদি** (Mouth) :—মুখমণ্ডল উষ্ণ এবং রক্তবর্ণ ; তৎসহ হস্ত পদদ্বয় শীতল ; কপোলদ্বয়ের কতক অংশ রক্তবর্ণ ; মুখমণ্ডলে রক্তপূর্ণতা। ঠোঁট বিস্তারিত করিয়া দন্ত বাহির করিয়া ভাক্ত হাসিযুক্ত দেখায় :—ইহাকে ইংরাজীতে "রাইসাস সার্ডোনিকাস" (Risus Sardonicus) বলে।

**তোৎলামি** (Stammering) :—একটী কথা বলিবার পূর্ব্বে, অনেকক্ষণ অতি কষ্টে তোৎলামি করিয়া কথা বলে ; কথা বলিতে অত্যন্ত চেষ্টা করিতে হয় এবং তাহাতে মুখের নানাপ্রকার অঙ্গভঙ্গী হইতে থাকে ( বোভি, ইগ্নে, স্পাইজি )।

**বমন** (Vomiting) :—বালিশ হইতে মাথা উত্তোলন মাত্র এবং উজ্জল আলো লাগিলে বমন।

**কন্ভাল্শন** (Convulsion) :—জ্ঞান সত্বে কন্ভাল্শন ( নাক্স )।

( জ্ঞানশূন্যাবস্থায় কন্ভাল্শন—বেল, সিকুটা, হাইওস্, ওপি )।

উজ্জল আলো কিংবা দর্পণ, কিংবা জল দৃষ্টিপথে পড়িলে কন্ভাল্শন। কোন একটী মাংসপেশীর কিংবা মাংসপেশীর গুচ্ছচয়ের মোচ্ড়ান, বিশেষতঃ শরীরের উর্দ্ধভাগস্থ মাংসপেশীচয়ের। (Chorea) কোরিয়া রোগ।

**হাইড্রোফোবিয়া অর্থাৎ জলাতঙ্ক** (Hydrophobia) :—

জল কিংবা কোন তরল পদার্থ খাইতে বা স্পর্শ করিতে এবং দেখিতে ভয় পায় (বেল, লাইসিন); জল খাইতে গলার অভ্যন্তরে আক্ষেপ সহ সঙ্কুচিত হইয়া চাপিয়া ধরে।

**কষ্টশূন্যতা** (Painlessness) :—বহুবিধ কষ্ট সত্বেও, কষ্ট সম্বন্ধে কিছু বলে না; এই **কষ্টশূন্য** অবস্থা—ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**নিদ্রা** ( Sleep) :—নিদ্রালুতা সত্বেও, নিদ্রা যাইতে পারে না ( বেল, ক্যামো, ওপি )।

**সম্বন্ধাবলী** (Relations) :—বেল, কুপ্রাম, হাইওস ইত্যাদি ঔষধের পরে—ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

N. B. :—প্ল্যাসেণ্টা বহির্গত না হইলে, বহুল রক্তস্রাব সহ ডিলিরিয়ামে ষ্ট্র্যামো· নিয়াম দ্বারা কোন ফল না পাইলে, সিকেলি দ্বারা অতি সত্বর উৎকৃষ্ট ফল পাইবে।

( জ্বর এবং সেপ্‌টিক অবস্থার প্রবণতা থাকিলে—পাইরোজিনিয়াম )।

হুপিং কফে—বহু মাত্রা বেলেডোনা প্রয়োগে কুফল হইলে, তাহাতে ষ্ট্র্যামো-নিয়াম উৎকৃষ্ট কার্য্য করিয়া থাকে।

**বৃদ্ধি** (Aggravation) :—অন্ধকার; একাকী থাকিতে; নিদ্রারপরে ( এপিস, ল্যাকে, ওপি, স্পঞ্জি ); গলাধঃকরণে।

**উপশম** (Amelioration) :—আলোতে, সঙ্গী সহ থাকাতে। গরমে।

**শক্তি** ( Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত, ৫০০ শত, C. M. এবং M. শক্তি।

# সালফার। Sulphur.

## আমাদের দেশে ইহার নাম গন্ধক।

সালফারই **এণ্টিসোরিক** ঔষধনিচয়ের মধ্যে উচ্চ সিংহাসন প্রাপ্তির যোগ্য। "যখন বিশেষ পর্য্যবেক্ষণ ও বিবেচনা সহ ঔষধ নির্ব্বাচন করিয়া ফল না পাওয়া যায়, তখন **সালফার** ব্যবহার করিলে বাঞ্ছিত ফল লাভ হয়"

কারণ শরীরের (Psora) সোরাধর্ম্ম বর্ত্তমান থাকা হেতুই আরোগ্য সম্বন্ধে বাধা জন্মায়; **সাল্‌ফার** সেই বাধা সংশোধন করিয়া আরোগ্য সাধন করে।

**সোরা** (Psora) **শারীরিক স্বনামীয় ধর্ম্ম বিশেষ**; উহা **সাল্‌ফার** আদি এণ্টি-সোরিক ঔষধনিচয় দ্বারা সংশোধিত হয়।

সাল্‌ফার, সোরিণাম, কষ্টিকাম, গ্র্যাফাইটিস ইত্যাদি ঔষধনিচয় **এণ্টি-সোরিক ঔষধাবলী** মধ্যে গণ্য। প্রত্যেকের নিজ নিজ লক্ষণানুসারে তাহাদিগকে প্রয়োগ করিবে; আন্দাজে কোন কার্য্য করিও না।

**জ্বালা** (Burning):—জ্বালা ইহার একটী প্রধান লক্ষণ; **ব্রহ্ম-তালুকার অন্তর্ভাগে ও বহির্ভাগে জ্বালা**; চক্ষুর্দ্বয়ে জ্বালা ও তন্মধ্যে যন্ত্রণা সহ টিস্ মারিতে থাকে; নাসিকা হইতে জ্বালাযুক্ত জল পড়া; মুখে জ্বালা, অথচ তাহাতে লালবর্ণ নাই; জিহ্বায় জ্বালা; মুখের মধ্যে জ্বালা-যুক্ত ফুস্কুড়ীচয়; গলার অভ্যন্তরে সোরথ্রোটে এবং উহা শুষ্ক ও জ্বালাযুক্ত এবং ঐ পীড়া অগ্রে দক্ষিণ দিকে হইয়া, পশ্চাৎ বামদিকে হইয়া থাকে; পাকস্থলীতে জ্বালা; রেক্টামের অভ্যন্তরে চাপবোধে এবং জ্বালা।

**অর্শেতে** চুল্‌কানি এবং জ্বালা। মলদ্বারে জ্বালা; মূত্রস্থলীতে জ্বালা; যোনিমধ্যে এত জ্বালা যে, একতিলও সা সুস্থ থাকিতে পারে না। স্তনের বোঁটা অগ্নির ন্যায় জ্বালিয়া যায়; মুখ হইতে জ্বালা আরম্ভ হইয়া বক্ষঃস্থল পর্য্যন্ত জ্বালা করা; দুই স্ক্যাপুলার মধ্যবর্ত্তী স্থানে জ্বলিয়া যাওয়া ( ফস, লাইকো )।

**কর এবং চরণ জ্বলিয়া যায়** এবং তাহাদিগকে বিছানার বাহিরে—ঠাণ্ডা হওয়ার জন্য স্থাপন করে।

অগ্নির ঝল্‌কার ন্যায় বাহির হয় এবং **সমস্ত শরীর জ্বলিয়া যায়**; ইরাপ্‌শন্ সমস্তে চুলকাইলে আগুণের ন্যায় জ্বলিয়া যায়। দিবসে চরণদ্বয় ঠাণ্ডা থাকে এবং রাত্রিতে চরণের তলায় অত্যন্ত জ্বালা হয় ( স্যাঙ্গুই, স্যানিকিউ )।

**মন্তব্য**:—এই জ্বালা এবং জ্বলিয়া যাওয়া—সাল্‌ফারের, ফস্‌ফরাস ও আর্সেনিকের অতি প্রধান লক্ষণ।

একোনাইট, এগারিকাস, এপিস, বেলেডোনা, ক্যান্থ, ক্যাপ্‌সি, কার্ব্ব-এনি, হ্রাস ইত্যাদি ঔষধেও **জ্বালা** আছে। তবে ইহাদের যে ঔষধে রোগের

অন্যান্য লক্ষণ পূর্ণতম থাকিবে তাহাই তোমার রোগীর রোগারোগ্যকরণে সমর্থ হইবে।

এইরূপ জ্বালা যন্ত্রণা নিবারণ জন্য আমরা **সাল্‌ফার** একমাত্রার অধিক ব্যবহার করি না; যদি ফল হয়, তবে সাল্‌ফারের একমাত্রাই যথেষ্ট; ইহার **অধিক মাত্রা প্রয়োগ অনিষ্টদায়ক** ও অপব্যবহার বিশেষ।

ডাঃ **ন্যাস** বলিয়াছেন, **আর্সেনিক** তরুণ রোগে এবং **সাল্‌ফার** প্রাচীন রোগে ফলপ্রদ—তাঁহার এই কথায় আমরা একমত হইতে পারি না; কারণ জ্বর এবং ওলাউঠা ইত্যাদি তীক্ষ্ণ তরুণ রোগেও একমাত্রা **সাল্‌ফারে** আমরা আশ্চর্য্য ফলপ্রাপ্ত হইয়াছি।

পায়ের ডিমে এবং চরণে রাত্রিতে খিল ধরা। বিশেষতঃ গুটান পা প্রসারিত করিলে।

**স্থানীয় কঞ্জেচ্‌শন** (Local Congestion) :—হইতে যদি প্রদাহ উৎপাদিত হইবার সম্ভাবনা থাকে, কিংবা ঐ কঞ্জেচ্‌শন প্রাচীনত্ব প্রাপ্ত হইয়া চিরস্থায়ী হইবার আশঙ্কা ঘটে, তবে যথা সময়ে সাল্‌ফার প্রদানে **কঞ্জেচ্‌শন্‌যুক্ত** স্থানের রক্তের চলাচল, সুবিহিতরূপে সম্পাদিত হইয়া কথিত কঞ্জেচ্‌শন আরোগ্য প্রাপ্ত হয়।

স্ফোটক, নানাবিধ স্ফীতি, আঙ্গুল-হাড়া, উদরের অথবা পোর্টাল কঞ্জেচ্‌শন, অর্শ, মস্তিষ্কের কঞ্জেচ্‌শন, চক্ষু, নাসিকা, ওভেরী, বাহু, পা এবং শরীরের অন্যান্য যন্ত্র, টিউমারের আরম্ভ কিংবা কোন ম্যালিগ্‌ন্যাণ্ট টিউমারের গঠনের প্রথম ভাগ ইত্যাদিতে কঞ্জেচ্‌শন—তরুণ হউক কিংবা পুরাতনই হউক তাহাতে **সাল্‌ফার** দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

বক্ষের কঞ্জেচ্‌শন হেতু শ্বাসপ্রশ্বাসে কষ্ট, এমন কি সেই কষ্ট নিবারণ জন্য চতুর্দ্দিকের দ্বার ও জানালা না খুলিয়া থাকিতে পারে না; বোধ হয় যেন সমস্ত বক্ষে ও ফুস্‌ফুসে সজোরে রক্ত প্রবেশ করিতেছে; হৃৎপিণ্ডটী অত্যধিক পূর্ণ বোধ হয়; তদ্ধেতু হৃৎপিণ্ডের কষ্টকর প্যাল্‌পিটেশন হইতে থাকে; এই সমস্ত অবস্থা **সাল্‌ফার** প্রয়োগে উৎকৃষ্টরূপে সংশোধিত হইয়া থাকে।

**নবদ্বারের মুখভাগ রক্তবর্ণ** (Redness of the Orifices

of the body) :—সাল্‌ফারের একটী প্রধানতম লক্ষণ, **ওষ্ঠদ্বয় সিন্দুরের ন্যায় রক্তবর্ণ** ( টুবারকুউলিনাম ); কর্ণদ্বার এবং অক্ষিপত্রদ্বয়, মলদ্বার, মূত্রদ্বার—লাল টকটকে। এই **রক্তবর্ণতা**—সাল্‌ফারের একটী **সিদ্ধিপ্রদ** লক্ষণ জানিবে।

এই রক্তবর্ণতা আভ্যন্তরিক কোন ইরাপ্‌শন বসিয়া যাওয়া, অথবা উঠিবার উপক্রম-চিহ্ন-বিশেষ বলিয়া বোধ হয়; যাহা হউক এতাদৃশ রক্তবর্ণ লক্ষণ দৃষ্টে আমরা **সাল্‌ফার** প্রয়োগে আশ্চর্য্য ফল প্রাপ্ত হইয়াছি।

গ্রন্থকার তাঁহার কৃত ১৩শ সংস্করণ "বৃহৎ ওলাউঠা সংহিতার" রোগি-তত্ত্বের ২৯ নম্বর রোগীতে—**রক্তবর্ণ ওষ্ঠ** দৃষ্টে, নিতান্ত আশাশূন্য অবস্থায় যে আশ্চর্য্য ফল পাইয়াছেন, তাহা উক্ত রোগীর বৃত্তান্ত-পাঠে অবগত হইতে পারিবে; উক্ত রোগীর "রক্তবর্ণ ওষ্ঠে," প্রতি লক্ষ্য না করিলে, তাহাকে সাল্‌ফার দেওয়া হইত কি না সন্দেহ এবং সালফার না দিলে ঐ রোগী বাঁচিত কি না তাহাও সন্দেহ।

**শোষণ-ক্রিয়া** (Absorption) :—বাতরোগে এবং সন্ধিনিচয়ে প্রদাহ জনিত স্ফীতি এবং প্লুরা, মেনিন্‌জিয়েল-মেম্ব্রেননিচয়, পেরিটোনিয়াম ইত্যাদির প্রদাহ জনিত নির্য্যাসিত রস ও জলাদি—**সাল্‌ফার** প্রয়োগে আশ্চর্য্যরূপে সম্পূর্ণ শোষিত হইয়া যায়।

কথিত নির্য্যাসাবস্থার—আরম্ভ সময়ে এবং তাহার অনেকটা পরেও **সাল্‌ফার** দ্বারা এতৎসম্বন্ধে সন্তোষকর ফল লাভ হইয়াছে।

**মন্তব্য** :—ব্রাইওনিয়া এবং কেলি-বাইক্রোমিকাম এতৎ সম্বন্ধে **সাল্‌ফারের** প্রায় তুল্য ঔষধ; কিন্তু যদি রোগীর শরীরে **সোরা-ধর্ম্ম** বর্ত্তমান থাকে এবং **জ্বালা** ইত্যাদি ঐ সঙ্গে দেখিতে পাও তবে **সাল্‌ফারই** মুখ্য ঔষধ জানিবে।

**সাল্‌ফার** এবং **ব্রাইওনিয়া**—একে অন্যের প্রতিপোষক; অতএব লক্ষণ প্রাধান্যে তাহাদিগকে প্রদান করিবে।

অনেক সময়ে পূর্ণ লক্ষণযুক্ত ঔষধেও, যদি ঔষধের ক্রিয়া প্রকাশিত না হয়, কিংবা ক্রিয়া প্রকাশিত হইয়াও পুনরায় রোগের (Relapse) রিল্যাপ্‌স হইতে

থাকে, কিংবা রোগীর পীড়ার আংশিক আরোগ্য হইয়া, বাকী কসুরটুকু কোন মতেই যাইতেছে না, কিংবা যে কারণেই হউক, রোগীর ভোগ খণ্ডিতেছে না দেখিতে পাওয়া যায়—এমতাবস্থায় অনেক সময় একমাত্র সাল্‌ফার প্রয়োগে রোগী সম্পূর্ণ আরোগ্যলাভ করিয়াছে।

সাল্‌ফার প্রয়োগে প্রায়ই রোগীতে ভুগিতে হয় না; রোগের প্রাচীন অবস্থাও হইতে পারে না, কিংবা রোগের লক্ষণচয় স্পষ্ট প্রস্ফুটিত হইয়া, উহা প্রকৃত-মূর্ত্তি প্রকাশ করে; তখন তদনুযায়ী ঔষধ প্রয়োগে তোমার রোগীর আরোগ্য পথ প্রশস্ত হইয়া যাইবে।

**চর্ম্মরোগচয় (Skin Diseases)** :—চর্ম্মের সহিত **সাল্‌ফারের** নিতান্ত নিকট সম্পর্ক রহিয়াছে; চর্ম্মে কোন কণ্ডুরোগ থাকুক বা না থাকুক, যদি উহা **চুল্‌কানি** এবং **জ্বালাযুক্ত হয়** তবে সাল্‌ফারকে অমোঘ ঔষধ জানিবে। চর্ম্মের সহিত উহার এত ঘনিষ্টতা রহিয়াছে যে, ইহা সেবনে আভ্যন্তরিক রোগ স্পষ্ট ইরাপ্‌শনরূপে চর্ম্মে প্রকাশিত হইয়া পড়ে।

আবার ইহা দেখা গিয়াছে যে, কোন **বাহ্য-ঔষধ প্রয়োগে** যদি কোন **চর্ম্মরোগ লুপ্ত হইয়া** অর্থাৎ **বসিয়া যায়** এবং তাহাতে অন্য কোন **উৎকট রোগ জন্মে** তবে সাল্‌ফার প্রয়োগে ঐ চর্ম্মরোগ **পুনঃ প্রকাশিত** হইয়া পড়ে এবং তৎসহ কষ্টকর ব্যাধি আরোগ্য হইয়া যায়; এরূপ অবস্থা আমি বহুরোগীতে দর্শন করিয়াছি।

**রোগি-তত্ত্ব (১)** :—কোন এক মহিলার এরূপ অবস্থা হইয়াছিল যে, সে কিছুই খাইতে পারিত না; এমন কি সামান্য রুটি কিংবা দুগ্ধ এত অল্প পরিমাণে খাইত যে, তদ্দ্বারা এক জনের জীবন ধারণ অসম্ভব; ক্রমে সে খাওয়াও চলিয়া গেল; রোগিণী ক্রমে কঙ্কালবিশিষ্টা হইয়া উঠিল; সামান্য এক ড্রাম্‌ কিংবা দুই ড্রাম দুগ্ধও সে খাইতে পারিত না; তস্যার কঙ্কালবৎ মূর্ত্তি দেখিয়া ভয় হইত; তস্যাকে বহু ঔষধ প্রদান করা হইল, কিন্তু কিছুতেই অণুমাত্রও ফল পাওয়া গেল না; তস্যাকে রোগের কারণ সম্বন্ধে অনেক প্রশ্ন করিতে করিতে অবশেষে জানা গেল যে,—তস্যার গ্রীবাপৃষ্ঠে এবং অস্থিপাটের কতক অংশে **একজিমা** নামক রোগ হইয়াছিল; **বাহ্যিক-ঔষধ প্রয়োগে** তাহা প্রকাশ্যভাবে যেন আরোগ্য হইয়াছিল।

১৫ বৎসর হইল তস্যার ঐ রোগ আরোগ্য হইয়াছে, কিন্তু তৎপরে ঐ পীড়া স্থানে কিংবা অন্যত্র অণুমাত্র চর্ম্মরোগও লক্ষিত হয় নাই। এই দীর্ঘকাল যাবৎ ক্রমশঃ তস্যার আহারের ক্ষমতাও বিলুপ্ত হইয়া গিয়াছে।

এই কথা জানিতে পারিয়া তস্যাকে একমাত্রা ২০০ শত শক্তির **সাল্‌ফার** দেওয়া গেল; ৩ সপ্তাহ গত হইতে না হইতে—**তস্যার লুপ্ত চর্ম্মরোগ পুনরায় দেখা দিল।** এই অবধি সা ক্রমে ভাল বোধ করিতে লাগিল এবং তস্যার ক্রমে আহারের শক্তি বৃদ্ধি হইতে লাগিল এবং শরীরের অবস্থাও ক্রমে পরিবর্ত্তিত হইয়া সা হৃষ্টাপুষ্টা হইল; তস্যাকে তস্যার পূর্ব্ব পরিচিত লোকে না দেখিলে চিনিতে পারিত না। এ স্থলে সাল্‌ফার যে, এই রমণীর জীবন প্রদান করিল তাহাতে সন্দেহ নাই।

সাল্‌ফার দ্বারা যে এইরূপ একটী রোগী আরাম হইয়াছে তাহা নহে; অনেকেই এতাদৃশ বহুরোগীর আরোগ্য সম্বন্ধে প্রমাণ দিতে সক্ষম। এতাদৃশ অনেক রোগীতে যথালক্ষণ অবলম্বনে সাল্‌ফার, আর্স, কষ্টিকাম্ ইত্যাদি ঔষধ প্রয়োগ করিয়া উচিতমত ফল পাওয়া গিয়াছে। বাঁধাগতে কখনও চিকিৎসা করিও না **লক্ষণই তোমার মুখ্য সহায়**—এই জানিয়া যে ঔষধ হয় দিবে।

(২) আমার মধ্যম পুত্র শ্রীমান্ সুধাংশুর গ্রীবার পশ্চাদ্দেশে এবং অক্ষি-পাটের কতক স্থানে **একজিমা** হইয়াছিল; উহা নিতান্ত রস ও পূঁযপূর্ণ ছিল; এক মাত্রা ৩০ শক্তির **সাল্‌ফার** প্রয়োগে এক সপ্তাহের মধ্যে রোগ সম্পূর্ণ আরোগ্য হইয়া গেল; ইহাতে কোন বাহ্য প্রয়োগ করা হয় নাই। তাহার কয়েক দিন পরে তাহার জ্যেষ্ঠ সহোদর শ্রীমান্ শশাঙ্ক শেখরেরও ঐরূপ একজিমা রোগ গ্রীবা দেশে হয়। তাহাকেও একমাত্রা ৩০ শক্তি সাল্‌ফার দেওয়াতে আরোগ্য হইয়া গেল।

• **স্ফোটকাদি** (Boil) :—দলে দলে স্ফোটক হইতে থাকিলে সাল্‌ফার তাহার উৎকৃষ্ট ঔষধ; একটী মাত্র স্ফোটক আরোগ্য হইয়া, পুনরায় আর একটী দেখা দেয়; এইরূপ ভাবে যদি একটী একটী স্ফোটক হইতে আরম্ভ হয় তাহাতেও সাল্‌ফার দ্বারা সুফল পাইবে ( টুয়ারকিউ )।

**উপযোগিতা** (Suitability) :—রক্তলা ধাতু; ভিনাস (Venous)

কন্‌জেচ্‌শনের প্রবণতা, বিশেষতঃ (Portal) পোর্টাল কন্‌জেচ্‌শনের প্রবণতা। স্নায়বীয় স্বভাব; তাড়াতাড়ি কাজ করার স্বভাব; আকাশের অবস্থা পরিবর্ত্তন হেতু, চর্ম্মরোগের অনেক পরিবর্ত্তন ( হিপার, কেলি-কার্ব্ব সোরি )।

ঘাড় নীচু করিয়া চলে এবং হাঁটে; কিম্বা ঘাড় নীচু করিয়া বসে; বৃদ্ধ মানুষের ন্যায় ঘাড় নীচু করিয়া চলে।

N. B. :—সাল্ফারের রোগী দাঁড়াইয়া থাকিতে পারে না; যে কোন অবস্থা-তেই হউক দাঁড়াইয়া থাকা নিতান্ত কষ্টকর।

**ময়লা অপরিষ্কৃত ব্যক্তি, চর্ম্মরোগ হইবার নিতান্ত প্রবণতা** ( সোরি )

**স্নান** (Bathing) :—স্নান করিতে, কি গাত্র **ধৌত** করিতে নিতান্ত অনিচ্ছা; **স্নানের পর রোগের বৃদ্ধি**। নিতান্ত অলস; তাহাকে উত্তেজিত করা কঠিন; জীবন ধারণে নিতান্ত অসুখী বা গাত্র ধৌত সহ্য হয় না; ( ঐ ঠাণ্ডা জলে—এণ্টি-ক্রুড )। শীর্ণ ক্ষীণ শরীর এবং পেটটী মোটা; রাত্রিতে জ্বর এবং অস্থিরতা, গাত্র বস্ত্র দূরে নিক্ষেপ করে ( হিপার, স্যানিকিউলা )।

**কৃমি** (Worms) :—অন্যান্য ঔষধে উপকার না পাইলে এতদ্দারা উপকার পাইবে।

**মস্তক** (Head) :—প্রতি এক সপ্তাহে, কি দুই সপ্তাহে শিরঃপীড়া; **ব্রহ্মতালু উষ্ণ এবং চরণদ্বয় শীতল।**

**পাকস্থলী** (Stomach) :—পাকস্থলী স্থানে **শূন্য শূন্য** (Empty) **বোধ,** বিশেষতঃ বেলা ১০টা। ১১টার সময়; আহারের দ্বারা ইহার উপশম ( ষ্ট্যান্নাম-কার্ব্ব ); ক্ষুধা সহ্য হয় না। দিবসে পুনঃ পুনঃ দুর্ব্বল হইয়া পড়া এবং মূর্চ্ছা

**উদরাময়** (Diarrhœa) :—রাত্রি দুই প্রহর পর; বেদনাশূন্য; **অতি প্রাতে** এত বাহ্যি পায় যে, তাহাকে শয্যা হইতে উঠিয়া তড়াতাড়ি **পায়খানায় দৌড়িতে** হয় ( এলো, সোরি ); বোধ যেন সে বেগ ধারণ করিতে পারে না। মলত্যাগের পর তৎক্ষণাৎ **ঘুমাইয়া পড়া।** পুঁযের ন্যায় মল।

N. B. :—পাবনার ডাক্তার বিহারীলাল সাহার আমাশয় রোগে পুঁযের ন্যায় মল দৃষ্টে সাল্ফার দ্বারা আমরা আশাতীত ফল পাইয়াছি।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—মল কঠিন, গুটলেবিশিষ্ট, এবং

শুষ্ক ( ব্রাই ); অত্যন্ত বৃহৎ বেদনাযুক্ত মল; বেদনার ভয়ে শিশু বাহ্যি বসিতে চায় না, অথবা বেদনা হেতু শিশু বাহ্যে বসিতে অবাধ্যতা প্রকাশ করে।

পর্য্যায়ক্রমে উদরাময় এবং কোষ্ঠবদ্ধতা; মল কিংবা মূত্র যে স্থান দিয়া নির্গত হয়, তাহাতে ভয়ানক বেদনা; **মলদ্বারের মুখরক্তবর্ণ** এবং লোনূছা (Excoriation) উঠান।

**মুত্র** (Urine) :—বেদনাযুক্ত এবং পরিমাণে বহুল; শিশু মূত্রত্যাগে কষ্ট বোধ করে।

**ঋতুস্রাব** (Menstruation) :—নিতান্ত অপূর্ণ কালে, বহুল পরিমাণে এবং বহুকালস্থায়ী; গত গর্ভস্রাব হইতে ঋতুস্রাব বন্ধ হয় নাই; অমাবস্যার সময় বৃদ্ধি দৃষ্টে একমাত্রা সাল্‌ফার দিয়া আশ্চর্য্য ফল পাওয়া গিয়াছে।

**অভ্যস্থ মদ্যপায়ীর বহুকাল যাবৎ** (Drink) **মদ্যপান অভ্যাস হেতু** (Œdema) **শোথ এবং অন্যান্য পীড়া**; সে ভাল হইলেও আবার কিছুদিন বাদে মদ না খাইয়া পারে না ( সোরি, টুবারকিউ )।

**স্বপ্নাদি** (Dreams) :—সুখ-স্বপ্ন দেখা এবং সঙ্গীত করিতে করিতে জাগরিত হওয়া।

**সৌন্দর্য্য জ্ঞান** :—যাহা সে ইচ্ছা করিয়া হাতে লয়, তাহাই যেন তাহার নিকট অতীব সুন্দর বলিয়া জ্ঞান হইয়া থাকে।

**উদর** (Abdomen) :—উদরের ভিতর কিছু নড়াচড়া করিলে, বোধ হয় যেন একটি সন্তান নড়িতেছে ( ক্রোকাস্, থুজা )।

**চুল্‌কান** (Itching) :—ভয়ানক চুল্‌কান; চুল্‌কাইলে উপশম বোধ, তৎপরে জ্বালা।

**রিল্যাপ্‌স** (Relapse) :—পীড়া প্রায়ই রিল্যাপ্স ( পুনরাবর্ত্তন ) হয়।

**স্ক্রফুলা** (Scrofula) :—**এবং সোরা** (Psora) :—ধাতুবিশিষ্ট রোগীতে ইহা বিশেষ উপকারী।

**কাণপাকা বা অন্যান্য স্থানের স্রাব** (Secretions) :—ইত্যাদি স্রাব যারা স্থানটি **হেজিয়া** যায় ও **রক্তবর্ণ** দেখায়।

**দুর্গন্ধ** (Offensiveness) :—শরীরের দুর্গন্ধ, স্নান করিলেও দূর হয় না।

**জিহ্বা** (Tongue) :—পার্শ্ব সাদা এবং অগ্রভাগ লাল।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এলোজ এবং সোরিণামের প্রতি-পোষক ; ধাতুঘটিত ঔষধের অপব্যবহারে ইহা উৎকৃষ্ট প্রতিষেধক।

**সালফারের পূর্ব্বে**—কদাচ **ক্যাল্কেরিয়া** দিবে না।

**বৃদ্ধি** (Aggravation) :—বিশ্রামে, গরম বিছানায়, দণ্ডায়মানে, আকাশের অবস্থার পরিবর্ত্তনে ( হ্রাস )।

**উপশম** (Amelioration) :—শুষ্ক বাতাসে ; দক্ষিণ পার্শ্বে শয়নে ( ষ্ট্যানামের বিপরীত )।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০শত, ৫০০শত, ১০০০ সহস্র, c. m.

**মন্তব্য** :—সাল্ফারের ক্রিয়া অতি গভীরতম ; একমাত্রার অধিক ইহার ব্যবহার কর্ত্তব্য নহে! যদি দ্বিতীয় মাত্রা ব্যবহার করিতে হয়, তবে দীর্ঘদিন অন্তে করিবে। অনেক বিজ্ঞ পশারওয়ালা ডাক্তারও ইহার ২।৩ মাত্রা ক্রমান্বয়ে দিয়া নিতান্ত অপব্যবহার করিয়া থাকেন।

# সাল্ফুরিক-এসিড। Sulphuric Acid.

গন্ধক হইতে রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত হয়।

**মুখের এপ্‌থি নামক ক্ষতে** (Apthæ) :—ইহা অতি উৎকৃষ্ট ঔষধ—বিশেষতঃ দুর্ব্বল ব্যক্তি এবং জীর্ণশীর্ণ শিশুর মুখে এতাদৃশ ক্ষত হইলে ; দাঁতের গোড়া হইতে রক্ত পড়া ; ক্ষত বেদনাপূর্ণ ; মুখে দুর্গন্ধ ( বোরাক্স )।

**অম্ল-বমনাদি** (Acid Vomiting) :—পাকস্থলীতে **অম্ল** জন্মে, তৎসহ **বমনও** অম্ল এবং শিশুকে যতই ধৌত এবং পরিষ্কৃত কর কিছুতেই শিশুর গাত্রের অম্ল গন্ধ দূর হয় না ( হিপার, ম্যাগ্নে-কার্ব্ব, ম্ভিয়াম )।

প্রাচীন বুক-জ্বালা ; অম্ল-উদ্গার, দন্ত পর্য্যন্ত অম্লে টকে যাওয়া ( রোবিনিয়া )।

**আভ্যন্তরিক কম্পন** (Internal Tremor) :—শরীরের অন্তর্ভাগে দুর্ব্বল ব্যক্তিদিগের এক প্রকার **কম্পন** বোধ হইয়া থাকে ; এই কম্পন রোগী নিজে মাত্র (Subjective Symptom) বোধ করিতে পারে—এই কম্পন বাহ্য পরীক্ষা দ্বারা অপরের বুঝিবার সাধ্য নাই।

বহু মদ্যপায়ী, ক্ষীণ ও দুর্ব্বল, পুরাতন পাপীর পক্ষে এবং অন্যান্য বহুবিধ

কারণে **দুর্ব্বলতাযুক্ত** ব্যক্তির পক্ষে উপরোক্ত আভ্যন্তরিক কম্পনে ইহা মহোপকারী ঔষধ।

**রক্তস্রাবাদি** (Hæmorrhages) :—পার্পিউরা-হিমোরেজিকাতে ইহা উৎকৃষ্ট ঔষধ। ক্রোটলাসের ন্যায়,—শরীরের প্রত্যেক অঙ্গ হইতে ইহার রক্তস্রাব দৃষ্ট হয় এবং চর্ম্মের নীচে রক্ত জমিয়া **একিমোসিস্ ( কালশিরা** (Echymosis) হইয়া থাকে।

( উহা সবুজ বর্ণ ধারণ করিলে—লিডাম্ )।

কোন স্থানে সামান্য আঘাতাদি লাগিলে, সেই স্থান যদি কাল কিম্বা নীলবর্ণ ধারণ করে, তবে ইহা উৎকৃষ্ট ঔষধ হইবে। ইহা প্রয়োগ করিয়া এতাদৃশ অবস্থায় ফল লাভ হইয়াছে।

**আর্ণিকা** এবং **লিডামের** পর, ইহার প্রয়োগে যারপর নাই সন্তোষকর ফল পাওয়া গিয়াছে ( লিডাম্—কালচেপড়া চক্ষুর জন্য উৎকৃষ্ট )।

( পেরিয়ষ্টিয়ামের আঘাতাদিতে—**রুটা** বিশেষ কার্য্যকরী )।

প্রৌঢ়াবস্থায় রক্তস্রাবে—সালফারে কোন কায না পাইলে সাল্ফ-এসিডে ফল পাইবে।

( অগ্নির ভপ্‌ন্নার ন্যায় বোধ করে, এমন রোগীতে **সালফার** দ্বারা বিশেষ ফল পাইবে )।

**উপযোগিতা** (Suitability) :—পুরাতন মদ্যপায়ী, পাপী; বৃদ্ধব্যক্তি; জীর্ণ শীর্ণ শিশু; প্রৌঢ়া স্ত্রীলোক; সমস্ত কাযেই নিতান্ত ব্যস্তব্যস্ততা ( আর্জেণ্টাম-নাইট্রা )।

**বেদনা** (Pains) :—বেদনা ধীর গতিতে, ক্রমে প্রবল হইয়া উঠে এবং অত্যধিক হইয়া হঠাৎ উপশম হইয়া যায়; পুনঃ পুনঃ উহার রিল্যাপ্‌স হওয়া —( পাল্‌স )।

ভোঁতা অস্ত্রের আঘাতের ন্যায় বেদনা, চোট চাপট, খোঁচা ইত্যাদি লাগা হেতু গ্যাংগ্রিন্ হইবার প্রবণতা—বিশেষতঃ বৃদ্ধ ব্যক্তিদিগের।

**মস্তিস্ক** (Cerebellum) :—সম্মুখ ললাটস্থ মস্তিষ্ক, যেন একপার্শ্ব হইতে অন্য পার্শে গড়াইয়া পড়িতেছে, এরূপ বোধ হয়।

কোন স্থান হইতে পড়িয়া যাওয়া হেতু, মস্তিকে চোট লাগা এবং তজ্জন্য দ্বিমাজ এবং সমস্ত শরীর ঘর্ম্মাক্ত।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা **পাল্সেটিলার** প্রতিপোষক ঔষধ।

আর্ণি, বোরাক্স, ক্যালেণ্ডু, লিডাম, রুটা, ষ্ট্রিয়াম, সিম্ফাইটাম ইত্যাদি ঔষধ ইহার **সদৃশ** কার্য্যকরী।

কোমলাঙ্গনিচয়ে আঘাত এবং ছিন্ন ভিন্ন অবস্থায় ইহা—**ক্যালেণ্ডুলার** তুল্য। **ব্র্যাণ্ডি** ইত্যাদি **খাওয়া হেতু অসুখে** ইহা নিতান্ত কার্য্যকরী।

N. B. :—ডাঃ **হেরিং** বলেন ডাইলিউট সাল্ফুরিক-এসিড একভাগ এবং এল্কোহল ৩ ভাগ একত্রে মিশ্রিত করিয়া ইহার প্রতি মাত্রায় ১০ হইতে ১৫ ফোঁটা করিয়া, প্রতিদিন ৩ বার সেবন করিলে ৩ সপ্তাহ কি একমাস মধ্যে **মদ্যপানের প্রবল ইচ্ছা আর থাকে না।**

এতদ্দ্বারা অনেক মদ্যপায়ীর পুনর্জ্জীবন লাভ হইয়াছে। কথিত এক এক মাত্রা, এক ঔন্স ডিষ্টিল্‌ড জল সহ সেবন করা কর্ত্তব্য জানিবে।

**শক্তি** ( Potency ) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# সিম্ফাইটাম। Symphytum.

## সরস গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**সিম্ফাইটাম অফিসিনেলিস** এই বৃক্ষের বৈজ্ঞানিক নাম। ইহার টিংচার গাছের মূল এবং গাছ হইতে প্রস্তুত হইয়া থাকে।

**ভগ্ন অস্থি যোড়া না লাগিলে** ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ।

ডাক্তার **জিবার্ডি** বলেন, এই বৃক্ষের রস দ্বারা মাংস বাঁধিয়া রাখিলে, মাংসগুলি জমাট বাঁধিয়া যায়।

**অস্থি-সংযোজন** (In Fractures of the Bones) :—কোন স্থানের অস্থি ভগ্ন হইলে, তাহা সংযোজন করিতে ইহার উৎকৃষ্ট ক্ষমতা রহিয়াছে ( ক্যাল্ক-ফস ) ; খোঁচাবৎ বেদনা এতদ্দ্বারা উপশম হয় এবং ভগ্ন-অস্থির চতুর্দ্দিকে এবং অভ্যন্তরে এতদ্দ্বারা ক্যালাস ( Callus ) নামক পদার্থ সত্বর

সঞ্চিত হইয়া অস্থিকে সংযোজিত করিয়া দেয়; এতৎসহ স্নায়বীয় যন্ত্রণা, কিংবা ভগ্ন-অস্থি স্থানে যন্ত্রণা থাকিলে ইহা দ্বারা ফল পাইবে।

ইহা সাধারণ (Simple Fracture) ফ্রাক্‌চার এবং কম্পাউণ্ড (Compound Fracture) ফ্রাক্‌চার উভয়েতেই ফলপ্রদ। ক্ষত শুকাইয়া যাওয়ার পরও যদি পেরিয়ষ্টিয়ামে বেদনা থাকে, তবে ইহাতে ঐ বেদনা সত্বর দূর হয়।

আঘাতাদি জনিত ক্ষতচয় অর্থাৎ ক্ষত, ভগ্ন, কর্ত্তন, থেঁৎলে যাওয়া, চোট লাগা ইত্যাদিতে—বিশেষতঃ **অক্ষিগোলকে চোট** লাগিলে ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ।

মাতার চক্ষে শিশুর মুষ্ট্যাঘাত লাগিলে—এতদ্বারা বিশেষ সন্তোষকর ফল পাওয়া গিয়াছে। ইহার ৩য় শক্তি দিবসে ২ বার সেবন করাইতেই সত্বরই ফল লাভ হইয়াছে!

( কোমল টিস্যুচয়ে—ক্যালেণ্ডিউলা এবং আর্ণিকা উপকারী )।

**সম্বন্ধাবলী** (Relations) :—আর্ণি, ক্যালেণ্ডু, ক্যাল্‌ক-ফস, ফ্লুওরিক-এসিড, হিপার, সাইলি ইত্যাদি ঔষধ ইহার সদৃশ।

খোঁচা দেওয়া বেদনায়—ইহা আর্ণিকার পরে উৎকৃষ্ট কার্য্যকরী।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

ইহার ৩য় শক্তি দিবসে দুইবার সেবনে অনেক **ভগ্ন অস্থি,** ৯।১০ দিবস মধ্যে সম্পূর্ণ সংযোজিত হইয়াছে। ইহার **বাহ্য-প্রয়োগ** অনেক সময় ফলপ্রদ।

## সিফিলিনাম। Syphilinum.

উপদংশ রোগের বিষ হইতে টিংচার প্রস্তুত হয়।

**সমসংজ্ঞা** (Synonym) :—লুয়েসিনাম্ (Luesinum)।

**বেদনা** (Pains) :—অন্ধকার অবস্থায় আরম্ভ অর্থাৎ সন্ধ্যা হইতে এবং দিবালোকের আরম্ভ পর্য্যন্ত সময়ে বেদনা ( মার্ক, ফাইটো ); বেদনা ধীরে

ধীরে আরম্ভ হয় এবং ধীরে ধীরে কমে ( ষ্ট্যানাম ); বেদনার পুনঃ পুনঃ স্থান পরিবর্ত্তন, তৎসঙ্গে রোগীরও অবস্থা পরিবর্ত্তন।

**রজনীতে বৃদ্ধি** (Nightly Aggravation) :—সমস্ত কষ্টের বৃদ্ধি রাত্রিতে আরম্ভ ( মার্ক ); সূর্য্যাস্ত হইতে সূর্য্যোদয় পর্য্যন্ত।

**ইরাপ্‌শনচয়** (Eruptions) :—লাল (Copper-Coloured) তাম্র-বর্ণবৎ; ঠাণ্ডা লাগিলেই নীলবর্ণবৎ হয়।

**জীর্ণ শীর্ণতা** (Emaciation) :—সমস্ত শরীর জীর্ণ শীর্ণ ( এব্রোটেনাম, আইওডিয়াম )।

**হৃৎপিণ্ড** (Heart) :—ইহার মূলদেশ হইতে অগ্রভাগ পর্য্যন্ত, ছুরিকা-ঘাতের ন্যায় বেদনা, বিশেষতঃ রাত্রিতে।

( হার্টের অগ্রভাগ হইতে মূলদেশ বেদনায়—মেডোরিণা )।

( হার্টের মূলদেশ হইতে ক্ল্যাভিকেল কিম্বা-স্কন্ধ পর্য্যন্ত বেদনায়—স্পাইজি )।

**স্মৃতি-হীনতা** (Loss of Memory) :—ব্যক্তি, স্থান এবং পুস্তকের নাম মনে রাখিতে পারে না; অঙ্ক-কষা অতি কঠিন হইয়া পড়ে।

**বোধিকা-শক্তি** (Sensorial Power) :—যেন পাগল হইবে কিংবা যেন প্যারালিসিস রোগাক্রান্ত হইবে; সর্ব্ব বিষয়েই তুচ্ছ এবং সহানুভূতিশূন্যতা।

**রজনী-ভীতি** (Apprehension of Nights) :—রাত্রি সম্বন্ধে ভয়ানক ভীতি, কারণ জাগরিত হইলেই মানসিক এবং শারীরিক অবসন্নতা উপস্থিত হয় ( ল্যাকেসিস )।

এই ভীতি এত অসহ্য যে, মৃত্যুও ইহার নিকট শ্রেয় বলিয়া বোধ হয়।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—বহুল, যে লেংটি পড়িয়া থাকে, তাহা ভিজিয়া চরণ পর্য্যন্ত উহা গড়াইয়া পড়িতে থাকে ( এলুমিনা )।

**শিরঃপীড়া** (Headache) :—নিউর‍্যাল্‌জিয়ার স্বভাবান্বিত, তাহাতে অনিদ্রা এবং রাত্রিতে ডিলিরিয়াম; উহা বেলা ৪টা হইতে আরম্ভ হয় এবং রাত্রি ১০টা, ১১টা পর্য্যন্ত নিতান্ত বৃদ্ধি পাইতে থাকে।

( রাত্রি ১১টা এবং ১২টায় উপশম হইলে—লাইকো )।

**মস্তকের কেশ** (Hairs, loss of) :—পড়িয়া যাইতে থাকে।

**চক্ষু** (Eyes) :—নবজাত শিশুদিগের তরুণ অপ্‌থ্যালমিয়া; পত্রদ্বয় স্ফীত

এবং নিদ্রাবস্থায় জুড়িয়া থাকে; রাত্রিতে ভয়ানক বেদনা; রাত্রি ২টা হইতে ৫টা পর্য্যন্ত বৃদ্ধি; পূঁয বহুল।

চক্ষুর উৰ্দ্ধপত্রটী প্যারালিসিস হইয়া ঝুলিয়া পড়ে (Ptosis); তাহাতে নিদ্রাবস্থারন্যায় দেখায় ( কষ্টি, গ্র্যাফা )।

**দ্বিবস্তু-দৃষ্টি** (Double Vision) :—একটী বস্তুর নীচে ঐ বস্তুরই আর একটী প্রতিমূর্ত্তি দৃষ্ট হয়।

**দন্ত** (Teeth) :—মাঢ়ীর ধারগুলি ধ্বংস প্রাপ্ত; দন্তের মধ্যে গর্ত্ত হইয়া পড়া; ধারগুলি করাতের ন্যায় হওয়া, অথবা ছোট ছোট দাঁত জন্মে এবং উহাদের অগ্রভাগ সরু ইইয়া যায় ( ষ্ট্যাফি )।

**মদ্যপানেচ্ছা** (Craving for wines) :—যে কোন প্রকার মদ্য খাইতে অদম্য ইচ্ছা; বংশানুক্রমিক (Drink) মদ্যপানের প্রবলেচ্ছা ( এসারাম, সোরি, টুবারকিউ, সালফ-এসিড )।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—বহুবৎসর যাবৎ কোষ্ঠবদ্ধতা; রেক্টাম যেন ষ্ট্রিকচারগ্রস্থ হইয়া সঙ্কীর্ণ হইয়া যায়; এমন কি (Enemata) এনিমা দিয়াও কার্য্য সিদ্ধি হয় না, বরং যন্ত্রণা বৃদ্ধি হয় ( ল্যাক্-ডিফ্লো, টুবারকু )।

**এনাস এবং রেক্টামের ফিসার** ( থুজা ); প্রল্যাপ্সাস।

এতাদৃশ কষ্টসাধ্য রোগে **উপদংশের ইতিহাস** থাকিলে এই ঔষধে সুন্দর ফল পাইবে।

**বাতরোগ** (Rheumatism):—স্কন্ধ সন্ধিতে অথবা যে স্থানে ডেল্টয়িড-মাংসপেশী শেষ হইয়াছে; বাহু উঠাইতে বেদনার বৃদ্ধি ( হ্রাস )।

( দক্ষিণ স্কন্ধের বাতে—স্যাঙ্গু; বাম স্কন্ধের—ফেরাম )।

**উপদংশ-রোগ** (Syphilis) :—উপদংশাক্রান্ত রোগী অতি উৎকৃষ্ট নির্ব্বাচিত ঔষধেও আরোগ্য না হইলে—**সিফিলিনামে** সম্পূর্ণ আরোগ্য প্রাপ্ত হইবে; যে সমস্ত ব্যক্তির **শ্যাঙ্কার** বাহ্য-প্রয়োগ দ্বারা চিকিৎসিত হইয়াছে, তাহাদের বহুবৎসর যাবৎ চর্ম্মরোগ এবং গলার ক্ষত ও কন্‌জেচ-শনাদিতে এতদ্দ্বারা অনেক উপকার পাইবে।

N. B. :—যদি অন্য কোন ঔষধ এতদপেক্ষা উৎকৃষ্টতর হয় তবে, তাহা দেওয়া উচিৎ কিনা বিবেচনা করিয়া দেখিবে।

**রোগি-তত্ত্ব** :—স্পাইনাল প্রদেশের উপদংশ জনিত কেরিজ রোগে রাত্রিতে ভয়ানক যন্ত্রণা ছিল; এতাদৃশ একটি রোগী সিফিলিনাম c. m. শক্তি দীর্ঘ সময় অন্তর ৪ মাত্রা প্রয়োগে প্রায় ৪০ দিনের ভিতরে আরোগ্য লাভ করিয়াছে।

**সম্বন্ধাবলী** (Relations) :—অস্থি রোগচয়ে ও উপদংশজনিত রোগ-চয়ে ইহা—অরাম, এসাফিটিডা, কেলি-আইওড, মার্ক এবং ফাইটোলেক্কার সমতুল্য ঔষধ।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০ শত, C. M.

# ট্যাবেকাম। Tabacum.

## ইহা আমাদের দেশীয় তামাক।

ইহা চুরুট অবতারে ধূম্ররূপে, কিংবা হুকা কলকি আরোহণে ধূম্ররূপে ফুস্‌-ফুসে এবং উদরে প্রবেশ করিয়া থাকে।

**দোক্তা সুর্ত্তি** ইত্যাদি ভাবেও অনেকে ইহার সেবক মধ্যে গণ্য।

কেহ কেহ এতাদৃশ তাম্রকুট ব্যবহারে অনেক সময় নেশাগ্রস্ত হইয়া পড়েন; তখন মাথা-ঘোরা, মূর্চ্ছা, গাত্র ঘর্ম্মাক্ত ইত্যাদি **বিষাক্ত লক্ষণ** প্রকাশ পায়—তখন ভিনিগার, ক্যাম্ফার, কফিয়া ইত্যাদি পদার্থ সেবন করাইলে **তামাকের নেশা ছাড়িয়া যায়।**

সময় সময় ক্ষতস্থানে তামাকের পটী লাগাইয়া, অনেকে নেশায় অজ্ঞানা-চ্ছন্ন হইয়া পড়েন; বিশেষতঃ **শিশুদের** ঐ প্রকার নেশা তামাক প্রয়োগে জন্মিলে, তাহা অতি ভয়াবহ ও প্রাণনাশক।

তাহার **প্রতিষেধক জন্য** উপরোক্ত কথিত ঔষধনিচয় উৎকৃষ্ট।

ক্যাম্ফার ভিজান জল কিংবা কাফিচূর্ণের (Infusion) ইনফিউশন এবং ভিনিগার ও প্রতিষেধক জন্য উৎকৃষ্ট কার্য্যকরী।

**হোমিওপ্যাথিক প্রতিষেধক ঔষধনিচয়** (Preventives) :—( বমন প্রধান লক্ষণে—ইপিকাক ) ( তামাক পাতা খাওয়া হেতু কুফলে

—আর্স ) ; ( প্রাতে মুখে বিস্বাদ এবং দৃষ্টির হানি—নাক্স ) ।

( প্যাল্‌পিটেশনে চক্ষে না দেখা এবং ধাতু দৌর্ব্বল্য জন্য—ফস্‌ ) ।

প্ল্যাণ্টেগো-মেজর নামক ঔষধ সেবনে—তাম্রকুটের প্রতি অনেক সময় হতশ্রদ্ধা জন্মে ।

২০০ শত কিংবা ১০০০ সহস্র শক্তির ট্যাবেকাম খাইলেও, অনেক সময় তাম্রকুটের প্রতি অনিবার্য্য স্পৃহা কমিয়া যায় ।

তাম্রকুটের দ্বারা **বিষাক্ত** হইয়া, অত্যন্ত আক্ষেপ এবং ঠাণ্ডা ঘর্ম্ম হইলে, অল্প অল্প ব্র্যাণ্ডি সেবন দ্বারা অনেক সময় রোগী সুস্থতা প্রাপ্ত হয় ।

**নস্য** রূপেও ইহাকে অনেকে ব্যবহার করিয়া থাকেন ; প্রথম ইহার ব্যবহার সময় অত্যন্ত হাঁচি হইয়া থাকে। অধিক দিন নস্য ব্যবহার করিলে নাসিকার অভ্যন্তরস্থ এবং তালুকার মাংসপেশী এত শিথিল হইয়া পড়ে যে, তাহাতে "গঙ্গা" শব্দ ঠিক উচ্চারণ করিতে না পারিয়া, সে স্থলে **গগ্‌গা** বলিয়া উচ্চারণ করে ।

**ক্রিয়াস্থান** (Action) :—প্রথমতঃ মস্তিস্ক এবং ভেগাস স্নায়ুর উত্তেজনা হইয়া পশ্চাৎ উহাদের অবসাদ অবস্থা উপস্থিত হয় ।

**কোল্যাপ্‌স অবস্থা** (Collapsing Stage) :—**ওলাউঠা,** উদরাময়, আমাশয় এবং অনেক প্রকার জ্বরের কোল্যাপ্‌স অবস্থায় ট্যাবেকাম মহোপকারী ( গ্রন্থকার কৃত ১৩শ-সংস্করণ "বৃহৎ ওলাউঠা সংহিতায়" রোগী-তত্ত্বে নফর পাল মহাশয়ের অবস্থা দেখ ) ।

শাখাদ্বয় বিশেষতঃ, বাহু এবং চরণ হইতে জানু পর্য্যন্ত--**পা বরফের ন্যায় শীতল** এবং **ঘর্ম্মাক্ত**,কিন্তু **শরীরের কাণ্ড ভাগ উষ্ণ**; এই লক্ষণ দৃষ্টে অনেক কেল্যাপস-গ্রস্থ রোগী ট্যাবেকামের ৩য় কিংবা ৬ষ্ঠ শক্তি দ্বারা রক্ষা পাইয়াছে ।

**সিদ্ধিপ্রদ লক্ষণ** (Characteristics):—কোল্যাপ্স, ব্যাকুলতা, অস্থিরতা, মৃতবৎ পিংশেবর্ণ, হিমাঙ্গ, মূর্চ্ছা, শীতল ঘর্ম্ম, **প্রাণান্তকারী বিবমিষা** অথবা নড়াচড়াতে বমন, শ্বাসপ্রশ্বাসে কষ্ট, **হৃদিস্থানে অতীব যন্ত্রণা,** নাড়ী অতি মৃদু এবং অসম। রাত্রিতে দাঁত কট মট করা ।

এই কয়েকটী ইহার অতীব **সিদ্ধিপ্রদ লক্ষণ।**

ইহার নিকোটীন নামক বীর্য্যেও কথিত লক্ষণচয় পাইবে।

ট্যাবেকাম কার্য্যকরী না হইলে **নিকোটিন** ব্যবহার করিতে পার।

**মাথাঘোরা** (Vertigo) :—খোলা বাতাসে এবং বমনে—**উপশম,** চক্ষু মেলিয়া চাহিলে অথবা ঊর্দ্ধদিকে চাহিলে—**বৃদ্ধি**। ভয়ানক বিবমিষা সহ, অতি প্রাতে মাথাঘোরা উপস্থিত হয় ও মধ্যাহ্নে বৃদ্ধি পায়; তৎসহ ভয়ানক বমনও থাকে; কখন কখন এতাদৃশ অবস্থা একবার হইয়া ২।৩ দিন পর্য্যন্ত থাকে; আলো এবং গোলযোগে বৃদ্ধি।

**মস্তক বেদনা** (Pain in the Head) :—হাতুড়ির আঘাতের ন্যায় মস্তকের দক্ষিণ দিকে বেদনা।

**চক্ষু** (Eyes) :—কোয়াসাপূর্ণ দৃষ্টি; মস্তিষ্কের গোলযোগ দরুণ ট্যারা-দৃষ্টি; অপ্‌টিক নার্ভের কিংবা রেটিনার য্যাট্রোফি জনিত অন্ধাবস্থা।

( আমাদের **বিশ্বাস**—যাঁহারা **অধিক তাম্রকূট সেবন করেন,** তাঁহাদের এতাদৃশ অন্ধাবস্থা এবং কোয়াসাপূর্ণ দৃষ্টি, বয়সের অকাল পরিণতির সঙ্গে অতি সত্বরই উপস্থিত হইয়া থাকে। তামাক সেবন না করিলে কোন হানি নাই, চক্ষুর ন্যায় দ্বিতীয় বান্ধব নাই )।

**বমন** (Vomiting) :—ভয়ানক বমন; তৎসহ শীতল ঘর্ম্ম; নড়াচড়া করিলে বমন হয়; গর্ভাবস্থার বমনে—ল্যাক্‌টিক-এসিড দ্বারা কোন ফল না হইলে ইহা দিবে ( সোরি )।

জাহাজ-দোলানি হেতু (Sea-Sickness) "সি-সিক্‌নেস" নামক যে বমন হইতে থাকে, তাহা ডেকের উপর উঠিয়া **শীতল বাতাস সেবনে বারণ** হইয়া যায়।

**মূর্চ্ছাদি** (Faintings) :—ভয়ানক মূর্চ্ছা এবং পাকস্থলী স্থানে উহা ডুবিয়া যাইবার ন্যায় শূন্য বোধ।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—অন্ত্র-সমূহের এবং রেক্‌টামের প্যারালিসিসের ন্যায় অবস্থা; মলদ্বারের আক্ষেপ; বহু বৎসরের প্রল্যাপ্‌সাস ( এনাই ); এনাসে হার্পিস নামক রোগ।

**উদরাময়** (Diarrhœa) :—মল হরিদ্রাভ, কিংবা সবুজের আভাযুক্ত, আমময় অথবা জলবৎ।

**রিনাল কলিক** (Renal Colic) :—ইউরেটার প্রদেশ বরাবর ভয়ানক বেদনা, বিশেষতঃ বামদিকে ( বার্বেরিস ), তৎসহ ভয়ানক বিবমিষা ও বমন।

**প্যাল্‌পিটেশন** (Palpitation) :—বামদিকে শয়নে, ভয়ানক প্যাল্‌পিটেশন, কিন্তু দক্ষিণ পার্শ্বে শুইলে উহা উপশম হইয়া যায়।

**নাড়ী** (Pulse) :—পূর্ণ ও বেগবতী ; ক্ষুদ্র, ইণ্টারমিটেণ্ট ; অতীব মৃদু ও দুর্ব্বল ; অসম, অথবা প্রায় বিলুপ্ত।

**সম্বন্ধাবলী** (Relations) :—তাম্রকূট সেবনে হিক্কার জন্য—ইগ্নে ; তাম্রকুটের দন্তরোগে—ক্লেমাটিস এবং প্ল্যাটিনাম।

দক্ষিণ মুখমণ্ডলের নিউর‍্যাল্‌জিয়া বেদনা ইত্যাদি তাম্রকূট-রোগে—সিপিয়া।

অত্যধিক তাম্রকূট সেবনে আক্ষেপ ও ধ্বজভঙ্গ হইলে—লাইকো।

অত্যধিক তাম্রকূট সেবনে মাথাঘোরা, অক্সিপিটাল শিরঃপীড়া—জেল্‌স।

**উপশম** (Amelioration) :—গাত্রাবরণ ফেলিয়া দিলে এবং খোলা বাতাসে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত, ১০০০ সহস্র।

---

# ট্যারাক্সেকাম। Taraxacum.

উক্ত নামধেয় সমস্ত সরস গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**শিরঃপীড়া** (Headache) :—দূষিত পাকস্থলী এবং দূষিত পিত্ত জনিত।

**জিহ্বা** (Tongue) :—মানচিত্রবৎ (Mapped) ( ন্যাকে, মার্ক, ন্যাট্রা-মি ); অর্থাৎ সাদাভ জিহ্বায় এক এক স্থল হইতে, কতকটা ছোট ছিল্‌কা উঠিয়া যাওয়াতে মানচিত্রের ন্যায় দেখায়।

**জণ্ডিস** (Jaundice) :—যকৃতের বিবৃদ্ধি এবং কাঠিন্য সহ কামল বা ন্যাবা ; তৎসহ মানচিত্রাঙ্কিত জিহ্বাও থাকে।

**দুর্ব্বলতাদি** (Weakness) :—টাইফয়েড জ্বর, বিলিয়াস জ্বর ইত্যাদির শেষভাগে আরোগ্য অবস্থায় পদার্পণ করিলে শরীর দুর্ব্বল হয়, রাত্রিতে বহুল ঘর্ম্ম দেখা যায় এবং ক্ষুধাদি থাকে না।

**টাইফয়েড জ্বরে** (Typhoid Fever) :—শাখাদিগের (Limbs) অস্থিরতা ( হ্রাস, জিঙ্ক )।

**সম্বন্ধাবলী** (Relations) :—পাকস্থলী এবং পিত্তজনিত লক্ষণাদিতে ইহা—ব্রাই, চেলিডো, হাইড্রাস্টিস, নাক্স, ইত্যাদি ঔষধের সমতুল্য।

**বৃদ্ধি** (Aggravation) :—উপবেশনাবস্থায়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# ট্যারেণ্টুলা। Tarentula.

সমস্ত প্রাণীটী দ্বারা এই ঔষধ প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—স্পানিস্ ট্যারেণ্টুলা।

ইহা একজাতীয় মাকড়সার বিষ; ইহাতে অত্যন্ত স্নায়বীয় লক্ষণ লক্ষিত হয়।

**জরায়ু, ওভেরী এবং অন্যান্য স্ত্রী-জননেন্দ্রিয়-চয়** (Female Organs) ইহাদের **কঞ্জেচ্‌শন্** অথবা স্পর্শাসহিষ্ণুতা, হিষ্টিরিয়াবৎ অবস্থাচয়; স্পাইনাল কর্ডের বেদনা সহ স্পর্শাসহিষ্ণুতা; অতীব সঙ্গমেচ্ছা কিংবা জননেন্দ্রিয়ের চুলকানি বর্ত্তমান থাকিলে ট্যারেণ্টুলা দ্বারা ফল পাইবে।

অত্যন্ত অস্থিরতা; সঙ্গীত-বাদ্যাদি বিষয়ে নিতান্ত উত্তেজনা; ঐ বিষয়েই সর্ব্বদা তাহার হস্ত লিপ্ত আছে;

**কোরিয়াযুক্ত অবস্থাচয়** (Choreic States) :—পূর্ব্ববর্ণিত (Nervous) নার্ভাস লক্ষণচয় হইতে কোরিয়া রোগ এবং হস্ত পদাদির নৃত্য এবং মোচ্‌ড়ান (Twisting) জন্মিতে পারে।

**হিষ্টিরিয়া** (Hysteria) :—চীৎকার করা সহিত হিষ্টেরো-এপিলেপ্‌সি। হিষ্টিরিয়ার সহিত হস্ত পদাদির অবিরত সঞ্চালন। কখন কখন নিম্ফোম্যানিয়া। হস্তপদাদির কম্পন; প্রায়ই হৃদ্‌জনিত গোলযোগ সহ ঘটিয়া থাকে।

স্পাইনাল কর্ডের বহু স্থানে কাঠিন্য; তাহাতে হস্তাদির কম্পন বর্দ্ধন। অনিদ্রা; ইণ্টারমিটেণ্ট জ্বর সহ কম্‌ভাল্‌শন।

**ক্রাষ্টা ল্যাক্টিয়া** (Crusta Lactia) :—ফুস্কুড়ী সহ মাথায় অত্যন্ত জ্বালা হয়। অনিদ্রা।

**অস্থিরতা** (Restlessness) :—কোন অবস্থাতেই স্থির থাকিতে পারে না; হাঁটিবার সময়েও অস্থিরতা।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# ট্যারেণ্টুলা কিউবেন্‌সিস। Tulaarent. C.

ইহা জিয়ন্ত কিউবান্ মাকড়সা।

**প্রস্তুত-প্রকরণ** (Preparation) :—ইহাকে একটী বোতলে পুরিয়া উত্তেজিত করিতে হয়; পরে এল্‌কোহলে ভিজাইয়া রাখিলে ইহার টিংচার প্রস্তুত হয়। এই মাকড়সার গাত্রে বহুল লোম থাকে।

**ম্যালিগ্‌ন্যাণ্ট পূঁযযুক্ত পীড়াদি** (Mallignant Suppurative Diseases) :—দুষ্ট ফোটকাদি, **কার্ব্বাঙ্কেল**, য্যাব্‌সেস, **আঙ্গুল-হাড়া**, নানাজাতীয় স্ফীতি ইত্যাদিতে **নীলাভবর্ণ** এবং **অত্যন্ত জ্বালাযুক্ত বেদনা** থাকিলে—টারেণ্টুলা-কিউবেন্‌সিস দ্বারা অত্যুৎকৃষ্ট কার্য্য পাইবে ( আর্স, এন্থ্রাসিনাম )।

**রোগি-তত্ত্ব** :—এক ব্যক্তির **আঙ্গুল-হাড়া** হইয়াছিল; ভয়ানক বেদনায় কদাচ রাত্রিতে তাহার নিদ্রা হইত না; ট্যারেণ্টুলা-কিউবেন্‌সিস প্রয়োগে—তাহার নিদ্রা এবং অন্যান্য উপসর্গচয় কমিয়া সুস্থাবস্থা প্রাপ্ত হইল।

ইহা যে একটী উৎকৃষ্ট ঔষধ কালে হইবে তাহার আর সন্দেহ নাই।

**বৃদ্ধি** (Aggravation) :—স্পর্শে, চলিয়া বেড়াইলে, গোলযোগে।

**উপশম** (Amelioration) :—খোলা বাতাসে, গাত্র ঝাড়ে; হাত বুলাইলে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

# টেলুরিয়াম। Tellurium.

ইহা ধাতু ঘটিত ঔষধ।

**রোগাধিকার** (Therapeutics) এতদ্দ্বারা বহুদিনের **কাণ-পাকা** রোগী আরোগ্য লাভ করিয়াছে। ইহার নিম্নশক্তি এতাদৃশ রোগীতে ফলপ্রদ দেখা যায়। উচ্চ শক্তিতে কোন কায পাওয়া যায় নাই।

**কর্ণ** (Ears) :—কর্ণের মধ্যে চুলকান, জ্বালা, স্ফীতি, বেদনা, দপ্‌দপানি ইত্যাদি এবং তাহা হইতে **বহু পরিমাণ জলবৎ আঁইশ্‌টে গন্ধযুক্ত পুঁয** নির্গত হইতে থাকে; কর্ণের প্রদাহ এবং উহা দেখিতে নীলাভ-রক্তবর্ণ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ শক্তি।

# টেরিবিন্থিনা। Terebinthina.

আমাদের দেশীয় তার্পিন নামক তৈল।

**কিড্‌নি এবং ব্ল্যাডার আদি মূত্রযন্ত্রচয়** (Urinary Organs) :—বার্বেরিসের ন্যায় ইহাতে এই দুই যন্ত্রের পীড়া সহ পৃষ্ঠদেশে বেদনা দেখা যায়; কিন্তু মূত্র সহ যন্ত্রণা ও মূত্রে রক্ত—**বার্বেরিস্‌** অপেক্ষা ইহাতে অধিকতর লক্ষিত হয়।

মূত্র সহ জ্বালা যন্ত্রণা ইত্যাদিতে ইহা—**ক্যান্থারিস্‌** অথবা ক্যানাবিস্‌-স্যাটাইভার অনেকটা নিকটবর্ত্তী।

**মন্তব্য** ঃ—কথিত চারিটী ঔষধই **ঘ্যাল্‌বুমিনারিয়া** নামক রোগের প্রথম অবস্থায় উৎকৃষ্ট ফলপ্রদ; কিন্তু তন্মধ্যে **টেরিবিন্থ** সর্ব্বাপেক্ষা অগ্রগণ্য।

এই সমস্ত বিষয়ে **মার্ক-কর**ও অতি উৎকৃষ্ট ঔষধ; কিন্তু রোগের কিছুদিন গতে মার্ক-কর প্রয়োগ হইলে ভাল কার্য্য পাওয়া যায়।

**মূত্র** (Urine) :—রক্তময় ; তৎসহ ব্লাডারে ক্ষতবৎ বোধ হওয়া (ক্যান্থ)। মূত্র ত্যাগকালে কষ্ট ও যন্ত্রণা ; অসাড়ে মূত্র ত্যাগ ; ইউরেথ্রার প্রদাহ, তৎসহ কষ্টকর লিঙ্গোচ্ছাস ( ক্যান্থ ) ; **মূত্র ত্যাগকালে জ্বালা** , অমুৎপাদিত মূত্র ; বহুল পরিমাণে গাঢ়বর্ণবিশিষ্ট অথবা কালবর্ণবিশিষ্ট বেদনাদায়ক।

**ওলাউঠা** রোগে প্রস্রাব না হইলে ইহার ৩য় কিংবা ৬ষ্ঠ শক্তি প্রয়োগে আমরা বিশেষ ফল পাইয়াছি।

শিশু-ওলাউঠায় **ক্যান্থারিস্** অপেক্ষা এতদ্দ্বারাই সুফল পাওয়া যায়।

সিস্টাইটিস (Cystites) ; ব্লাডারে জ্বালা, পুনঃ পুনঃ প্রস্রাবের উদ্বেগ—এই কয়েকটী ইহার প্রধান লক্ষণ।

**রক্তস্রাব** (Hæmorrhages) :—ইহা গলা দিয়া রক্ত উঠাতে, রক্ত প্রস্রাবে, টাইফয়েড ইত্যাদি জ্বরে এবং পাপিউরা-হিমোরেজিকাতে উৎকৃষ্ট ঔষধ। এতাদৃশ অনেক প্রকার রক্তস্রাবে আমরা এতদ্দ্বারা ফল পাইয়াছি।

**জিহ্বা** (Tongue) :—জিহ্বা মসৃণ, চকচকে, রক্তবর্ণ ; টাইফয়েড আদি জ্বরে এতাদৃশ জিহ্বা সহ **অত্যন্ত পেটফাঁপা** থাকিলে—এতদ্দ্বারা অত্যন্ত আশ্চর্য্য ফল লাভ করিবে ( পাইরোজেন )। জিহ্বা শুষ্ক, রক্তবর্ণ, জিহ্বাগ্রে জ্বালা ( এসিড-মিউ )। টাইফয়েড অবস্থার প্রথম ভাগে—রোগীর জিহ্বা রক্তবর্ণ, চকচকে ও মসৃণ দেখিলে অবশ্য **টেরিবিন্থ** দিবে।

**শোথ এবং জলোদরী** (Œdema & Ascites) :—এতৎসহ প্রস্রাব কাল, ধুম্রবর্ণ, বিশেষতঃ স্কার্লেটিনা ইত্যাদি রোগের পর ( ল্যাকে, এপিস, হেলেবোরাস, কল্‌চিকাম )।

**উদর** (Abdomen) :—**অত্যন্ত পেটফাঁপা** ( কল্‌চি )।

**উদরাময়** (Diarrhœa) :—**মল** জলবৎ, সবুজবর্ণবিশিষ্ট ও মিউকাস সংযুক্ত ; পুনঃ পুনঃ বহুল পরিমাণ, দুর্গন্ধযুক্ত রক্তময় মল ; মলদ্বারে জ্বালা।

N. B. :—মূর্চ্ছা এবং অবসন্নতায় আর্সেনিকের পর ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

**কৃমি** (Worm) :—মুখে দুর্গন্ধ ( সিনা, স্পাইজি ) ; শুষ্ক (Dry) খুস্‌খুসি কাশি ; মলদ্বারে চিট্‌মিট বা সর্ সর্ করা।

খুদে কৃমি, বড় কৃমি, টেপওয়ার্ম্মের খণ্ড নির্গমন ইত্যাদিতে ইহা বিশেষ উপকারী।

**রোগি-তত্ত্ব** :—পাবনার পুলিশ অফিসের হেড্ কেরাণী প্যারীমোহন বাবুর **খুদে-কৃমির** অত্যন্ত উৎপাত ছিল ; তাঁহাকে ৬ষ্ঠ শক্তির টেরিবিন্থিনা দিবসে দুইবার করিয়া খাইতে দিয়া আমরা উৎকৃষ্ট ফল পাইয়াছি।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা এলুমেন, আর্ণি, আর্স, ক্যান্থ, ল্যাকে ও নাইট্রিক-এসিডের সদৃশ ঔষধ।

( ইহাকে কেহ কেহ ম্যালেরিয়া এবং আফ্রিকা দেশস্থ জ্বরের প্রতিষেধক ঔষধ বলিয়া থাকেন )।

(Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# থেরিডিয়ন। Theridion.

ইহা একজাতীয় কালবর্ণের মাকড়সা বিশেষ হইতে প্রস্তুত হয়।

**সময়** (Time) :—অতি শীঘ্র শীঘ্র (Hastily) চলিয়া যাওয়া বোধ হয়।

( সময় ধীরে গত হওয়া বোধ—আর্জেণ্টা-নাইট্রা, ক্যানা-ইণ্ডি, নাক্স-ম )।

**মাথাঘোরা** (Vertigo) :—চক্ষু মুদ্রিত করিলে ( ল্যাকে, থুজা )।

( চক্ষু উন্মীলিত করিলে মাথাঘোরা—ট্যাবেকাম )।

( ঊর্দ্ধদিকে চাহিলে মাথাঘোরা—পাল্‌স, সাইলি )।

কোন গোলযোগে, এমন কি সামান্য গোলযোগেও মাথাঘোরা।

স্ত্রীলোকদের সি-সিক্‌নেসে (Sea-Sickness) ইহা উপকারী।

**বিবমিষা** ( Nausea ) :—সামান্য নড়াচড়ায়, বিশেষতঃ চক্ষু মুদ্রিত করিলে ; দ্রুতবেগে গাড়ী চলিলে।

**শিরঃপীড়া** (Headache) :—ভয়ানক এবং মস্তিকের (Deep) গভীর স্থানে স্থিত ; সামান্য নড়াচড়াতে বৃদ্ধি।

**শব্দ** (Sound) :—প্রত্যেক প্রকার শব্দ, যেন অভ্যন্তর প্রদেশ দিয়া প্রবেশ করে এবং তাহাতে মাথাঘোরা ও বিবমিষা।

**দন্তবেদনা** (Toothache) :—প্রত্যেক তীক্ষ্ণ শব্দ যেন দাঁতের অভ্য-

স্তর প্রদেশ ভেদ করিয়া যায় ;বালুকা ইত্যাদি ঘর্ষণ শব্দে দন্তের মধ্যে যেন ঝিন্ ঝিন্ করিয়া উঠে।

**নাসিকার সর্দ্দি** (Nasal Catarrh) :—প্রাচীন সর্দ্দি ; উহা গাঢ়, হরিদ্রাবর্ণ, সবুজবর্ণ, দুর্গন্ধযুক্ত ( পালস, থুজা )।

**বক্ষঃস্থল** (Breast) :—বক্ষঃস্থলের নীচে হইতে গ্রীবা পর্য্যন্ত চিড়িক্-মারা বেদনা ( এনিসাম, মার্টাস, পিক্স, সাল্ফ )।

**মেরুদণ্ড** (Spine) :—চেয়ারে পৃষ্ঠদেশ ঠেসিয়া উপবেশন করে না কারণ তাহার চাপে মেরুদণ্ডে লাগিবে, সেই ভয়ে এক পার্শ্বে ঠেসিয়া বসে ( চিনিন-সাল্ফ ) ; সামান্য শব্দে কিংবা মেজেতে পায়ের ঝাঁকি লাগা হেতু বেদনা বৃদ্ধি পায়।

**অস্থি** (Bones) :—রিকেট রোগ, কেরিজ, নিক্রোসিস ইত্যাদি রোগের অতি প্রারম্ভে **থেরিডিয়ন্** প্রদান করিলে, অনেক সময়ে বাঞ্ছিত ফল লাভ হয়। সমস্ত শরীরের অস্থিতে এত বেদনা, যেন উহারা ভগ্ন হইয়াছে।

**স্ক্রফুলা ধাতুর রোগীরও** ইহা একটি উৎকৃষ্ট ঔষধ।

**যক্ষ্মারোগের প্রথম** অবস্থায় এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা ক্যাল্কেরিয়া এবং লাইকোপো-ডিয়ামের পরে সুন্দর কার্য্যকরী।

**শক্তি**( Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শত।

# থ্ল্যাস্পাই-বারসা প্যাষ্টোরিস।

# Thlaspi-Bursa-Pastoris.

## ইহার সরস পুষ্পযুক্ত গাছ হইতে টিংচার প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—বারসা-প্যাষ্টোরিস।

**রিনাল কলিক** (Renal Colic) :—কিড্নি হইতে গ্রাভেল্ (Pass) পাস হইতে যে উৎকট যন্ত্রণা হয় তাহা বর্ণনাতীত ; এই অবস্থায় ভয়ানক

অস্থিরতা ও ঘর্ম্ম হইতে থাকে, বমনও হয়। আমরা এই ঔষধের **মাদার টিংচার** বেদনার প্রাখর্য্য অনুসারে অর্দ্ধঘণ্টা, এক ঘণ্টা, কিংবা দেড় ঘণ্টা অন্তর ব্যবহার করিয়া যাদৃশ উৎকৃষ্ট ফল পাইয়াছি, তাহা অতি সন্তোষদায়ক। এতাদৃশ অনেক রোগী আমাদের হস্তে শান্তিলাভ করিয়াছে।

রিণাল কলিকের রোগী পাইলে—আমরা অগ্রে এই ঔষধ ব্যবহার না করিয়া অন্য কোন ঔষধ ব্যবহার করি না।

ইহার মাদার এক ফোঁটায় কিংবা দুই ফোঁটায়, একমাত্রা করিয়া দিয়া থাকি। **ইহার মাদার অতি দুর্গন্ধময়।**

**বিলিয়ারি** (Billiary Colic) (পিত্ত) **কলিকেও** :—এতদ্দারা আমরা উৎকৃষ্ট ফল পাইয়াছি ( কার্ডুয়াস-মেরি )।

**রক্তস্রাব** (Hæmorrhages) :—শরীরের প্রত্যেক স্থান হইতে রক্তস্রাব, উহা কাল, ঢেলাপানা।

**জরায়ু হইতে রক্তস্রাব** (Uterine Hæmorrhages) :—আক্ষেপ, শূলজনক বেদনা সহ; ক্লোরোসিস রোগে; গর্ভস্রাবে; প্রসব-বেদনায় এবং অকাল প্রসবে; প্রৌঢ়াবস্থায়; জরায়ুর ক্যান্সার ইত্যাদি রোগেও ( ফস, অষ্টিলেগো ) ইহা ফলপ্রদ।

**ঋতুস্রাব** (Menstruation) :—অপূর্ণকালে, বহুল পরিমাণে, বহুকাল স্থায়ী ( এমন কি সপ্তাহ, দুই সপ্তাহ পর্য্যন্ত ); ঋতুস্রাবের প্রারম্ভে, সামান্য দাগ লাগে; দ্বিতীয় দিনে জরায়ুর বেদনা, বমন, বহুল পরিমাণে রক্তস্রাব এবং তৎসহ বড় বড় চাপ সমস্ত থাকে; পর্য্যায়ক্রমে প্রতি দ্বিতীয় সাময়িক স্রাবের আধিক্য হইয়া থাকে। জরায়ুর শিথিলতা হেতু ঋতুস্রাবের গৌণ; এক ঋতুস্রাব শেষ হইতে না হইতে, অন্য ঋতুস্রাব আসিয়া উপস্থিত হয়।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—রক্তময়, কাল, দুর্গন্ধযুক্ত; ঋতুস্রাবের কিছুদিন পূর্ব্বে বা পরে উহা দেখা দেয়।

**সম্বন্ধাবলী** (Relations) :—ইহা সিনাপিস, থেলিয়াম, ভাইবারনাম, ট্রিলিয়াম, অষ্টিলেগো ইত্যাদি ঔষধের সদৃশ।

**শক্তি** (Potency)—Q মাদার, ১ম, ৩০শ।

# থুজা। Thuja-Occidentalis.

উক্ত নামধেয় গাছের সরস পল্লব হইতে টিংচার প্রস্তুত হয়।

**উপযোগিতা** (Suitability):—জলঠুষা শরীর, লিম্ফ্যাটিক ধাতু, মাংসল দেহ, কাল বর্ণ, কৃষ্ণ কেশ, অসুস্থ চর্ম্ম ইত্যাদিতে ইহা উপযুক্ত ঔষধ।

**এণ্টি-সাইকোটিক** (Anti-Sycotic):—**মার্কিউরিয়াস** যেমন **উপদংশ নাশক, সাল্‌ফার** যেমন **সোরা ধর্ম্ম-নাশক,** থুজা তেমনি **সাইকোটিক** ধর্ম্ম নষ্ট করিয়া থাকে।

মহাত্মা **হানিম্যান্** শরীরের উপরোক্ত তিনটী দুষ্ট-ধর্ম্মের বিষয় অতি দৃঢ়তার সহিত লিপিবদ্ধ করিয়াছেন। শরীরের ঐ সমস্ত দুষ্ট-ধর্ম্ম বর্ত্তমান থাকিলে, অতি সুনির্ব্বাচিত ঔষধও আরোগ্য-সাধন করিতে সক্ষম হয় না দেখা গিয়াছে; সেইজন্য এতাদৃশ স্থলে তিনি সোরা জন্য **সাল্‌ফার,** উপদংশ জন্য **মার্কিউরিয়াস** এবং সাইকোসিস জন্য **থুজা** প্রয়োগ করিতে উপদেশ দিয়াছেন।

**মন্তব্য**:—উহারা নিজ নিজ অধিকারস্থ শারীরিক দুষ্ট-ধর্ম্ম সংশোধন করিয়া স্বয়ংই রোগ আরোগ্য করিতে সক্ষম হইয়া থাকে; কিংবা তাহা না করিতে পারিলে, সুনির্ব্বাচিত ঔষধ প্রয়োগে যে, আরোগ্য লাভ হইবে, ইহারা তাহার পন্থা সুপ্রশস্ত ও পরিষ্কৃত করিয়া দেয়।

সাইকোসিস নামক শারীরিক দুষ্ট-ধর্ম্ম **গণোরিয়া** আক্রান্ত শরীরে বিশেষতঃ, গণোরিয়া প্রকৃত আরোগ্য না হইয়া শরীরে **লুপ্ত** হইয়া থাকিলে, তাহা হইতে **সাইকোসিস দোষের** উৎপত্তি হইয়া থাকে এবং সেই দোষ হইতে নানাপ্রকারের **আঁচ্‌লি** (Warts) **কণ্ডাইলোমেটা** ইত্যাদি রোগ জন্মে;" তখন থুজা ব্যতীত অন্য কোন প্রকৃত ঔষধ তাহাদের সংশোধক নাই বলিলেই হয়। **থুজাই** তাহাদের (Chief) সর্ব্বপ্রধান আরোগ্যকারী।

**রোগি-তত্ত্ব**:—(১) একটী লোকের মূত্র ধারণের ক্ষমতা ছিল না। অনেক ঔষধ প্রয়োগেও তাহার ঐ রোগ কিছুমাত্র উপশম হইল না; কিন্তু দৈবে তাহার হাতে বহু অসংখ্য **আঁচ্‌লি** দেখিয়া তাহাকে **থুজা** প্রদান করা

গেল ; তদ্দ্বারা ঐ মূত্র-রোগ অতি সত্বর আরোগ্য লাভ করিল ; তৎপরে তাহার হস্তস্থিত ঐ আঁচ্লিও ধীরে ধীরে আরোগ্য হইয়া গেল।

( ২ ) শিকদার বাগানে * * মুখুর্য্যা মহাশয়ের যুবক পুত্রের হস্তের তালুতে কয়েকটী **কাঠ আঁচ্লি** হইয়াছিল, থুজা প্রয়োগে তাহা আরোগ্য হইয়া যায়।

N. B. :—এস্থলে বলা আবশ্যক, সাইকোসিস্ না থাকিলে **থুজা** যে কার্য্যকারী হইবে না এমন নহে ; সাইকোসিস্ ধর্ম্ম না থাকিলেও ইহার লক্ষণানুসারে অন্যান্য রোগেও ইহা ফলপ্রদ।

(এইস্থলে ইহাও বলা আবশ্যক যে, **সাল্‌ফার** যে, কেবল মাত্র একটী এন্টি-সোরিক্ ঔষধ তাহা নহে ; **সাল্‌ফার** ব্যতীত অন্যান্য এন্টি-সোরিক্ও আছে ; সেইরূপ **মার্কিউরি** ব্যতীত অন্যান্য অনেক ঔষধও উপদংশ রোগনাশক আছে )।

**গোবীজে টিকা** (Vaccination):—দেওয়া হেতু **উদরাময়,** নানাবিধ **চর্ম্মরোগ,** জ্বর ইত্যাদি অনেক উপসর্গ পীড়া হইতে দেখা যায় ; তাহাতে **থুজা** উৎকৃষ্ট কার্য্যকারী ( সাইলিসিয়া, এন্টি টার্ট )।

**গণোরিয়া** (Gonorrhœa) :—অবৈধ চিকিৎসা দ্বারা গণোরিয়ার পূঁয বিলুপ্ত হইয়া গেলে এবং তজ্জন্য কুঁচকাদিতে উহা উৎকৃষ্ট ঔষধ ( মেডোরিণা )। **গণোরিয়া বসিয়া যাওয়া** এবং তদ্ধেতু সন্ধিস্থানে বাতের পীড়া ; প্যারোটাইটিস্ ; সাইকোসিস্ নামক দুষ্ট শারীরিক ধর্ম্ম এবং অন্যান্য শারীরিক উপসর্গাদি ও পীড়াচয়ে থুজা উৎকৃষ্ট ঔষধ।

**স্থায়ী মানসিক লক্ষণচয়** (Mental—Symptoms):—মনে হয় যেন, কোন অপরিচিত ব্যাক্তি তাহার পার্শ্বে আছে; যেন, আত্মা এবং শরীর পৃথক্ হইয়া রহিয়াছে। পেটের মধ্যে যেন কোন জীবিত প্রাণী রহিয়াছে ও নড়াচড়া করিতেছে। মনে ধারণা এই যে, সে যেন কোন উচ্চতর শক্তিকে আশ্রয় করিয়া রহিয়াছে। মানসিক বিকলতাযুক্ত স্ত্রীলোক, সে কাহাকেও নিকটে যাইতে দেয় না, কিংবা স্পর্শ করিতে দেয় না। পেটের ভিতরে ভ্রূণের ন্যায় পদার্থচয় নড়িয়া চড়িয়া বেড়ানবৎ বোধ ( ক্রোকাস্, নাক্স্-ম, সাল্ফ )।

**মাথাঘোরা** (Vertigo):—চক্ষু মুদিলেই ( ল্যাকে, থেরিডিয়ন্ )।

**শিরঃপীড়া** (Headache):—প্যারাইটাল্ (Parital) অস্থিতে যেন প্রেক্

বিদ্ধ হইতেছে ( কফিয়া, ইগ্নেশিয়া ) ; অথবা যেন একটী বর্তুলাকার বোতাম ঐ বেদনাযুক্ত ভাগে ঠাসিয়া ধরিয়াছে। অত্যধিক প্রতিক্রিয়া ; অতি উত্তপ্ত হওয়া ; চা খাওয়া ( সেলিনি ) ইত্যাদিতে শিরঃপীড়ার বৃদ্ধি। প্রাচীন উপদংশ কিংবা সাইকোসিস্ জনিত শিরঃপীড়া।

**কেশ** (Hairs):—রুক্ষ এবং উঠিয়া যাইতে থাকে ; ময়াময় অর্থাৎ খুঙ্কিগুলি সাদা।

**চক্ষু** (Eyes):—উপদংশ কিংবা সাইকোসিস্ হইতে ক্ষুদ্র শিশুদিগের অপ্থাল্মিয়া। অক্ষিপত্রে বড় বড় গ্র্যাণুলেশনচয়, দেখিতে আঁচলি, মাংসপিণ্ড কিংবা ফোস্কার ন্যায় দেখায়। চক্ষু আবৃত রাখিলে কিংবা গরম প্রয়োগে উপশম, —উদ্‌ঘাটিত রাখিলে বোধ করে যেন, শীতল বাতাস তদুপরি বহিতেছে। রাত্রিতে অক্ষিপত্র জুড়িয়া থাকে। উহার ধারগুলি শল্কাবৃত, উহাতে আঞ্জন্ এবং টার্সাল্ টিউমার ; অক্ষিপত্রে ছোট ছোট গোলার ন্যায় শক্ত (Cyst) সিষ্ট্ সকল।

N. B.:—ষ্ট্যাফিসেগ্রিয়া ইত্যাদি ঔষধে ইহার আংশিক উপকার দেয় বটে, কিন্তু থুজা দ্বারা উহাদের সম্পূর্ণ আরোগ্য হয়।

**কর্ণ** (Ears):—প্রাচীন কর্ণপ্রদাহ ; মাংসের ন্যায়, দুর্গন্ধবিশিষ্ট পূঁষ নির্গত ; গ্র্যাণুলেশনচয় ; কণ্ডাইলোমেটা ; নানাবিধ পলিপাস্ এবং উহা হইতে রক্তস্রাব।

**নাসিকা** (Nose):—নাসিকার ভিতর পলিপাস্ বা নানা ; হাম-বসন্তাদির পর প্রাচীন সর্দ্দি ; গাঢ় সবুজবর্ণের শ্লেষ্মা, রক্ত এবং পূঁষ নির্গমন ( পাল্স্ )।

**দন্ত** (Teeth):—দন্তগুলি উঠিবা মাত্র গোড়া খাইয়া যায়, কিন্তু শীর্ষভাগ অক্ষুণ্ণ থাকে ( মেজি )। ( শীর্ষভাগ খাইয়া গেলে—ষ্ট্যাফি )।

**র‍্যাণুলা** (Rannula):—জিহ্বাতে নীলাভ অথবা ভেরিকোজ্ ভেইনচয় অথবা মুখ মধ্যে র‍্যাণুলা ( এম্ব্রা )।

**দন্তবেদনা** (Tooth Ache):—নাক ঝাড়িতে দন্তের গর্ত্ত মধ্যে বেদনা, অথবা তাহার পার্শ্বে বেদনা ( ক্রিউবেক্স )। চা খাওয়া হেতু দন্ত-বেদনা।

**কষ্ট ও যন্ত্রণাদি** (Pains):—চলিয়া বেড়াইবার সময় কিংবা গাড়ীতে চড়িবার সময়, বাম ওভেরী প্রদেশে জ্বালাযুক্ত বেদনা ; তজ্জন্য বসিয়া কিংবা শুইয়া থাকিতে বাধ্য হয় ( ক্রোকাস্, আর্জিণ্টেম্ )। প্রত্যেক ঋতুর সময় বৃদ্ধি।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation):—রেক্টামের ভয়ানক বেদনা হেতু, কোঁথ দিতে দিতে থামিয়া যায়; মল আংশিকনির্গত হইয়া, বক্রী অংশ উপরে উঠিয়া পড়ে (স্যানিকিউ, সাইলি)।

**অর্শ** (Piles):—স্ফীত, বসিয়া থাকিতে ভয়ানক বেদনা।

**উদরাময়** (Diarrhœa):—অতি প্রাতে, বহুল বাতকর্ম সহ মল নির্গমন (এলো); পেটের মধ্যে ভয়ানক গল্‌গল্‌ শব্দ; আহারের পর, কাফি সেবনে, চর্ব্বি আদি যুক্ত খাদ্যে, **গোবীজের টীকা দেওয়ায়** পেঁয়াজ খাওয়া ইত্যাদি হেতু বৃদ্ধি।

**মলদ্বার** (Anus):—মলদ্বার কাটিয়া যাওয়া; উহা স্পর্শে অতীব বেদনা; উহার চতুর্দ্দিকে চেপ্‌টা আঁচিল কিংবা কষাণিযুক্ত কণ্ডাইলোমেটা দ্বারা আবৃত।

**ভেজাইনা** (Vagina) **বা যোনিপথে**:—এত স্পর্শাসহিষ্ণুতা, যে তাহাতে সঙ্গম করিতে অক্ষম হয় (প্ল্যাটি) (ভেজাইনার শুষ্কাবস্থা সহ—লাইকো, লাইসিন্‌, ন্যাট্রাম্‌)।

**চর্ম্ম** (Skin):—অপরিষ্কৃত দেখায়; কটা অথবা-সাদাবর্ণের দাগসকল স্থানে স্থানে দেখা যায়; আঁচ্‌লি বৃহৎ, বীচির ন্যায় ও বোঁটাযুক্ত (ষ্ট্যাফি)।

**মাংসপেশীচয়** (Muscles):—যেন অস্থি পর্য্যন্ত আঘাত প্রাপ্ত (কাইটো); যেন চাঁচিয়া উঠান হইয়াছে—(হ্রাস্‌)।

**মূত্র** (Urine):—মূত্রত্যাগের পর, ইউরেথ্রাতে পিট্‌ পিট্‌ অথবা চিট্‌ মিট্‌ করিতে থাকে; প্রস্রাব অন্তে ভয়ানক কর্ত্তনবৎ বেদনা (সার্স)।

**উরুদেশ** (Thigh):—হইতে শীত আরম্ভ।

* **ঘর্ম্ম** (Sweat):—শরীরের কেবল **অনাবৃত স্থানে** ঘর্ম্ম; অথবা সমস্ত শরীরে ঘর্ম্ম, কেবল মাত্র মস্তকে হয় না (সাইলিসিয়ার বিপরীত); নিদ্রার সময় ঘর্ম্ম, কিন্তু জাগরিত হইলে উহা থামিয়া যায় (স্যাম্বুকাসের বিপরীত); রাত্রিতে বহুল টক্‌ গন্ধযুক্ত ও দুর্গন্ধময় ঘর্ম্ম। জননেন্দ্রিয় স্থানে মধুবৎ মিঠা গন্ধ।

**অন্যে হৃদয়** (Peculiarity):—তাহার শরীর বিশেষতঃ, শাখাচয় যেন কাচ দ্বারা নির্ম্মিত এবং সহজেই উহা ভাঙ্গিয়া যাইবে। *

( হাঁটিবার সময় বোধ হয়, তাহার শাখা সমস্ত যেন কাষ্ঠ নির্ম্মিত। )

**দিক্** (Sides) :—বাম দিকের পীড়ানিচয়ে ফলপ্রদ।

**গর্ভস্রাব** (Abortion):—গর্ভের **তৃতীয়** মাসে, গর্ভস্রাবের সম্ভাবনা হইয়া উঠে; তৎসহ অগ্রে কয়েক দিন পর্য্যন্ত ধীরে ধীরে, অল্প অল্প রক্তস্রাব দেখা যায়; তৎপরে ক্রমে রক্তস্রাব উত্তরোত্তর বৃদ্ধি হইয়া বহুল পরিমাণে হইতে থাকে।

**স্বপ্ন** (Dreams):—নিদ্রায় মৃত ব্যক্তিকে স্বপ্ন দেখে।

**নখাচয়** (Nails):—কদাকৃতি, ক্ষণভঙ্গুর ( এন্টি—ক্রুড্ );

**সম্বন্ধাবলী** (Relations) :—মেডোরিণা, সাইলিসিয়া, স্যাবাইনা ইত্যাদি ঔষধের প্রতিপোষক।

ক্যানাবিস্ স্যাটাইভা, ক্যান্থ, কোপেইবা, ষ্টাকি ইত্যাদি ঔষধ ইহার সদৃশ। পুরুষাঙ্গের প্রিপিউসে আঁচিলের ন্যায় হইলে তাহাতে **সিনাবারিস্** অধিক-তর কার্য্যকারী।

N. B. :—মেডোরিণা, মার্ক, নাইট্রিক-এসিডের পর ইহা প্রয়োগে উৎকৃষ্ট ফল পাইবে।

**বৃদ্ধি** (Aggravations):—রাত্রিতে; বিছানার গরমে; শেষ রাত্রি ৩টায় এবং বেলা ৩টায়; ঠাণ্ডায়; স্যাঁৎসেঁতে বাতাসে; মাদকাদিতে।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০শত, ১০০০ সহস্র।

---

# ট্রিলিয়াম্-পেণ্ডুলাম্।

# TRILLIUM-PENDULUM.

উক্ত নামধেয় সরস বৃক্ষমূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**স্রাব** (Hæmorrhages) :—বহুল, চ্যাকৃটিত্ এবং প্যাসিভ্ জাতীয়; প্রায়ই **উজ্জ্বল রক্তবর্ণ**; নাসিকা, ফুস্ফুস, কিড্নি এবং জরায়ু হইতে ( ইপিকাক, মিলিফো )। স্রাবিত রক্ত সহজেই পচিয়া উঠে।

**এপিষ্টাক্সিস্** (Epistaxis) :—বহুল প্যাসিভ্ জাতীয় এবং

**হিমপ্‌টিসিস্** (Hymoptysis) :—যক্ষ্মা রোগের আরম্ভবস্থা ; তৎ-সহ রক্ত উঠা ; যক্ষ্মার সম্পূর্ণ প্রকাশাবস্থায়, বহুল পরিমাণ, পুঁযের ন্যায় গয়ের উঠা এবং তৎসহ কষ্টকর কাশি।

**দন্ত-কোটর** (Hollow of the Teeth) :—দাঁত উঠানের পর, তাহার কোটর হইতে রক্তস্রাব ( হেমামেলিস্, ক্রিয়োজোট )।

**ঋতুস্রাব** (Menstruation) :— প্রত্যেক দ্বি সপ্তাহে অর্থাৎ পক্ষে, বহুল রক্তস্রাব এবং উহা এক সপ্তাহ, কিম্বা দীর্ঘতর কাল স্থায়ী ( ক্যাল্ক-কল্ ) ; অতিরিক্ত পরিশ্রমের পর, কিংবা বহুক্ষণ গাড়ী ঘোড়ায় ভ্রমণে বৃদ্ধি। ভয়ানক রক্তস্রাব সহ মূর্চ্ছা .

**জরায়ু** (Uterus) **ও অন্যান্য লক্ষণচয়** :—বহুল পরিমাণ, **উজ্জ্বল রক্ত** সবেগে নির্গত ; সামান্য নড়াচড়াতেও রক্তস্রাব ( স্যাবাইনা) ; জরায়ু স্থানচ্যুত ; প্রৌঢ়াবস্থা ; প্রতিপক্ষে কালবর্ণের রক্তের চাপ সকল দেখা যায় ( থ্লাস্পাই, অষ্টিলেগো ) ; জরায়ু হইতে প্রৌঢ়াবস্থার রক্তস্রাব।

প্রতিপক্ষে রক্তস্রাব ; পিংশে বর্ণ ; মূর্চ্ছা ; ঝাপসা-দৃষ্টি ; প্যাল্‌পিটেশন্ ; কর্ণরোধ এবং কর্ণে ভোঁ ভোঁ শব্দ ( ফেরাম্ ) ; পাকস্থলী স্থানে শূন্য শূন্য বোধ।

**মনে হয়** ( Sensation ).—হিপ্-সন্ধিদ্বয় এবং সেক্রাম্, যেন টুকরা টুকরা হইয়া ছড়াইয়া পড়িয়াছে ; সেক্রো-ইলিয়াক্ সন্ধি যেন, পৃথক হইয়া পড়িয়াছে ; তাহাদিগকে বন্ধন জন্য ইচ্ছা করে, বোধ হয় যেন, পেলভিক্ প্রদেশের অস্থিনিচয় ভাঙ্গিয়া গিয়াছে ( ইস্কিউলাস্ ) ; এতৎসহ রক্তস্রাব।

N. B. :—উপরোক্ত লক্ষণচয় হইতে দেখিতেছি যে **জরায়ুর নানাবিধ রক্তস্রাবে** এবং অন্যান্য রক্তস্রাবে ইহা একটি উৎকৃষ্ট ঔষধ।

**সম্বন্ধাবলী** ( Relations) :—ঋতুস্রাব এবং অন্যান্য রক্তস্রাবে ইহা **ক্যাল্‌কেরিয়া-ফসের** প্রতিপোষক। চায়না, বেল্, কেলি-কার্ব্ব, মেলিলো, ল্যাকে, সিপি, সাল্ফ, থ্লাস্পাই, অষ্টিলেগো ইত্যাদি ঔষধ ইহার সদৃশ কার্য্যকারী।

**শক্তি** (Potency ):—২য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত, ৫০০শত )

# টুবার্‌কুলিনাম্‌-ব্যাসিলিনাম্‌।

# Tuberculinum-Bacilinum.

**প্রস্তুত-প্রকরণ** (Preperation) :—ইহা টুবার্‌কুলারযুক্ত ক্ষয়-কাশির ক্ষত স্থানের পুঁয হইতে ব্যাসিলাই সহিত প্রস্তুত হইয়া থাকে। ডাঃ Fincke **ফিঙ্কে** এবং **সোয়ান** Swan কর্ত্তৃক শক্তীকৃত ঔষধনিচয়,—যক্ষ্মাক্রান্ত ফুস্‌ফুসের ক্ষত হইতে প্রাপ্ত,—পূঁয কিংবা গায়ের হইতে প্রস্তুত হয়। ডাঃ হিদ্‌, Heath টুবারকেল্‌যুক্ত এবং ব্যাসিলাস্‌ টুবার্‌কিউ-লোসিস্‌ ( Bacillus Tuberculosis ) নামক অনুদেহীযুক্ত ফুস্‌ফুস্‌ দ্বারা তাঁহার শক্তীকৃত ঔষধ প্রস্তুত করিয়া থাকেন।

**সংজ্ঞা** —সেইজন্য ডাঃ ফিঙ্ক্‌ এবং সোয়ানকৃত ঔষধের নাম **টিউ-বার্কিউলিনাম** (Tuberculinum) এবং ডাক্তার হিদ্‌ কর্ত্তৃক প্রস্তুতী-কৃত ঔষধকে **ব্যাসিলিনাম্‌** (Bacilinum) সংজ্ঞাপ্রদান করা হইয়াছে।

এই দুই প্রকার ঔষধই ফলপ্রদ। জ্বরের কোন প্রকার বিশেষ লক্ষণ অবলম্বনে যে এই ঔষধ নিতান্ত কার্য্যকারী হইবে তাহা মনে করিও না। ইহা শারীরিক কতগুলি **দুষ্ট-ধর্ম্মের সংশোধন করিয়া** ফলপ্রদ হইয়া থাকে। নিম্নে ইহার সিদ্ধিপ্রদ লক্ষণগুলি প্রদত্ত হইল।

**উপযোগীতা** (Suitability ) :—যদি জানিতে পার যে, সেই বংশে কোন ব্যক্তির টুবারকুলার জনিত কোন প্রকার পীড়া হইয়াছিল এবং তোমার বংশের রোগী, যদি বিশেষ মনোযোগ সহ নির্ব্বাচিত ঔষধে উপশম প্রাপ্ত না হয়, কিংবা আরোগ্য লাভ না করে, তবে সেই স্থলে অনেক সময় টুবারকুলিনাম্‌ প্রয়োগ করিয়া আশ্চর্য্য ফল প্রাপ্ত হওয়া যায়।

লক্ষণগুলি প্রায়ই **পরিবর্ত্তনশীল** সহজেই সর্দ্দি লাগা স্বভাব, অতি সাবধানতা সত্বেও কোথায় যে কি প্রকারে সর্দ্দি লাগে তাহা বলিতে পারে না। শীঘ্র শীঘ্র জীর্ণ শীর্ণ হইয়া পড়া। ভাল ভাল দ্রব্য তৃপ্তির সহিত আহার করিতেছে, অথচ ক্রমেই শুষ্ক হইয়া যাইতেছে। ( এব্রোটেনাম্‌, ক্যাল্ক, কোনা, আইওড, স্যাট্রাম্‌)।

**মানসিক অবস্থা** ( Mental State ) :—ক্রুদ্ধ-চিত্ত, ব্যথিত হৃদয়, খিট্‌খিটে, মৌনী ; কিন্তু স্বাভাবিক অবস্থায় (Gentle ) মিষ্ট স্বভাব। পীড়াতে কতকটা উন্মাদ অবস্থার সীমাতে পদার্পণ করে।

গৃহের প্রত্যেক পদার্থই যেন, তাহার নিকট অপরিচিত বলিয়া বোধ হয় ; যেন সে কোন অপরিচিত স্থানে আছে।

**মস্তিষ্ক** (Cerebellum) **ও শিরঃপীড়া** (Headache) :—টুবারকুলার জনিত প্রাচীন প্রখর শিরঃপীড়া ; ঐ বেদনা দক্ষিণ অক্ষির উপর হইতে অক্সিপাট পর্য্যন্ত ধাবিত হয়, অথবা যেন লৌহ পত্র দ্বারা মস্তকটি বেড় বান্ধার ন্যায় রহিয়াছে ( এনাকা ; ক্যাক্‌টাস্ )।

N. B :—স্কুলের বালিকাদের শিরঃপীড়ায় ইহা একটি উৎকৃষ্ট ঔষধ।

মেনিঞ্জাইটিস্ রোগে (Effusion) এফিউশন্ অর্থাৎ জল সঞ্চয় হইবার সম্ভাবনা ; রাত্রিতে নানা প্রকার বিভীষিকা দর্শন অর্থাৎ ডিলিউশন্(Diliusion)।

ভয় পাইয়া, নিদ্রা হইতে জাগরিত: হইয়া চীৎকার করিয়া উঠা ; এতাদৃশ অবস্থাচয়ে—এপিস্, হেলেবারাস্, সাল্‌ফার ইত্যাদি ঔষধ দ্বারা কোন ফল না পাইলে, **টুবারকুলিনাম্** দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

**রোগিতত্ত্ব** :—আমরা মুর্শিদাবাদের কোন উচ্চ বংশীয় সূতিকাগৃহস্থ শিশুর **টুবারকুলার মেনিঞ্জাইটিস্** পীড়ায় **টুবারকুলিনাম** ২০০শত শক্তির এক মাত্রা দ্বারা, আশ্চর্য্য ফল প্রাপ্ত হইয়াছিলাম।

**স্ফোটক** (Boils ) :—নাসিকার উপরে, অতি বেদনাযুক্ত ক্ষুদ্র ক্ষুদ্র স্ফোটকচয় ক্রমান্বয়ে হয় ; তাহাদের পূঁয সবুজবর্ণ, দুর্গন্ধযুক্ত ( সিকেলি )।

**চুলে জটা-ধরা** ( Clustering ) :—বোরাক্স এবং সোরিণাম দ্বারা কোন ফল না পাইয়া, এই ঔষধে উৎকৃষ্ট স্থায়ী ফল লাভ হইয়াছে।

**উদরাময়** (Diarrhoea ) :—অতি প্রাতঃকালে হঠাৎ বাহ্যি পায়, তাহাতে এক মুহূর্ত্তও অপেক্ষা করিতে পারে না ( সাল্‌ফ )। উৎকৃষ্ট আহার সত্বেও, শরীর শীর্ণ হইয়া যাওয়া ( আইওড্, ন্যাট্রাম্ )। অল্প ময়লা রঙ্গের, ব্রাউন্ বর্ণযুক্ত, জলবৎ, দুর্গন্ধযুক্ত, সজোরে নির্গত ; অত্যন্ত দুর্ব্বলতা এবং বহুল নিশা ঘর্ম্ম।

**রজঃস্রাব** (Menstruation ) :—অতীব শীঘ্র শীঘ্র, অত্যন্ত বহুল

পরিমাণ অতি দীর্ঘকাল স্থায়ী। ( Menses) ঋতু গোণে আরম্ভ, তৎসহ ভয়ানক রজঃকষ্ট। টুবারকুলার্ বংশোদ্ভব।

**একজিমা** (Eczema) :—টুবারকেল্ জনিত ; প্রায় সমস্ত শরীরে ; ভয়ানক চুল্কানি, রাত্রিতে অথবা স্নানের পর বৃদ্ধি ; বহু পরিমাণে, সাদা শল্ক সমস্ত উঠিতে থাকে ; কর্ণ-পৃষ্ঠস্থ কেশযুক্ত স্থানচয়ে এবং চর্ম্মের বলি ইত্যাদি স্থাননিচয়ের মধ্যে, ক্ষতবৎ বেদনা যুক্ত একজিমা ; চর্ম্মে অগ্নিবৎ লাল চক্র রোগচয়।

N. B. :—সাধারণতঃ টুবারকুলনিচয় বাম ফুস্ফুসের শিরোভাগে সংস্থিত হয় ( কস্, সাল্ফ, থেরিডিয়ান )।

**রোগিতত্ত্ব** :—(:) একটী যুবতী বালিকার **ঋতুস্রাব বন্ধ** হইয়া যায় ; তস্যার টন্সিল্দ্বয়ের বিবৃদ্ধি, শ্রান্তি এবং দুর্ব্বলতার ক্রমে অধিক্য, বর্ণ পিংশে, শ্বাস প্রশ্বাসের খর্ব্বতা ছিল। তাহাকে **পাল্সেটিলা** প্রদান করাতে দুইবার মাত্র ঋতু হইয়া আর হইল না। পরে অন্যান্য ঔষধেও কোন ফল দেখা গেল না। অবশেষে তস্যাকে **টুবারকুলিনাম্** ১ m দেওয়াতে অতি সত্বর তস্যার ঋতুস্রাব স্বাভাবিক অবস্থা প্রাপ্ত হইল ও তৎসঙ্গে অন্যান্য উপসর্গও চলিয়া গেল। তস্যার স্বাস্থ্যও ক্রমে উৎকৃষ্ট হইয়া উঠিল।

N. B. :—এস্থানে প্রকাশ থাকা উচিত যে,কয়েক বৎসর হইল তস্যার জ্যেষ্ঠা সহোদরার মৃত্যু **ক্ষয়-কাশিতে** (Phthysis) হইয়াছিল।

**মন্তব্য** :—এতদ্দেশে ৭।৮ টী **যুবতীর ক্ষয় কাশি** দেখিয়াছি। তস্যা-দিগের রোগের প্রথম অবস্থায় অল্প অল্প জ্বর এবং শ্বেত-প্রদর, তৎসহ চোখ, মুখ-জ্বালা ইত্যাদি ইতিহাস পাওয়া যায় ; তখন "রোগের অঙ্কুর অবস্থায় টুবারকুলচয় জরায়ু মধ্যে এই সমস্ত রোগিণীতে জন্মিয়াছিল, ক্রমে উহা ফুস্ফুস ও অন্যান্য যন্ত্র আক্রমণ করিয়া প্রকৃত ক্ষয় কাশির মূর্ত্তিতে পরিণত হইল" আমার এই বিশ্বাস! রোগের এই অঙ্কুরে টুবারকুলিনামের উচ্চ শক্তি ( ১ m কিংবা ২০০ শক্তি ) একমাত্রা প্রদান করিলে বোধ হয়, রোগিণী ফুস্ফুসের এই ক্ষয়-কাশি হইতে মুক্তিলাভ করিতে পারিত।

শ্বেতপ্রদর এবং অল্প অল্প জ্বরযুক্ত রোগিণীতে, যদি পারিবারিক ক্ষয়-কাশির

ইতিহাস পাও, কিংবা রোগিণী কোন ক্ষয়-কাশির রোগীর শুশ্রূষা করিয়াছে জানিতে পায়, তবে টুবারকুলিনামের প্রতি বিশেষ লক্ষ্য রাখিবে।

**রোগি-তত্ত্ব ঃ—(১)** বাবু প্রিয়নাথ মুখোপাধ্যায়ের কন্যার শ্বেতপ্রদর, অল্প অল্প জ্বর এবং যক্ষ্মারোগীর শুশ্রূষা করা ইত্যাদি বিবরণ শুনিলাম; ক্রমে কথিত অবস্থাচয় ফুস্‌ফুসের যক্ষ্মা-রোগে পরিণত হইলে আমি ঐ রোগিণীকে দেখিয়াছিলাম এবং তন্তাকে টুবারকুলিনাম ২০০ শক্তি প্রয়োগে বিশেষ ফল পাইয়াছিলাম।

N. B. :—যুবতী স্ত্রীলোকদিগের শ্বেতপ্রদর সহ জ্বর দেখিলে, অতি সাবধানতা সহ রোগের অবস্থা জিজ্ঞাসা ও পর্য্যবেক্ষণ করিবে।

**(২) হাইড্রোকেফেলাস** (Hydrocephalaus) :—৭ মাস বয়স্ক একটী শিশু। দেখা গেল তাহার ক্ষুদ্র দেহের উপর একটী প্রকাণ্ড মুণ্ড রহিয়াছে; চক্ষু দুইটী কোটর হইতে ঠেলিয়া বাহির হইয়াছে এবং উর্দ্ধ-দিক্‌পানে উহার তারাটি উল্‌টিয়া রহিয়াছে এবং উহা সামান্য মাত্র এ পাশ হইতে ওপাশে সঞ্চালিত হইতে পারে। শিশুর দৃশ্য বুদ্ধিহীন জড়-ভরতের ন্যায়। ফন্টানেলি পরীক্ষা করিয়া পাওয়া গেল না, কারণ মস্তকের অভ্যন্তর ভাগ এত **জল পরিপূর্ণ** হইয়াছিল যে, ঐ জল মস্তকের চর্ম্মের নিম্ন পর্য্যন্ত পরিপূর্ণ হইয়া, মস্তকটিকে তুল্‌তুলে এবং প্রকাণ্ড আকৃতিতে পরিণত করিয়াছিল; শিশুটী কিছুই চিনিতে বা বুঝিতে পারিত না। কেবল পড়িয়া থাকিয়া অবিরত কোঁকাইত বা গোঁগাইত। তাহাকে নাড়া চাড়া করিলে, কিংবা তাহার নিকট কোন শব্দ করিলে ঐ কোঁকান বৃদ্ধি পাইত। এলোপ্যাথ মহাশয়েরা ইহার মৃত্যু নিশ্চয় করিয়া কোন ঔষধই উহাকে দিলেন না।

অনুসন্ধানে জানা গেল, তাহার মাতার যে কয়েকটী ভগ্নি ছিল, তন্তারা সকলেই **টুবারকুলোসিস** নামক ক্ষয়রোগে মরিয়াছে, কেবল মাত্র তাহার মাতাই জীবিতা। এই ইতিহাসের উপর নির্ভর করিয়া তাহাকে 1 M শক্তির টুবারকুলিনাম একমাত্রা দেওয়া গেল। পরিমাণ দ্বারা পাঁচ মাস পরে জানা গেল যে, মস্তকের আয়তন শিশুর পূর্ব্বাপেক্ষা কিছু কম হইয়াছে। ইহার কতক দিন পরে তাহাকে আর একমাত্রা টুবারকুলিনাম, M শক্তি দেওয়া গেল; এই

রোগীর আরোগ্য যদিচ সম্ভাব্য নহে, তত্রাচ ইহার প্রয়োগে অনেকটা উপশম হইল।

(৩) **ক্ষয়কাশি** (Phthysis) :—একটী স্ত্রীলোকের ক্ষয়কাশি হইয়াছিল, চারি বৎসর এলোপ্যাথি চিকিৎসা চলিয়াছিল; প্রতি বৎসরই গ্রীষ্মকালে জল হাওয়া পরিবর্ত্তন জন্ত পর্ব্বতোপরি যাইয়া বাস করিত; ক্রমেই তস্থার অবস্থা শোচনীয় হইয়া উঠিল; অবশেষে ডাক্তার **ন্যাস** তস্থাকে M শক্তির সাল্‌ফার প্রদান করিয়া কিছুদিন পরে **টুবার্কুলিনাম** প্রদান করাতে, তস্থার অবস্থা এত চমৎকার উন্নতি লাভ করিল যে, স্বচক্ষে না দেখিলে বিশ্বাস হওয়া কঠিন। এই রোগিণীর বাম ফুসফুসে (Cavity) ক্যাভিটি জন্মিয়াছিল; এই ক্যাভিটি শুষ্ক হইয়া সা অনেক কাল ভাল আছে।

(৪) :—বয়স ৬০ বৎসর, তাহার কতকগুলি ভ্রাতা এবং ভগ্নী ক্ষয়কাশি হইয়া মরিয়াছে। এই ব্যক্তিরও প্রায় ২৫ বৎসর যাবৎ আক্ষেপযুক্ত কষ্টকর **কাশি** জন্মিয়াছে; কতকদিন হইল তাহার ইউরেথ্রাতে ষ্ট্রীকৃচার হওয়ায় উহাতে (Operation) শস্ত্র-ক্রিয়া করা হয়। ইহার কয়েক সপ্তাহ পরে তাহার শীত হইয়া (Ague) এগুর ন্যায় জ্বর হইয়াছিল। সে যে স্থানে ছিল, সে স্থানবাসী কাহারও ম্যালেরিয়া জ্বর হয় না। এইরূপ প্রতিদিন শীত হইয়া জ্বর অনেক দিবস পর্য্যন্ত ভোগ করিল। অবশেষে হ্রাস্-টক্স এক মাত্রাতে তাহার ঐ এগু জ্বর আরোগ্য হইল; কিন্তু তাহার পর তাহার পৃষ্ঠদেশে বেদনা হইয়া, উদরের মধ্যে বিশেষতঃ হাইপোগ্যাষ্ট্রিক্ প্রদেশে ঐ বেদনা প্রসারিত হইত। একবার বলিল অন্ত্রে বেদনা হইয়াছে, তাহা একটী ঔষধ দ্বারা নিবারণ করা গেল। এই বেদনা নিবারণের পর আবার আর একস্থানে বেদনা দেখা দিল।

পরিবর্ত্তনশীল স্নায়বীয় বেদনার ন্যায়, একবার একস্থানে বারান্তরে অন্যস্থানে এইরূপ স্থানে স্থানে, এক বেদনার পর অন্য বেদনা হইতে লাগিল এবং তাহাতে বহুমাস অতীত হইয়া গেল। বেদনা থামিয়া কাশি আরম্ভ হইত; আবার কাশি থামিয়া বেদনা আরম্ভ হইত; এইরূপ পরিবর্ত্তনশীল লক্ষণ কয়েক মাস ক্রমাগত দৃষ্ট হইল। ডাঃ **সেলডন** পারিবারিক ইতিহাস শুনিলেন এবং অঙ্গুলী দ্বারা উদর টিপিয়া পরীক্ষা করিয়া দেখিলেন যে, উহা ময়দার ঢেলার ন্যায় ডিম্‌ড়ে পানা শক্ত; তাহাতে তিনি মীমাংসা করিলেন যে এই রোগী **টুবার্কুলার** রোগ-গ্রস্ত হইয়াছে।

কিন্তু রোগী অত্যন্ত দুর্ব্বল, অবসন্ন এবং হিমাঙ্গ হইয়া পড়িয়াছে—বিশেষতঃ শাখা সমস্ত; সেই জন্য তাহাকে উপস্থিত বিপদ হইতে রক্ষার জন্য ভিরেট্রাম দেওয়া গেল, কিন্তু তাহাতে কোন ফলই হইল না।

পরে তাহাকে **টুবারকুলিনাম** একমাত্রা খাইতে দেওয়া হইল। সেদিন রাত্রিতেই তাহার এত সুনিদ্রা হইল, যেন সে কোন নেশা পূর্ণ ঔষধ খাইয়াছে; সেই সঙ্গে তাহার অন্যান্য কষ্ট ও উপসর্গের উপশম হইতে লাগিল।

প্রতিদিনই একটু একটু করিয়া তাহার অবস্থা এত ভাল হইয়া উঠিল, যে কয়েক সপ্তাহ মধ্যেই সে সদর রাস্তায় চলিয়া বেড়াইতে সক্ষম হইল; কিন্তু তখন অত্যন্ত শীত থাকা হেতু, পুনরায় তাহার সর্দ্দি লাগিয়া সে শয্যাগত হইল। কয়েক মাত্রা **একোনাইট** প্রদানে এই সর্দ্দি সারিয়া গেল। তৎপরে আবার এক ডোজ টুবারকুলিনাম দেওয়া গেল এবং তাহাতে সে এত উপকার প্রাপ্ত হইল যে, কিছুদিন মধ্যে স্থানান্তরে তাহার এক বন্ধুর সহিত সাক্ষাৎ করিতে গেল। ওজনে তাহার শরীর পূর্ব্বাপেক্ষা অনেক ভারী দেখা গেল। ক্রমেই রোগীর অবস্থা ভাল দেখা যাইতেছে। ( ১৯০০ খ্রীঃ অব্দ ডিসেম্বর মাস )।

**মন্তব্য** :—টুবারকুলিনামের যে এতাদৃশ **ক্ষয়কাশি নাশক** ক্ষমতা আছে, তাহা বোধ হয় অনেকেই ভাল করিয়া জানেন না। কথিত পরিবর্ত্তনশীল লক্ষণ—এস্থানে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া টুবারকুলিনম দেখাইয়া দিল। এক যন্ত্র পীড়াক্রান্ত হইয়া, পুনরায় অন্য যন্ত্র আক্রান্ত হয়, কখন ফুসফুস, কখন মস্তিষ্ক, কখন কিড্‌নি, কখনও পাকস্থলী, কখন স্নায়ু-বিধান আক্রান্ত হইতে থাকে। একটী উপসর্গ উপস্থিত হইয়া, হঠাৎ থামিয়া যাওয়া ( বেল্ ) ইহার একটী প্রধানতম সিদ্ধপ্রদ লক্ষণ।

"**লক্ষণচয়ের সর্ব্বদা পরিবর্ত্তন**"—ইহার অন্যতম সিদ্ধিপ্রদ বিষয় ( পাল্‌স )। এই রোগীতে কথিত অবস্থা দৃষ্টে টুবারকুলিনাম প্রদত্ত হইয়াছিল এবং তাহাতে মনোমত ফল লাভ হইয়াছে।

ক্ষয়কাশির অঙ্কুর অবস্থায় এবং প্রবর্দ্ধিত অবস্থায় এতদ্দ্বারা অনেক শুভ ফল লাভ হইয়াছে। তবে ইহার উচ্চশক্তি প্রদান করাই এতাদৃশ রোগীতে বিহিত। প্রাচীন পীড়াতে ইহা সোরিণাম সদৃশ ঔষধ।

(৫) :—২১ বৎসর বয়স্কা একটী যুবতী রমণী, অবিবাহিতা খর্ব্বাকৃতি;

সুস্থবস্থায় হৃষ্টপুষ্টা, উত্তেজিত এবং স্নায়ুবীয় স্বভাব বিশিষ্টা; চক্ষুর বর্ণ নীল; চুল কটা; সময় সময় তস্যার **মৃগীরোগের ফিট হইত।** কোন ঔষধ খাওয়াতে গত দুই বৎসর তস্যার মৃগী-রোগের ফিট পূর্ব্বাপেক্ষা অনেক কম হইয়াছিল। তস্যার মাতায় **ক্ষয়কাশি** হওয়াতে মৃত্যু হইল। এই কন্যা এক মাসের অধিক কাল মাতার শুশ্রূষায় নিযুক্তা ছিল।

মাতার মৃত্যুর পর উক্ত কন্যাতে নিম্নলিখিত লক্ষণচয় দেখা গেল :—

কিছুই খাইতে পারে না। মুখের (Taste) স্বাদ নিতান্ত ত্যক্তজনক, বিশেষত: প্রাতে। খাদ্য-দ্রব্যের রন্ধন গন্ধে বিবমিষা হইত; কাশি অত্যন্ত খারাপ ছিল—বিশেষত: রাত্রিতে। বক্ষঃস্থলের মধ্যভাগে, ষ্টার্ণামের পশ্চাদ্দেশে যন্ত্রণা ছিল; কাশিলে, পর্ব্বতোপরি কিংবা সিঁড়ি দিয়া উপরে উঠিলে, ঐ যন্ত্রণার **বৃদ্ধি** হইত। মে মাসের প্রথম হইতে তস্যার শরীরের ওজন ২১ পাউণ্ড কমিয়া গিয়াছিল। ক্লান্ত অবস্থায় তস্যার কটীদেশে বেদনা হইত। প্রাতে এবং সন্ধ্যায় শীত ও কম্প বৃদ্ধি পাইত; অত্যন্ত **দুর্ব্বল** হইয়াছিল, চলিতে নিতান্ত ক্লান্ত বোধ করিত। গতবার ঋতুস্রাব হয় নাই।

সা নিতান্ত বিষন্নচিত্তা হইয়াছিল এবং সহজেই ক্রন্দন করিত। গত ডিসেম্বর মাসে ইনফ্লুয়েঞ্জা হওয়াতে কাশি জন্মিয়াছিল। গত চারি মাস হইতে উদরাময় রোগও জন্মিয়াছে; নাড়ীর গতি ১০০ হইতে ১১০ ছিল। রাত্রিতে ঘর্ম্ম হইত। এই সমস্ত লক্ষণ জন্য প্রথমে তস্যাকে **পালসেটিলা** দেওয়া গেল, কিন্তু তাহাতে কোন পরিবর্ত্তন লক্ষিত হইল না। এখন টুবারকুলিনাম M. শক্তি তস্যাকে একমাত্রা দেওয়া গেল; ৪ চারি মাস পরে তস্যাকে আর এক মাত্রা ঐ ঔষধ দেওয়া গেল, তৎপরে আর কতকদিন পরে **ব্যাসিলিনাম্-টুবারকুলিনাম্** ২০০ শত শক্তি, দুই এক মাত্রা দেওয়াতে সা সম্পূর্ণ আরোগ্য লাভ করিল; এইক্ষণ সা দস্তুরমত ঘরকন্নার কাম করিতেছে এবং তস্যার চেহারা অতি সুন্দর হইয়াছে।

এ স্থানে এ কথা বলিলে অত্যুক্তি হইবে না যে, টুবারকুলিনাম না পড়িলে রোগিণী নিশ্চয়ই উৎকট ক্ষয়-কাশিগ্রস্তা হইয়া মাতার অনুগমন করিত।

মন্তব্য :—টুবারকুলিনাম ঔষধ **নিতান্ত সাবধানে** ব্যবহার কর্ত্তব্য, নতুবা বিপরীত ফল-সম্ভাব্য জানিবে।

ইহার নিম্নশক্তি কদাচ ব্যবহার করিবে না এবং অতিরিক্ত আশায় পড়িয়া, পুনঃ পুনঃ ইহার ডোজ (Repeat) করিও না। সাবধান! সাবধান!!

**গ্রাণ্যুলার অক্ষিপত্র** (Grannular Lids) :—ইহার নামান্তর **গ্রাণ্যুলার কঞ্জাংটীভাইটিস**, টুবারকুলিনাম দ্বারা এতাদৃশ অনেক রোগী আরোগ্য লাভ করিয়াছে।

সোরিণামের ন্যায় এই ঔষধেও অনেক প্রাচীন পীড়ার বাহ্য প্রকাশ দেখা যায়। বুঝিয়া প্রয়োগ করিতে পারিলে এতদ্দ্বারা নিশ্চয় সুফল ফলিবে।

**সম্বন্ধাবলী** (Relations) :—সোরিণাম্ এবং সাল্ফারের ইহা প্রতিপোষক; সাল্ফার এবং সোরিণাম্ ইত্যাদি উৎকৃষ্ট ঔষধচয় দ্বারা ফল না পাইলে, কিংবা স্থায়ী উপকার না পাইলে, সে স্থলে টুবারকুলিনাম তোমার বাঞ্ছিত ফল প্রদান করিবে।

বেলেডোনা এবং হাইড্রাষ্টিসের পর ইহা দ্বারা সুন্দর ফল পাওয়া যায়।

**শক্তি** (Potency) :—1m ; c. m ; ২০০ শত ; ১০০০ সহস্র শক্তি প্রায় সর্ব্বদা ব্যবহার হয়। ৩০ শক্তিও কদাচিৎ ব্যবহার হইয়া থাকে।

## আষ্টিলেগো মেডিস। Ustilago Med.

কাংগাই বা কুকুর-ছাতা জাতীয় একপ্রকার পদার্থ।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **মেট্রোরেজিয়া** এবং **মেনোরেজিয়ার** একটী প্রধান ঔষধ।

যে স্থানে এতাদৃশ রক্তস্রাব (Passive) প্যাসিভ স্বভাবযুক্ত এবং তৎসহ এক দিকের ওভেরীতে অল্প বা অধিক বেদনা এবং ইরাপশন্ বর্ত্তমান, তাহাতে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

প্রৌঢ়াবস্থায় কথিত রক্তস্রাবে ইহা নিতান্ত কার্য্যকরী ঔষধ।

ইহার ২০০ শত শক্তি এবং **বোভিস্টা** ২০০ শত শক্তি উভয় ঔষধই এতাদৃশ পীড়ায় নিশ্চয় ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ২০০ শত।

---

# ভ্যালেরিয়াণা। Valeriana.

এই জাতীয় গাছের সরস মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**হিষ্টিরিয়া** (Hysteria) :—ভ্যালেরিয়াণা, মস্কাস্, ক্যাষ্টেরিয়াম্, য়্যাসা-ফিটিডা, য়্যাম্ব্রা-গ্রিসিয়া এই পঞ্চ ঔষধ **হিষ্টিরিয়া** রোগার্থে পঞ্চপাণ্ডবের ন্যায় ধ্রুব কার্য্যকরী। ইহাদের দ্বারা যথা লক্ষণে বহু হিষ্টিরিয়ার রোগী আরোগ্য লাভ করিয়াছে।

**উপযোগিতা** (Suitability) :—অত্যন্ত স্নায়বীয় উত্তেজনা; স্থির থাকিতে পারে না। হিষ্টিরিয়াযুক্ত স্নায়বীয় স্বভাব ( ইগ্নে, পাল্স্ ); শরীরের বিভিন্ন স্থানে বেদনা এবং আক্ষেপ; ধীশক্তিসম্পন্ন ব্যক্তি; পরিবর্ত্তনশীল স্বভাব।

**বাতাসে ভাসমান** (Floating in the Air) :—শরীর এত পাত্লা বোধ করে, যেন বাতাসে উহা ভাসিতেছে ( এসারাম্, ল্যাক্-ক্যানিনাম )।

( পা দু'খানি বাতাসে ভাসমান বোধ হইলে—ষ্টিক্টা।

**জ্ঞানেন্দ্রিয়চয়** (Sensorium) :—দর্শন, স্পর্শন ইত্যাদি সমস্ত জ্ঞানেন্দ্রিয়ের অত্যাধিক্যতা ( ক্যানা, নাক্স )। এরূপ বোধ করে যেন গলার ভিতর একটী সূত্র ঝুলিতেছে ( জিহ্বায় ঐরূপ বোধ—ন্যাট্রাম্, সাইলি )।

**সায়েটিকা** (Sciatica) :—দণ্ডায়মান হইলে এবং চরণে ভর করিয়া সন্দেহ ভূমিতে অবস্থিতি করিলে, বেদনার অত্যন্ত বৃদ্ধি হয় ( বেল্ )।

**রোগি-তত্ত্ব** :—এই লক্ষণ অবলম্বনে কোন এক গর্ভবতী স্ত্রীলোকের ভয়ানক যন্ত্রণাদায়ক সায়েটিয়া রোগে **ভ্যালেরিয়ানা** প্রয়োগ করাতে সা সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছে। সা চেয়ারের উপর চরণ রাখিয়া দণ্ডায়মান

হইতে পারে; তাহাতে কোন কষ্ট হয় না, কিম্বা শয়নাবস্থায় থাকিতেও কোন অসুখ বোধ করে না। কিন্তু ভ্রমণ কালে উপশম বোধ হয়।

**রক্তবর্ণ অঙ্গসকল** :—সাদা হইয়া যায় ( ফেরাম্ )।

**শিশুর বমন** (Vomiting of the Child) :—বড় দুধের চাপ, দধির ন্যায় জমাট হইয়া বমন হয় ( ইথুজা )।

মাতা ক্রুদ্ধ হওয়ার পর স্তন্যদান করিলে তৎক্ষণাৎ তাহা বমন হইয়া যায়।

**রোগি-তত্ত্ব** :—উদরাময় রোগগ্রস্ত হাবড়ার একটী শিশুর এত বড় দুধের চাপ বমন হইত যে, তাহা তাহার গলার অভ্যন্তরে বাধিয়া যাইত। এই লক্ষণ দৃষ্টে আমরা তাহাকে **ইথুজা** দিয়া বিশেষ উপকার পাইয়াছিলাম।

**সমন্ধাবলী** (Relations) :—ইহা এসাফি, এসারাম, ক্রোকা, ইগ্নে, ল্যাক্-ক্যানি, স্পাইজি, সাল্ফার ইত্যাদি ঔষধের সদৃশ।

অত্যধিক ক্যামোমাইল টি (Chammomile tea) সেবন হেতু উপসর্গাদিতে ইহা উৎকৃষ্ট প্রতিষেধক ঔষধ।

পায়ের গোড়ালিতে বেদনা জন্য—এগারি, কষ্টি, সাইক্লামেন, লিডাম্, ম্যান্গানাম, ফাইটো ইত্যাদি ঔষধের তুল্য কার্য্যকরী।

**শক্তি** (Potency) :—৩০শ, ২০০শত, ৬ষ্ঠ, ৩য়।

# ম্যালাণ্ড্রিনাম। Mallandrinum.

## ঘোড়ার ক্ষুর মধ্যস্থ ইরাপ্শনের ভিরাস হইতে প্রস্তুত।

**প্রস্তুতকরণ** (Preparation):—অশ্বদিগের (Hind) পশ্চাদ্দিকস্থ উরু কিংবা জঙ্ঘাতে অর্থাৎ পায়ের রলাতে, বিশেষতঃ পশ্চাৎভাগের মাংসপেশীর টেণ্ডনের উপর স্থানে এবং ক্ষুরের গর্ত্তপানা স্থানের চর্ম্মমধ্যে, রস এবং পুঁযপূর্ণ এক প্রকার ইরাপশন্ জন্মে। উহা একজিমা জাতীয় ইরাপশন্ বিশেষ—ইহার ফ্রেঞ্চ (French) নাম "গ্রিজ" (Grease)।

উহাদের **পুঁয** এবং **রস মধ্যস্থ ভাইরাস্** (Virus) বা বিষাক্ত পদার্থ হইতে **ম্যালান্ড্রিনাম** নামক ঔষধের ট্রিটুরেশন্ এবং টিংচার প্রস্তুত হয়।

(১) ইহা বসন্তের একটী প্রধান **প্রতিষেধক**। ১৮৮০।৮১ খৃষ্ট অব্দের **বসন্তের** (Epidemic) **মহামারীর** সময়, আমেরিকার ডাক্তার "**ষ্ট্রব**" "**ব্লু**" এবং অন্যান্য দক্ষ চিকিৎসকেরা ম্যালেনড্রিনাম্ ৩০ শক্তি, বহু রোগীতে প্রয়োগ করিয়া কৃতকার্য্যতা লাভ করেন; ইহা এই রোগের **আক্রমণ-নিবারক** এবং **আরোগ্যদায়ক** বলিয়া বিশেষরূপে প্রতিপন্ন হইয়াছে। ( নর্থ আমেরিকান জার্ণেল অব্ হোমিওপ্যাথি, আগষ্ট ১৮৮১ )।

(২) প্রস্রাবাদি অত্যন্ত দুর্গন্ধী হইলেও, সেকেণ্ডারী জ্বরের বেগ ইহা দ্বারা অতি লঘু হইয়া থাকে।

N. B. :—প্রতিশোধ জন্য আমরা ইহার ৩০শ শক্তির অনুবটিকা সপ্তাহ অন্তর একবার করিয়া খাইতে দেই।

**ম্যালাণ্ড্রিনামের প্রুভিং** (Proving) :—১৯০৯ সনের মার্চ্চ মাসের প্রথম ভাগে; আমার বাটীতে সকলকেই ম্যালানড্রিনাম ৩০ শক্তি সপ্তাহ, দুই সপ্তাহ অন্তর খাইতে দিতেছিলাম; এই সময় রৌদ্র ভয়ানক খরতর হইয়া উঠিয়াছে। (১) দমদমা (নাটোর) নিবাসিনী শ্রীযুক্তা হরসুন্দরী দেবী আমার মাসী শাশুড়ী; সা তখন নিজের অম্বল ও **অনিদ্রা** চিকিৎসার জন্য আমার বাটীতে ছিলেন। তাঁহার বয়স ৫৮ বৎসর। তাঁহাকে ম্যালেনড্রিনাম খাওয়াইতে তাঁহার গাত্রে, কিঞ্চিৎ জ্বর হইয়া প্রায় ঠিক বসন্তের মত ১০।১৫টা গুটিকা দেখা দিল।

গুটিকাগুলিতে জ্বালা ও বেদনা ছিল, তাহাদের চারিদিকে **লালবর্ণ** (Areola) **র‍্যাস্থিওলা** এবং সর্ব্ব মধ্যস্থানে **ফুস্কুড়ী** হইয়া মুখে একটু কালবর্ণ সূচ্যগ্র সদৃশ বিন্দুপ্রায় দেখা গিয়াছিল। ঐ কালবর্ণের বিন্দুটীর চতুর্দ্দিকে এবং লালবর্ণ চক্রের মধ্যে বৃত্তবৎ সাদা স্থানে কিঞ্চিৎ পুঁষ দেখা যাইত; এই ফুস্কুড়ীগুলি না ফাটিয়া প্রায়ই আপনা হইতে মিলাইয়া যাইত এবং একমাস দেড়মাস পর্য্যন্ত নূতন নূতন ফুস্কুড়ী, দলে দলে ( Eruption by crops) দেখা দিতে লাগিল। মাথার চুলের ভিতরও অনেক ফুস্কুড়ী উঠিতে লাগিল।

সা ঐ ইরাপ্‌শন দেখিয়া প্রথমে নিতান্ত ভীতা হইয়া পড়িয়াছিলেন। তাঁহাকে ম্যালানড্রিনাম্ ৭।১০ কিংবা ১৫ দিন অন্তর অন্তর এক ডোজ করিয়া মাঝে মাঝে খাইতে দিতাম ( বসন্তের প্রভাব কালে )।

( ২ ) আমার মধ্যম পুত্র ডাক্তার শ্রীমান্ সুধাংশুশেখর কালীর প্রথম পুত্র শ্রীমান্ গনেশকেও ঐ ভাবে ম্যালেন্‌ড্রিনাম্ ৩০শ, শক্তির ৩টী করিয়া অনুবটীকা বসন্তের প্রতিষেধক জন্য মাঝে মাঝে খাইতে দিয়া, তাহারও গাত্রে উক্ত ( মাসী শাশুড়ীর ইরাপ্‌শনের ন্যায় ) ইরাপ্‌শন কিঞ্চিৎ কিঞ্চিৎ জ্বর সহ উঠিতে দেখা গিয়াছিল ; তখন তাহার বয়স প্রায় ২ বৎসর।

( ৩ ) আমার নিজের গাত্রে, আমার স্ত্রীর গাত্রে এবং বাটির অন্যান্য অনেকের গাত্রেও উক্ত ইরাপশন্ সামান্য ভাবে দুই চারিটী দেখা গিয়াছিল।

**ক্লিনিক্যাল প্রমাণ সংগ্রহ** :—গত ১৯০৬ খ্রীঃ অব্দে মার্চ্চ মাসে কলিকাতায় **বসন্তরোগের এপিডেমিক** হয়। গড়পারের শ্রীযুক্ত বাবু হরিদাস মিত্র মহাশয় তখন তাহার বাড়ীতে এবং অন্যান্য প্রতিবাসীদিগকে ম্যালেনড্রিনাম ৩০শ, শক্তি একমাত্রা করিয়া খাইতে দেন। ঐ ঔষধ সকলেই খাইল, কিন্তু তাঁহার বড় পুত্র ঘৃণা করিয়া খাইল না।

আশ্চর্য্য এই যে, ঐ বড় পুত্রটীরই বসন্ত উঠিল ; বাটীর অন্যান্য বালিকা ও বালক, যুবক কাহারও বসন্ত হইল না। ঐ বড় পুত্রটী বসন্ত-রোগে প্রাণ হারাইল। এখন মিউসিপালিটী হইতে বাটীর প্রত্যেক ব্যক্তিকে **টিকা দেওয়ার** জন্য পীড়াপীড়ি আরম্ভ হইল। ইতিমধ্যে আমি ম্যালানড্রিনাম্ ৩০শ, শক্তির ৬টী অনুবটীকা প্রত্যেককে সপ্তাহ অন্তর দুই মাত্রা খাইতে দিলাম। উহাদিগের প্রায় ১০।১২ জনকে হেল্‌থ অফিসারও ( Health Officer ) **ভ্যাক্‌সিনেশন** করিলেন, কিন্তু **কাহারও টিকা উঠিল না**।

পুনরায় হেল্‌থ অফিসার ভ্যাক্‌সিনেশন জন্য বেগ দিতে লাগিলেন। আমি আবার সকলকে আর এক ডোজ্ করিয়া ম্যালানড্রিনাম খাইতে দিলাম ; আবার ভ্যাক্‌সিনেশন হইল কিন্তু এবারেও উহা **নিস্ফল** হইল। তবে শুধু এক জনের মাত্র সামান্য দুই একটু অসমভাবে টিকা স্থানে বসন্তের ন্যায় উঠিয়াছিল। ইহা দেখিয়া উক্ত কার্য্য লিপ্ত অধ্যক্ষদিগের এবার (১৯০৬) কিঞ্চিৎ ধাঁ ধাঁ লাগিয়াছে। তবু তাঁহারা স্পষ্টাক্ষরে হোমিওপ্যাথি ঔষধের যে এতটা শক্তি আছে তাহা স্বীকার করিবেন না !!!

গ্রন্থকারের জন্মভূমি ধানরাই গ্রামে দুই বৎসর বসন্তের এপিডেমিক হয়, তাহাতে অনেককে ম্যালান্ড্রিনাম খাইতে দেওয়ায় অনেকেই ঐ রোগমুক্ত

থাকে। তবে কাহাকে কাহাকেও স্যারাসিনিয়াম খাইতে দেওয়া হয়, কিন্তু প্রতিষেধক কার্য্য সম্বন্ধে এখনও স্যারাসিন কতদূর ফলপ্রদ তাহার প্রচুর প্রমাণ সংগ্রহ করিতে পারি নাই।

**মন্তব্য** ঃ—ম্যালানড্রিনাম সম্বন্ধে মৎ-প্রণীত "চিকিৎসা বিধান" তৃতীয় খণ্ডে লিখিত বসন্তের মূল অধ্যায়ে সমস্ত কথা লিখিয়াছি। কলিকাতা গড়পারের হরিদাস মিত্রের বাটিতে যে যে ব্যক্তি ম্যালানড্রিনাম খাইয়াছিল, তাহাদিগকে হেল্থ-অফিসার ( Health Officer ) অনেকবার ভ্যাক্সিনেশন করিয়াও **টিকা** উঠাইতে কৃতকার্য্য হয়েন নাই। আমরা এ বিষয় অনেক পূর্ব্বেই লিখিয়াছি। সম্প্রতি ১৯১০ সালে ডাঃ **এলেন** কৃত **নসোড** ( Nosode ) ঔষধ সম্বন্ধে যে **মেটিরিয়া মেডিকা** বাহির হইয়াছে, তাহার ২০৫ পৃষ্ঠায় ঠিক ঐরূপ ঘটনাযুক্ত ম্যালানড্রিনামের শক্তির পরিচয় দেখিতে পাইয়া আমরা আর পর নাই আহ্লাদিত হইয়াছি। আপনারা ঐ পুস্তকখানির উক্ত পৃষ্ঠা পাঠ করিয়া দেখিলে নিশ্চয়ই সন্তুষ্ট হইবেন এবং বুঝিবেন যে ম্যালানড্রিনাম ভ্যাক্সিনেশন ( টিকা দেওয়া ) হইতে কত অধিক ফলপ্রদ।

আমাদের মতে এই **ম্যালেণ্ড্রিনামই** বসন্ত রোগের **একমাত্র** এবং **সর্ব্বোৎকৃষ্ট প্রতিষেধক** ঔষধ। যাহাদিগের "টিকা দেওয়া" হয় নাই তাহাদিগকে সপ্তাহে ইহার ৩০ শক্তির ৬টি অনুবটিকা একমাত্রা খাইতে দিয়া আমরা বিশেষ ফল পাইয়াছি।

এই প্রকারে ইহা সেবনে বসন্ত রোগ হইতে পারে না। যদিচ বসন্ত হয় তবে তাহাতে প্রাণের কোন হানি হইতে পারে না। ভ্যারিওলিনাম ও ভ্যাক্সিনিনাম অপেক্ষা ইহা অধিকতর নির্দ্দোষ বলিয়াই আমাদিগের বিশ্বাস।

এমন কি **টিকা দেওয়া** অপেক্ষা ইহার শক্তির উপরই আমরা অধিকতর নির্ভর করিয়া থাকি। তাহার কারণ এই যে, টিকা দেওয়ার ফলে শরীরে যে সকল মন্দ ফলরাজী উৎপন্ন হইবার সম্ভাবনা দৃষ্ট হয়, ইহাতে তাহার কোনই আশঙ্কা থাকে না অথচ উভয়েতেই প্রতিষেধক বিষয়ে ফল সমান দেখা যায়।

গ্রন্থকার ১৯০২ সনে ইহার ৩০শ, শক্তি, একবার সেবন করেন। তাহাতে তাঁহার দক্ষিণ "ম্ টিয়েল প্রদেশে" ক্ষুদ্র ক্ষুদ্র ইরাপ্সান ( ঠিক বসন্ত নহে কিন্তু

ভ্রমবর্দ্ধক) উঠিয়াছিল এবং তাহাদের চতুর্দ্দিকে লালবর্ণ হয়। উহারা এক একটি ব্যাচ (batch) হইয়া এক এক স্থানে উঠে।

সম্বন্ধাবলী (Relations) :—ভ্যারাসিনিয়া, ভ্যারিওলিনাম, ভ্যাক্সিনিনাম ইত্যাদি ঔষধের সদৃশ উপকারী।

শক্তি (Potency) :—৩০শ, ২০০শত।

# ভ্যারিওলিনাম। Variolinum.

আদত বসন্তের বীজ হইতে ইহা প্রস্তুত হয়।

ইহা বসন্ত রোগের প্রতিষেধক এবং আরোগ্য কারক (ভ্যাক্সিনাইনাম, ম্যালেণ্ড্রিনাম)।

শেষোক্ত ঔষধদ্বয়ও বসন্তের নিবারক ও আরোগ্যকারক।

ইহার ৬ষ্ঠ শক্তি হইতে c. m শক্তি পর্য্যন্ত সকলই ফলদায়ক বলিয়া কথিত। কিন্তু ইহার নিম্নশক্তি কদাচ ব্যবহার করিতে পরামর্শ আমরা দেই না, উচ্চশক্তি ব্যবহারই শ্রেয়।

শক্তি (Potency) :—৩০শ, ২০০ শত।

# ভ্যাক্সিনিনাম। Vaccininum.

গোবীজের টিকার বীজ হইতে ইহা প্রস্তুত হয়।

কয়েক বৎসর পূর্ব্বে কলিকাতা নগরী ও তাহার চতুষ্পার্শ্বস্থ গ্রাম সমূহে ভয়ানক বসন্তের মারীভয় হইয়াছিল, তাহাতে এথাকার খ্যাতনামা কোন ডাক্তার মহাশয় বসন্তের প্রতিষেধক বলিয়া ভ্যাক্সিনিনাম ৬ষ্ঠ শক্তি বিক্রয় করিতেন; নৈহাটী গ্রামের কোন একটী ভদ্রলোক ঐ ঔষধের ৬ষ্ঠ শক্তি বসন্তের ভয়ে প্রতিদিন সেবন করিতে থাকায়, কয়েকদিন পরে তাঁহার ভয়ানক বসন্ত ও তৎসহ ঘোর বিকার উপস্থিত হইয়াছিল।

মন্তব্য :—আমাদের মতে ইহার নিম্নশক্তি কখনও ব্যবহার করা

কর্ত্তব্য নয়। আমরা পূর্ব্ববর্ণিত ম্যালাণ্ড্রিনামের ৩০ শক্তি প্রতি সপ্তাহে ১ বার মাত্র ৬টি করিয়া গ্লবিউল ব্যবহার করিয়া বিশেষ সুফল পাইয়াছি।

এই ভাবে ম্যালাণ্ড্রিনাম ব্যবহার করিলে বসন্ত রোগের উৎকৃষ্ট প্রতিষেধক হইয়া থাকে এবং ইহা ব্যবহারে ভ্যারিওলিনাম বা ভ্যাক্সিনিনামের ন্যায় বিশেষ অনিষ্টের সম্ভাবনাও থাকে না।

শক্তি (Potency):—৩০শ, ২০০ শত।

## ভিরেট্রাম এল্‌বাম। Veratrum Album.

এই জাতীয় বৃক্ষের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

অতি ঘর্ম্ম এবং কোল্যাপ্স (Profuse Sweat & Collapse):—ইহার একটি প্রধানতম লক্ষণ। ললাটে শীতল ঘর্ম্ম—ইহা ইহার সিদ্ধি-প্রদ লক্ষণ বিশেষ; এই লক্ষণ কি ওলাউঠা, কি জ্বর, কি কোষ্ঠবদ্ধতা, কি নিউমোনিয়া, কি হাঁপানি, কি টাইফয়েড জ্বর, কি কোল্যাপ্স অবস্থা—যাহাতেই এই শীতল ললাট ঘর্ম্ম দেখিবে, তাহাতেই ইহা ফলপ্রদ।

"কোল্যাপ্স" "মূর্চ্ছা", "শয্যাশায়ী অবস্থা" "দ্রুতগতিতে অবসন্ন ও দুর্ব্বল হইয়া পড়া।" চর্ম্ম বেগুণে বর্ণবিশিষ্ট, শীতল, কুঞ্চিত; চিমটী দিলে উহা কুঞ্চিৎ হইয়াই থাকে; মুখশ্রী বিশ্রী; নাসিকা সূক্ষ্মাগ্র হইয়া যাওয়া; হিমাঙ্গ; সর্ব্বাঙ্গ যেন বরফের ন্যায় শীতল; মুখমণ্ডল এবং পৃষ্ঠদেশ শীতল; চরণ, পা, হস্ত শীতল; পায়ের ডিমে খিলধরা—এই সমস্ত কোল্যাপ্স লক্ষণচয় ওলাউঠা রোগে, হাম-বসন্তাদি বসিয়া গেলে, নিউমোনিয়া, টাইফয়েড এবং ইণ্টারমিটেণ্ট জ্বর ইত্যাদি যে কোন রোগে দেখিতে পাও তাহাতেই ইহা ফলপ্রদ হইবে।

মন্তব্য:—মহাত্মা হানিমান ক্যাম্ফার, ভিরেট্রাম-এল্‌বাম, কুপ্রাম এই তিনটী ঔষধকে এসিয়াটিক ওলাউঠার চিকিৎসায় প্রধানতম স্থান প্রদান করিয়া গিয়াছেন।

কোল্যাপ্স অবস্থায় ক্যাম্ফারেরও ঐ সমস্ত লক্ষণ দেখা যায়; তবে

ভিরেট্রামের ভেদ বহুল এবং পান্তা ভাতের (Rice—Water) জলের ন্যায়—কিন্তু ক্যাম্ফারের ভেদ অত্যল্প কিংবা না থাকার ন্যায় ( আর্স )।

**ওলাউঠা** (Cholera) :—ভেদ ও বমন একই সময়ে একত্রে; বহুল পরিমাণে, পান্তা ভাতের জলের ন্যায়; নিতান্ত অবসন্ন হইয়া পড়া। ভয়ানক তৃষ্ণা; হস্তাঙ্গুলীগুলি জলসিক্তের ন্যায় হইয়া যাওয়া; শাখাসমস্তে খিল ধরা; সামান্য নড়াচড়াতে, কিংবা সামান্য জল পান করিলেও বমন হইয়া যায়। ভয় প্রাপ্তির পর ওলাউঠা ( একোন )।

## ওলাউঠার সহিত পেট বেদনা।

**তৃষ্ণা** (Thirst) :—ভয়ানক তৃষ্ণা; বহুল পরিমাণে জলপান করা। ( ভয়ানক তৃষ্ণা, কিন্তু অত্যল্প (little quantity) পরিমাণে জল পানে কিঞ্চিৎ সময়ের জন্য উপশম বোধ—আর্স )।

**উদর** (Abdomen) :—ঠাণ্ডাবোধ (কল্‌চি, ট্যাবেকাম); ভয়ানক বমন। টক পানীয় সেবনে ইচ্ছা ( এসিড-ফস )।

**উদরাময়** (Diarrhœa) :—পুনঃ পুনঃ সবুজ বর্ণের (Watery) জলবৎ মল, বেগে নির্গত; তৎসহ ছিব্‌ড়ে ছিব্‌ড়ে মিউকাস; পেট বেদনা; হাতে, পায় এবং তথা হইতে অন্যান্য স্থানে খিল ধরা; বমন সহ ললাটে ঘর্ম্ম ও অবসন্নাবস্থা ( আর্স, ট্যাবেকাম )।

**কোষ্ঠবদ্ধতা** (Constipation) :—মলত্যাগের কোন ইচ্ছা নাই; মল বৃহৎ, কঠিন ( ব্রাই, সাল্‌ফ ); কঠিন, গোলাকার ( চেলি, ওপি, প্লাম্বাম ); রেক্‌টামের অসাড় অবস্থা হেতু কোষ্ঠবদ্ধতা; পুনঃ পুনঃ এপিগ্যাষ্ট্রিয়াম স্থানে মলত্যাগের জন্য বেগ উপস্থিত হয় ( ইগ্নে )।

( মল ত্যাগের জন্য রেক্‌টাম স্থানে বেগ—নাক্স )।

শিশুদের মলত্যাগ কার্য্য অত্যন্ত কষ্টদায়ক ও বেদনাযুক্ত; এমতাবস্থায় ইহা লাইকোপোডিয়াম ও নাক্সের পর কার্য্যকরী, বিশেষতঃ ললাটে ঘর্ম্ম দৃষ্ট হইলে।

**রজঃকৃচ্ছ্র** (Dysmenorrhœa) :—ভেদ, বমন, অবসন্নতা, ললাটে ঘর্ম্ম ইত্যাদি সহ রজঃকৃচ্ছ্র (ভিবোর্নি-কার্ক, বোভি); প্রত্যেক ঋতুকালে অত্যন্ত

দুর্ব্বল হইয়া পড়ে; দুই দিবসের মধ্যে গাত্রোত্থান করিয়া দণ্ডায়মান হইতে পারে না ( এলুমিনা, কার্ব্ব-এনি, ককিউলাস্ )।

**বেদনা** (Pain):—ভয়ানক বেদনা এবং তাহাতে যেন বিকারাচ্ছন্ন হওয়া।

**বাতের পীড়া** (Rheumatism):—সজল বাতাসে, বাতের পীড়ার বৃদ্ধি; বিছানার গরমে বেদনা বাড়ে; অবিরত হাঁটিলে উপশম বোধ।

**জ্বর** (Fever):—মারাত্মক, অথবা কন্‌জেষ্টিভ **ইণ্টারমিটেণ্ট জ্বরে** ভয়ানক হিমাঙ্গ, তৃষ্ণা, মুখমণ্ডল এবং সর্ব্বাঙ্গ বরফের ন্যায় শীতল; ললাটে শীতল ঘর্ম্ম; কোল্যাপ্‌স্ এবং মুখমণ্ডল মৃতবৎ।

**মানসিক লক্ষণ**: (Mental Symptoms):—অতি প্রবল। কাটিয়া ফেলিতে এবং ছিঁড়িয়া ফেলিতে অদম্য ইচ্ছার সহিত উন্মত্ততা—বিশেষতঃ বস্ত্রাদি ছিঁড়িয়া ফেলা ( ট্যারেন্টুলা ); এতৎসহ পাপকর রতিক্রিয়ার ইচ্ছা এবং তৎসম্বন্ধে বকিতে থাকা; কামুকবৎ ব্যবহার এবং কথাবার্ত্তা, কিংবা ধর্ম্ম সম্বন্ধে কথাবার্ত্তা ( ষ্ট্র্যামোনিয়াম্, হাইয়স্ ); সময় সময় ঘোরতর উন্মত্তা-বস্থা এবং অতি নীরব হইয়া থাকা অবস্থা পর্য্যায়ক্রমে দেখা যায়।

কখন কখন ক্ষেপিয়া উঠে, গালাগালি দেয়, অন্যের কুৎসা এবং নিন্দা করে। এই সমস্ত উন্মত্ততাবস্থা ঋতুস্রাব বন্ধ সহ, কিংবা পিউয়ার্‌পারেল অবস্থা সহ ঘটিতে দেখা যায়। এই উন্মত্ততা তরুণ কিংবা প্রাচীন, উভয়ই হইতে পারে। ইহাতে **ভিরেট্রাম—এল্‌বাম অমোঘ ঔষধ।**

একক থাকিতে পারে না, অথচ কাহারও সহিত কথা কহিতে চায় না।

**মূর্চ্ছা** (Fainting):—সামান্য পরিশ্রমেই মূর্চ্ছা ( কার্ব্ব-ভ, সাল্‌ফার ); অতীব দুর্ব্বলতা; রক্তস্রাবের পর অবসন্নাবস্থা ( মূর্চ্ছা—এসিরাম )।

**মস্তক** (Head):—বোধ হয় যেন মস্তকে একটী **বরফের চাপ** রহিয়াছে; তৎসহ শীত বোধ ( সিপি ); একই সময়ে মস্তকের ব্রহ্মতালুতে ঠাণ্ডা এবং তাপ বোধ; বোধ হয় যেন মস্তক ছিন্ন ভিন্ন হইয়া গেল।

**উপযোগিতা** (Suitability):—বৃদ্ধ, শিশু, এবং সঞ্জীবনী শক্তির হীনাবস্থাযুক্ত এবং (Nervous) নার্ভাস ব্যক্তি ইত্যাদিতে ইহা উপযোগী।

**সম্বন্ধাবলী** (Relations):—অহিফেন সেবন জনিত এবং তাম্রকূট—সেবন জনিত কুফলে ইহা উৎকৃষ্ট বিষয়।

ইহা আর্স, আর্ণি, চায়না, কুপ্রাম, ইপিকাক ইত্যাদির পরে উৎকৃষ্ট কার্য্যকরী। **ওলাউঠায়**—ক্যাম্ফরের পর ফলপ্রদ।

ভেদ বমন সহ রজঃকৃচ্ছে ইহা—বোভিষ্টা, কার্ব্ব-ভ এবং এমোনি-কার্ব্বের পরে সন্তোষজনক ফলপ্রদ।

**বৃদ্ধি** (Aggravation) :—সামান্য নড়াচড়ায়; পানীয় সেবনে; ঋতু-স্রাবের সময়ে এবং পূর্ব্বে; মলত্যাগ কালে; ভয় পাইলে।

**মদ্য ও তাম্রকূট** (Wine & Tobacco) :—মদ্যপান জনিত, এবং তাম্রকূট সেবন জনিত কুফলও ভিরেট্রাম-এল্বাম দ্বারা সংশোধিত হয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

# ভিরেট্রাম ভিরিডি। Veratrum Viride.

উক্ত নামধেয় বৃক্ষের সরস মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়া** (Action) :—**প্রদাহের প্রথম অবস্থায়** ইহা কন্জেচ্শন্ নিবারক বলিয়া ইহার বিশেষ সুখ্যাতি ছিল;—বিশেষতঃ ফেফ্‌ড়া, পাকস্থলী, ইসোফেগাস, হৃৎপিণ্ড ইত্যাদি নিউমোগ্যাষ্ট্রীক স্নায়ুর শাসনাধীন যন্ত্রনিচয়ের প্রদাহের কন্জেচ্শন্ অবস্থায়।

ডাঃ **ন্যাস** বলেন, তিনি উপরোক্ত অনুমিতির উপর নির্ভর করিয়া কোন নিউমোনিয়াগ্রস্ত রোগীর সর্ব্বপ্রথম অবস্থায় তাহাকে ভিরেট্রাম-ভিরিডি দিয়া উৎকৃষ্ট ফল দেখিয়া স্থানান্তরে গিয়াছিলেন; আসিয়া শুনিতে পাইলেন রোগী হঠাৎ পঞ্চত্ব প্রাপ্ত হইয়াছে। ভিরেট্রাম-ভিরিডি ব্যবহারের পর হঠাৎ অনেক রোগীর এরূপ দশা হইয়া থাকে জানা গিয়াছে।

কন্জেচ্শন্ উপশম করিতে গিয়া—**হৃৎপিণ্ডের অবসাদ অবস্থা** উপস্থিত হইয়া এতাদৃশ মৃত্যু ঘটাইয়া থাকে এবং তাহাই মৃত্যুর কারণ মধ্যে প্রধান কারণ বলিয়া গণ্য হয়।

ইহা সেবনে নাড়ী অতি (weak) ক্ষীণ ও দুর্ব্বল হইয়া পড়ে; সেই হেতু ইহা দ্বারা যত ভাল ফল হউক, অপকার হইবারই নিতান্ত সম্ভাবনা রহিয়াছে।

ডিজিটেলিসের নীচেই ভিরেট্রাম-ভিরিডি নাড়ী ক্ষীণ করিতে বিশেষ পটু

এবং সেই জন্যই ইহা হইতে বিশেষ ভয়; সুতরাং ইহার ব্যবহারে বিশেষ সাবধানতা আবশ্যক।

নাড়ীর বেগ এবং হৃৎপিণ্ডের বেগ খর্ব্ব করিবার জন্য কখনই ইহা প্রয়োগ করিবে না।

নাড়ী (Pulse) :—ধীর, কোমল, দুর্ব্বল, অসম, ইন্টারমিটেন্ট ( ডিজি, ট্যাবে )।

ফুস্ ফুস, মস্তিষ্ক এবং পাকস্থলী আদির কন্‌জেচ্‌শন জন্য ইহা একটি উৎকৃষ্ট ঔষধ।

মস্তক এবং স্পাইন (Brain & Spine) :—মস্তিষ্কের তলভাগের এবং স্পাইনের কন্‌জেচ্‌শন। শিশু কাঁপিতে থাকে, ঝাঁকি মারে এবং কন্‌ভাল্‌শন হইবার লক্ষণচয় দেখা দেয়; অবিরত মস্তকে ঝাঁকি মারা, কিংবা নমস্করণের ন্যায় ভাব।

কন্‌ভাল্‌শন; কোয়াসাপূর্ণ—দৃষ্টি; Basillar-Meningite বেছিলার মেনিন্‌জাইটিস; আক্ষেপের উপক্রম; সেরিব্রো-স্পাইনাল পীড়া; আক্ষেপ সহ পিউপিল প্রসারিত; (Tetanus) টিটেনাস অর্থাৎ ধনুষ্টঙ্কারের ন্যায় কন্‌ভাল্‌শন; পশ্চাৎ টঙ্কার; গাত্র ঠাণ্ডা, চট্‌চটে ঘর্ম্মাবৃত।

N. B. :—এতদ্দ্বারা আমরা অনেক শিশুর কন্‌ভাল্‌শন রোগে উৎকৃষ্ট ফল লাভ করিয়াছি—বিশেষতঃ কন্‌ভাল্‌শনের প্রথম অবস্থায়।

সানষ্ট্রোক অর্থাৎ আতপাঘাত (Sun-stroke) :—হেতু মস্তকের ধমনীচয়ের পূর্ণতা, দপ্‌দপানি, শব্দাসহিষ্ণুতা, দ্বিত্ব বা আংশিক-দৃষ্টি ( জেল্‌স, গ্লোনোইন্ )।

ইরিসিপেলাস (Erysepalus) :—সহ অত্যন্ত ডিলিরিয়াম থাকিলে এতদ্দ্বারা ফল পাওয়া যায়।

উপযোগিতা (Suitabillity) :—অত্যন্ত শোণিতপূর্ণ দেহ; প্রদাহ সহিত অত্যন্ত বেদনা।

শিরঃপীড়া (Headache) :—ঋতু (menses) না হওয়ার দরুণ কন্‌জেচ্‌শনযুক্ত ভয়ানক শিরঃপীড়া; এপোপ্লেক্‌সি জনিত শিরঃপীড়া; তৎসহ ভয়ানক বিবমিষা ও বমন।

কন্জেচ্শনযুক্ত এপোপ্লেক্সি (Appoplexy):—মস্তক উষ্ণ; চক্ষু রক্তবর্ণ; স্বর ভার; নাড়ী (Full) পূর্ণ, ধীর এবং কঠিন।

জিহ্বা (Tongue):—সাদা, কিংবা হরিদ্রাভ, কিন্তু মধ্যভাগে একটা লম্বা রক্তবর্ণ ডোরা; শুষ্ক, সিক্ত, সাদা অথবা হরিদ্রাবর্ণ কোটিংযুক্ত; অথবা দুই দিকেই কোন প্রকার কোটিং নাই; দগ্ধ হওয়ার ন্যায় বোধ (স্যাঙ্গুই)।

রোগি-তত্ত্ব:—বিবমিষা এবং বমন (Nausea & Vomiting) একটা লোকের ভয়ানক বমন রোগ হইয়াছিল; দণ্ডায়মান হইলেই উহা বৃদ্ধি পাইত এই ঔষধে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

শক্তি (Potency):—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

---

# ভাইটেক্স ট্রিফোলিয়া বা ইণ্ডিয়ান আর্ণিকা।

# Vitex Trifolia Or Indian Arnica.

সরস পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

সম-সংজ্ঞা:—বাঙ্গালাতে ইহার নাম নিশিন্দা; সংস্কৃত নাম নির্গুণ্ডি।

পরিচয় (Description):—আমাদের দেশে সর্ব্বত্রই ইহা পাওয়া যায়। এই গাছ ১২।১৩ ফিট উচ্চ হয়। পত্র ত্রিপত্রি এবং উহাতে একপ্রকার সুগন্ধি আছে। পত্র মধ্যে রজন এবং সুগন্ধি তৈল আছে। ফল মধ্যে এসিড-মেলিক (Acid Malic) এবং কষায় জিনিষ আছে।

১৯১০ ইং সনে আমি ৺সীতাকুণ্ড মেধসাশ্রম ইত্যাদি দর্শনে যাই। তথায় ঘটনাক্রমে হাঁটু এবং (Ankle) য়্যাংকল গ্রন্থিতে আঘাত পাইয়া চলৎশক্তি রহিত হইয়া পড়ি। একজন বৃদ্ধ সম্প্রদায়ী চিকিৎসক আমার ঐ গ্রন্থি স্থানদ্বয়ে নিশিন্দা পত্র বান্ধিয়া দেওয়াতে, প্রায় চব্বিশ ঘণ্টা মধ্যে ঐ বেদনা কমিয়া গিয়া আমি হাটিতে সক্ষম হইলাম এবং মেধসাশ্রমের পাহাড়ে পর্য্যন্ত উঠিতে সক্ষম হইলাম। ঐ সঙ্গে নিশিন্দা পত্রের ঘ্রাণ গ্রহণেও বেদনার অনেক উপশম প্রাপ্ত হইয়াছিলাম।

১৯১২ সনে মার্চ্চ মাসে পুষ্করে জামদগ্নি হরাচলে উঠিতে নিতান্ত ক্লান্ত

চটিয়া পড়ি। কিন্তু ঐ পর্ব্বতের পথ প্রান্তে **নিশিন্দার গাছ** লইয়া তাহার ঘ্রাণ লইতে লইতে চলিলাম; তাহাতে শ্রান্তি ও পর্য্যটন কষ্ট অনেক লাঘব হওয়াতে পর্ব্বতারোহণে সক্ষম হইয়াছিলাম।

---

অনেকে গৃহপালিত শারিকা, টিয়া ইত্যাদি পক্ষীর কাহার পা, কিংবা ডানা ঘটনাক্রমে **ভগ্ন** হইলে নিশিন্দার পাতা, গদির মত পুরু করিয়া, খাঁচার অভ্যন্তরে পাতিয়া দিয়া, তাহার উপর সেই পাখীটিকে রাখিয়া দেয় এবং তাহাতেই তাহার ভগ্ন অঙ্গ আরোগ্য লাভ করে দেখা গিয়াছে।

**প্রস্তুত-প্রকরণ** ( Preparation ) :—আমেরিকান ফারমাকোপিয়া A. P. মতে ১নং ক্লাস অনুসারে ইহা প্রস্তুত হয়।

( আমাদের নিকট এবং নিউইয়র্ক-সিটির **বোইরিক এবং রিউ-মিওন** কোম্পানিকে লিখিলে এই ঔষধ পাইতে পারেন )।

**সিদ্ধিপ্রদ লক্ষণচয়** (Characteristics) :—মস্তকের দুইদিকের টেম্পল (Temple) প্রদেশে বেদনা। সমস্ত শরীরে এবং গ্রন্থিতে গ্রন্থিতে **হাড় ভাঙ্গার ন্যায় বেদনা**—যেন ভয়ানক আঘাত লাগিয়াছে; ঐ বেদনা শারীরিক পরিশ্রমে বৃদ্ধি পায়।

অগ্রে পেট বেদনা হইয়া পশ্চাতে **আমাশয়** দেখা দেয়। ক্রিমি দোষ।

**প্রস্রাব :বহুল পরিমাণে** ( Profuse ) **হয়, কিংবা কমিয়া যায়।**

ঋতুস্রাব বেদনাযুক্ত, বহুল, কিংবা কম, কিংবা একেবারেই হয় না।

প্লীহা বৃদ্ধি পায় এবং শোথ হইয়া পড়ে। পায়ের জ্বালা সহ জ্বর।

অণ্ডকোষের বেদনা ও স্ফীতি।

কোন স্থানে **আঘাত লাগিলে**—তদুপরি ইহার পত্রের ব্যাণ্ডেজ বাঁধিলে বিশেষ ফল পাইবে। তজ্জন্যই ইহার নাম **ইণ্ডিয়ান আর্ণিকা।**

ঋতুস্রাব বন্ধ হইলে এবং প্লীহার বিবৃদ্ধি হইলে, ইহার আভ্যন্তরিক প্রয়োগে উৎকৃষ্ট ফল লাভ করা গিয়াছে।

**শক্তি ও মাত্রা** :—আভ্যান্তরিক প্রয়োগ জন্ত ইহার মাদার টিংচার তিন চারি ফোঁটায় ব্যবহার হইতে পারে। ইহার ১x, ২x, ৩x দশমিক শক্তিতে আমরা ব্যবহার করিয়া উৎকৃষ্ট ফল পাইয়া থাকি।

N. B. :—গ্রন্থকার ডাঃ চন্দ্রশেখর কালি ১৯১২ সনের **আমেরিকান ইন্‌ষ্টিটিউট-অব-হোমিওপ্যাথি** নামক মহাসভায় **নিশিন্দা**

সম্বন্ধে একটি প্রবন্ধ লিখিয়াছেন। উক্ত সভায় ১৯১২ সন, সেপ্টেম্বর মাসের জারনেলে ( Journal ) এই প্রবন্ধ মুদ্রিত হয়।

---

# জিঙ্কাম মেটালিকাম।

# Zincum-Metalicum.

দস্তা হইতে প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** ( Synonym ) :—দস্তা।

**উপযোগিতা** (Suitability) :—মস্তিষ্ক এবং স্নায়বীয় অবসন্নতা। **সঞ্জীবনী-শক্তির অসম্পূর্ণতা, কিংবা হীনতা,** **মস্তিষ্ক** অথবা স্নায়বীয় শক্তির (Weakness) ক্ষীণতা; স্নায়বীয় শক্তির হীনতা হেতু, **বসন্ত হামাদি** রোগ দস্তুরমত প্রকাশিত হইতে পারে না, ঋতুস্রাব দস্তুরমত হয় না; দস্তুরমত কাশিতে না পারাতে গয়ের উঠে না—কিন্তু গয়ের উঠিবামাত্র রোগী নিতান্ত আয়াস পায়; দস্তুরমত বেগে প্রস্রাব নির্গত হয় না।

এই সমস্তই **স্নায়ুর হীনবল** হইতে ঘটিয়া থাকে এবং এই কারণেই বুদ্ধিশক্তি এবং মেধাশক্তি দস্তুরমত প্রকাশ পায় না।

রক্তহীনতায় ( Iron ) **আইরন** যেমন মহৌষধ, স্নায়বীয় এবং মস্তিকের দুর্ব্বলতায় ও হীনতায় **জিঙ্কাম** সেইরূপ মহৌষধ।

**হাম-বসন্তাদি ইরাপ্‌শন** ( Eruptions ) :—স্নায়বীয় শক্তির হীনতা হেতু, ইরাপ্‌শন্ **উঠিতে না পারিলে** জিঙ্ক তাহার উৎকৃষ্ট ঔষধ। কথিত ইরাপ্‌শন্ চর্ম্মের উপরিভাগ পর্য্যন্ত উঠিতে পারে নাই, কিংবা সামান্য উঠিয়াছে, অথবা উঠিয়া স্নায়বীয় সঞ্জীবনী-শক্তির হীনতা হেতু পুনরায় লুপ্ত হইয়া গিয়াছে—এমন অবস্থায় তাহাদের প্রকৃতরূপ উত্থান জন্য **জিঙ্কামই** এক মাত্র সহায়।

কথিত **স্নায়বীয় দুর্ব্বলতা**—নাড়ী ও অন্যান্য লক্ষণ দ্বারা জানিতে পারিবে।

( অন্য কোন বাহ্যিক কারণে ইরাপ্‌শন্ না উঠিতে পারিলে—কুপ্রাম )। সোরা দোষ হেতু ইরাপ্‌শন নির্গত হইতে না পারিলে—সাল্‌ফার )।

**মদ্যপান, কিংবা অন্য কোন ষ্টিমুলেণ্ট অসহ্য** (Stimulation Intolerable) :—জিঙ্কামের দুর্ব্বলতার এই একটা বিশেষ

স্বধর্ম্ম জানিবে যে, সামান্য মদ্যপান করিলে ক্ষণিক একটু উপশম হয় বটে, কিন্তু অতি শীঘ্রই পূর্ব্বাপেক্ষা অধিকতর দুর্ব্বলতা এবং কষ্টের বৃদ্ধি হয়।

( ষ্ট্রোনইন্, এলুমিনা, কোনায়াম্, লিডাম্, ফ্লুওরিক্ এসিড্, এন্টিমোনিয়াম্-ক্রুড ইত্যাদি ঔষধেরও এই সকল লক্ষণ রহিয়াছে। কিন্তু জিঙ্ক ইহাদের সর্ব্বশীর্ষ স্থানীয় )।

**পৃষ্ঠবেদনা** ( Backache ) :—এই বেদনার মূল স্নায়বীয় বলের হীনতা ; বসিলে ইহার বৃদ্ধি, চলিয়া বেড়াইলে ইহার উপশম।

**হ্রাস টক্সেও** চলিয়া বেড়াইলে উপশম আছে বটে, কিন্তু জিঙ্কামে, হ্রাস-টক্সের ন্যায় চলিয়া বেড়াইলে সাধারণ বেদনার উপশম হয় না জানিবে।

( পাল্‌সেটিলাতেও কটিবেদনা আছে বটে, কিন্তু উহা ঋতুস্রাবের অনিয়মিত অবস্থা হইতেই ঘটিয়া থাকে )।

অত্যাস্ত রতিক্রিয়া হেতু দুর্ব্বলতা ( কোবাল্টাম্ )।

( ঋতুস্রাব হইলে জিঙ্কমের বেদনা উপশম হয়, কিন্তু **কোবাল্টের** তাহা হয় না)। পৃষ্ঠদেশের বেদনাতে স্পর্শাসহিষ্ণুতা ( চিনিনাম্-সাল্ফ, ট্যারেণ্টুলা, থেরিডিয়ন্ ) ; পৃষ্ঠদেশ পশ্চাদ্দিকে বক্র করিয়া না বসিলে প্রস্রাব হয় না।

**নিম্নশাখাদ্বয় ঝাঁকান, কিম্বা কাঁপান** ( Automatic movement of the Lower Extremities):—মনে এরূপ প্রবল ইচ্ছা জন্মে যে, তাহাতে **নিম্নশাখাদ্বয় না ঝাঁকাইয়া** স্থির থাকিতে পারে না ; **অবিরত চরণ এবং পা ঝাঁকাইতে থাকে**—ইহা **জিঙ্কামের** একটী প্রধানতম সিদ্ধিপ্রদ লক্ষণ।

রাত্রিতে বিছানায় শুইয়া, এমন কি নিদ্রাবস্থাতেও পা ঝাঁকাইতে থাকে। চরণদ্বয় ঘর্ম্মাক্ত এবং তাহাদের অঙ্গুলীচয়ের অন্তর্ব্বর্ত্তী স্থানে ক্ষত ( **পাঁকুই** বা পাঁক্‌লা বিশেষ ) ; চরণ-ঘর্ম্মে দুর্গন্ধ, কিংবা ঐ ঘর্ম্ম লুপ্ত হইয়া যাওয়া।

**শাখা সমস্তের** (Extremities) :—দুর্ব্বলতা এবং কম্পন ; লিখিবার সময় হাত কাঁপিতে থাকে ; ঋতুস্রাব সময় কম্পন।

**কোরিয়া** ( Chorea ) :—কোন ইরাপ্‌শন্ বিলুপ্ত হওয়া হেতু, ভয় পাওয়া হেতু।

**মাংসপেশীচয়** (Muscles) :—নানাস্থানে এক একটী মাংস পেশী-চয়ের মোচড়ান এবং ঝাঁকি মারিয়া উঠা ( এগারিকাস, ইগ্নেসিয়া )।

**স্পাইনাল প্রদেশ** (Spinal Region):—সমস্ত স্পাইনাল প্রদেশ বরাবর **জ্বালা**; পৃষ্ঠ-বেদনা; বসিলে বৃদ্ধি এবং চলিয়া বেড়াইলে উপশম (কোবাল্টা, পাল্স, হ্বাস)।

স্পাইনাল্ প্রদেশের ইরিটেশন্ হইতে অত্যন্ত দুর্ব্বলতা।

**সর্ব্বশরীরে কম্পন** (Trembling):—এবং এতৎসহ শয্যাশায়ী অবস্থা; যদিও সম্পূর্ণ প্যারালিসিস্ হয় নাই, তত্রাচ এই কম্পনের উপর রোগীর কোন অধিকার থাকে না; অর্থাৎ রোগী ইচ্ছা করিলেও কম্পন থামাইতে পারে না।

এই কম্পন আরোগ্য না হইলে ক্রমে **প্যারালিসিসে** পরিণত হইতে পারে।

**কম্পন এবং মস্তিষ্কের অসাড় অবস্থা** (Trembling & Paralysis of the Brain):—এই অবস্থাচয় হাম-বসন্তাদি **বসিয়া যাওয়া**-হেতু, কিংবা দন্তোদ্গম হেতু, কিংবা টাইফাস এবং টাইফয়েড জ্বর ইত্যাদি যে কোন রোগে দেখিতে পাইলে **জিঙ্কাম** তাহার মহৌষধ জানিবে।

**রোগি-তত্ত্ব**:—(১) বিংশতি বৎসরের একটী বালিকার, স্কুলে অতিরিক্ত অধ্যয়নাদি হেতু নিতান্ত দুর্ব্বল অবস্থা, এমন কি শয্যাশায়ী অবস্থা, শিরঃপীড়া, অক্ষুধা দেখা দিল। সার্ব্বাঙ্গিক অবসন্নতাই তাহার প্রধানতম লক্ষণ হইয়া উঠিল এবং ক্রমে অবস্থা অতি শোচনীয় হইল। **জেল্সিমিয়াম** এবং **ব্রাইওনিয়া** দেওয়াতে কতকটা উপকার হইল বটে; কিন্তু একদিন নিদ্রাবস্থায় ঘর্ম্মাক্ত কলেবরে গাত্রাবরণ ফেলিয়া দেওয়াতে, ঠাণ্ডা লাগিয়া পুনরায় পূর্ব্ব রোগচয়, পূর্ব্বাপেক্ষা অধিকতর বৃদ্ধি পাইয়া উঠিল; পেট কাঁপিয়া উঠিল এবং রক্ত ভেদ হইতে লাগিল; **এলুমেন** দ্বারা রক্তভেদ নিবারণ হইল।

কিন্তু নিতান্ত অবসন্নতা সহ ডিলিরিয়াম চলিতে লাগিল; মা পশ্চাদ্দিকে মস্তক বক্র করিয়া, বিস্ফারিত লোচনে ঊর্দ্ধদৃষ্টে রহিয়াছে দেখা গেল; অণুমাত্র জ্ঞান নাই; চিৎ হইয়া শুইয়া আছে এবং ক্রমে পৈথানের দিকে, অর্থাৎ পায়ের দিকে নীচে সরিতে আরম্ভ করিল (এসিড-মিউরিয়েট); গাত্র

মোচড়ান, সার্ব্বাঙ্গিক **কম্পন** এত প্রবল হইয়া উঠিল যে, তাহাতে সমস্ত খাট বিছানা কম্পিত হইতে লাগিল; তস্যার হস্ত দৃঢ়রূপে ধরিয়া রাখা সত্ত্বেও কাঁপিতে লাগিল; মুখমণ্ডল মৃতবৎ দেখাইতে লাগিল; চরণ হইতে জানু পর্য্যন্ত, কর হইতে এল্‌বো ( Elbow ) পর্য্যন্ত বরফের ন্যায় ঠাণ্ডা হইয়া গেল; **নাড়ী** ইণ্টারমিটেণ্ট এবং এত দুর্ব্বল ও দ্রুত হইয়া উঠিল যে, গণিতে পারা যায় না।

সংক্ষেপতঃ **মস্তিষ্কের প্যারালিসিসের** সমস্ত লক্ষণ দেখা দিলে; মোটের উপর তস্যার জীবনের আর আশা রহিল না! এমন সময় **জিঙ্ক-মেট** ২০০ শক্তির কয়েক ফোঁটা জল সহিত মিশ্রিত করিয়া, তস্যার দাঁতকবাটীর মধ্যে দিয়া মুখের অভ্যন্তরে দেওয়া গেল; এক ঘণ্টা পরে ঐ ঔষধ আবার দেওয়া গেল. তৎপরে এক ঘণ্টার মধ্যে রোগিণীর চৈতন্য হইল এবং সে অতি মৃদুস্বরে দুগ্ধ খাইতে চাহিল। একটী বক্র নলের অভ্যন্তর দিয়া তস্যাকে অর্দ্ধ গ্লাস পরিমাণ দুগ্ধ খাওয়ান হইল; ২৪ ঘণ্টার ভিতর সে কিছুই খায় নাই; তৎপর চারিদিন কোন ঔষধ দেওয়া হইল না; ক্রমে তস্যার অবস্থা উত্তরোত্তর ভাল হইয়া উঠিল এবং এক মাত্রা **আব্র-ভমিকা** দেওয়াতে সে শীঘ্র এবং সম্পূর্ণরূপে আরোগ্য লাভ করিল ( ডাঃ দাস )।

(২) কলিকাতা কম্বলিটোলার নকুড় চাটুয্যে মহাশয়ের কন্যার **জ্বর** হইয়া ক্রমে **বিকার অবস্থা** উপস্থিত হয়; তৎসহ মস্তিষ্কের প্যারালিটিক অবস্থা ক্রমে দেখা দেয়; তস্যার চক্ষুদ্বয় সাদা ছিল; অণুমাত্র তাহাতে কঞ্জেস্‌শনের চিহ্ন দেখা দেয় নাই; কিন্তু মস্তিষ্কের অসাড়তা এবং মৃদু ইরিটেশন জনিত লক্ষণ প্রায়ই বর্ত্তমান ছিল। পথ্য জন্য দুগ্ধ মুখে দিলে উহা মুখেই থাকিয়া জমিয়া যাইত; রোগিণী প্রায়ই অর্থশূন্য ফ্যাল্ ফ্যাল্ দৃষ্টিতে চাহিয়া থাকিত; ডাকিলে কোন সাড়া বা ইঙ্গিত পাওয়া যাইত না; প্রায় এক সপ্তাহকাল রোগিণী দুগ্ধাদি গলাধঃকরণ করিতে না পারাতে, মলদ্বারের অভ্যন্তরে পিচ্‌কারী দ্বারা অর্দ্ধ কিংবা এক ঔন্স পরিমাণ মাংসের ( Broth ) ব্রথ উদর মধ্যে দেওয়াইয়া, তস্যার পোষণকার্য্য সমাধা করা যাইত। এমন অবস্থায় **জিঙ্কাম-মেটালিকাম** ৬ষ্ঠশক্তি কিঞ্চিৎ জলের সহিত মিশ্রিত করিয়া তাহাকে খাইতে দেওয়া হইল, তাহার কোন মাত্রা গলার অভ্যন্তরে যাইত, কোন মাত্রা বা মুখেই থাকিত;

এইরূপে ১২ ঘণ্টা **জিঙ্কাম** প্রয়োগ করা হইল ; আমি পরদিন প্রাতঃকালে যাইয়া দেখিলাম, রোগিণীর কতকটা দুগ্ধাদি গলাধঃকরণের ক্ষমতা জন্মিয়াছে এবং জ্ঞানও কিঞ্চিৎ হইয়াছে। **জিঙ্কাম** দ্বারাই তস্যার বিকারাবস্থা কাটিয়া গেল, শরীরের অসাড় অবস্থা দূর হইল, শরীরের তাপ স্বাভাবিক আকার ধারণ করিল ; ক্রমে রোগিণী সুস্থতা প্রাপ্ত হইয়া আরোগ্য লাভ করিল।

জিঙ্কাম যে এই রোগিণীতে কি আশ্চর্য্য কাজ করিয়াছে, তাহা স্বচক্ষে না দেখিলে কেহ বিশ্বাস করিতে পারিবেন না।

N. B:—**মস্তিষ্কগত গোলযোগেই** সান্নিপাতিক বিকারাদি ঘটিয়া থাকে ; এই বিকার মস্তিষ্কের **রক্তাধিক্য** অর্থাৎ **কঞ্জেশ্চ্‌শন** হেতু জন্মিতে পারে। কিংবা **মস্তিষ্কে ইরিটেশন** অথবা **অসাড় অবস্থা** হেতু জন্মিতে পারে।

মস্তিষ্কের কঞ্জেচশন্ হেতু বিকার হইলে,তৎসঙ্গে **চক্ষু রক্তবর্ণ** দেখিবে, কিন্তু মস্তিষ্কের অসাড় অবস্থা হেতু বিকার জন্মিলে, **চক্ষু সাদা** থাকে এবং তৎসহ হস্তপদাদির কম্পনও রোগের প্রথম হইতেই দেখা যায়। কথিত দুইটী বিষয়ের পার্থক্য অনেকে ভালরূপে বুঝিতে না পারাতে, ভয়ানক চিকিৎসা-বিভ্রাট ঘটিয়া থাকে।

অনেক পশারওয়ালা ডাক্তারকেও এতাদৃশ চিকিৎসা বিভ্রাট ঘটাতে দেখিয়া আমরা মনে নিতান্ত ব্যাথা পাই ; অনেক ডাক্তার মস্তিষ্কের গোল-যোগের অণুমাত্র দর্শনেই মস্তকে **বরফ** চাপাইয়া কিংবা ( Footbath ) ফুটবাথ দিয়া চিকিৎসা করেন ; তাহাতে যদি ঐ মস্তিষ্ক গোলযোগ. কঞ্জেচ্‌শন জনিত না হইয়া থাকে, তবে বাবু * * কন্যার ন্যায় বিপরীত ফল হইবে জানিবে।

যাহা হউক **মস্তিষ্কের অসাড় অবস্থা** হইতে যে সমস্ত উপসর্গ, কিংবা উপসর্গ পীড়া জন্মে তাহাতে **জিঙ্কাম** দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

**মেনিঞ্জাইটিস্** ( Meningitis ) :—ইত্যাদি রোগেও বিশেষতঃ মস্তিষ্কের (Ventricles) ভেন্‌ট্রিকেল্‌চয় মধ্যে জল সঞ্চিত হইলে, জিঙ্কাম তাহাতে উৎকৃষ্ট কার্য্য করিয়া থাকে।

**প্লেগ** (Plague):—অনেক প্লেগের রোগীতে মস্তিষ্কের এইরূপ অসাড় অবস্থা দৃষ্ট হইলে, তাহাতে সম্ভবতঃ এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**ঋতুস্রাব** (Menstruation):—ঋতু নির্গত হইতে আরম্ভ করিলে, রোগিণী সর্ব্বাংশে সুস্থতা বোধ করে এবং তাহাতে তজ্জন্য সমস্ত কষ্ট দূরে যায়; কিন্তু ঋতুস্রাব আসিয়াই পুনরায় থামিয়া যাইবামাত্র কষ্টকর উপসর্গনিচয় দেখা দেয়।

**শিশু** ( Child ) :—শিশুকে কিছু বলিলে সে, তাহা পুনরাবৃত্তি করিয়া থাকে। শিশু নিদ্রাবস্থায় কাঁদিয়া উঠে, নিদ্রায় মধ্যেই সমস্ত শরীর ঝাঁকি দেয়; সে ভয় পাইয়া যেন জাগরিত এবং বিস্ফারিত লোচনে চাহিয়া থাকে ও শিরোলুণ্ঠন করিতে থাকে। মুখমণ্ডল পর্য্যায়ক্রমে পিংশে এবং রক্তবর্ণ।

**কন্‌ভাল্‌শন** ( Convulsion):—দন্তোদ্গম সময়; তৎসহ মুখমণ্ডল পিংশে—কিন্তু উত্তাপহীন; অক্ষিপাট ব্যতীত অন্যস্থানে উত্তাপ টের পাওয়া যায় না ( বেলেডোনার বিপরীত)। অক্ষিগোলকদ্বয় ঘূর্ণায়মান, দন্ত কড়্মড়্ করা।

**মস্তক ও হস্ত** (Head & Hand) :—অনৈচ্ছিকরূপে হস্ত এবং মস্তক সঞ্চালিত হয়; অথবা পর্য্যায়ক্রমে এক হাত অথবা মাথা সঞ্চালিত হয় ( এপোসাইনাম, ব্রাই, হেলে )।

**নিদ্রা** (Sleep):—দিবসে নিদ্রা এবং অবিরতই **নিদ্রালুতা,** বিশেষতঃ প্রাতে কিংবা আহারের পর, তৎসহ হাঁইতোলা। এত নিদ্রালুতা যে—অতি যত্নেও সে নিদ্রার হাত এড়াইতে পারে না। পুনঃ পুনঃ নিদ্রাভঙ্গ। নিদ্রা হওয়া সত্ত্বেও স্ফূর্ত্তি পাওয়া যায় না,তৎসহ নানাবিধ অপ্রীতিকর স্বপ্ন-দর্শন করে। নানাপ্রকার বিভীষিকা দেখে, অথবা ভয়ানক স্বপ্ন দেখিয়া নিদ্রাবস্থায় চেঁচাইতে থাকে এবং কথাবার্ত্তা বলে ( Somnumbulism **বোবায় ধরা** )।

নিদ্রাবস্থায় শরীরে ঝাঁকি মারা এবং পুনঃ পুনঃ জাগরিত হওয়া।

**জ্বর** (Fever) :—পৃষ্ঠদেশে জ্বরের উত্তাপ সহ শিহরিয়া উঠা। অবিরত কম্প সহ শরীরাভ্যন্তরে জ্বালা; সাধারণতঃ আহারান্তে উহা আরম্ভ হইয়া সন্ধ্যা এবং রাত্রি পর্য্যন্ত বর্ত্তমান থাকে।

খোলা বাতাসে এবং কোন ঠাণ্ডা বস্তু স্পর্শ করিলে শীত বোধ, জ্বরের

আগত-প্রায় অবস্থায় শীত করিতে থাকা। জ্বরের কম্পমান অবস্থা সহ উত্তাপের (Flush) হল্‌কা গাত্রে উঠিতে থাকে। হস্তপদে ভয়ানক কম্পন। উষ্ণ এবং ঘন ঘন শ্বাসপ্রশ্বাস, এবং সমস্ত শরীরে যেন নাড়ীর স্পন্দনবৎ স্পন্দন অনুভূত হয়। নাড়ী সন্ধ্যাকালে ক্ষুদ্রা এবং দ্রুতগতিবিশিষ্টা, প্রাতে এবং দিবসে ধীরগতি-যুক্তা; কোন কোন সময়ে উহা ইণ্টারমিটেণ্ট (সবিরাম) স্বভাবযুক্ত। জ্বরের সময় (Vein) ভেইন মধ্যে নাড়ীর স্পন্দনবৎ বোধ হয়।

আভ্যন্তরিক উত্তাপ সহ চরণে এবং উদরাভ্যন্তরে ঠাণ্ডা বোধ; দিবসে ঘর্ম্ম হওয়া স্বভাব। নিশা ঘর্ম্ম; সমস্ত রাত্রিতে বহুল ঘর্ম্ম এবং তৎসহ গাত্রাবরণ দূরে নিক্ষেপ করে; ঘর্ম্মে দুর্গন্ধ।

পিত্তল-ঢালাই কারখানার লোকেদের জ্বর। সম্ভবতঃ দস্তার ধূম হইতে ঐ জ্বরের উৎপত্তি; এতাদৃশ জ্বর সাধারণতঃ শরীরের গ্লানি বা মেস্ মেস্ করা সহ আরম্ভ হয় এবং তৎসহ বক্ষঃস্থলে চাপিয়া ধরার ন্যায় কষ্ট; সময় সময় বিবমিষা; দিবসের কোন একটী সময়ে এই সমস্ত লক্ষণ আরম্ভ হইয়া সন্ধ্যার সময়ে কম্প এবং অপ্রকাশিত উত্তাপ অবস্থা দেখা দেয়; কিন্তু বহুল ঘর্ম্ম অবশ্যম্ভাবী।

ঘর্ম্ম অত্যন্ত অধিক হইলে, জ্বরের আক্রমণ অল্প হয়। সকল সময়ে জ্বরের প্রকৃতি এক প্রকার দেখা যায় না।

**রোগিতত্ত্ব ঃ—(১) হাইড্রোকেফালইড পীড়া** (Hydro-cephaloid condition) :—একটী শিশু ওলাউঠা হইয়া, সাত দিন মৃত-প্রায় অবস্থায় শয্যাগত ছিল। বমন এবং উদরাময় পুনরায় উপস্থিত হইল। নিশ্বাস প্রশ্বাসে কষ্ট হইতে লাগিল, শরীর বরফের মত ঠাণ্ডা হইয়া গেল; হস্তপদ নীলবর্ণ ধারণ করিল; নাড়ী অদৃশ্য হইয়া পড়িল। অত্যন্ত অস্থি-রতা, অজ্ঞানাবস্থা, চক্ষু অর্দ্ধ নিমিলিত, পিউপিল প্রসারিত এবং অসাড়। তাহাকে জিঙ্কামের ১ম ট্রিটুরেশন দুই মাত্রা খাইতে দেওয়া গেল এবং তাহাতেই শিশুর শরীর (Warm) উষ্ণ হইয়া উঠিল, জীবনী-শক্তির পুনরাবির্ভাব হইল।

ভেদ ও বমন থামিয়া গেল। পরদিন হইতে বালকের অবস্থা সুচারু হইয়া আরোগ্য পথে উপস্থিত হইল। (Dr. Eller.)

**(২) টাইফয়েড জ্বর** (Typhoid Fever) :—তিন বৎসর বয়স্ক একটী বালকের টাইফয়েড জ্বর হয়। ১১ দিনের দিন তাহাকে দেখা

গেল। রোগীর জ্ঞান নাই। অবিরত (Restless) ছট্‌ফট্‌ করিতেছে। চারিদিকে হাত পা ছুড়িয়া আতাল পাতাল করিতেছে এবং শয্যার পাদদিকে সরিয়া সরিয়া যাইতেছে। হাত পায়ের কন্‌ভাল্‌শন এবং **অনৈচ্ছিক সঞ্চালন**; কত কষ্ট হেতু যেন কোঁকাইতেছে এবং গোঁগাইতেছে; শ্রুতি-কঠোরতা। মস্তক অতীব উষ্ণ; অক্ষিপত্রদ্বয়—প্রায় যোড়া লাগিয়া রহিয়াছে; পিউপিল-দ্বয় অসাড় এবং চক্‌চকে; আলোতেও উহা সঙ্কুচিত হয় না; জিহ্বা লালাভ-কটাবর্ণের কোটিংযুক্ত এবং ফাটা ফাটা; ওষ্ঠে এবং নাসিকা মধ্যে কাল বর্ণের চটা পড়া; তরল পথ্য আকা বাঁকা করিয়া খাইতে ইচ্ছা করে বটে কিন্তু গলাধঃকরণ করা নিতান্ত কঠিন হইয়া পড়িয়াছে; অসাড়ে মলমূত্র ত্যাগ; মূত্রে এপিথিলিয়াম্‌নিচয় রহিয়াছে; নাড়ী দুর্ব্বল, দ্রুত স্পন্দনযুক্ত এবং অসম; বাহুদ্বয় বরফের ন্যায় ঠাণ্ডা এবং ঘর্ম্মাক্ত। জিঙ্কামের ১ম শক্তি দ্বারা এই রোগী আরোগ্য লাভ করে। ( Dr. Hempel )

(৩) **টেরিগিয়াম** (Pterygium) :—অর্থাৎ **অক্ষি কোণের মাংস বৃদ্ধি**—রোগিণীর বয়স ৪০ বৎসর। ৩ বৎসর যাবৎ এই পীড়া হইয়াছে। সা রজক-জাতীয়া ছিল। (Steam) ষ্টীম অর্থাৎ বাষ্পপূর্ণ গৃহে (ধোপা খানায়) সা কার্য্য করিত। তস্যার উভয় চক্ষেই টেরিগিয়াম হইয়াছিল। অক্ষি-কোণে যন্ত্রণা এবং ফাটা ফাটা হয়। ঠাণ্ডা বাতাসে গেলে চক্ষু গরম এবং ক্ষতবৎ বেদনাযুক্ত বোধ করিত; আর গরম ঘরে গেলে—উপশম বোধ করিত। রাত্রিতে—চক্ষুর উত্তাপ, চুল্‌কানি ও জল-পড়া অতীব বৃদ্ধি পাইত। চক্ষু উন্মীলন করিতে অত্যন্ত কষ্ট বোধ করিত এবং তজ্জন্য চক্ষুর উপরে রুমাল চাপিয়া রাখিত। রাত্রিতেও চক্ষু উন্মীলন করিলে, চক্ষু দিয়া বহুল জল পড়িয়া ভাসিয়া যাইত। বাম চক্ষুতে সন্ধ্যায় আলোক চতুর্দ্দিকে সবুজ বর্ণ আভা দেখিত। সা মাত্র দশ ফুট অন্তরের অঙ্গুলিচয় গণনা করিতে পারিত। তস্যার মুখে এবং মস্তকে, সময় সময় রক্ত ধাবিত হইত; রক্ত ধাবিত হইলে শরীরে ঘর্ম্ম দেখা দিত। জিঙ্কাম ২০০ শত শক্তি দ্বারা সা সম্পূর্ণ আরোগ্য লাভ করে। ( Dr. C. Dunham )

(৪) **নিউমোনিয়া** (Pneumonia) :—উনবিংশ বর্ষ বয়স্কা একটী অবিবাহিতা, কৃশা যুবতী; প্রায়ই তস্যার একটা না একটা রোগ লাগাই ছিল।

তস্থার তিনবার নিউমোনিয়া হয় এবং প্রাচীন মতের এলোপ্যাথি চিকিৎসা দ্বারা চিকিৎসিত হয়। এবার ৪র্থ বার নিউমোনিয়া হইল।

রোগের ষষ্ঠ দিবসে দেখা গেল যে, উভয় ফুস্‌ফুসই আক্রান্ত হইয়াছে। (Trachea) ট্রেকিয়াতে সূচীবিদ্ধবৎ বেদনা, চাপনে, নিশ্বাস প্রশ্বাসে এবং অবিরত থুক্‌থুক করিয়া কাশিতে বেদনা বৃদ্ধি পাইত। উৎক্ষিপ্ত গয়েরে রক্তের চিহ্ন দেখা যাইত; রোগিণী চিৎ হইয়া অতি সন্তর্পণে শুইয়া থাকিত; কারণ প্রত্যেক বার নড়া চড়ায় বেদনা বৃদ্ধি পাইত। কোন কথা জিজ্ঞাসা করিলে—কোন প্রকার ইসারা ইঙ্গিতে উত্তর দিত; কারণ কথা বলিতে কিম্বা নড়াচড়া করিলে অক্‌সিপাট প্রদেশে ভয়ঙ্কর ছিন্নবৎ বেদনা উপস্থিত হইয়া সম্মুখের কপাল পর্য্যন্ত প্রসারিত হইত। ট্রেকিয়া এবং (Sternum) ষ্টার্ণাম স্থানে থেঁত্‌লে যাওয়ার ন্যায় বেদনা বোধ করিত। নাসিকা-গহ্বরে জ্বালা ও শুষ্ক বোধ; গাত্র শুষ্ক ও উষ্ণ; নাড়ী পূর্ণা এবং বেগবতী। হস্তপদাদি শীতল এবং ঝিঁ ঝিঁ ধরাযুক্ত রাত্রিতে পীড়ার বৃদ্ধি; দক্ষিণ ফুস্‌ফুসে (Ægophony) "ইগোফনী" এবং তরুণ শ্লেষ্মার শব্দ (Rales রাল্‌স) শুনা যায়।

তস্থাকে জিঙ্কাম ১৮শ শক্তি জলে মিশ্রিত করিয়া দেওয়া যায়; তাহাতে প্রথমতঃ কাশি, মস্তকের বেদনা এবং অস্থিরতা অতীব বৃদ্ধি পায়। তৎপর দিন প্রাতে নিশ্বাস প্রশ্বাস স্বাভাবিক শান্তিযুক্ত হইল। কথা বলিতে আর কাশি হয় না। কাশি তরল হইয়াছে। লেরিংস ও ট্রেকিয়াতে আর বেদনা নাই। গয়েরে রক্তের দাগ নাই; শারীরিক উত্তাপ স্বাভাবিক; নাড়ী ক্ষুদ্র এবং মন্দগতি বিশিষ্ট হইল। (Dr. Maschoff.)

**(৪) উন্মাদ-রোগে** (Insanity):—একটী স্ত্রীলোক, বয়স ৫৬ বৎসর। প্রায় দুই মাস হইল ক্রোধ এবং ত্যক্ততা জন্য উন্মাদ রোগগ্রস্তা হইয়াছে। সর্ব্বদা ভয় এবং বিভীষিকা দর্শন; মস্তকে এবং মুখমণ্ডলে গরম বোধ; কপোলদ্বয় কাল্‌চে-লাল; ক্ষণে শীত, ক্ষণে উত্তাপ বোধ করে; মাথা-ঘোরা এবং টলিতে টলিতে চলা। ক্ষুধা-মান্দ্য, কোষ্ঠ-কাঠিন্য; প্রস্রাবে ইষ্টক-চূর্ণবৎ তলানি; রাত্রিতে জ্বর হয়; নাড়ী স্বাভাবিক, কিন্তু বেগ অসম; সময়ে সময়ে হতাশপূর্ণ ও সময়ে নিতান্ত দুর্ব্বল হইয়া পড়া। দশমাস ঋতু হয় নাই। এমতাবস্থায় তস্থাকে **জিঙ্ক-অক্সাইড** ১ম শক্তি দেওয়ায় তাহাতে বিবমিষা উপস্থিত হয়, কিন্তু

ক্ষুধা-মান্দ্য, মল মূত্র এবং নিদ্রা সম্বন্ধে অনেক উপকার দেখা গেল। শরীরও মনের শক্তি ক্রমে হইতে লাগিল। ৮ম দিনের দিন অবস্থা অতি উৎকৃষ্ট লক্ষিত হইল। দুই মাসের মধ্যে আর তস্যার পীড়ার কথা শুনা যায় নাই।

Dr. Schmid (B. I. H. Vol V)

(৫) **ঋতুস্রাব বন্ধ**(Suppressed Menses):—একটী স্ত্রীলোক, আঠার মাস হইল ক্রণিক ফেরিঞ্জাইটিস রোগে আক্রান্ত হয়। ঐ রোগ এত কঠিন হইয়া ছিল যে, সা তরল পদার্থ ব্যতীত কিছুই খাইতে পারিত না। এতৎসহ কাশি ও গলা ভাঙ্গা ছিল এবং আকাশের অবস্থা পরিবর্ত্তন সহ উহা বৃদ্ধি পাইত। তস্যার মস্তকের দপ্‌দপানি বেদনায়, সা অত্যন্ত কষ্ট পাইত। তস্যার দৃষ্টি-শক্তি কোয়াসাপূর্ণ এবং যেন নিতান্ত নিস্তেজ হইয়া পড়িয়াছিল। রাত্রিতে পৃষ্ঠদেশে অত্যন্ত বেদনা; সময়ে সময়ে অতিশয় দুর্ব্বলতা বোধ করিত। তস্যার ঋতুস্রাব কখনও সমভাবে হইত না; এক্ষণ উহা সম্পূর্ণরূপে বন্ধ রহিয়াছে। এখন জিঙ্কাম ৩০ শক্তি একমাত্রা তস্যাকে দেওয়া গেল এবং তাহাতে তস্যার সমস্ত রোগ দূর হইয়া গেল। Dr. Gaspor (B. C. M. Vo. I).

**সম্বন্ধাবলী** (Relations):—ইহা **হাম বসন্তাদি বসিয়া যাওয়া** হেতু, মস্তিষ্কের নবজাত উপসর্গে—টিউবারকুলিনাম এবং হেলেবোরাস সমতুল্য। ইহার পরে ইগ্নেশিয়া প্রয়োগে উৎকৃষ্ট ফল হয়,—কিন্তু নাক্স-ভ প্রয়োগ বিধেয় নহে।

**প্রতিদ্বন্দ্বিতা** (Antidotes):—এই ঔষধের পূর্ব্বে কিংবা পরে ক্যামো অথবা নাক্স কখন ব্যবহার করিও না; তাহাদের সহিত ইহার প্রতিদ্বন্দ্বিতা আছে।

**শক্তি** (Potency):—১ম ট্রিটুরেশন ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

**সিদ্ধিপ্রদ-লক্ষণচয় দ্বিতীয় খণ্ড সমাপ্ত।**

শ্রীশ্রীগুরবে নমঃ।

হোমিওপ্যাথিক ভৈষজ্যাবলীর ঃ—

—ঃ*—*ঃ—

# সিদ্ধিপ্রদ-লক্ষণচয়।

## তৃতীয় বা পরিশিষ্ট খণ্ড।

( দশম সংস্করণ )

পরিশোধিত, পরিবর্ত্তিত, পরিবর্দ্ধিত।

ডাক্তার চন্দ্রশেখর কালী ( কালিয়াই )

এল্, এম্, এস্ ; এম্, ডি

প্রণীত।

# KEY-NOTS TO CURE.

## ( Homœpathic Practical Materia Medica ).

PART III.

(Tenth Edition).

*Revised and Enlarged*

*BY*

CHANDRA SEKHAR KALI

L. M. S. ; M. D.

# এগারিকাস ফেলয়িডেস। Agar. Phalloid.

ফাংগাই জাতীয় উদ্ভিদ।

**রোগাধিকার** (Therapeutics) :—ওলাউঠা ; ক্র্যাম্প্‌স ; কন্‌ভাল্‌-শন ; উদরাময় ; গ্যাষ্ট্রাইটিস ; অনুৎপাদিত মূত্র। বমন ; দাঁত লাগা।

**জিহ্বা** (Tongue) :—শীতল।

**পাকস্থলী** (Stomach) :—জলবৎ মিউকাস বমন ; পিত্ত বমন। পাকস্থলীতে ভয়ানক ক্র্যাম্প্‌স (Cramps) বা আক্ষেপ।

**মল** (Stool) :—এসিয়াটিক ওলাউঠার ন্যায় অর্থাৎ পান্তা-ভাতের জলের ন্যায় মল। পিত্তবৎ মল।

অনেকে জানেন না যে, ইহা **ওলাউঠার** একটী মহৌষধ ; ওলাউঠার অনেক লক্ষণই ইহাতে বর্ত্তমান আছে।

**মূত্র** (Urine) :—মূত্রাভাব বা অনুৎপাদিত মূত্র।

শ্বাস প্রশ্বাসে কষ্ট। কন্‌ভালশন। অস্থিরতা।

অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়া। নাড়ী বিলুপ্তপ্রায়, কিংবা ক্ষুদ্র ও ইণ্টারমিটেণ্ট।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# এগেভ আমেরিকানা। Agave Amer.

সরস পত্রে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **হাইড্রোফোবিয়া** (Hydrophobia) **বা জলাতঙ্ক** রোগের মহৌষধ। ইহার মাদার টিংচার অবস্থা বুঝিয়া প্রতি ঘণ্টায় ঘণ্টায় ২।৩ ফোঁটা মাত্রায় দিলে উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** (Potency) :—Q ( মাদার ), ৩য় ইত্যাদি।

## এগ্রোষ্টিমা গিথাগো। Agrostemma G.

গাছের বীজ হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **প্যারালিসিস** রোগের একটি উৎকৃষ্ট ঔষধ।

দণ্ডায়মান হইয়া থাকিতে কষ্ট বোধ হয়; চলৎশক্তি লুপ্ত।

**শক্তি** ( Potency ) :—Q ( মাদার ), ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## এলিয়াম-স্যাটাইভাম। Allium Sat.

ইহা আমাদের রসুন বা লসুন।

**লক্ষণচয়** (Symptoms) :—প্রাতে অক্ষিপাট প্রদেশে বেদনা; (Coryza) কোরাইজা। মুখ হইতে মিষ্ট লালা—পূর্ব্বাহ্নে, আহারের পর বিশেষতঃ রাত্রির আহারের পর এবং রাত্রিতে নির্গমন।

রাক্ষসে ক্ষুধা; পেট বেদনা সহ, কোষ্ঠবদ্ধতা। যোনি স্থানে এবং (Labia) লেবিয়াতে কণ্ডুয়ন।

প্রাতে গাত্রোত্থানের পর, বহুল পরিমাণ গয়ের উঠা।

বহু কষ্টে কাশিতে কাশিতে আঠার ন্যায় গয়ের উঠা।

**রোগাধিকার** (Therapeutics) :—ব্রঙ্কাইটিস। কোষ্ঠবদ্ধতা। কাশি। বহুমূত্র। উদরাময়। **বাতরোগ**। জরায়ু হইতে রক্তস্রাব।

স্বরভঙ্গ। কৃমিরোগ। চুল উঠিয়া যাওয়া ইত্যাদি।

**দ্রষ্টব্য**—মহাত্মা **হানিমান** এলিয়াম-স্যাটাইভা অর্থাৎ রসুন জলে সিদ্ধ করিয়া তাহার পিচ্‌কারী **মলদ্বারা কৃমি-নিবারণার্থ** প্রদান করিতেন; বিশেষতঃ ক্ষুদ্র কৃমির উৎপাতে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## এল্‌ষ্টোনিয়া কন্‌ষ্ট্রিক্‌টা। Alstonia Cons.

### গাছের বল্কল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা ওয়েল্‌স (Wales) দেশজাত বৃক্ষ-বিশেষের ছালে প্রস্তুত হয়।

সেই দেশীয় লোকে ইহাকে **নেটিভ কুইনাইন** (Native Quinine) বলিয়া অভিহিত করে এবং **ম্যালেরিয়া** জনিত জ্বর ইত্যাদি অনেক পীড়ায় ইহার (Decoction) ডিককৃশন ( ক্বাথ ) ব্যবহার করিয়া থাকে।

ম্যালেরিয়ার স্থানে (Tent) তাঁবু ফেলা হেতু, সৈন্যদের মধ্যে **আমাশয় রোগ** হইলে এতদ্দারা অনেক ফল পাওয়া যায়।

**দুর্ব্বলতা** ইহার একটী প্রধান লক্ষণ।

প্রসবান্তে, স্তন্যদানে এবং উদরাময় ইত্যাদিতে যে দুর্ব্বলতা জন্মে, ইহা তাহার উৎকৃষ্ট ঔষধ ( চায়না )।

**গ্রীষ্মকালীন উদরাময়ে** (Summer Complaints) অজীর্ণ মল থাকিলে ইহা উৎকৃষ্ট কার্য্যকরী।

উদরাময় রোগে আহার করিতে করিতে বাহ্যি পাইলে, তৎক্ষণাৎ ভাত ফেলিয়া পায়খানায় দৌড়ায়।

ইহাকে অনেকে কুইনাইনের ন্যায় জ্বরের (Anti-periodic) **এণ্টি-পিরিয়ডিক** বলিয়া ব্যবহার করিয়া ফল লাভ করেন।

(Potency) :—১ম, ৬ষ্ঠ।

## এমোনিয়াম বেঞ্জোইকাম। Ammon. Benz.

### রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—দক্ষিণ পার্শ্বের পীড়াচয়; এল্‌বুমিনুরিয়া; র‍্যাণুলা; বাতরোগ ইত্যাদিতে ইহা ফলপ্রদ।

(Potency) :—৬ষ্ঠ, ৩০শ।

## এম্পিলপ্সিস। Ampelopsis.

এক প্রকার লতাগাছ।

**রোগাধিকার** (Therapeutics) :—ভেদ (Purging), বমন, পেট-বেদনা, কোল্যাপ্স, ঘর্ম, ক্ষীণ-নাড়ী ইত্যাদিযুক্ত **ওলাউঠায়** ইহা উৎকৃষ্ট ফলপ্রদ। পিউপিল (Pupil) প্রসারিত।

কিড্নীর দোষ হেতু **শোথ** এবং হাইড্রোসিল (Hydrocelle) এতদ্বারা আরোগ্য হইয়াছে।

**শক্তি** (Potency) :—Q মাদার, ১ম শক্তি।

ইহার ডিকক্শনও অনেক সময় ব্যবহৃত হইয়া থাকে।

---

## এমোনিয়াম পিক্রিকাম। Ammon-picric.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—যকৃতের উপর ইহার অতি উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

ডাঃ **হেইল** ( Dr. Hale ) বলেন যে—**হুপিং কাশিতে** ইহার মাদার টিংচার, অথবা 1x শক্তি প্রয়োগে অনেক দুঃসাধ্য (obstinate) অবস্থাতেও বিশেষ ফল পাইতে দেখা গিয়াছে।

অক্সিপিটাল প্রদেশের বেদনায় এবং শিরঃপীড়ায় ইহা মহৌষধি বিশেষ।

**শক্তি** (Potency) :—Q মাদার, ১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## এম্ফিস্বিনা। Amphisbœna.

এক জাতীয় টিকুটিকী—দেখিতে সর্পবৎ; তাহার দন্ত মধ্যস্থ বিষ হইতে ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহার কার্য্য শরীরের **দক্ষিণাংশেই** অধিক দেখা যায়।

দক্ষিণ দাঁতের মাঢ়ীর স্ফীতি এবং বেদনায় ইহা অতীব উপকারী।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## এনাগেলিস আর্‌ভেন্‌সিস Anagall-Arven.

সমস্ত গাছটী হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—সমস্ত শরীর চুল্‌কান।

এতদ্বারা **নিক্রোসিসের** (Necrosis) মৃত-অস্থি নির্গত হইয়া থাকে।

ইহা সাপে কামড়ান এবং হাইড্রোফোবিয়ার ফলপ্রদ ঔষধ বলিয়াও কেহ কেহ বর্ণন করিয়াছেন।

**শক্তি** (Potency) :—Q মাদার, ৩য় শক্তি।

---

## এনান্থিরাম। Ananthirum.

এক প্রকার ঘাসবিশেষ।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা (Facial) **ফেসিয়েল অস্থির বেদনা** এবং চলিতে চলিতে, অথবা নিদ্রার সময় অসাড়ে মূত্রত্যাগ এবং উপদংশ রোগে উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—Q মাদার, ৩য়।

---

## এঙ্গোফোরা। Angophora.

রক্তবর্ণ গঁদবিশেষ।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **কৃচ্ছ্র সাধ্য কোষ্ঠবদ্ধতায়** এবং **আমাশয়ে** নিতান্ত উপকারী।

**শক্তি** :—Q মাদার, ১ম।

# মেফাইটিস পুটারিয়াস।

## MEPHITIS PUTARIUS.

মলদ্বারের গ্ল্যাণ্ড হইতে টিংচার প্রস্তুত হয়।

**কাশি (Cough) :**—ভয়ানক **হুপিং কাশি** এবং অন্যান্য নানা প্রকারের কাশি, অতীব আক্ষেপ সহ হইতে থাকে এবং তাহাতে বোধ হয় যেন, এইবারই রোগীর প্রাণ শেষ হইবে; কাশিতে কাশিতে (Wearied) ক্লান্ত হইয়া পড়া; রাত্রিতে এবং শয়ন করিলে কাশি ভয়ানক বৃদ্ধি পায়; কাশিতে কাশিতে দমবন্ধ প্রায় হয়—**নিশ্বাস ফেলিতে সমর্থ হয় না।**

মাতালদিগের এবং যক্ষ্মাগ্রস্ত রোগীর হাঁপানি।

**রোগি-তত্ত্ব :**—কথা বলিবার সময় একটী সাতচল্লিশ বৎসর বয়স্ক ব্যক্তির **অবিরত কাশি** হইত; এইজন্য তাহার আলজিহ্বাটি কাটিয়া ফেলা হইয়াছিল; কিন্তু দুর্ভাগ্যবশতঃ ক্ষত শুষ্ক হওয়ার পরেই, পুনরায় শব্দ সহ পাঠ করিতে এবং কিছু গিলিতে আক্ষেপযুক্ত এবং গলা-ভাঙ্গা ভাবাপন্ন কাশি উপস্থিত হইত এবং রাত্রিতেও শয়নকালে কাশির বৃদ্ধি দেখা যাইত। প্রাতে তরল কাশি উঠিত; তাহাকে অনেক প্রকারে হোমিওপ্যাথিক ঔষধ প্রয়োগ করা গেল কিন্তু কিছুই হইল না; পরে তাহাকে **মেফাইটিস** ১ম শক্তি প্রয়োগ করাতে সে সত্বর আরোগ্য লাভ করিল।

**শীত ও গরম :**—এতদ্দ্বারা ইহার রোগী অতীব ভয়ানক শীত সহ্য করিতে সমর্থ হয়; নিতান্ত শীতকালেও শীত বোধ হয় না; বরফ জল দিয়া গাত্র ধৌত করিতে আনন্দ বোধ করে।

**শক্তি (Potency) :**—নিম্ন শক্তি—১ম ও ৩য় শক্তি বিশেষ ফলপ্রদ।

# মার্কিউরিয়াস ডালসিস।

## MERCURIUS DULCIS.

**সম-সংজ্ঞা (Synonym) :**—ক্যালোমেল। (Calomel.)

কোন কোন হোমিওপ্যাথ ইহার ১ম ট্রিটুরেশন ২ হইতে ৩ গ্রেণ মাত্রায়

বিরেচন জন্ম প্রয়োগ করেন; অন্যেরা এতাদৃশ প্রয়োগের পক্ষপাতী নহি; কারণ এতাদৃশ প্রয়োগ প্রকৃত হোমিওপ্যাথি নহে।

**মুখশ্রী** ( Features ):—পিংশেবর্ণ, এমন কি মৃতবৎ পিংশে এবং টুসো-টুসো মুখমণ্ডল—ইহার একটি সিদ্ধিপ্রদ লক্ষণ।

**প্লাষ্টিক স্রাবণ সহ প্রদাহে** :—ইহা উৎকৃষ্ট ঔষধ; ডিলিরিয়াম সহ মেনিঞ্জাইটিস, প্ল্যাষ্টিক পেরিটোনাইটীস ইত্যাদিতে ইহার কার্য্য ধ্রুব।

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## মস্কাস। MOSCHUS.

ইহা আমাদের দেশের কস্তুরী-মৃগনাভী।

**হিষ্টিরিয়া** ( Hysteria ):—এতদ্‌জনিত বক্ষঃস্থলের আক্ষেপ; স্নায়বীয় ইরিটেশন হইতে, দমবন্ধের ন্যায় বক্ষঃস্থলে চাপিয়া ধরা, বিশেষতঃ হিমাঙ্গ অবস্থায়; হিষ্টিরিয়া জনিত প্যাল্‌পিটেশন এবং তৎসহ দমবন্ধ প্রায়, শয্যাশায়ী অবস্থা এবং "প্রাণ গেল!" "প্রাণ গেল!" বলিয়া চীৎকার, কিংবা অন্যান্য প্রকারের চীৎকারে অত্যন্ত উত্তেজিত অবস্থা; ভয়ানক বিকট হাস্য। ক্রন্দন অথবা গালাগালি ও ভর্ৎসনা করিতে করিতে, ওষ্ঠদ্বয় নীলবর্ণ হইয়া যায় এবং চক্ষুদ্বয় বিস্ফারিত হয়, অবশেষে সা মূর্চ্ছিতা কিংবা জ্ঞানহারা হইয়া পড়িয়া যায়।

**শীতবোধ** ( Chilliness ):—ঠাণ্ডা এবং শীতবোধ—ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ; স্নায়বীয় কিংবা আক্ষেপযুক্ত উপসর্গে, রোগী অত্যন্ত শীতবোধ করে; মৃগী-রোগের ফিটের সময় কম্পন অথবা শীতবোধ; অথবা এরূপ ভাবে কম্পন হইতে থাকে, যেন তাহার ভয়ানক শীত হইয়াছে; সমস্ত শরীর কিংবা কোন অঙ্গ মাত্র ঠাণ্ডা; এতৎসহ বর্ণ পিংশে হইয়া যায়; বোধ হয় যেন ঠাণ্ডা বাতাস ঐ সমস্ত স্থানে প্রবাহিত হইতেছে; ( Tibia ) টিবিয়া অস্থির স্থানে ঠাণ্ডা।

**আড়ষ্টতা বোধ** ( Stiffness )—কথিত ঠাণ্ডাবোধের ন্যায় মাংস-পেশীতে, চর্ম্মে এবং মনে আড়ষ্টতা বোধ ইহার অন্য একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

ঋতুস্রাবের পূর্ব্বে পৃষ্ঠদেশের আড়ষ্টতা; শাখাসমস্ত এরূপভাবে আড়ষ্ট—যেন উহারা খর্ব্ব হইয়া গিয়াছে। হৃৎপিণ্ড স্থানে চাপবৎ বোধ।

**কম্পন ও আক্ষেপ** ( Trembling & Spasm ):—জ্বরে হস্তাদির কম্পন অর্থাৎ সাবসাল্টাস টেণ্ডিনাম ( Subsultus Tendinum )। লেরিংসের আক্ষেপ; বক্ষঃস্থলের আক্ষেপ; হৃৎপিণ্ডের আক্ষেপ; সাধারণ কন্‌ভাল্‌শন।

**রতিক্রিয়ার ইচ্ছা** ( Sexual Desire ):—স্ত্রী এবং পুরুষ, উভয়েরই ইহা অতীব প্রবল হয়—এমন কি বৃদ্ধাবস্থাতেও ঐরূপ হইয়া থাকে।

(N. B.)—বহুমূত্র রোগীর ধ্বজভঙ্গ; অত্যন্ত তৃষ্ণা ও বহুমূত্রের অন্যান্য লক্ষণ বর্ত্তমান ছিল, এতাদৃশ অনেক রোগী মস্কাস দ্বারা আরোগ্য হইয়াছে।

**মূর্চ্ছা** ( Fainting ):—ইহার গন্ধে যে ব্যক্তির মূর্চ্ছা উৎপাদিত হয়, এতদ্দ্বারা সে রোগীর নিশ্চয় উপকার হইবে।

**অনুভূতি** ( Sensation ):—বোধ করে, সে যেন উচ্চ স্থান হইতে পড়িয়া গেল। তাহার মস্তকে যেন প্রেক বিদ্ধ হইতেছে।

**চর্ব্বণ-করাবৎ** ( As if Chewing ):—নিম্নমাঢ়ীটি সঞ্চালিত হইতে থাকে।

**চুপ করিয়া অবস্থিতি** (Quietness):—শয়ন অবস্থায় চুপ করিয়া পড়িয়া থাকে, নড়াচড়া ভালবাসে না।

**রোগাধিকার** ( Therapeutics ):—হিষ্টিরিয়া, মৃগী, ক্যাটালেপ্সি, হৃৎপিণ্ডের কার্য্য বন্ধ হওয়া প্রায়, হিক্কা, মূর্চ্ছা, ক্রুপ, হুপিংকাফ, অত্যন্ত ক্রোধের পর ফিট হওয়া ইত্যাদিতে **মস্কাস** ফলপ্রদ।

যে সমস্ত হিষ্টিরিয়াগ্রস্ত পুরুষ এবং স্ত্রীলোক সহজেই ত্যক্ত ও উত্তেজিত হয় এবং যাহারা ব্যভিচার স্বভাবযুক্ত তাহাদিগের পক্ষে মস্কাস উৎকৃষ্ট ঔষধ।

( মস্কাসের আঘ্রাণে অনেক হিষ্টিরিয়া-গ্রস্তের মূর্চ্ছা দূর হয় এবং অচৈতন্যাবস্থায় চৈতন্য উৎপাদিত হয়। )

**শক্তি** ( Potency ):—ইহার ৩য়, ৬ষ্ঠ এবং ৩০ শক্তি সচরাচর ফলপ্রদ।

## মাইগেল। MYGALE.

ইহা এক জাতীয় কাল মাকড়সা।

**মূত্র এবং ইউরেথ্রা** (Urine & Urethra) :—মূত্র বহুল, উষ্ণ এবং জ্বালা-উৎপাদক ; তৎসহ ইউরেথ্রাতে হুল ফুটানবৎ যন্ত্রণা ; সেই হেতু ইহা গণোরিয়া এবং ( Chordii ) কর্ডিতে বিশেষ ফলপ্রদ।

**কোরিয়া** ( Chorea ) :—এই রোগে এতদ্দারা উৎকৃষ্ট ফললাভ হইয়াছে।

**শক্তি** ( Potency ):—৬ষ্ঠ, ১২শ।

## মাইয়োষ্টোসিস। MYOSTOSIS

সরস গাছড়া হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ):—ইহা বাম ফুস্ফুসের নিম্নভাগের পীড়ায় উৎকৃষ্ট ঔষধ ; বহুল গয়ের নির্গত হওয়া, শরীরের শীর্ণতা, নিশা-ঘর্ম্ম ইত্যাদি ইহার প্রধান লক্ষণ।

কাশিবার বেলায় ওয়াক-উঠা, কিংবা বমন।

আহারের সময়ে কিংবা তাহার অত্যল্প পরে কাশি হইতে থাকা।

যক্ষ্মাকাশিতে বহুল ঘর্ম্ম হইতে থাকিলে ইহা অতীব উপকারী :

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## ন্যাট্রাম ফস্ফরিকাম। NATRUM-PHOS.

লবণ সহ ফস্ফরাস রাসায়নিক ক্রিয়া দ্বারা সংমিশ্রিত।

**রোগাধিকার** (Therapeutics):—অত্যন্ত এসিডিটি (Acidity)

অর্থাৎ অম্বল জন্মান হেতু পীড়াচয়; অম্বলজনিত উদরাময়; সবুজবর্ণের উদরাময়; অম্বলযুক্ত ঢেকুর এবং বমন; এসিড জনিত ডিস্পেপ্সিয়া ( Dyspepsia ) সহ পেটফাঁপা ইত্যাদিতে ইহা নিতান্ত ফলপ্রদ।

চক্ষু ( Eyes ) অপ্থ্যাল্মিয়া এবং তাহা হইতে হরিদ্রাবর্ণের পিচুটী নির্গত হওয়া। কৃমি হইতে ট্যারা চোখ ( Squinting ); গ্র্যানুলার অক্ষিপত্র; স্ক্রফুলা জনিত অপ্থ্যাল্মিয়া।

নাসিকা ( Nose ):—নাসিকা হইতে দুর্গন্ধময় স্রাব।

শক্তি ( Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## নিউফার লুটিয়াম। NUPHARL-UTEUM.

সরস মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

উদরাময় ( Diarrhœa ):—হলুদ বর্ণের ডায়েরিয়া, অতি প্রাতে হইয়া থাকে; তৎসহ নিতান্ত দুর্ব্বল হইয়া পড়া। এতাদৃশ উদরাময়যুক্ত অনেক টাইফয়েড ফিবার ইহা দ্বারা আরোগ্য হইয়াছে।

শক্তি ( Potency ):—১ম, ৩য়, ৬ষ্ঠ।

---

## অক্জ্যালিক এসিড। OXALICUM-ACIDUM.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়

বেদনা ইত্যাদি ( Pain ):—বেদনার বিষয় মনে করিবা মাত্রই উহা বৃদ্ধি পায়।

প্যাল্পিটেশন এবং হৃদ্‌রোগের যান্ত্রিক পীড়া হেতু শ্বাসপ্রশ্বাসে কষ্ট; এই পীড়ার কথা মনে করিবামাত্রই অতি বৃদ্ধি পায়।

স্পাইনালকর্ড ( Spinal Cord ):—পৃষ্ঠদেশের নিম্নভাগে, ভয়ানক

বেদনা এবং নিম্ন-শাখার শক্তি নষ্ট। কটিদেশ, উরু, পা, এবং পৃষ্ঠদেশের দুর্ব্বলতা ও ঝিঁঝিঁ ধরা; শাখা সমস্ত—নীলবর্ণ এবং ঠাণ্ডা; দুর্ব্বলতা এবং ঝিঁ ঝিঁ ধরা; শাখা সমস্ত আড়ষ্ট।

**হৃৎপিণ্ড** (Heart) :—এক মুহূর্ত্তের মধ্যে উহা প্যারালিসিস্ অবস্থাপন্ন হইতে পারে; হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন্, রাত্রিতেই উহার বৃদ্ধি।

**বাতের বেদনা** (Rheumatic Pain) :—বাম দিকে; ইহা বাম দিক্ সম্বন্ধে একটী উৎকৃষ্ট ঔষধ।

**মূত্রযন্ত্র** (Urinary Organs) :—মূত্র মধ্যে পূঁয এবং এল্‌বুমেন এবং (Oxalate) অক্‌জেলেইট ক্রিষ্ট্যাল্ সকল পাওয়া যায়। মূত্র-ধারণে অক্ষমতা।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs) :—আক্ষেপযুক্ত শ্বাসপ্রশ্বাস; শ্বাসপ্রশ্বাসে কষ্ট; লেরিংস চাপিয়া ধরা; দক্ষিণ বক্ষে চাপ বোধ এবং সাঁই সুঁই শব্দ।

**মল** (Stool) :—উদরাময়, পুনঃ পুনঃ ভয়ানক উদরাময়। মল জলবৎ; অবিরত অসাড়ে নির্গত; সময় সময় উহাতে রক্ত থাকে।

কেহ কেহ ওলাউঠা রোগে ইহার ব্যবহার দ্বারা উৎকৃষ্ট উপকার পাইয়াছেন।

**উদর** (Abdomen) :—আহারের পর নাভিস্থানে বেদনা, পেট-ফাঁপা।

**বুক-জ্বালা** (Heart-burning) :—বুক এবং গলা জ্বালা।

**রোগাধিকার** (Therapeutics) :—পৃষ্ঠদেশের বেদনা; ওলাউঠা রোগ, চক্ষু রোগ, পেট বেদনা, অক্‌জেলুরিয়া ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

# অক্সিট্রপিস-ল্যাম্বার্টাই।

# OXYTROPIS-LAMBERTI.

মূল বাদ দিয়া সমস্ত গাছড়াটী হইতে টিংচার প্রস্তুত হয়।

**মানসিক অবস্থা** (Mental State) :—কোন কষ্টের কথা মনে

করিলে, তৎক্ষণাৎ সেই কষ্ট উপস্থিত হয়। অধ্যয়ন করিতে, কথা বলিতে, কি কোন কার্য্য করিতে ইচ্ছা হয় না। বিমর্ষমনা। একক থাকতে ইচ্ছা করে।

**মল** (Stool) :—জেলির ন্যায়, মলদ্বার দিয়া চোঁয়াইয়া নির্গত হয়।

মলদ্বারটী বোধ হয় যেন, শিথিল হইয়া গিয়াছে।

**মূত্রযন্ত্র** (Urinary Organs) :—মূত্র সম্বন্ধে স্মরণ হইলেই প্রস্রাবের (Urging) বেগ পায়।

**জননেন্দ্রিয়** (Genital Organs) :—সঙ্গমেচ্ছাহীন অথবা প্রায় ধ্বজভঙ্গ।

**রোগাধিকার** (Therapeutics) :—জ্বর, ধ্বজভঙ্গ, মূত্রস্থলীয় উত্তেজনা, মলদ্বারের শিথিলতা ইত্যাদি।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## প্যালাডিয়াম। PALLADIUM.

### খনিজ ধাতু বিশেষ।

**দক্ষিণ ওভেরী** (Right Ovary) :—এতদুপরি ইহার উৎকৃষ্ট ক্রিয়া দৃষ্ট হয়; উহার স্ফীতি এবং কাঠিন্য তৎসহ বেদনা—নাভিদেশ হইতে স্তন পর্য্যন্ত প্রসারিত হয়।

দক্ষিণ ওভেরীর নিউর‍্যালজিক বেদনা, নিম্নদিকে প্রসারিত; দণ্ডায়মানে এবং নড়াচড়াতে বৃদ্ধি; হাত বুলাইলে ও শয়নে উপশম।

**জেলির ন্যায় মিউকাস** (Jelly-like Mucous) :—গলার অভ্যন্তর হইতে এবং লিউকোরিয়া সহ নির্গত হয়; জেলির ন্যায় লিউকোরিয়া, ঋতুস্রাবের পূর্ব্বে এবং পরে দেখা যায়; তৎসহ শরীরে ভার বোধ হওয়া।

**জরায়ু** (Uterus) :—জরায়ুর স্থানচ্যুতি এবং তৎসহ পৃষ্ঠ এবং হিপসন্ধিতে বেদনা এবং শাখা সমস্ত শীতল ( প্ল্যাটিনা, পডো )।

**মস্তকের বেদনা** (Pain in the Head) :—এক কর্ণ হইতে অন্য কর্ণ পর্য্যন্ত, বোধ হয় যেন মস্তিষ্ক নড়াচড়া করিয়া দোলাইতেছে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

---

## পিওনিয়া। POEONIA.

সরস মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**মলদ্বার ও মল** (Anus & Stool) :—মলদ্বারের উপর ইহার অত্যুৎকৃষ্ট কার্য্য রহিয়াছে; মলদ্বারটী বোধ হয়, যেন ফুলিয়া গিয়াছে; এই স্ফীতিবৎ অবস্থা, একটী বলয় কিংবা সাধারণ কল্কির মাথার ন্যায় বোধ হয়।

**রোগি-তত্ত্ব** :—রাধাকুণ্ডস্থ শ্রীমান ক্ষিতীশের উৎকট জ্বরান্তে রক্তামাশয় সহ পেটের অসুখ করিয়াছিল; তাহাতে মলদ্বারের কথিত প্রকার স্ফীতিবৎ বোধ ও তৎসহ উক্ত স্থানে **জ্বালা ছিল**।

**পিওনিয়া** ৩য় শক্তি দ্বারা এই রোগীতে আমরা আশ্চর্য্য ফল পাইয়াছি। এতদ্দ্বারা রক্তামাশয় ও কথিত স্ফীতি সহজে আরোগ্য লাভ করিয়াছে।

মলদ্বারের চুল্‌কানি এবং মলত্যাগের পর জ্বালা।

মলদ্বারের **ফিস্সার** (Fissure) অর্থাৎ ফাটিয়া যাওয়া; উহাতে ছোট ছোট কাঁটা এবং ক্ষত; অর্শ সহ (Ulcer) ক্ষত।

মলদ্বার হইতে দুর্গন্ধী কষাণির ন্যায় নির্গত ( সাল্‌ফ, র‍্যাটানিয়া )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ।

---

## পেপেয়া-ভাল্‌গেরিস।

## PAPAYA VULGARIS.

দেশীয় পেঁপে ফলের দুগ্ধবৎ আঠা হইতে প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—এসিমিনা-ট্রাইলোবা।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা অক্ষুধা এবং ডিসপেপ্‌-সিয়াতে উৎকৃষ্ট কার্য্য করে।

জল পান কালে, অত্যন্ত দন্ত বেদনা জন্য ঠাণ্ডা জলপানে অক্ষম, অথচ অত্যন্ত তৃষ্ণাযুক্ত।

প্রুভিং (Proving) :—পাঁচটী বালক কাঁচা পেঁপে খাওয়াতে তাহাদের পাঁচজনেরই জ্বর, গলা-বেদনা এবং গাত্রে স্কার্লেট ইরাপ্শনের ন্যায় লাল বর্ণ দেখা দিয়াছিল এবং তাহার একটী বালকের কতকদিন পরে কার্ব্বাঙ্কল হয়; অত্যন্ত জল পান ইচ্ছা।

(N. B.) :—সম্ভবতঃ ইহা এই সমস্ত কথিত রোগে উৎকৃষ্ট ঔষধ।

শক্তি (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

---

## প্যারাইরা ব্রেভা। PAREIRA BRAVA.

শুষ্ক মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

মূত্র ও মূত্রস্থলী (Urine & Bladder) :—সিষ্টাইটিস (Cystitis) পুনঃপুনঃ প্রস্রাবের বেগ এবং তৎসহ ভয়ানক বেদনা ও কোঁথ-পাড়া; রাত্রি দুই প্রহর হইতে প্রাতঃকাল পর্য্যন্ত এতাদৃশ কষ্টের বৃদ্ধি।

সিষ্টাইটিস; তৎসহ এত কষ্ট যে, মাথা ভূমিতে রাখিয়া উপুড় হওয়া অবস্থায়, জানুদ্বয় ভূমিতে স্থাপন করিয়া সে অবস্থিতি করে; সেই অবস্থিতিতে না থাকিলে প্রস্রাব হয় না। প্রস্রাবে সমস্ত ইউরেথ্রা জ্বলিয়া যায়।

মূত্রে ভয়ানক (Alkaline) ক্ষারাণি গন্ধ।

শক্তি (Potency) :—১ম, ৩য়, ৩০শ।

## প্যারিস কোয়াড্রিফোলিয়া।

## PARIS QUADRIFOLIA.

সমস্ত গাছড়াটী হইতে টিংচার প্রস্তুত হয়।

মস্তকে নিউর্‍্যাল্জিক বেদনা (Neuralgic Pain) :—ঐ বেদনায় বোধ হয় যেন, একটী সূত্র চক্ষুর অভ্যন্তর দিয়া মস্তিষ্ক মধ্যে গিয়াছে।

**গলার অভ্যন্তরে** (Interior Throat) :—শ্লেষ্মা সঞ্চিত হওয়াতে, পুনঃ পুনঃ খেঁকার দিতে থাকে এবং এইরূপ খেঁকার দিতে দিতে, লেরিংসের পশ্চাৎ ভাগ হইতে শ্লেষ্মা উঠিয়া নির্গত হয়। গলার অভ্যন্তরে যেন একটী গোলা আছে, এরূপ বোধ হয় এবং তৎসহ অত্যন্ত গলা জ্বালা।

**জ্বরে** (Fever) :—সমস্ত পেটে এবং নিম্ন শাখায় গাত্র শিহরিয়া উঠে, হাইতোলে এবং পা ঠাণ্ডা হয়।

**অক্ষিগোলক** (Eye-ball) :—বোধ হয় যেন, উহা কোটর হইতে বহির্গত প্রায় হইয়াছে।

**সর্ব্বশরীরে বেদনা** ঃ—এমন কি স্পর্শেতেও বেদনা, অসহ্য বোধ হওয়া।

**উন্মাদ অবস্থা সহ বকিতে থাকা** :—এতাদৃশ একটী উন্মাদ রোগী বন্ধুপ্রবর ডাক্তার ৺ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় কর্ত্তৃক প্যারিস ৩য় শক্তি প্রয়োগে আরোগ্য হইয়া যায়।

**বোধিকা-শক্তি** (Sensation) :—শরীরের দক্ষিণ ভাগটি ঠাণ্ডা বোধ হয় এবং বাম ভাগটী গরম বোধ হইয়া থাকে।

**শক্তি** (Poteney)—৩য়, ৬ষ্ঠ, ১২শ।

## প্যাসিফ্লোরা। PASSIFLORA.

আমাদের দেশীয় ঝুমকাফুল। ইহার সরস পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**ধনুষ্টঙ্কার** (Tetanus) **এবং কন্‌ভাল্‌শন** (Convulsion) :—নবজাত শিশুদিগের ধনুষ্টঙ্কার রোগে, এই ঔষধ প্রয়োগ করিয়া অতি আশ্চর্য্য ভাবে রোগারোগ্য সাধন করা গিয়াছে।

কন্‌ভাল্‌শন রোগেও ইহার আশ্চর্য্য ক্ষমতা দেখা গিয়াছে।

শিশুদিগের ওলাউঠায় আক্ষেপ, অস্থিরতা এবং উত্তেজনায় প্যাসিফ্লোরা

**শক্তি** (Potency) :—(Q) মাদার, ১ম, ৩য়।

---

## ফ্যাসিওলাস-নানা। PHASEOLUS NANA.

এই জাতীয় গাছের শিম হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—হৃৎপিণ্ডের দুর্ব্বলতা এবং ধড়্‌ফড়ানি অবস্থা হইলে, এই ঔষধ দ্বারা মন্ত্রের ন্যায় উপশম পাওয়া যায়।

**শক্তি** :— (Potency) :—(Q) মাদার, ১ম, ৩য়।

## প্ল্যাণ্টেগো মেজর। PLANTAGO MAJOR

সমস্ত সরস গাছড়া হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**দন্তবেদনা এবং কর্ণ বেদনা** (Pain in Ear & Tooth):—ইহা কর্ণ-বেদনা এবং দন্ত-বেদনার অতি উৎকৃষ্ট ঔষধ। "দন্তবেদনা সহ লালা নিঃসরণ" এবং "দন্ত-বেদনা সহ কর্ণ বেদনা" একত্রে ইহারা—সিদ্ধিপ্রদ লক্ষণ মধ্যে গণ্য।

এতাদৃশ দন্ত-বেদনা—**প্লাণ্টেগো** মাদার টিংচার, কিংবা ১ম শক্তি সেবনে নিশ্চয়ই আরোগ্য লাভ করে।

( কর্ণে এবং দন্তে মাদার টিংচারের বাহ্য-প্রয়োগও উৎকৃষ্ট ফলপ্রদ )।

**ভয়ানক নিউর‍্যাল্‌জিক বেদনা** (Acute Neuralgic Pain) :—মুখমণ্ডলের যে স্থানে কিংবা যে দিকেই এই প্রকার নিউর‍্যাল্‌জিক বেদনা হয়, তাহাতে **প্লাণ্টেগো** মাদার টিংচারের বাহ্য-প্রয়োগে অতি সন্তোষকর ফল প্রাপ্ত হওয়া গিয়াছে।

তাম্রকূট খাওয়া হেতু নিউর‍্যাল্‌জিক্ বেদনা হইলে তাহাতে **প্লাণ্টেগো** বিশেষ ফলপ্রদ।

**বেদনাযুক্ত অর্শ এবং তাহাতে প্রদাহ** (Painful Piles) :—ইহাতে ইহার মাদার টিংচার প্রয়োগ করিয়া অনেক রোগীকে অসহ্য যন্ত্রণা হইতে উপশম প্রদান করা গিয়াছে।

**বহুমূত্র এবং মূত্রধারণে অক্ষমতায়** (Diabetes):—এতদ্দ্বারা উৎকৃষ্ট ফললাভ হইয়াছে।

অত্যন্ত তৃষ্ণা সহ বহুমূত্র রোগে—ইহা যে উপকারী তাহার আর সন্দেহ নাই।

**শক্তি** (Potency) :—(Q) মাদার, ১ম, ৩য়।

---

# ফিলাণ্ড্রিয়াম্-একোয়েটিকাম্-ইনানথি।

## PHELLANDRIUM-AQUATICUM-ŒNANTHE.

**চক্ষু** (Eye) :—চক্ষু প্রদাহ এবং শিরঃপীড়া, চক্ষু অৰ্দ্ধোন্মীলিত; তন্থাকে দেখিলে বোধ হয়, যেন সা ৫।৭ দিবস যাবৎ ক্রন্দন করিতেছে; ফটোফোবিয়া বা আলোক-ভীতি; চক্ষু দিয়া জলপড়া; অক্ষিপত্রের অভ্যন্তর ভাগ ঘোর লাল বর্ণ; তৎসহ শিরঃপ্রদেশে ভার বোধ এবং দুই টেম্পল প্রদেশে জ্বালা ও তীর ছোটাবৎ বেদনা।

**কাশরোগ** (Chest Diseases) :—ব্রঙ্কাইটিস এবং এম্ফিজিমা, ঘন ঘন শ্বাসপ্রশ্বাস, দিবারাত্র কাশি এবং কাশির যন্ত্রণায় উঠিয়া বসিয়া থাকিতে বাধ্য হওয়া; এতৎসহ অনিদ্রা; পায়ে ক্ষত।

(N. B.)—যক্ষ্মারোগের শেষ অবস্থায়, অত্যন্ত দুর্গন্ধময় গয়ের উঠিলে ইহা অত্যন্ত ফলপ্রদ।

দক্ষিণ স্তনে (Sternum) ষ্টার্ণামের দিকে বেদনা হইয়া—উহা পৃষ্ঠদেশে স্কন্ধদ্বয়ের মধ্যবর্ত্তী স্থানে প্রসারিত হয়।

**দুগ্ধযুক্ত স্তন** (Breast) :—মধ্যে বেদনা, বিশেষতঃ স্তন্যদান সময়ে ঐ বেদনা অসহ্য হইয়া উঠে।

**জ্বর** (Fever) :—বাহুতে বেদনা সহ ইণ্টারমিটেণ্ট জ্বর।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# ফাইজোষ্টিগমা ভেনিনোসাম্।

## PHYSOSTIGMA VENENOSUM.

ইহার শিম হইতে টিংচার প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—ক্যালাবার বিন। (Calaber Bean).

**ধনুষ্টঙ্কার ইত্যাদি স্নায়বীয় আক্ষেপ** (Nervous Spasms) :—আঘাতাদি লাগা হেতু ধনুষ্টঙ্কার রোগ। অত্যন্ত ক্ষীণ শরীর।

অশ্বদিগের ধনুষ্টঙ্কার ; প্যারালিসিস এজিটান্স।

স্পাইনাল কর্ডের কন্‌জেচ্‌শন এবং তাহা হইতে আক্ষেপ ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট ফলদায়ক।

**চক্ষু** (Eye) :—**মাইওপিয়া** (Myopia) নামক দৃষ্টিরোগ—যাহাকে ইংরাজিতে (Short-Sight) বলে, তাহাতে এই ঔষধ বিশেষ কার্য্যকরী।

**গলার অভ্যন্তরে** (Throat) :—একটী গোলার ন্যায় ঠেলিয়া উঠে।

**হৃৎপিণ্ড** (Heart) :—হৃৎপিণ্ড মধ্যে প্যাল্‌পিটেশন হেতু, সমস্ত শরীরে নাড়ীর স্পন্দনবৎ স্পন্দন হইতে থাকে, বিশেষতঃ বক্ষে ও মস্তকে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# পাইপার মেথিষ্টিকাম।

## PIPER METHYSTICUM.

শুষ্ক মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগের কথা মনে করিলেই** (Thinking of the Disease) :—রোগের বৃদ্ধি, ইহা ইহার সিদ্ধিপ্রদ লক্ষণ ( অক্জে-এ )।

**দন্ত-বেদনা সহ টন্‌সিল্‌দ্বয়ের বিবৃদ্ধি** (Tonsilitis with Toothache) :—এবং তাহাতে ঐ দিকের মুখমণ্ডলে ঠাণ্ডালাগা হেতু বেদনা। দাঁতের বেদনা সহ কর্ণে বেদনা এবং তাহাতে অস্থিরতা। আমোদ-প্রমোদের সময় বেদনার কথা মনে থাকে না।

**রিণাল কলিক** (Renal-Colic) :—ইউরেটস (Urates) প্রাধান্য গ্র্যাভেলে (Gravel) ইহা নিতান্ত উপকারী।

**কুষ্ঠরোগ** (Leprosy) :—চর্ম্মের যে কোন স্থানে, বড় বড় খোলস বা শল্ক দ্বারা আবৃত দেখা যায় এবং খোলস খসিয়া পড়িয়া সেই স্থানে সাদা দাগ হয় এবং ঐ স্থানে ক্ষত হইয়া উঠে।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

# পোলিপোরাস অফিসিনেলিস।

## POLYPORUS OFFICINALIS.

ইহার সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**বেদনা** (Pain) :—বাহুদ্বয়ে, পায়ে, বড় বড় গ্রন্থিনিচয়ে বেদনা ; জানুদ্বয় দুর্ব্বল।

**জিহ্বা** (Tongue) :—সাদা কিংবা হরিদ্রা বর্ণ কোটিংযুক্ত ; স্বাদ তিক্ত।

**নিদ্রা** (Sleep) :—হাইতোলা এবং হাত পা টানা দেওয়া ; শীত সহ অস্থিরতা ; স্বপ্ন হেতু নিদ্রার অত্যন্ত ব্যাঘাত।

**জ্বর** (Eever) :—জ্বর এবং শীত ; এতৎসহ মস্তিষ্কে রক্ত-উঠা, মাথা-ঘোরা এবং মুখমণ্ডলে তাপ এবং অগ্নির ঝল্‌কা চিট্‌মিট্‌ করা ; শীত সহ পৃষ্ঠে এবং শাখা সমূহে তীর বিদ্ধবৎ বেদনা ; তৃষ্ণাশূন্যতা ; ঘর্ম্ম—বহুল নহে ; যকৃতের অবস্থা ভাল নহে ; জন্‌ডিস ; শিরঃপীড়া ; কোষ্ঠবদ্ধতা।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# পপুলাস ক্যাণ্ডিকান্স।

# POPULUS CANDICANS.

রজনযুক্ত কুঁড়ি হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

শরীর এরূপ বোধ হয়, যেন কোন ইরাপ্শন উঠা সহ জ্বর হইবে।

পৃষ্ঠদেশ এবং উদরটি এরূপ বোধ হয়, যেন উহারা অসাড় প্রায় হইয়াছে।

**অঙ্গুলির অগ্রভাগগুলি** :—পুরু এবং শৃঙ্গবৎ অবস্থাপন্ন হইয়া উঠে; উহাতে চিম্‌টি দিলে কিংবা সূচিকাগ্র বিদ্ধ করিলে অসাড় বোধ হয়।

**জ্বর** ( Fever ) :—শরীরের বহির্ভাগ শীতল, কিন্তু অভ্যন্তরে অগ্নির ন্যায় জ্বলিয়া যায়; উত্তাপ প্রয়োগে উহার উপশম বোধ; অত্যন্ত বকিতে থাকা ও মৃত্যুভয়।

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# পপুলাস ট্রেমুলইড্স। POPULUS TREM.

সরস পত্র এবং বল্কলের অভ্যন্তর ভাগ দ্বারা টিংচার করা হয়।

**মূত্র এবং ব্লাডার** ( Urine & Bladder ) :—ব্লাডার এবং ইউরেথ্রার ইরিটেশন; ব্লাডারের ( Catarrh ) ক্যাটার। মূত্র মধ্যে মিউকাস, পূঁয।

ভয়ানক **মূত্রশূল**, বিশেষতঃ বৃদ্ধদিগের। ব্লাডারের প্রদাহসহ (Pelvis) পেল্‌ভিসে ভার এবং বেদনা বোধ।

ইউরেথ্রাইটিস, মূত্রত্যাগে জ্বালা ও বেদনা, বিশেষতঃ গর্ভাবস্থায়।

ল্যাপারোটমী এবং ওভারোটমী অস্ত্রোপচারের পর, ব্লাডারের শূলনী হইলে এতদ্বারা অতি উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

## প্রুণাস স্পাইনোসা। PRUNUS SPINOSA.

পুষ্পের কলিকা হইতে টিংচার প্রস্তুত হয়।

আমরা **ইউরেথ্রার ষ্ট্রীক্চার** (Stricture of the urethra) জন্য ইহা ব্যবহার করিয়া সন্তোষকর ফল প্রাপ্ত হইয়াছি।

**শিরঃপীড়া** ( Headache ) :—দক্ষিণ ( Frontal ) ফ্রণ্টাল অস্থি হইতে মস্তিষ্কের অভ্যন্তর দিয়া অক্সিপাট প্রদেশ পর্য্যন্ত তীর বিদ্ধবৎ বেদনা।

**চক্ষু** ( Eye ) :—দক্ষিণ অক্ষিগোলকে এরূপ বেদনা বোধ হয়, যেন চক্ষুর অভ্যন্তর ভাগ ছিন্ন হইয়া যাইতেছে। দক্ষিণ অক্ষির ভয়ানক বেদনা সহ, বোধ হয় যেন চক্ষু ফাটিয়া পড়িতেছে।

(Irido-choroditis) আইরিডো-কোরোডাইটিস; মাইওপিয়া সহ কোরোডো-রেটিনাইটিস; আইরিডো-সাইক্লাটিস; ভিট্রাস হিউমারের ওপাসিটি ( Opacity of the Vetrious Humour ; ) গ্লকোমা ইত্যাদিতে ইহা নিতান্ত ফলপ্রদ।

**দন্তবেদনা** ( Toothache ):—বিশেষতঃ মোলার দন্তের।

**কঠিন গুট্‌লে মল** (Hard Ball-like Stools):—রেক্‌টামের বেদনা সহ নির্গত। বোধ হয় যেন তীক্ষ্ণ অস্ত্রের ন্যায় কিছু পদার্থ, রেক্‌টাম মধ্যে এনাস হইতে এক ইঞ্চি উপরে রহিয়াছে।

**মলদ্বারের জ্বালা** ( Bnrning in Anus ) :—এতাদৃশ যেন কাটা ঘায়ে লবণ পড়িয়াছে। মিউকাস্‌যুক্ত ডায়েরিয়ার পরে এতাদৃশ যন্ত্রণা।

**মূত্র যন্ত্রচয়** ( Urinary Organs ) :—ব্লাডারের শূলনী; পুনঃ পুনঃ নিষ্ফল চেষ্টা সহ **ইউরেথ্রাতে জ্বালা** এবং তাহার উপশম জন্য উপুড় হইয়া পড়া; সামান্য প্রস্রাব হইলেও একটু উপশম বোধ।

প্রস্রাবের বেগ হইলে, প্রস্রাব পরিত্যাগ জন্য দৌড়িয়া বাহিরে যায়, কিন্তু বোধ হয় যেন মূত্র ইউরেথ্রার প্রায় মুখ পর্য্যন্ত আসিয়া পুনরায় ফিরিয়া গেল এবং তাহাতে ইউরেথ্রার মধ্যে ভয়ানক যন্ত্রণা হইয়া উঠিল।

**ইউরেথ্রার ষ্ট্রীক্চার।**

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ।

---

## এনিলিনাম। Anilinum.

রাসায়নিক পদার্থ বিশেষ।

ইহা হইতে বাজারে বিক্রীত মেজেণ্টার রং প্রস্তুত হইয়া থাকে।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহাতে বমন, ভেদ; ফাটিয়া যাওয়ার ন্যায় মাথা-বেদনা; এপিলেপ্সি ফিটের ন্যায় ফিট্; শরীর নীলবর্ণ হইয়া যাওয়া; চর্ম্মে ইরিটেশন এবং স্ফীতি ইত্যাদি **আর্সেনিকের** বহুবিধ লক্ষণ পাওয়া যায়।

(Potency) :—৬ষ্ঠ, ১২শ।

## এন্থ্রোকোকেলাই। Anthrococali.

এক প্রকার পাথর কয়লা হইতে প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা পাঁচড়া, চুলকানি, এক্‌জিমা ইত্যাদি **চর্ম্মরোগচয়** এবং বহুমূত্র রোগের উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## এণ্টিমোনিয়াম আর্সেনিকাম। Antim. Ars.

রাসায়নিক ক্রিয়া দ্বারা সংমিশ্রিত পদার্থ।

**রোগাধিকার** :—এম্‌ফিজিমা (Emphysima) হেতু শ্বাসপ্রশ্বাসে কষ্ট। শিশুদের ক্যাটার জনিত **নিউমোনিয়া,** প্লুরা এবং পেরিকার্ডিয়াম মধ্যে জলসঞ্চয়। **প্রাচীন ব্রঙ্কাইটিস।**

আহারান্তে এবং শুইলে কাশির বৃদ্ধি ইত্যাদিতে উৎকৃষ্ট ঔষধ।

সায়েটিকা রোগে চলিয়া বেড়াইলে বৃদ্ধি।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত শক্তি।

## এণ্টিমোনিয়াম আইওডেটাম। Antim Iod.

রাসায়নিক ক্রিয়া দ্বারা সংমিশ্রিত পদার্থ।

**রোগাধিকার** (Therapeutics) :—জরায়ুর দেহ অতি পুরুত্ব প্রাপ্তি হেতু বন্ধ্যারোগ ; হাঁপানি।

**প্রাচীন ব্রঙ্কাইটিস** সহ, হলুদপানা কিংবা সাদা গয়ের উঠা এবং পুনঃ পুনঃ কাশি ; প্রাচীন কাশি ; ( এণ্টিম-আর্স )।

যক্ষ্মা রোগের ন্যায় লক্ষণচয় ইত্যাদি অবস্থায় এই ঔষধ অতীব ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ। ইহার ৩য় কিংবা ৬ষ্ঠ ট্রিটুরেশন এক গ্রেণ হইতে পাঁচ গ্রেণ মাত্রায় অনেক স্থলে উত্তম ফল প্রদান করিয়াছে।

## এণ্টিমোনিয়াম সাল্‌ফিউরেটাম। Antim. Sulp.

রাসায়নিক ক্রিয়া দ্বারা সংমিশ্রিত পদার্থ।

**রোগাধিকার** (Therapeutics) :—চক্ষে এবং বক্ষে ইহার উৎকৃষ্ট কার্য্য হইয়াছে। চক্ষুকে অত্যন্ত জ্বালা, তৎসহ চক্ষুরোগ।

বাহ্যিক কোন পরিবর্ত্তন নাই, অথচ অন্ধাবস্থা—যাহাকে **এমরোসিস** (Amaurosis) বলে তাহার আরম্ভ অবস্থা ; কর্ণিয়াতে সাদা সাদা দাগ।

হাইপোপিয়ন (Hypopyon) ইত্যাদি রোগে ইহা ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

## এণ্টিপাইরিণাম। Anti-Pyrinum.

আল্‌কাতরা হইতে প্রস্তুত হয়।

**লক্ষণচয়** (Symptoms) :—কোল্যাপ্স ; ভয়ানক ঘর্ম ; চর্ম্মে এরিথিমা, হামের ন্যায় ইরাপ্‌শন ; ইডিমা ইত্যাদি। চেইনি-ষ্টোকস্ (Cheiny-stokes) জাতীয় শ্বাসপ্রশ্বাস ; অজ্ঞানাবস্থা ইত্যাদি ইহার প্রধান লক্ষণ।

কোন কোন **ওলাউঠা** রোগীতে শ্বাসপ্রশ্বাসের কষ্ট সহ, বহুল ঘর্ম্ম ও কোল্যাপ্স অবস্থা থাকিলে ইহার ৩য় কিংবা ৬ষ্ঠ শক্তি দ্বারা উৎকৃষ্ট ফল প্রাপ্ত হওয়া যাইতে দেখা গিয়াছে।

এলোপ্যাথি চিকিৎসায় এতদ্দ্বারা **জ্বর ছাড়াইতে** অনেকের **প্রাণ ছাড়িয়া যায়।**

**রোগাধিকার** :—এরিথিমা ; হাম, জার্ম্মান দেশীয় হাম। হৃৎপিণ্ডের প্যারালিসিস, আর্টিকেরিয়া ; অসাড়ে মূত্রত্যাগ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# এপোসাইনাম এণ্ড্রোসিমিফোলিয়াম।

# Apocynum Androsæmifolium.

গাছের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**লক্ষণাবলী** (Symptoms) :—শরীর কম্পন, কম্পন ও শয্যাশায়ী অবস্থা ; মুখমণ্ডল ও শরীর স্ফীত বোধ হয় ; বেদনা একস্থান হইতে অন্য স্থানে চলিয়া বেড়ায় ; নিম্ন মাঢ়ীর সমস্ত দন্তে বেদনা।

ইহার মাদার টিংচার প্রয়োগে **কৃমি বাহির হয়** এবং কিড্‌নীর (Stone) পাথ্‌রি এবং (Gravel) গ্র্যাভেল নির্গত হইয়া থাকে।

**রোগাধিকার** (Therapeutics) :—কৃমি ; বমন ; উদরাময় ; শোথ ; বাতের বেদনা ; বেদনা শরীরের ঊর্দ্ধভাগে আরম্ভ হইয়া নিম্নদিকে যায়।

**শক্তি** (Potency) :—Q মাদার, ১ম, ৩য়।

# এপোমর্ফিনাম। Apomorphinum.

মর্‌ফিয়ার রূপান্তর মাত্র।

**রোগাধিকার** (Therapeutics) :—বমন জন্য অতীব ইচ্ছা ; সহজেই বমন হয় ; বমন ; সি—সিক্‌নেস (Sea Sickness) ; গর্ভাবস্থায় বমন।

এতন্মধ্যে ওপিয়মের বমনকারক পদার্থ রহিয়াছে।

টুবারকেল জনিত ফুসফুস দিয়া রক্ত উঠা ; টন্‌সিলের বিবৃদ্ধি।

**শক্তি** :—৩য়, ৬ষ্ঠ। N. B.:—সমুদ্র গমনে বমন জন্য ইহার ২য় দশমিক চূর্ণ অতীব উপকারী।

---

## একোয়া মেরিণা। Aqua Marina.

ইহা সমুদ্রের জল।

**রোগাধিকার** (Therapeutics) :—পিত্তাধিক্য, কোষ্ঠবদ্ধতা এবং শিরঃপীড়ার জন্য ইহা একটী উৎকৃষ্ট ঔষধ।

সমুদ্রতীরে অথবা সমুদ্র বাস জন্য রোগের বৃদ্ধি ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**শক্তি** (Potency) :—ইহার উচ্চ শক্তিই ফলপ্রদ।

---

## এরাণিয়া ডায়াডেমা। Aranea Diadema.

এক জাতীয় মাক্‌ড়ষা বিশেষ।

**লক্ষণাবলী** (Symptoms) :—শিরঃপীড়া এবং মস্তকাভ্যন্তরে গোলযোগ ; তামাক খাইলে উপশম বোধ হয় এবং খোলা বাতাসে সম্পূর্ণ ভাল হইয়া যায় ( ট্যাবেকাম )।

শয়ন করার পরই সমস্ত দন্তে বেদনা ; প্রতিদিনই ঠিক একই সময়ে দন্তবেদনা উপস্থিত হয়।

ইহা **ম্যালেরিয়া** জনিত **ইণ্টারমিটেণ্ট জ্বরে** অতি উৎকৃষ্ট ঔষধ। ঠিক একই সময়, প্রতিদিন কিংবা এক দিন অন্তর একদিন জ্বর ( সিড্রণ, ন্যাবাডি )।

**জ্বরে শীত-প্রাধান্য,** কিন্তু তাপ কিংবা ঘর্ম্ম নাই।

এতাদৃশ জ্বর কদাচ কুইনাইন দ্বারা আরোগ্য হইতে পারিবে না ; ( **কুইনাইনের জ্বর** তিনটী অবস্থাপন্ন, বিশেষতঃ তাপ এবং ঘর্ম্মযুক্ত )।

যে ব্যক্তির জলের নিকট বাস, (Moist-Air) সজল-বাতাস, এমন কি পঙ্কিল স্রোতস্বতী কিংবা হ্রদের নিকট বাস, কিংবা ঠাণ্ডা স্যাঁতসেঁতে স্থানে বাস সহ্য হয় না, তাহার পক্ষে উহা উৎকৃষ্ট ঔষধ।

এতাদৃশ ব্যক্তির শরীরকে ডাক্তার **গ্রাণ্ডোলের** মতে "হাইড্রোজিনইড" (Hydrogenoid) অর্থাৎ **"জলার্দ্র-শরীর"** বলে।

**শক্তি** :—৩০শ ও ২০০ শত।

---

# আর্কসিয়াম লাপ্পা। Arctium Lappa.

## মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—লাপ্পা অফিসিনালিস, লাপ্পা মেজর।

**রোগাধিকার** (Therapeutics) :—একনি বা বয়স **ব্রণ**, নানাবিধ চর্ম্মরোগ, গ্ল্যাণ্ডনিচয়ের পীড়া; গণোরিয়া, বাত, গাউট, ধ্বজভঙ্গ, শ্বেতপ্রদর, প্রস্রাবে বহু পরিমাণ ফস্‌ফেট, দদ্রু, স্ক্রফিউলা, বন্ধ্যা, ক্ষত Ulcers; Prolapsus-Uteri জরায়ুর প্রোল্যাপ্‌স্যাস।

**ফলপ্রাপ্তি** (Clinical Verification) :—বন্ধ্যা, জরায়ুর প্রল্যাপস্যাস, দুগ্ধবৎ প্রস্রাব, গ্রন্থি সমূহে বেদনা ইত্যাদি উৎকৃষ্ট ফলপ্রদ; চর্ম্ম ও মিউকাস ঝিল্লিতে ইরাপ্‌শন কিংবা রসাদি ক্ষরণে বিশেষ উপকার পাওয়া গিয়াছে।

জরায়ুর প্রল্যাপ্‌সাসে ইহা হইতে উৎকৃষ্ট ঔষধ কমই আছে। ইহার বাহ্য প্রয়োগে অনেকে **চর্ম্মরোগে** ব্যবহারিক ভাল ফল পাইয়াছেন।

**সম্বন্ধাবলী** (Relations) :—বাতে—ব্রাই; জরায়ুর প্রল্যাপ্‌সাসে—ক্যাক্‌সিনাস-আমেরিকা, লিলিয়াম-টি, সিপিয়া; মূত্রে ফসফেট থাকিলে—ক্যাল্‌ক-ফস; এবং চর্ম্মরোগে—ভিন্‌কা মাইনর, ভায়ওলা—ট্রি সমধর্ম্মী।

**শক্তি** :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## এরাণ্ডো মরিট্যানিকা
## Arundo Mauritanica.

**ইটালী দেশের গাছ বিশেষের মূল।**

**রোগাধিকার** (Therapeutics) :—"দুগ্ধপোষ্য শিশুদিগের সর্ব্বদা উদরাময়" ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## এসক্লেপিয়াস-টিউবারোসা।
## Asclepias Tuberosa.

**গাছের মূল হইতে টিংচার প্রস্তুত হয়।**

**লক্ষণাবলী** (Symptoms) :—শুষ্ক কাশি, তাহাতে মস্তকে এবং পেটে চোট্ লাগে। শ্বাসপ্রশ্বাসে বেদনা, বিশেষতঃ বাম ফুসফুসের তল ভাগে।

ফুসফুসের বেদনায়—উপুড় হইলে উপশম বোধ হয়।

বাম স্তনপ্রদেশে তীর বিদ্ধবৎ বেদনা, তৎসহ বাম দিকের গ্রীবা আড়ষ্ট।

"জলার্দ্র-শরীর"; সজল বাতাস সহ্য হয় না। তামাক ব্যবহারে অসুখ বৃদ্ধি পায়।

বোধ করে যেন উদরের অভ্যন্তর দিয়া অগ্নিস্রোত প্রবাহিত হইতেছে এবং অন্ত্রগুলি যেন বাহির হইয়া আসিবে; মল সহ কৃমি নির্গত। শরৎকালীন আমাশয়।

ধান্তক্ষেত্রের নিকটবর্ত্তী স্থানের ম্যালেরিয়া জ্বর। জ্বর অত্যন্ত প্রখর, তৎসহ উষ্ণ ঘর্ম্ম।

**শক্তি** :—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

---

## এভিনা-স্যাটাইভা। Avena Sativa.

**ছোট ছোট গাছ, ইহাকে ওট্ (OAT) বলে।**

**অহিফেন সেবনাভ্যাস** (Opium Habit) :—অহিফেন এবং

মফিয়া খাওয়া অভ্যস্ত থাকিলে, ইহা সেই **অভ্যাস পরিত্যাগ করাইবার** একটী উৎকৃষ্ট ঔষধ; অথচ ইহার সেবন দ্বারা (habitual) অভ্যস্ত মৌতাতের স্থায় কোন অভ্যাস হইয়া উঠে না।

N. B. :—কোন ব্যক্তির ৪ গ্রেণ পরিমাণ মফিয়া প্রত্যহ খাওয়া অভ্যাস থাকিলে তাহাকে ১৫ ফোঁটা **এভিনা** দুই কাঁচ্চা উষ্ণ জল সহ প্রত্যহ দুইবার দিবসে খাইতে দিলে মফিয়ার অভ্যাস পরিত্যাগ পায়।

**শক্তি** (Potency) :—Q মাদার সচরাচর ব্যবহার হয়।

---

# এজাডিরেক্‌টা ইন্‌ডিকা।

# Ajadirachta Indica.

## ইহা আমাদের দেশীয় নিম বা নিম্বপত্র।

**রোগাধিকার** (Therapeutics) :—বৃক্ষ এবং মূলের ছাল হইতে ইহার টিংচার প্রস্তুত করিয়া, সেই মাদার টিংচার, কিংবা ১ম, ২য় অথবা ৩য় শক্তি **জ্বররোগে** এবং **চর্ম্মরোগে** উপকারী।

চোক্, মুখ, হাত এবং পা জ্বালা সহ **অল্প অল্প জ্বরে** এই ঔষধ দুই তিনবার দিবসে সেবন করিলে বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়—বিশেষতঃ কুইনাইন-আট্‌কা জ্বরে।

N. B. :—আমাদের নিজ প্রস্তুত **এসেন্স নিম** এতদধিকারে সমধিক ফলপ্রদ। মূল্য এক শিশি ॥৹ আনা। C. Kylye & Co.

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ শক্তি।

---

# এফিস চিনোপোডাই-গ্লুছাই।

# Aphis Chenopodi Glouci.

## এক জাতীয় পোকা হইতে টিংচার প্রস্তুত হয়।

**দন্ত-বেদনা** (Toothache) :—ক্ষয়-প্রাপ্ত দন্তের বেদনা; শয়নে উহার বৃদ্ধি এবং গরম ঘর্ম্ম হইলে উপশম হয়।

**চক্ষু** (Eye) :—দক্ষিণ চক্ষুর উপর ভাগে নিউর‍্যাল্‌জিক বেদনা এবং চক্ষু দিয়া জল পড়া।

**নাসিকা** (Nose) :—সর্দ্দি সহ নাকে জ্বালা এবং কাম্‌ড়ানিবৎ যন্ত্রণা।

**কাশি** (Cough) :—অত্যন্ত (Tickling) গলা খুস্‌ খুস্‌ করিয়া কাশি। দক্ষিণ পাশে নিউমোনিয়া।

**উদর** (Abdomen) :—পেট-বেদনা এবং তৎসহ পেটে বায়ু-জমিয়া ডাকিতে থাকা; নিস্ফল মল-মূত্র ত্যাগের বেগ। প্রাতে উঠিবামাত্র পায়খানায় দৌড়ায়; তৎসহ পেটবেদনা এবং মলদ্বারে জ্বালা; দিবসে অনেকবার বাহ্যে ঐরূপ হয়। কোষ্ঠবদ্ধতা, এবং ভেড়ার নাদির ন্যায় মল।

ইহা উদরে (Colic) **কলিক বেদনার** জন্য কখন কখন মহৌষধ বলিয়া কথিত হয়।

**শক্তি** :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

---

# ব্যারাইটা-আইয়োডেটা। Baryta. Iod.

রাসায়নিক পদার্থ।

**রোগাধিকার** (Therapeutics) :—কোন **টিউমার** কিংবা **গ্ল্যাণ্ড-চয়ের বিবৃদ্ধি,** স্তনের ক্যান্‌সার ইত্যাদিতে ইহা ফলপ্রদ।

**শক্তি** :—৩য়, ৬ষ্ঠ।

---

# বার্ব্বেরিস একুইফোলিয়াম।
# Berberis Equifolium.

এক জাতীয় আঙ্গুর হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—সেকেণ্ডারী উপদংশ রোগে, চর্ম্ম রোগে এবং স্ক্রফুলাজনিত শীর্ণ-রোগে ইহা উৎকৃষ্ট ফলপ্রদ।

ইহার টিংচার ৫ ফোঁটা হইতে ১০ ফোঁটা প্রতি মাত্রায় ব্যবহার করিয়া

সেকেণ্ডারী উপদংশ জনিত একটী রোগীকে ডাঃ **হেইল** ( Dr. Hale ) আরোগ্য করিয়াছেন।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ শক্তি।

---

# ব্ল্যাটা অরিয়েণ্টালিস।
# Blatta Orientalis.

ইহা আমাদের দেশের আরসুলা বা তেলা-পোকা।

স্বর্গীয় **ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর** মহাশয় অনেক **হাঁপানির** রোগীকে ইহা খাইতে দিয়া আরোগ্য করিয়াছেন।

ইহার হোমিওপ্যাথিক ট্রিটুরেশন উৎকৃষ্ট ফলপ্রদ। আমরা অনেক সময় ইহার সমস্ত শরীরটী জলে সিদ্ধ করিয়া, সেই জল কিঞ্চিৎ সেবন করিতে দিয়া থাকি ; তাহাতে হাঁপানি রোগে বিশেষ ফল পাওয়া যায়।

**শক্তি** (Potency) :—১ম ট্রিটুরেশন, মাদার, ৬ষ্ঠ শক্তি।

---

# বথ্রপ্স ল্যান্সিওলেটাস।
# Bothrops Lanceolatus.

এক জাতীয় সর্পবিষ।

**রোগাধিকার** (Therapeutics) :—**দিবান্ধতা**; রৌদ্র উঠার পর সা চলিতে, তজ্জার পথ দেখিতে পায় না।

এক দিকের পা এবং এক দিকের হাতের (Cross Paralysis) প্যারালিসিস।

ডিসেকসন জনিত গ্যাংগ্রিন ইত্যাদিতে ইহা ফলপ্রদ ঔষধ।

**শক্তি** (Potency) :—মাদার, ৩য়, ৩০শ।

---

# ব্যাল্‌সাম-অব পেরু।
# Balsam of Peru,

গাছের আঠা বিশেষ হইতে টিংচার প্রস্তুত হয়।

**কাশি এবং যক্ষ্মা** (Cough & Phthysis) :—পূঁজের ন্যায় গয়ের; গয়ের শ্লেষ্মাবৎ; ফুসফুস মধ্যে (Cavity) ক্যাভিটি জন্মা ইত্যাদিতে এতদ্দ্বারা বহুফল পাইবে।

ইহার **বাহ্য-প্রয়োগে** পাঁচড়ার (Acharous) একারাস নামক কীট মরিয়া যায় এবং **পাঁচড়া** ( Scabies ) সহজে আরাম হয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ।

---

# সিয়েনোথাস আমেরিকানাস।
# Ceanothus Americanus.

গাছের সরস পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **প্লীহা রোগের** উৎকৃষ্ট ঔষধ। বাম হাইপোকণ্ড্রিয়াম প্রদেশস্থ গভীর স্থানে বেদনা।

বাম পার্শ্বের পূর্ণতা (fullness) বোধ ও বেদনা। প্লীহার বিবৃদ্ধি, প্রদাহ এবং তাহাতে বেদনা।

প্লীহা সহ ইণ্টারমিটেণ্ট জ্বরে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

**রোগি-তত্ত্ব** ঃ—পাবনার একটী উকিল বাবুর পুত্রের **ৱৌ-কালীন জ্বর** ও তৎসহ **প্লীহার** প্রকাণ্ড বিবৃদ্ধি হইয়াছিল; অনেক কুইনাইন ব্যবহারে রোগীর অবস্থা অধিকতর শোচনীয় হইয়া উঠে; ঐ ৱৌকালীন জ্বর আরোগ্য হইবে না বলিয়াই, সকলের ধারণা হইয়া উঠিল; প্লীহাতে বেদনাও ছিল; তাহাকে **সিয়েনোথাস** ৩য় শক্তি প্রতিদিন ৩ বার করিয়া খাইতে দিয়া এবং ইহার টিংচার প্লীহার উপর দুইবার করিয়া **প্রলেপ** দিয়া উৎকৃষ্ট ফল ফলিল। উহাতেই আশাশূন্য ৱৌকালীন জ্বর আরোগ্য হইয়া গেল এবং প্লীহাও ক্রমে ছোট হইয়া আরোগ্য হইয়া গেল।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—বহুল, গাঢ় ও হরিদ্রাবর্ণ, তৎসহ তলপেটের বাম পার্শ্বে বেদনা থাকিলে এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, Q মাদার।

---

## ছেন্‌খ্রিস কন্‌টর্‌টিক্‌স।

## Cenchris Contortrix.

উত্তর আমেরিকার এক জাতীয় সর্পবিষ হইতে
এই ঔষধ প্রস্তুত হয়।

**প্রধান লক্ষণাবলী** (Chief Symptoms) :—কোমা (Coma); অর্দ্ধ-চৈতন্য; কর্ণিয়ার অসাড় অবস্থা; উদর স্ফাত; সার্ব্বাঙ্গিক স্ফীতি; প্যারালিসিস; ঠাণ্ডা চট্‌চটে ঘর্ম্ম ইত্যাদি ইহার প্রধান লক্ষণ।

পরিষ্কার এবং ভয়ানক ভয়ানক স্বপ্ন-দর্শন; জাগরিত হইলেও উহা মন হইতে যায় না। রতিবিষয়ক স্বপ্ন-দর্শন। অস্থিরতা ও দম্‌বন্ধপ্রায় হওয়া।

বোধ করে সমস্ত শরীরটী যেন, ফুলিয়াছে এবং ফাটিয়া যাইবে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ।

---

## চাপারো এমার্‌গোসা।

## Chaparro Amargosa.

বৃক্ষের ছাল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা উদরাময় এবং রক্তামাশয়ের একটী অতি উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—সচরাচর ইহার ১০।১৫ ফোঁটা টিংচার এবং ইন্‌ফিউসন (infusion) উপকারী বলিয়া (Report) রিপোর্ট দেখা যায়।

---

# চেইর‍্যান্‌থাস চেইরাই।

# Cheiranthus Cheiri.

ছোট ছোট গাছড়া হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—বধিরতা এবং বাম পার্শ্বের কাণপাকা এবং **আক্কেল দাঁত উঠিবার যন্ত্রণায়** ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

ইহার মাদার টিংচার খাইতে দেওয়ায় বহু রোগী আরোগ্য লাভ করিয়াছে। আক্কেল দাঁতের ইরিটেশন হেতু রাত্রিতে নাক বন্ধ হইয়া থাকা ইহার একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩য়, Q মাদার।

# চিনিনাম আর্সেনিকোসাম।

# Chininum Arsenicosum.

**সম-সংজ্ঞা** (Synonym) :—আর্সেনাইট অব কুইনিন। কুইনি-আর্স।

**প্রধান লক্ষণাবলী** (Chief Features) :—ইহা একটী উৎকৃষ্ট **এণ্টি-পিরিয়ডিক** ঔষধ—বিশেষতঃ নিউর‍্যাল্‌জিয়া রোগচয়ে।

গ্যাষ্ট্রাল্‌জিয়াতে (Solar Plexus) সোলার প্লেক্সাস্‌ প্রদেশে চাপবৎ বোধ; তৎসহ ঐ স্থানের বরাবর পৃষ্ঠদেশে, স্পাইন মধ্যে বেদনা এবং স্পর্শাসহিষ্ণুতা লক্ষিত হয়; বমন এবং বিবমিষার পর ঘুমাইয়া পড়া। গ্যাষ্ট্রাল্‌জিয়া—শূন্য উদরে বৃদ্ধি এবং কিছু খাইলে উপশম।

হৃদিস্থানে বেদনা ( এঞ্জাইনা-পেক্‌টোরিস ), পৃষ্ঠদেশে চাপিয়া শুইলে, কিংবা বসিলে প্যাল্‌পিটেশনের বৃদ্ধি।

ইহাতে টুব্যাকো অর্থাৎ তামাকের ন্যায় অনেক লক্ষণ দেখা যায়।

অপক্ক ফল আহার হেতু পেটের গোলযোগ; শক্ত জিনিষ ও মোটা রকমের রুটি খাওয়া হেতু গ্যাষ্ট্রাল্‌জিয়া এবং পাকস্থলীতে বেদনা। অজীর্ণ গন্ধযুক্ত বাতকর্ম্ম এবং তাহাতে শূল বেদনা।

**জ্বর** (Fever) :—**ইণ্টারমিটেণ্ট জ্বরে** শীতের প্রাধান্য এবং যৎসামান্য তৃষ্ণা, অনবরত কন্‌ভাল্‌শন্‌যুক্ত হাই উঠা; মনঃক্ষুন্নতা এবং বিষন্নতা;

শীত বোধ সহ রোমাঞ্চ, জ্বর কতকদিন পর্য্যন্ত প্রত্যহ হইয়া, পরে এক দিন অন্তর হয়, জ্বরান্তে ঘর্ম্ম কিংবা ঘর্ম্ম-শূন্যতা।

জ্বরের পূর্ব্বে মাথা-বেদনা, হাইতোলা, হাত পা টানা দেওয়া। জ্বর দিবা-রাত্র ভোগ করে এবং রাত্রিতে অধিকতর হয়।

**একজ্বরি** সহ সর্ব্বদা শীত, নিস্তেজতা এবং টাইফয়েড অবস্থা।

গাত্রে দুর্গন্ধ, হেক্‌টিক স্বভাবযুক্ত জ্বর ইত্যাদিতে এই ঔষধ দিয়া উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

বিশেষতঃ যে জ্বরে রক্ত, রোগের বিষ দ্বারা বিষাক্ত হয় ও তাহাতে রক্ত বিশ্লিষ্ট হইয়া পচন-প্রায় অর্থাৎ (Putrid) পিউট্রীড অবস্থান্বিত হয়, সেই রোগীতে আমরা **কুইনি-আস´** ঔষধের ৩য় ও ১ম ট্রিটুরেশন ব্যবহার করিয়া অনেক স্থলে আশ্চর্য্য ফল পাইয়াছি।

**রোগি-তত্ত্ব** :—কেদার বাবুর কন্যার চিকিৎসায় কথিত স্বভাবযুক্ত **একজ্বরি** অবস্থাতেই আমরা ইহার ১ম ট্রিটুরেশন দ্বারা আশাতীত ফল পাইয়াছিলাম।

অরুচি। অক্ষুধা, জ্বরান্তে ঘর্ম্ম না হওয়া। অতীব (Violent) প্রখর জ্বর সহ, শয্যাশায়ী অবস্থা ও দুর্ব্বলতা। ডিপ্‌থিরিয়া এবং স্কার্লেটিনা।

হাত পা অতীব ঠাণ্ডা। নাসিকা পূঁযরক্ত দ্বারা বদ্ধ ( ডিপ্‌থিরিয়া ); মুখে অতীব দুর্গন্ধ। স্বরভঙ্গ ও এঞ্জাইনা-পেক্‌টোরিস।

**শক্তি** (Potency) :—ইহার ১ম ট্রিটুরেশন দ্বারা ডাঃ **বেয়ার্ন্ন** এবং আমরা উৎকৃষ্ট ফল পাইয়াছি। ৩য়, ৬ষ্ঠ শক্তিও ব্যবহৃত হয়।

# ক্লোরেলাম হাইড্রেটাম।
# Chloralum Hydratum.

**সম-সংজ্ঞা** (Synonym) :—হাইড্রেট অব ক্লোরাল।

এলোপ্যাথ মহাশয়েরা রোগীর **নিদ্রার** জন্য ইহার নিতান্ত অপব্যবহার করিয়া থাকেন। প্রফেসার (Tyndal) টিণ্ড্যাল প্রভৃতি অনেক ব্যক্তি এতদ্দ্বারা বিষাক্ত হইয়াছেন। ইহার শক্তিকৃত ঔষধই অধিকতর ফলপ্রদ।

**ক্রিয়া** (Action) :—মস্তিষ্ক, চক্ষু, মূত্রযন্ত্রচয় এবং চর্ম্ম ইত্যাদির উপর ইহার উৎকৃষ্ট কার্য্য রহিয়াছে।

**প্রধান প্রধান লক্ষণাবলী** (Chief Features) :—চক্ষু রক্তবর্ণ এবং অবিরত তাহা দিয়া জল পড়া। চক্ষে ঝাপ্সা দেখা।

শয্যায় অসাড়ে মূত্রত্যাগ করা ; ইহা বিছানায় মোতার একটী ঔষধ।

চর্ম্মের অসাড় অবস্থা। চর্ম্ম লাল হইয়া উঠা এবং তৎসহ ভয়ানক প্যাল্পিটেশন।

**শিরঃপীড়া** (Headache) :—বহুদিনের একটী ভয়ানক **শিরঃপীড়া** এতদ্দ্বারা আরোগ্য লাভ করিয়াছে। ললাটপ্রদেশে ভার বোধ সহ, স্থূল বেদনা ; প্রতিদিন প্রাতে ৮টার সময়, নড়াচড়াতে এবং শুইয়া থাকিলে বৃদ্ধি পাইত ; খোলা বাতাসে উপশম, ইহার ৬ষ্ঠ শক্তি প্রদানে বেদনা অত্যন্ত উপশম হইয়া যাইত, কিন্তু ঔষধের প্রত্যেক মাত্রার পরই ১০ মিনিট মধ্যে বেদনা ভয়ানক বৃদ্ধি পাইত ; অবশেষে ২০০ শত শক্তি একমাত্রা প্রয়োগে ঐ মাথা বেদনা সম্পূর্ণ আরোগ্য হইয়া গেল।

ইহা শিশুদিগের রাত্রিকালীন ভীতি জন্য উৎকৃষ্ট ঔষধ।

চক্ষের এবং মস্তিষ্কের কন্জেচশন এবং মস্তিষ্কে বেদনা। অক্ষিপত্রদ্বয় এত স্ফীত ও ভারি যে, তাহাদিগকে উঠাইতে পারে না।

চর্ম্মে (Urticaria) আর্টিকেরিয়া রোগ জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ।

হাঁপানি, সাঁইসুঁই শব্দযুক্ত শ্বাস-প্রশ্বাস। চিৎ হইয়া শুইলে নাসিকা দিয়া নিশ্বাস গ্রহণ করে এবং ওষ্ঠদ্বয়ের অভ্যন্তর দিয়া এপোপ্লেক্সি রোগীর ন্যায় প্রশ্বাস পরিত্যাগ করে।

হৃৎপিণ্ডের ক্রিয়াধিক্য সহ কষ্ট, প্যাল্পিটেশন এবং হাইপারট্রফি ; অবশেষে প্যারালিসিস ; হৃৎপিণ্ড দুর্ব্বল এবং (Dilated) প্রসারিত ; তৎসহ উদরাভ্যন্তরে শূন্যতাবোধ।

অতিরিক্ত শ্রম হেতু নিদ্রা।

N. B. :—এই সমস্ত জন্য শক্তীকৃত হোমিওপ্যাথিক ঔষধ উৎকৃষ্ট ফলপ্রদ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ, ২০০ শততম।

# ক্রাইসোফেনিকাম এসিডাম।
# Chrysophanicum Acidum.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

অনেকে **ভেসিলিন** সহ ইহার **মলম** তৈয়ারী করিয়া **দদ্রু-রোগ** ইত্যাদি আরোগ্য করিয়া থাকেন; কিন্তু তাদৃশ আরোগ্য শারীরিক **অনিষ্ট** কারক।

বাজারে বিক্রীত **গোয়া পাউডার** (Goa-Powder) মধ্যে এই **ক্রাই-**সোফেনিক্ এসিড প্রধানতম উপাদান।

ইহার নিম্ন ট্রিটুরেশন আভ্যন্তরিক প্রয়োগ করিয়া, অনেক প্রকার সোরাই-য়েসিস, **দদ্রুরোগ** এবং চর্ম্মরোগ আরোগ্য লাভ করিয়াছে।

**রোগাধিকার** (Therapeutics) :—ব্লেফারাইটিস; কঞ্জাংটিভাইটিস; ফ্লিক্টানিউলার কিরেটাইটিস এবং কর্ণের পশ্চাদ্ভাগস্থ **একজিমা** রোগ ইত্যাদিতে ইহা নিতান্ত উপকারী।

ইহা চক্ষু এবং কর্ণ পীড়ার উৎকৃষ্ট ঔষধ; বিশেষতঃ যদি পীড়িত স্থান-নিচয়ের উপর অপরিষ্কৃত মামড়ী কিংবা পুরু চটা পড়ে।

সম্ভবতঃ ইহা একটি এণ্টি-সোরিক ঔষধ, কারণ একদিকের দদ্রু-রোগে ইহার বাহ্য প্রয়োগ দ্বারা অন্য দিকের দদ্রু-রোগও আরোগ্য হইয়াছে। এতদ্বারা ইহা যে একটী শারীরিক ধর্ম্ম-শোধক ঔষধ তাহাও কতকটা বুঝা যায়।

**শক্তি** (Potency) :—২য়, ৩য় বিচূর্ণ; ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

# কোবাল্টাম। Cobaltum.

খনিজ ধাতু বিশেষ।

**ধাতুদৌর্ব্বল্য** (Nervous Debility) :—অত্যন্ত **কটিবেদনা** ইহার একটী **সিদ্ধিপ্রদ-লক্ষণ**। বসিলেই বৃদ্ধি, দাঁড়াইলে, ভ্রমণ করিলে, অথবা শুইয়া থাকিলে উপশম।

কটিবেদনা সহ **শুক্রস্খলন** ; প্রায় প্রত্যহ **স্বপ্নদোষ** ;এতৎসহ রতি-বিষয়ক স্বপ্ননিচয় দর্শন।

আংশিক লিঙ্গোচ্ছ্বাস কিংবা লিঙ্গ উচ্ছ্বাসে অক্ষম ; **ধ্বজভঙ্গ**।

**শক্তি** (Potency) —৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

## কোডেইনাম। Codeinum.

অহিফেনজাত এক প্রকার বীর্য্য বিশেষ।

**ডায়বেটিস্ রোগ** ( Diabetes Mellitus ) :—ইহা অহিফেনের বহুবীর্য্যের একটী ( Active Principle ) বীর্য্য বিশেষ। এতদ্দারা বহু রোগীর **সশর্করা বহুমূত্র** রোগে অনেক ফল পাওয়া গিয়াছে ; যদিচ ঐ রোগ সম্পূর্ণ আরোগ্য হয় না, তত্রাচ রোগ অনেকটা বারণ থাকে ; কোন কোন রোগী আরোগ্যও লাভ করে। ইহার অপব্যবহার করা উচিত নহে।

গরম লাগিলে গাত্র চুল্‌কানি সহ মুখমণ্ডলে ও মস্তকে উত্তাপ বোধ।

**শক্তি** (Potency) :—সচরাচর ইহার ১ম ট্রিটুরেশন এবং ৬ষ্ঠ শক্তি ব্যবহৃত হয়।

## কলোষ্ট্রাম। Colostrum.

নব প্রসূতির প্রসবের পর স্তননিঃসৃত প্রথম অবস্থার দুগ্ধ।

**মল** (Stool) :—ইহা শিশুদের **উদরাময়ে** অতি উৎকৃষ্ট ঔষধ। **মল** সবুজবর্ণ জলবৎ ; হরিদ্রাবর্ণ জলবৎ ; মিউকাসময় ; পিত্তযুক্ত ; বহুল ; **টকগন্ধযুক্ত** ; লোনুছা-উৎপাদক ; খিটখিটে স্বভাব ; বমন—টক বা তিক্ত। **সমস্ত শরীরে টকগন্ধ**।

(Potency) :— ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

## কর্ণাস সার্সিনেটা। Cornus Circinata.

বৃক্ষের সরস বঙ্কল হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহা মিউকাস মেমব্রেণের ক্ষতচয়ে, বিশেষতঃ (Apthæ) এপ্‌থি নামক ক্ষতচয়ে বিশেষ উপকারী।

**উদরাময়ে** মল মলিনবর্ণ ও পিত্তময়, অথবা সবুজবর্ণ ও শ্লেষ্মাময় এবং নিতান্ত দুর্গন্ধময়; পেটে নিতান্ত কাম্‌ড়ান।

চক্ষুর চতুর্দ্দিক নীলিমাপূর্ণ; চক্ষের কঞ্জাংটাইভার হরিদ্রাবর্ণ এবং দুর্ব্বলতা ও স্থূল অবস্থা প্রকাশ করে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## ক্রেটিগাস অক্সিয়াক্যান্থা।

## Cratægus Oxyacanatha.

সুপক্ক ফল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **হৃদরোগ** সম্বন্ধে অতি উৎকৃষ্ট ঔষধ। এন্‌জাইনা-পেক্‌টোরিস, হৃৎপিণ্ডের হাইপারট্রফি এবং উহার অন্যান্য পীড়ায় ইহা অতীব ফ ্প্রদ।

**শক্তি** (Potency) :—মাদার টিংচার দুই তিন ফোঁটা মাত্রায় অনেক সময় ব্যবহৃত হইয়া থাকে।

## ক্যাণ্ডুর‍্যাঙ্গো। Candurango.

**বৃক্ষের শুষ্ক বঙ্কল হইতে টিংচার প্রস্তুত হয়।**

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা মুখের দক্ষিণ কোণে ফাটা এবং স্তনের ক্যান্‌সার রোগে উৎকৃষ্ট ঔষধ।

ডাঃ **ডাড্‌জন** (Dr. Dudgeon) ইহার ১ম শক্তি খাইতে দিয়া ৬৯ বৎসর বয়স্কা **একটী** স্ত্রীলোকের বাম স্তনের এপিথিলোমা নামক ক্যান্সার আরোগ্য করিয়াছেন।

**রোগী-তত্ত্ব** ঃ—লোকোমোটর এটাক্‌শিয়া এবং উপদংশ জনিত নানা প্রকার উপসর্গ রোগে ইহা উৎকৃষ্ট বলিয়া কথিত আছে।

**শক্তি** :— ১ম, ৩য়।

# ক্যাল্‌কেরিয়া হাইপোফস্‌ফরিকা।

# Calcarea Hypophosphorica.

## ইহাকে হাইপোফস্‌ফেট অব লাইম বলে।

এ্যালোপ্যাথ মহাশয়দের হস্তে ইহার অত্যন্ত অপব্যবহার হইয়া থাকে—বিশেষতঃ **কাশি এবং যক্ষ্মাদি** রোগে। বাজারে **সিরাপ** রূপে অনেক হাইপোফস্‌ফেট অব লাইম বিক্রীত হইয়া থাকে; কিন্তু তাহাদের **অবিরত** ব্যবহার হেতু অনেকের **ক্ষয়কাশি** জন্মিয়া থাকে।

ডাঃ **হেইল** বলেন "প্রতি দিন ১ গ্রেণ মাত্রায় এই হাইপোফস খাইলে, তাহার যক্ষ্মা রোগের সম্ভাবনা না থাকিলেও এই রোগ হইতে পারে।"

আমি জানি একটী লোক হাইপোফসফেট্ অব লাইমের সিরাপ **কাশির জন্য** প্রতিদিন ব্যবহার করিত; প্রায় দেড় মাস কাল ব্যবহারের পর তাহার **গলা দিয়া রক্ত** উঠিতে আরম্ভ হয়; রোগী ভয় পাইয়া আমার নিকট আসিল; আমি তাহাকে ঐ "হাইপোফসফেট অব্ লাইমের সিরাপই যে ঐ রোগের কারণ" তাহা বুঝাইয়া দিলাম। রোগী সেই অবধি আর ঐ ঔষধ খায় নাই। প্রায় ১৭।১৮ বৎসর হইল, এই পর্য্যন্ত সে ভালই আছে।

**মস্তক** (Head) :—ভার বোধ সহ বেদনা।

**হৃৎপিণ্ড ও বক্ষঃস্থল** (Heart & Chest):—হৃদিস্থানে পূর্ণতা সহ কষ্ট বোধ।

**ভেইন** (Vein) :—ঊর্দ্ধভাগের এবং উপরের শাখা সমূহের ভেইনগুলি

দড়ার ন্যায় মোটা হইয়া যায়। সমস্ত শরীরে ঘর্ম ; শ্বাসকষ্ট, নড়াচড়া করিতে কিছুমাত্র ইচ্ছা হয় না।

**রোগি-তত্ত্ব** :—( ১ ) ৮ম বর্ষীয় একটী বালকের জানুসন্ধির মধ্যে এবং চতুর্দ্দিকে ৪।৫টী ফোঁড়া হইয়াছিল। ফোঁড়ার ক্ষত টিবিয়া অস্থিকে আক্রমণ করে ; তাহাতে উক্ত অস্থির অনেকটা নিক্রোসিস হইয়া খাইয়া যায় এবং ঐ নিক্রোসিসযুক্ত কর্কশ অস্থি, ক্ষত মধ্য দিয়া বহির্গত হওয়া দেখা যাইতে লাগিল। বালকটী নিতান্ত জীর্ণ শীর্ণ অবস্থা প্রাপ্ত হইল ; ক্ষুধা সম্পূর্ণ বিলুপ্ত হইয়া গেল ; ক্রমে তাহার শরীর কঙ্কালময় হইয়া দাঁড়াইল।

ডাঃ **ন্যাস** এই রোগী সম্বন্ধে সম্পূর্ণ নিরাশ হইলেন এবং রোগীর মাতাকে বলিলেন যে, ইহা সার্জ্জিকেল ব্যাপার, তবে ঔষধ দ্বারা আরোগ্যের কথাও পাওয়া গিয়াছে স্মরণ হয়। তাহাকে প্রতিদিন ১ গ্রেণ মাত্রায় ক্যাল্‌কেরিয়া হাইপোফস্‌ফেটের ২য় ট্রিটুরেশন তিনি খাইতে দিলেন ; তাহাতে ১ সপ্তাহ মধ্যে আশ্চর্য্য ফল দেখা গেল। রোগীর মাতা জানাইল, বালকের ভয়ানক ক্ষুধা হইয়াছে। ক্রমে ঔষধ ব্যবহার করিতে করিতে বালক সম্পূর্ণ আরোগ্য লাভ করিল। ক্ষত ইত্যাদি অতি সুন্দর রূপে পুরিয়া শুষ্ক হইয়া গেল ; তবে টিবিয়া অস্থিটী একটু বক্র হইয়া রহিল।

( ২ ) এই ঔষধ দ্বারা বড় বড় পূঁযপূর্ণ য়্যাব্‌সেস (Abscess) না কাটিয়া কিংবা না গলিয়া পূঁয সম্পূর্ণ শোষিত হইয়া য়্যাব্‌সেসচয় সম্পূর্ণরূপে আরোগ্য হইয়াছে।

( ৩ ) একটী হিপ্‌-সন্ধির পীড়া আরোগ্য হইবে না বলিয়া একটী প্রধান ডাক্তার তাহাকে পরিত্যাগ করেন ; কিন্তু এই **ক্যাল্ক্‌ হাইপোফস** দ্বারা সেও সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

**মন্তব্য** :—ক্যাল্‌কেরিয়ার সমস্তগুলি প্রয়োগরূপই আমাদের বিশেষ-রূপ পর্য্যবেক্ষণ করিয়া দেখা কর্ত্তব্য অর্থাৎ ফস, আয়োড, গিউর ইত্যাদির সহিত ক্যালকেরিয়াযুক্ত রূপচয়ই আমাদের বিশেষ পর্য্যবেক্ষণ করা উচিত।

**শক্তি** (Potency) :—১ম, ২য়, ৩য় ট্রিটুরেশন।

## ক্যাল্‌কেরিয়া আইওডেটা। Calc. Iod.

রাসায়নিক ক্রিয়া দ্বারা সংমিশ্রিত পদার্থ।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা ক্যান্‌সার, যক্ষ্মা, পেট-ফাঁপা, **গ্ল্যাণ্ডনিচয়ের স্ফীতি,** মেরুদণ্ডের অস্থিরোগ, স্তনের টিউমার ইত্যাদিতে অতীব উপকারী।

টন্‌সিলাদির বিবৃদ্ধি রোগে ইহা **ব্যারাইটা-কার্ব্বের** সমকক্ষ ঔষধ।

স্তনের টিউমার রোগে ডাক্তার নিকোলাস ইহার ৩য় ট্রিটুরেশন দ্বারা অনেক রোগী আরোগ্য করিয়াছেন।

**শক্তি** (Potency) :—৩য় ট্রিটুরেশন, ৬ষ্ঠ, ৩০শ শক্তি।

---

## ক্যালকেরিয়া সাল্‌ফিউরিকা। Calc. Sulph.

রাসায়নিক ক্রিয়া দ্বারা সংমিশ্রিত পদার্থ।

ইহা **হিপার-সাল্‌ফ** তুল্য ঔষধ। যে কোন স্থান হইতে (Pus) **পূঁয** বাহির হইতে দেখিলে তাহাতেই এতদ্বারা উপকার পাওয়া যাইবে।

( হিপার রোগীর গায়ে বাতাস সহ্য হয় না এবং সামান্য ঠাণ্ডা লাগিলেই তাহার অসুখ করে )।

কিন্তু ক্যাল্‌কেরিয়া-সাল্‌ফের রোগী খোলা বাতাস ভাল বাসে, বেড়াইলে ভাল থাকে এবং বেড়াইতে ইচ্ছা করে।

উভয় ঔষধেই আকাশের পরিবর্ত্তন সহ পীড়ার বৃদ্ধি দেখা যায়।

---

**রোগি-তত্ত্ব** :—ডাঃ ন্যাসের একটী রোগীর কিড্‌নি স্থানে এক দিবা-রাত্র ব্যাপী ভয়ানক বেদনা হইয়াছিল; তৎপর প্রস্রাব সহিত বহুল পরিমাণ পূঁয দেখা গেল এবং সেই পূঁয বহুদিন পর্য্যন্ত ছিল; তাহাতে রোগী নিতান্ত দুর্ব্বল হইয়া পড়িয়াছিল। তাহাকে ক্যাল্‌কেরিয়া সাল্‌ফ ১২শ শক্তি প্রয়োগ করাতে রোগী সম্পূর্ণ আরোগ্য হইয়া গেল। এই আরোগ্য অতি সত্বর এবং স্থায়ীরূপে সাধিত হইয়াছিল।

তিনি বলেন, এইরূপ বহুল পূয নির্গমন যে স্থলে হইতে দেখিতে পাইবে, তাহাতেই এই ঔষধ ফল প্রদান করিবে।

**রোগাধিকার** (Therapeutics) :—শিশুদের একজিমা, সিষ্টিক টিউমার, ফাইব্রোমেটা, **পলিপাস** ইত্যাদি অনেক রোগ ক্যাল্‌ক-সাল্‌ফ দ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০ শত।

# ক্যালোট্রপিস-জাইগ্যান্‌টিয়া।
# Calotropis Gigantea.

আকন্দ বৃক্ষের শিকড়ের ছাল এবং দুগ্ধবৎ রস হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

আমাদের দেশে ইহাকে **আকন্দ** বলে। এই বৃক্ষের ডাল ভাঙ্গিলে কিংবা পাতা ছিঁড়িলে, এক প্রকার দুগ্ধবৎ কষ নির্গত হয়; তাহা সেবনে বমন, ঘর্ম্ম, এবং উদরাময় হইয়া থাকে।

ডাঃ প্লেফেয়ার ইহা **কুষ্ঠ রোগে** ব্যবহার করিয়া অনেক ফল পাইয়াছেন।

**প্রুভিং** (Proving) :—দুর্ব্বলতা; হিমাঙ্গ, মাথা-ঘোরা, মাথার অভ্যন্তরে গোলযোগ; বিবমিষা; পিত্ত-বমন; পুনঃ পুনঃ প্রস্রাব করা; উরুর বেদনা—স্পর্শাসহিষ্ণুতা এবং রক্তবর্ণতা; উভয় পায় বেদনা; জানুদ্বয়ের স্ফীতি, (Stiffness) আড়ষ্টতা এবং ভ্রমণে অক্ষম; হস্তদ্বয় এবং চরণদ্বয়ে বেদনা।

যে সমস্ত উপদংশ রোগে মার্কিউরির **অপব্যবহার** হইয়াছে এবং আর মার্কিউরি দেওয়া যাইতে পারে না, সেই সমস্ত স্থলে এবং উপদংশ জনিত রক্তহীনতা এবং সেকেণ্ডারী সিফিলিস ইত্যাদিতে ইহা দ্বারা অনেক সুফল পাওয়া গিয়াছে।

**রোগি-তত্ত্ব** :—একটী বহুদিনের ভয়ানক উপদংশগ্রস্ত রোগীর আঙ্গুলের চামড়াগুলি অত্যধিক পুরু হইয়া গিয়াছিল; তাহাকে এই ঔষধ প্রয়োগ করায় সে সম্পূর্ণ আরোগ্য লাভ করে।

ইহার মাদার টিংচার ১ ফোঁটা হইতে ৩ ফোঁটা মাত্রায়, কিংবা বড় বটিকা টিংচার সহিত মিশ্রিত করিয়া প্রদত্ত হইয়া থাকে। ইহার রস, শিকড়, ছাল সমস্তই ব্যবহৃত হয়।

# ছিনাবারিস। Cinnabaris.

ইহা রক্তবর্ণ সাল্‌ফাইড অব মার্কিউরি।

ইহা **সাইকোসিস** এবং **সিফিলিস** কিংবা উভয়ের একত্রিত অবস্থার ধর্ম্ম বহন করে।

আঁচ্‌লি বিশেষতঃ পুরুষাঙ্গের প্রিপিউস-স্থিত চ্যাপ্টা আঁচ্‌লিতে ইহা থুজা অপেক্ষা উৎকৃষ্টতর কার্য্যকারী।

**মুখ এবং গলার অভ্যন্তর শুকাইয়া যায়**, প্রত্যেক-বার জাগরিত হইয়া জল দিয়া মুখ না ধুইয়া পারে না (পাল্‌স); ইহা ইহার একটী সিদ্ধিপ্রদ-লক্ষণ।

**মানসিক অবস্থা** (Mental state) :—মানসিক পরিশ্রম করিতে আলস্য; স্মৃতি-বিভ্রম; খিট্‌খিটে; সহজেই ক্রুদ্ধ হয়।

**শিরঃপীড়া** (Headache) :—শিরঃপীড়া সহ নাসিকা দিয়া রক্তস্রাব।

**স্পর্শাসহিষ্ণুতা** (Sensitiveness) :—নাসিকার চশমা-বাহক স্থানে, কেশের মূল দেশে, করোটির অস্থিতে নিতান্ত স্পর্শাসহিষ্ণুতা। চশমা না দেওয়া সত্ত্বেও নাসিকার চশমা-বাহক স্থানে, বোধ হয় যেন চশমা স্থাপিত আছে।

**পা** (Feet) :—ভ্রমণের সময় দক্ষিণ পা অপেক্ষা বাম পা খাট বোধ করে।

**লিঙ্গ** (Genitals) :—লিঙ্গের (Glans Penis) সুপারিভাগে জ্বালা, চুল্‌কান ও হুল-ফুটানবৎ বেদনা।

লিউকোরিয়া স্রাবকালে, ভেজাইনাতে ( স্ত্রী-যোনিতে ) চাপবৎ বোধ।

**রক্তস্রাব** (Bleeding) :—নাসিকা এবং (Piles) অর্শ হইতে রক্তস্রাব; রক্তামাশয়।

**মল** (Stool) :—কোষ্ঠবদ্ধতা ; মল, কঠিন এবং অতি বৃহৎ ; মলত্যাগ সময় হারিস বাহির হইয়া পড়া ; মলদ্বারের চতুর্দ্দিকে ছোট ছোট ফুসকুড়ী হওয়া হেতু জ্বালা ও চুল্‌কানি।

**চর্ম্ম রোগচয়** (Skin Diseases) :—রক্তবর্ণের প্রাধান্য ; লাল লাল দাগ সকল ; মুখমণ্ডলের—বিশেষতঃ চক্ষুর চতুর্দ্দিকে স্ফীতি, রক্তবর্ণতা এবং উত্তাপ। গ্রীবার পশ্চাদভাগে ইরাপ্‌শনচয় ; উরুর নিম্ন ও অন্তঃপার্শ্বে চুল্‌কানিচয় ; সন্ধিস্থান সকলের সন্নিকট স্থানে ভয়ানক চুলকান এবং হুলফুটাবৎ।

নানাবিধ কণ্ডুয়ন এবং পাষ্টিউলচয় (Pustules)।

**রক্তবর্ণতা** (Redness) :—যে সমস্ত পীড়ায় লালবর্ণের প্রাধান্য তাহাতে এবং গলার ভিতর, মুখে, পায়ে অথবা শরীরের যে কোন অঙ্গে অগ্নিবর্ণবৎ ক্ষত দেখিতে পাইলে তাহাতে, বিশেষতঃ যদি ঐ সঙ্গে অস্থির উপর (Nodes) নোডচয় অর্থাৎ গুট্‌লেচয় বর্ত্তমান থাকে, তবে এতদ্বারা অতি উৎকৃষ্ট ফল পাইবে।

রক্তবর্ণ ক্ষাকারে ইহা অতি ফলপ্রদ।

**গ্রীবা** (Neck) :—অক্‌সিপাট প্রদেশে বেদনা, বিশেষতঃ মস্তক পশ্চাদ্দিকে বক্র করিলে।

**মাংসপেশীচয়** (Muscles) :—সঙ্কুচিত কিংবা আড়ষ্ট।

**গ্ল্যাণ্ডচয়** (Glands) :—বিবৃদ্ধিযুক্ত (Enlarged)।

**বৃদ্ধি** (Aggravations) :—রাত্রিতে ; গ্রীষ্মকালে ; ঘর্ম্মে ; দুই প্রহরে ; ভ্রমণে ; নিদ্রার পর শিরঃপীড়া। গরম ঘরে ঠাণ্ডা এবং শীত বোধ করে।

**উপশম** (Amelioration) :—খোলা বাতাসে ; বিশ্রামে আহারান্তে ; লক্ষণচয়ের অত্যন্ত বাড়াবাড়ির মধ্যে কতক উপশম বোধ।

**রোগাধিকার** (Therapeutics) :—এলবুমিন্থুরিয়া ; **বিউবো**, **শ্যাংকার**, সিষ্টাইটীস ; আমাশয় ; চক্ষুপ্রদাহ ; গ্লীট ; গণোরিয়া ; সায়েটিকা ; অস্বাভাবিক নিদ্রা ; টেইপ-ওয়ারম ; **সিফিলিস**।

**শক্তি** :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

## কমোক্লেডিয়া। Commocladia.

### পত্র ও ছাল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

ইহা **হ্রাসটক্স জাতীয়** বৃক্ষবিশেষ।

**লক্ষণাবলী** (Symptoms) :—এতদ্দ্বারা ভয়ানক চুলকানি, স্ফীতি, রক্তবর্ণতা, ফোস্‌কা, ক্ষত ইত্যাদি জন্মে।

দক্ষিণ স্তনের ক্ষত এবং দক্ষিণ পায়ের নিম্ন-তৃতীয়াংশের (In solent) বোকা অর্থাৎ অসাড় ক্ষত ; রক্তমিশ্রিত দুর্গন্ধময় পূঁয নির্গত।

বাম দিকের পা এবং চরণের প্রদাহ এবং তৎসহ জ্বর এবং ভয়ানক স্ফীতি ; কাশিতে বাম বক্ষঃস্থলের বেদনা—বামদিকের স্ক্যাপুলা পর্য্যন্ত ধাবিত হয় ; এতদৃশ বেদনা এতদ্দ্বারা বহু আরোগ্য হইয়াছে।

দক্ষিণ চক্ষুতে বেদনা এবং এরূপ বোধ হয় যেন, ইহা বাম চক্ষু অপেক্ষা বৃহত্তর এবং অধিক বহির্দ্দিকে (Protruded) আগত।

**বাতের বেদনা** (Rheumatic Pains) :—চলিতে উপশম এবং বিশ্রামে বৃদ্ধি ( হ্রাস-টক্স )। গরমে বৃদ্ধি এবং ঠাণ্ডায় উপশম।

**হ্রাস-টক্সের** ন্যায় ইহার অনেক লক্ষণই রাত্রে বৃদ্ধি পায়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## ককৃসিনেলা। Coccinella.

### গোব্‌রে পোকা ছেঁচিয়া ইহার টিংচার প্রস্তুত হয়।

**কাশি** (Cough) :—ইহা **হুপিং কাশির** একটি মহৌষধ। অন্যান্য নানাজাতীয় কাশিতেও ইহা বিশেষ উপকারী।

যদি কাশির (Fit) ফিট্ হইবামাত্র (Rody) দড়াপানা, য্যাল্‌বুমেনযুক্ত (Albuminous) গয়ের নির্গত হয়, তবে সেই সমস্ত কাশিতে এতদ্দ্বারা নিশ্চয় ফল পাইবে।

গলার ভিতর বোধ হয় যেন, ইউভূলা অর্থাৎ আল্‌জিহ্বাটী বাড়িয়াছে।

( ইউভূলা প্রদাহান্বিত এবং নীলাভাযুক্ত হইয়া ঐ প্রকার বর্দ্ধিত হইলে—নাজ্ঞ-ভমিকা )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

## ক্যাল্‌কেরিয়া এসেটিকা। Calcarea Acetica.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

এই ঔষধ মহাত্মা হানিমান নিজে প্রুভিং করিয়াছেন। ইহা ক্যাল্‌কেরিয়া-কার্ব্বের কতকটা সদৃশ।

খোলা বাতাসে বেড়াইবার সময়—**মাথাঘোরা।**

মাথা বেদনায় প্রায় অজ্ঞান অবস্থা; এত বেদনা যে, অধ্যয়ন সময় তাহার বুদ্ধি-বিবেচনা যেন কোয়াসাবৃত হইয়া যায় এবং তাহাতে সে অধ্যয়ন হইতে ক্ষান্ত হইয়া কি করিবে স্থির করিতে পারে না।

**আধ-কপালে মাথাব্যথায়** ইহা অতি উপকারী।

মুখের স্বাদ টক; টক উদ্গার। মাথায় ঠাণ্ডা এবং শূন্য শূন্য বোধ।

দক্ষিণ চক্ষু রক্তবর্ণ এবং সদা অশ্রু বিসর্জ্জনকারী এবং ঐ দিকের মস্তকে বেদনা। উদ্গার দুর্গন্ধযুক্ত ও টক।

উদরাময় বেদনাশূন্য, কিন্তু দুর্ব্বলতা উৎপাদক নহে (এসিড-ফস)। মল-দ্বারের অত্যন্ত চুলকানি।

**রোগি-তত্ত্ব** ঃ—মেমব্রেণাস ডিসমেনোরিয়া, তৎসহ আক্ষেপযুক্ত কাশি; কাশিতে ব্রঙ্কিয়েল টিউবের কাষ্টচয় (Casts) গয়ের সহ উত্থিত; এতাদৃশ একটী রোগী এতদ্দ্বারা আরোগ্য হইয়াছে।

সমস্ত শরীর কাঁপাইয়া জ্বর; ললাট ও কপোলদ্বয় উষ্ণ; হস্তদ্বয় শীতল, কিন্তু তৃষ্ণা নাই; প্রত্যহ প্রাতঃকালীন ঘর্ম্ম।

**শক্তি** (Potency) :—৩০শ, শক্তি অধিকাংশ সময় কার্য্যকরী।

---

## ডলিকস। Dolichos.

শিম্বী জাতীয় গাছের শিম হইতে টিংচার প্রস্তুত হয়।

**গাত্র চুল্‌কানি** (Itching) :—গাত্রে কোন ইরাপ্‌শন নাই, অথচ; চুল্‌কাইলে যাতনার বৃদ্ধি।

গলার অভ্যন্তরে দক্ষিণ ভাগে, নিম্ন মাঢ়ীর কোণ দেশের নিম্নে বরাবর গোঁজ প্রবেশ করিয়া থাকার ন্যায় যন্ত্রণা।

**যকৃৎ ও স্নায়বীয় লক্ষণ** (Liver & Nervine Symptoms) :—সাধারণতঃ ইহা দক্ষিণ পার্শ্বের ঔষধ। যকৃতের সহিত ইহার নৈকট্য সম্বন্ধ রহিয়াছে ; স্নায়বীয়, অধৈর্য্য অবস্থা ; দন্তোদগম সময় ; দন্তের মাঢ়ীচয় নিতান্ত স্পর্শাসহিষ্ণু।

**রোগি-তত্ত্ব** :—একটী স্ত্রীলোকের জণ্ডিস বা **কামলা** হইয়াছিল ; মল সাদা হইত, ভয়ানক প্রাণান্তকারী ভাবে গাত্র চুলকাইত, রাত্রিতে তদ্ধেতু কিছুমাত্র নিদ্রা হইত না ; তস্যাকে ডলিকস ১২০০ শততম শক্তি প্রদান করাতে তাহা সম্পূর্ণ আরোগ্য প্রাপ্ত হইল। ( ১৮০০ সনের নঃ, আঃ, জাঃ, অব, হোমিওপ্যাথির ২০ পৃষ্ঠা )।

এই রোগিণীর পেট ভয়ানকরূপে ফাঁপিয়া উঠিত ; তৎসহ গলা ঘড় ঘড় করিত। গলাতে গলাবন্ধ এবং কটিদেশে (Belt) বেল্ট ইত্যাদি রাখিতে পারিত না ( ল্যাকে ) ; অত্যন্ত অস্থিরতা ছিল, এমন কি এক মিনিটও স্থির হইয়া বসিয়া থাকিতে পারিত না।

**বৃদ্ধি** (Aggravation) :—রাত্রিতে ; গরমে ; রাত্রিতে চুলকানি ; ঠাণ্ডা জল গাত্রে লাগাইলে জলিতে থাকে। পায়ে ঠাণ্ডা লাগা হেতু কলিক্।

**সম্বন্ধাবলী** (Relations) :—দন্তোদগম সময়, জ্বররোগে কন্‌ভালশন নিবারণার্থ ডলিকস দিবার পূর্ব্বে এক ডোজ একোনাইট দিয়া লইবে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত, ১২০০ শততম।

---

# ডুবইসিনাম। Duboisinum.

পত্র হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**সিদ্ধিপ্রদ লক্ষণ** (Characteristics) :—দৃষ্টিক্ষেত্রে লাল লাল চিহ্ন সকল উঠিয়া বেড়ান, ইহার একটি সিদ্ধিপ্রদ-লক্ষণ ; এতৎসহ চক্ষুর যে কোন পীড়া থাকুক না কেন তাহাও এতদ্দ্বারা আরোগ্য হইয়া যাইবে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

## ইলাটিরিয়াম্। Elaterium.

অপক্ক ফল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**উদরাময়** (Diarrhœa):—**মল** জলবৎ; সবুজবর্ণ; ফেনাযুক্ত এবং সবেগে নির্গত,—এই কয়েকটী ইহার উৎকৃষ্ট **সিদ্ধিপ্রদ লক্ষণ**।

এতাদৃশ উদরাময় স্কাবি-রোগ সহ এবং (Scurvy)স্কার্বি জাতীয় এক প্রকার রোগ যাহাকে, **বেরিবেরি** বলে, তাহাতে ইলাটিরিয়াম নিতান্ত ফলপ্রদ।

শিশুদের জণ্ডিসে, পিত্তময় মল দেখিলে অবশ্য ইলাটিরিয়াম দিবে।

কথিত **উদরাময় সহ জ্বরে** ইলাটিরিয়াম উৎকৃষ্ট ঔষধ।

**জ্বর** (Fever):—জ্বরের শীতাবস্থায় অত্যন্ত হাইতোলা এবং "গাত্রভঙ্গ" হইতে থাকিলে, ইলাটিরিয়াম নিশ্চয়ই ফলপ্রদ হইবে।

**হাইতোলা** (Yawning):—**ওলাউঠা**-রোগে রোগী ঘন ঘন হাই তুলিলে, ইহা দেওয়া উচিৎ কি না বিচার করিয়া প্রথমে দেখিবে।

জ্বরের শীতাবস্থায় হাইতোলাও ইহার প্রধান লক্ষণ।

**শোথ** (Œdema):—ইহা টিসুদিগের অন্তর্নিবিষ্ট জল শোষণ করিতে নিতান্ত সক্ষম।

**স্ফোটক এবং য়্যাব্সেস্** (Boils & Abscesses):—ইহার ব্যবহার দ্বারা ফোড়া ইত্যাদি ফাটিয়া যায়।

**শক্তি** :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## ইল্যাপ্স কোরালাইনম্। Elaps Corallinum.

ব্রাজিল দেশস্থ কোরাল নামক সর্পের বিষ।

**রক্তস্রাব এবং অন্যান্য প্রকারেরস্রাব** (Discharges) :—কালীর (Black ink) ন্যায় বর্ণ বিশিষ্ট; কর্ণাভ্যন্তরের খইল কাল।

**ঠাণ্ডা পানীয় এবং ফল** (Cold Drink & Fruits) :—খাইলে পাকস্থলীতে বরফের ন্যায় ঠাণ্ডা বোধ হয় এবং তৎসহ বক্ষের অভ্যন্তরেও ঠাণ্ডা অনুভূত হইয়া থাকে।

**সর্দ্দি** (Coryza) **ইত্যাদি** :—নাসিকা এবং ফেরিংসের অভ্যন্তরে সর্দ্দি এবং তাহা হইতে হরিদ্রাবর্ণের আভাযুক্ত (Crust) মাম্‌ড়ি পড়ে এবং রোগী নিজেই তাহার দুর্গন্ধ পায়।

**গলাধঃকরণ** (Deglutition) :—কিছু খাইলে গলাধঃকরণের সময় ঐ খাদ্যবস্তু (Screw) স্ক্রুর পাকের ন্যায় ঘুরিতে ঘুরিতে প্রবেশ করে। কোন তরল বস্তু খাইলে তাহা সশব্দে উদরাভ্যন্তরে যায়।

**বগলের গ্ল্যাণ্ডচয় এবং চর্ম্ম** (Axillary Glands & Skin) :—বগলে প্রাচীন ইরিটেশনযুক্ত ইরাপ্‌শনে ইহার ২০০ শত শক্তি প্রদানে একটী রোগী আরোগ্য লাভ করিয়াছে।

বগলের গ্ল্যাণ্ড সমস্ত পুনঃ পুনঃ পাকিতে থাকে।

মৃত ব্যক্তিদিগের বিষয় স্বপ্নে দেখা ; বৃষ্টি আসিবে বলিয়া ভয়।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত।

---

# ইরাইজিরণ ক্যানাডেন্‌সিস্‌।
# Erigeron Canadensis.

সমস্ত গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

ইহাকে কেহ কেহ **এরিজিরণও** বলিয়া থাকেন।

ইহা **নাসা-জ্বরের** একটি উৎকৃষ্ট ঔষধ।

ইরাইজিরণ, ট্রিলিয়াম, মিলিফোলিয়াম্‌—এই ঔষধত্রয়ই **রক্তস্রাব** সম্বন্ধে অত্যুৎকৃষ্ট কার্য্যকরী বলিয়া আমাদের নিকট পরিচিত।

( ট্রিলিয়াম ও মিলিফোলিয়ামের অধিকতর বর্ণনা, দ্বিতীয় খণ্ডে এবং এই পরিশিষ্ট খণ্ডের স্থানান্তরে পাইবে )।

**রোগাধিকার** (Therapeutics) :—মস্তকের কন্‌জেচ্‌শন এবং রক্তবর্ণ মুখমণ্ডল সহ; এপিস্‌ট্যাক্‌সিস ( মেলিলোটাস ) এবং এতৎসহ জ্বর ইরাইজিরণ দ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

ভয়ানক কাঠ-উকি এবং পাকস্থলীতে জ্বালা সহ **রক্তবমনে** ইহা একটী অদ্বিতীয় ঔষধ।

ফুসফুস হইতে রক্ত উঠাতেও ( **হিমপ্টিসিস** ) ইহা অতীব উপকারী।

অর্শ হইতে জ্বালা সহ রক্তস্রাব। ব্লাডারে পাথ্‌রী থাকা হেতু রক্তস্রাব ; **জরায়ু হইতে রক্তস্রাব।**

এই সমস্ত পেল্‌ভিক যন্ত্রচয় হইতে রক্তস্রাব সহ যদি **রেক্টাম এবং ব্লাডারের ইরিটেশন** দেখিতে পাও, তবে ইরাইজিরণকে অত্যুৎকৃষ্ট ঔষধ জানিবে ( ক্যাম্ব, লিলিয়াম্‌-টি, নাক্স-ভ )।

**শক্তি** :—Q মাদার, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# ইরিওডিক্‌টিয়ন গ্লুটিনোসাম।
# Eriodictyon Glutinosum.

**সমস্ত গাছড়া হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।**

**সম-সংজ্ঞা** (Synonym) :—ইয়ারবা-স্থান্টা।

**কাশি ও যক্ষ্মা-কাশি** (Cough & Phthisis):—ইহা যক্ষ্মারোগের অতি উৎকৃষ্ট ঔষধ —বিশেষতঃ ব্রাঙ্কাইটিসের পর যক্ষ্মাকাশি হইলে। দুর্ব্বলকারী নিশাঘর্ম্ম এবং পথ্য সহ্য না হইলে, এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

হাঁপানির ন্যায় ভাব এবং গয়ের উঠিলে হাঁপানির কতকটা উপশম।

ইনফ্লুয়েঞ্জা রোগের পর, কাশি থাকিলে এতদ্দ্বারা বিশেষ ফল পাইবে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শ।

---

# ইয়োনিমিনাম। Euonyminum.

**বৃক্ষের বল্কল হইতে বীর্য্য বাহির করিয়া তদ্দ্বারা ঔষধ প্রস্তুত হয়।**

**য়্যাল্‌বুমিনুরিয়া** (Albuminuria) :—ইহা **য়্যাল্‌বুমিনুরিয়া** রোগের মহৌষধি। একটী গর্ভবতী য়্যালবুমিনুরিয়া সহ শোথযুক্তা হইয়া পড়িয়াছিল, ইহার ১ম শক্তি দ্বারা সা সম্পূর্ণ আরোগ্য লাভ করিয়াছে।

**রোগি-তত্ত্ব** :—১৭ বৎসর বয়স্ক একটী যুবকের শোথ এবং **য়্যাল্‌-বুমিনুরিয়া** হইয়াছিল। ডাঃ **লুজি** (Lutze) ইতঃপূর্ব্বে ২০০ শত শক্তির **আর্সেনিক** দিয়া ইহার একজিমা রোগ আরোগ্য করেন। তাহার বহুদিন পরে সে মৎস্য ধরা হেতু বহুক্ষণ জলে দাঁড়াইয়া থাকায়, তাহার শীত বোধ হইয়া অসুখ করিল এবং সমস্ত শরীর শোথপূর্ণ হইল ; তন্দ্রা। দিবারাত্রি নিদ্রা ; সহানুভূতি-শূন্যতা, নিশ্বাস (Breath) ভারযুক্ত এবং কষ্টকর ; সর্ব্বাঙ্গ এবং মুখে অধিকতর **শোথ**।

নাড়ী ধীর ও পূর্ণ ; ৫০ হইতে ৬০ বার মিনিটে উহার প্রতিঘাত ; ললাটে এবং মস্তকের পশ্চাদ্‌ভাগে বেদনা, মুখমণ্ডল—পিংশে, শোথপূর্ণ ; চক্ষু হলুদ-বর্ণ ; গাত্রোত্তাপ ১০২° হইতে ১০৩° ; **মূত্র অত্যল্প** এবং আপেক্ষিক গুরুত্ব ১০০৯ ; মূত্রে য়্যাল্‌বুমেন এবং এপিথিলিয়াল (Casts) কাষ্টচয়। মল সাদাবর্ণ।

সংক্ষেপতঃ এই রোগিটী প্রকৃত **ব্রাইট রোগে** (Bright's Disease) আক্রান্ত হইয়াছিল, তাহাকে **ইয়োনিমিনাম** ১ম শক্তির ২ গ্রেণ ১ গ্লাস জলে মিশ্রিত করিয়া, প্রতি ঘণ্টায় ঘণ্টায় খাইতে দেওয়া হইয়াছিল ; ৩ দিনের মধ্যে তাহার অনেকটা উপকার হইল এবং এক মাসের মধ্যে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল। আরোগ্য সমাধা জন্য তাহাকে সর্ব্বশেষে, অবস্থানুসারে **পাল্‌স, ক্যাল্‌কা** এবং **সল্‌ফার** দিতে হইয়াছিল।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ১২শ।

## ইউফরবিয়াম। Euphorbium.

সেঁজ জাতীয় এক প্রকার গাছ।

**রোগাধিকার** (Therapeutics) :—গ্যাষ্ট্রো—ইন্‌টেস্‌টাইন্যাল ইরিটে-শনে ; চর্ম্মের উত্তেজনায় ; চক্ষু, দন্ত এবং অস্থিতে ; **অস্থিতে জ্বালা-যুক্ত বেদনায়**, বেদনাযুক্ত ক্যান্‌সারে ইহা ফলপ্রদ।

**রোগি-তত্ত্ব** :—কোন এক ব্যক্তির (Pelvic) পেল্‌ভিক অস্থিতে (Sarcoma) সারকোমা রোগ হওয়ায়, তাহাকে ৬ষ্ঠ শক্তির **ইউফরবিয়া** পুনঃ পুনঃ দেওয়াতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**অন্যান্য পীড়া** :—ককসিক্‌সের বেদনা; (Caries) কেরিজ; বহু কালের প্রাচীন ক্ষত; বৃদ্ধাদিগের গ্যাংগ্রিন রোগ। দক্ষিণ টেম্পল প্রদেশে বেদনা, তৎসহ চরণদ্বয় ঠাণ্ডা এবং পায়ের গোড়ালিতে বেদনা।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## ন্যাফালিয়াম পলিসিফেলাম।

## Gnaphalium Polycephalum.

সমস্ত গাছড়াটী হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **সায়েটীকা** এবং লাম্বেগো রোগের উৎকৃষ্ট ঔষধ।

**উদরাময়**—জলবৎ এবং দুর্গন্ধযুক্ত এবং প্রাতঃকালে আরম্ভ হইয়া সমস্ত দিন চলিতে থাকে।

দক্ষিণ দিকের (Cord) কর্ড এবং (Testicle) টেষ্টিকেলের ভয়ানক বেদনা।

জিহ্বার টিউমার এবং ক্যান্‌সারে ইহা উপকারী বলিয়া কথিত আছে।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৩০শ।

## গ্রিণ্ডেলিয়া স্কোয়েরোসা।

## Grindelia Squarrosa.

পুষ্পের কলি এবং পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **হাঁপানি, ব্রঙ্কাই-টিস, হৃদরোগ** এবং চর্ম্মরোগের উৎকৃষ্ট ঔষধ।

ডাঃ **ফষ্টার** ( Dr. Foster ) এতদ্দ্বারা একটী **হাঁপানির** রোগী আশ্চর্য্য ভাবে আরোগ্য করিয়াছেন ; রোগিটী ঘুমাইতেছে, এমন সময়ের মধ্যে হঠাৎ হাঁপানির ফিট হইয়া জাগরিত হয় ; তাহাতে বোধ হয় যেন, ঘুমাইবার বেলা রোগী শ্বাস প্রশ্বাস লইতে ভুলিয়া গিয়াছে ; এই রোগী **গ্রিণ্ডেলিয়ার** ৩০শ, শক্তি দ্বারা আশ্চর্য্য ভাবে আরোগ্য লাভ করিল।

**বাহ্য-প্রয়োগ** (External Application) :—গ্রিণ্ডেলিয়ার Q মাদার টিংচার ১ ভাগ, জল ১০ ভাগ সহ মিশ্রিত করিয়া চুল্‌কানি, বোল্‌তা, বৃশ্চিক, চেল্লা বা বিছা ইত্যাদির দংশনে বাহ্য-প্রয়োগে বিশেষ উপকার পাওয়া যায়।

**শক্তি** (Potency) :—Q মাদার, ৬ষ্ঠ, ৩য় শক্তি।

---

## গুয়াইয়েকাম। Guaiacum.

গঁদ রজন হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

ইহা মহাত্মা **হানিমানের** একটী **এণ্টিসোরিক** ঔষধ।

ইহা স্বনামখ্যাত বৃক্ষের গাম্-রেইজিন অর্থাৎ ধুপবৎ পদার্থ বিশেষ।

সম্প্রতি এলোপ্যাথি মহাশয়েরা ক্ষয়কাশ রোগে ইহার ব্যবহার করিতেছেন।

**ক্রিয়া** (Action) :—ইহার কার্য্য সিউকাস ঝিল্লি, মাংসপেশী, গ্রন্থিচয়, অস্থিচয় ইত্যাদির উপর রহিয়াছে ; ইহা টেণ্ডনের খর্ব্বতা উৎপাদন করিয়া কোন কোন অঙ্গের বিকৃত গঠন উৎপাদন করে।

**রোগি-তত্ত্ব** ঃ—কোন একটী রোগিণীর **জানুদ্বয়ের গাউট** জনিত প্রদাহ হইয়াছিল ; তস্যাকে ইহার ৩০শ, শক্তি দেওয়াতে কোন ফল হইল না ; পরে ইহার ১ম শক্তি দেওয়াতে কয়েক ঘণ্টার মধ্যেই স্ফীতি কমিতে আরম্ভ হইল এবং বেদনা উপশম হইয়া গেল।

কয়েক দিন পরে তস্যার জানুতে চোট্ লাগিল এবং **গুয়াইয়েকাম** ১ম শক্তি দেওয়াতে, ঐ চোট লাগা জনিত স্ফীতি এবং বেদনাদি উপশম হইয়া গেল। কিন্তু সেই সময় ঐ পায়ের উরুর উপরে একটী স্ফোটক জন্মিয়া তাহাতে তস্যার বেদনা অসহ্য হইয়া উঠিল ; ঐ রোগিণীকে এইবারও **গুয়াইয়েকাম** ১ম শক্তি দেওয়াতে স্ফোটক ফাটিয়া গেল।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা বাত এবং (Gout) গাউট রোগে বিশেষ উপকারী।

ইহার কার্য্য স্ক্রফুলা এবং গাউট উভয়ের উপরই প্রবল রহিয়াছে।

উপদংশ এবং পারার অপব্যবহার জনিত বাতরোগেও ইহা অতীব ফলপ্রদ।

**টন্‌সিলাইটিস্** (Tonsilitis) :—সামান্য অথবা বাত জন্য টন্‌সিলাইটিসে ইহা বিশেষ উপকারী। গলার অভ্যন্তরে **জ্বালা** এবং উপদংশ জনিত সোর-থ্রোট (Sore-Throat)।

N. B. :—একটী টন্‌সিলাইটিসযুক্ত রোগীতে ইহার আদৎ টিংচার ব্যবহার করায়, বহুল ঘর্ম্ম এবং প্রস্রাব হইয়া তাহা আরোগ্য হইয়াছিল। কিন্তু ইহার ১ম, ২য় এবং ৩য় শক্তি প্রয়োগেও রোগ আরোগ্য হইয়াছে, অথচ বহুল ঘর্ম্মাদিযুক্ত **ক্রাইসিস** (Crisis) হয় নাই।

**সেকেণ্ডারী-সিফিলিস** (Secondary Syphilis) **এবং তালু ফুটো হইয়া যাওয়া** ঃ—একটী উপদংশগ্রস্ত ভদ্রলোকের আদৎ হাণ্টেরিয়ান্ উপদংশ রোগ হইতে তালুর প্রদাহ হয় এবং উহাতে রক্তবর্ণ ক্ষত জন্মিয়া, ক্রমে উহা বর্দ্ধিত হইয়া তালুটী ফুটো হইবার উপক্রম হইল। ক্রমান্বয়ে **মার্ক-কর** ৩য় শক্তি, **নাইট্রিক এসিড** ৩য় শক্তি, **অরাম মিউ** ৩য় শক্তি, **মেজিরিয়াম্** ৩য় শক্তি দেওয়া হইল; প্রত্যেক ঔষধই এক সপ্তাহ কিংবা দুই সপ্তাহ পর্য্যন্ত সেবন করান হইয়াছিল, কিন্তু কোন ফল হইল না।

ক্রমে ঐ প্রদাহ—মস্তিষ্ক পর্য্যন্ত প্রসারিত হইল; তাহার বুদ্ধি-বিবেচনা শক্তির গোলযোগ ঘটিল; হৃদয় বিষণ্ণ হইল এবং স্মৃতিশক্তি নিতান্ত দুর্ব্বল হইয়া পড়িল; তাহকে ৩য় শক্তি **গুয়াইয়েকাম্** দেওয়াতে তৎপর দিন হইতে রোগীর অবস্থা ভাল বোধ হইতে লাগিল এবং ২ সপ্তাহ মধ্যে রোগীর সমস্ত দুর্লক্ষণ অন্তর্হিত হইল, মানসিক অবস্থা পরিষ্কৃত ও প্রফুল্লভাব ধারণ করিল; স্মৃতি-শক্তি পুনরায় দেখা দিল এবং স্থায়ীভাবে তাহার কার্য্য চলিল; ক্রমে রোগী সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**বক্ষোবেদনা** (Pain in the Chest) :—দক্ষিণ বক্ষে এবং স্কন্ধে বেদনা।

**মানসিক অবস্থা** (Mental State) :—স্মৃতি-শক্তি দুর্ব্বল এবং পরিশ্রম করিতে অনিচ্ছা ; বিষন্ন মন ; খিটখিটে এবং একগুঁয়ে।

**কর্ণ** (Ears) :—একটী রোগী বাতের পীড়া-হেতু খোঁড়া হইয়া গিয়াছিল এবং তাহার কর্ণ মধ্যে গাউট জনিত প্রদাহ হইয়াছিল ; ফেরাম্-ফস্ তাহাতে কোন কার্য্য করিতে পারে নাই ; কিন্তু **গুয়াইয়েকাম** ৩য় শক্তি দ্বারা সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**প্রসোপাল্জিয়া** (Prosopalgia) :—ঐ বেদনা সন্ধ্যা ৬টা হইতে রাত্রি ৪টা পর্য্যন্ত বর্ত্তমান থাকে।

**দন্তবেদনা** (Toothache) :—মাঢ়ীতে মাঢ়ীতে কামড়াইয়া ধরিলে।

**ক্ষুধা ও পাকস্থলী** (Stomach & Appetite) **ইত্যাদি** :—দুই প্রহরের পরে এবং সন্ধ্যায় ভয়ানক ক্ষুধা এবং তদ্ধেতু, **সাল্ফার** এবং অন্যান্য এন্টি-সোরিক ঔষধের ন্যায়, **পাকস্থলী স্থানে শূন্য শূন্য** বোধ ; আতা খাইতে নিতান্ত ইচ্ছা এবং খাইলে পাকস্থলী জনিত দুর্লক্ষণ সমস্তের উপশম বোধ হয়। প্রতি গ্রীষ্মকালে পাকস্থলী জনিত রোগ দেখা যায়।

দুগ্ধ এবং খাদ্যে (Aversion) অরুচি। পেট-ফাঁপা, বিবমিষা এবং গলার ভিতর শ্লেষ্মা আবদ্ধের::ন্যায় বোধ। "প্রতি প্রাতে জলবৎ শ্লেষ্মা, অতি কষ্টে বমন হয় এবং বমনান্তে রোগী অবসন্ন হইয়া পড়ে।" প্রাতঃকালীন উদরাময় এবং শীত।

শিশু-ওলাউঠায়, শিশুর মুখ খানি বৃদ্ধের ন্যায় শুষ্ক ভাব ধারণ করে।

**মল** (Stool) :—কোষ্ঠবদ্ধতাতে মল কঠিন, শুষ্ক, অত্যন্ত দুর্গন্ধযুক্ত এবং খণ্ড খণ্ড হইয়া পড়ে।

**মুত্র** (Urine) :—অবিশ্রান্ত (Constant) মূত্রত্যাগের ইচ্ছা—এমন কি প্রস্রাবের পরেও ঐ ভাব ; এতৎসহ দুর্গন্ধময় প্রস্রাব। ব্লাডারের গ্রীবাদেশে ছুঁচ ফোটার ন্যায় বোধ, বিশেষতঃ নিস্ফল প্রস্রাবের বেগের পর ; মূত্রত্যাগের সময় কর্ত্তনবৎ (Cutting pain) বেদনা।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্রাদি** (Respiratory Organs) :—ব্রঙ্কাই এবং লেরিংসের ভয়ানক (Spasmodic) আক্ষেপযুক্ত প্রদাহ, তৎসহ প্যাল্পিটেশন্ হেতু চলিতে অক্ষম ; আশ্রয় জন্য প্রার্থনা করা ; দম্বন্ধপ্রায়।

**কাশি** (Cough) :—কাশি শুষ্ক, অথবা তৎসহ বহুল রক্ত উঠা, কিম্বা পুঁযপূর্ণ দুর্গন্ধযুক্ত গয়ের উঠা ; স্ক্যাপুলাদ্বয়ের মধ্যবর্ত্তী স্থানে আড়ষ্টবৎ বেদনা ; পৃষ্ঠদেশে শীত বোধ। হাই তুলিলে এবং গা ভাঙ্গিলে উপশম বোধ হয়।

**বৃদ্ধি** (Aggravtion) :—নড়াচড়াতে, ঠাণ্ডা লাগাতে, ভয়ানক হাত পায়ের বেদনা। **সাময়িক বৃদ্ধি**—ইহার একটি প্রধান লক্ষণ।

প্রতি গ্রীষ্মকালে পাকস্থলী জনিত রোগ দেখা যায়।

**শক্তি** (Potency) :—১ম, ২য়, ৩য় শক্তিই অধিকাংশ সময় কার্য্যকরী।

# ইলাইসিয়াম এনিসেটাম্।
# Illicium Anisatum.

বৃক্ষের বীজ হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগি-তত্ত্ব** :—একটি লোকের বাতের পীড়া হইয়াছিল ; সে বসিয়া থাকিলে বোধ হইত, যেন তাহার উরুর মধ্যভাগ (Broken) ভগ্ন হইয়া গিয়াছে। তজ্জন্য সে উঠিয়া সোজা হইয়া দেখিত যে, তাহার বোধ ঠিক কিনা ; তাহার বাহু এবং পৃষ্ঠে বেদনা ছিল। **ইলাইসিয়াম** ৩০ শক্তি দ্বারা সে আরোগ্য লাভ করিল।

**শক্তি** :—৩য়, ৩০ শক্তি।

# ইন্‌ডিগো। Indigo.

ইহা আমাদের দেশীয় নীল।

**মন** (Mind) :—মন ক্ষুব্ধ, বিষণ্ণ ; খিট্‌খিটে স্বভাব।

**পায়ের বেদনা** (Foot pain) :—উরু হইতে জানু পর্য্যন্ত, হাড়ের

মধ্যে অবর্ণনীয় বেদনা চালিয়া বেড়াইলে ঐ বেদনা থাকে না, আহারান্তে এবং বিশ্রামাবস্থায় ঐ বেদনা অতীব বৃদ্ধি পায়।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ।

## আয়োডোফর্ম্। Iodoform.

রাসায়নিক ক্রিয়া দ্বারা আইওডিন হইতে প্রস্তুত হয়।

**দন্তবেদনা** (Toothache) :—ক্ষয় প্রাপ্ত (Decayed) দন্ত সকলের—বিশেষতঃ উপরের মাঢ়ীর এবং দক্ষিণ দিকের দন্ত সকলের বেদনা।

**পেটবেদনা** (Colic) :—ভয়ানক পেট বেদনা—যেন অন্ত্রগুলি কর্ত্তিত হইতেছে।

**শ্বাসপ্রশ্বাস যন্ত্র** (Respiratory Organs) :—দম বন্ধপ্রায় ; কাশি এবং গলা সাঁইসুঁই করা। N. B. :—অনেক দিন হইল ইহার গন্ধ প্রাপ্তিমাত্র গ্রন্থকারের কাশি উপস্থিত হইত এবং সন্ধ্যার সময় ঐ কাশির বৃদ্ধি হইত।

**বাতের বেদনা** (Rheumatic Pain) :—দক্ষিণ বাহুর বেদনা ; আইডোফর্ম্ ব্যবহারে এই পীড়ার বৃদ্ধি হয়।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ।

## জ্যাট্রোফা। Jatropha.

সুপক্ক ফল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**উদরাময় এবং ওলাউঠা** ইত্যাদিতে—ইহার উৎকৃষ্ট লক্ষণ রহিয়াছে।

**মল** (Stool) :—মল জলবৎ, কিংবা **ভাতের ফেনের ন্যায়,** বহুল, **সবেগে নির্গত** (ক্রোটন-টি) ; ভয়ানক এবং অদম্য **তৃষ্ণা** ; বেদনা ইত্যাদি সম্বন্ধে গ্রাহশূন্যতা।

**মল এবং বমন যেন য়্যাল্‌বুমিনাস্** (Albuminous) অর্থাৎ ভাতের ফেনের ন্যায়, কিন্তু নিতান্ত পাতলা নহে। ভয়ানক পেট ডাকা,

যেন বোতল হইতে জল ঢালিতেছে। **চরণে এবং পায়ে অত্যন্ত খিল ধরা।** শরীর শীতল। হিমাঙ্গ এবং গাত্রে চট্‌চটে ঘর্ম্ম।

জলবৎ মল তদুপরি ভাতের ফেনের ন্যায় পদার্থ ভাসিলে; কিংবা জলবৎ মলে ভিজান প্রস্ফুটিত ঢেঁপের খইয়ের ন্যায় পদার্থ, মুড়ি কিংবা সাগুর ন্যায় পদার্থ কিংবা বেঙের ডিমের ন্যায় পদার্থ ভাসিতে দেখিলে আমরা প্রায়ই জ্যাট্রোফা দ্বারা কৃতকার্য্যতা লাভ করিয়াছি। (শালুক কিংবা সাপ্‌লা—যাহার সংস্কৃত নাম কুমুদ, তাহার বীচিকে ঢেঁপ কিংবা ভেট বলে)।

**রোগি-তত্ত্ব ঃ**—গ্রন্থকারের জ্যেষ্ঠা কন্যা শ্রীমতী জ্ঞানবালা দেবীর **ওলাউঠা** হইয়াছিল; তাহাতে ভয়ানক অদম্য তৃষ্ণা এবং পেট ডাকা ছিল; বহুল জলবৎ মল, তাহাতে বেঙের ডিমের ন্যায় পদার্থ ভাসিতেছিল; তস্যাকে ইতঃপূর্ব্বে ৪।৫টী ঔষধ দেওয়া হয়, কিন্তু তাহাতে বিশেষ ফল হয় নাই; পরে কথিত মলের অবস্থা দর্শনে **জ্যাট্রোফা** ৩য় শক্তি প্রতি ৩ ঘণ্টা অন্তর দেওয়াতে আশাতীত ফল পাওয়া গেল।

ভগবানের কৃপায় এই ঔষধেই রোগিণী আরোগ্য লাভ করে। ইহা ওলাউঠার যে একটী উৎকৃষ্ট ঔষধ বলিয়া কালে পরিগণিত হইবে তাহার সন্দেহ নাই।

**বিবমিষার** ভয়ে জল পান করিতে চায় না। বহুল পরিমাণ জলবৎ য়্যালবুমেনযুক্ত বমন সহজেই হইয়া যায়; এই বমন সহ উদরাময় বর্ত্তমান থাকে।

**চক্ষু** (Eyes) :—অক্ষি পত্রদ্বয়ের ধার চুলকায় এবং চিট্‌পিট্‌ করে।

**নিম্নশাখা** (Lower Extremities) :—বেদনাহীন উদরাময় সহ, পায়ের ডিমের খিল ধরা এবং ঝাঁকি মারিয়া উঠা; পায়ে এবং পায়ের ডিমে ভয়ানক (Cramp) খিল ধরা এবং তাহাতে পায়ের ডিম বেলের ন্যায় শক্ত হইয়া উঠে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# ল্যাক্ন্যান্থিস। Lachnanthes.

**সরস গাছড়া হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।**

**রোগাধিকার** (Therapeutics) :—কাশি; ডিপ্‌থিরিয়া; শিরঃপীড়া;

হৃদ্‌রোগ ; যক্ষ্মাকাশি , টাইফয়েড নিউমোনিয়া ; গলার ক্ষত এবং গ্রীবার আড়ষ্টতা ইত্যাদি রোগে ইহা উপযোগী।

**ক্রিয়াস্থান** (Action) :—মস্তক, বক্ষঃস্থল রক্তের সার্কুলেশন ইত্যাদি।

**বক্ষঃস্থল** (Chest) :—দক্ষিণ বক্ষঃস্থলের স্তনপ্রদেশের নিম্নভাগে ছুরিকা বিদ্ধবৎ যন্ত্রণা।

**হৃৎপিণ্ড** (Heart) :—হৃৎ স্থানে ব্যাকুলতা বোধ এবং ঐ স্থানে গরম বোধ হইয়া উহা মস্তক পর্য্যন্ত ধাবিত হয় ; মাথা ঘোরা ; ঘর্ম্ম হওয়া ; হৃৎপিণ্ডের কম্পন।

**হস্ত ও পদে জ্বালা।**

**জ্বর** (Fever) :—জ্বরের সহিত ডিলিরিয়ামে বকিতে থাকে , অবিরত শীত ; গরম বিছানায় শুইয়া এবং গরম বস্ত্র দ্বারা আবৃত হইয়াও শীত ভাঙ্গে না। চক্ষুদ্বয় উজ্জল ; কপোলদ্বয়ে সীমাবদ্ধ লাল দাগ , মুখমণ্ডল, চক্ষুর নিম্নভাগ এবং ওষ্ঠদ্বয় নীলবর্ণ ; শীতবোধ কালে চর্ম্ম সিক্ত এবং চট্‌চটে।

**ক্ষয়কাশি** (Phthysis) :—ইহা ক্ষয়কাশির একটা উৎকৃষ্ট ঔষধ বলিয়া পরিগণিত হইয়াছে।

**রোগি-তত্ত্ব ( ১নং )**:—অত্যন্ত শয্যাশায়ী অবস্থা ; নিশাঘর্ম্ম ; পর্য্যায়-ক্রমে কোষ্ঠবদ্ধতা এবং উদরাময় ; পৃষ্ঠদেশে বেদনা ও আড়ষ্টতা ; সমস্ত শরীরে থেঁৎলে যাওয়ার ন্যায় বেদনা বোধ ; কাশি শুষ্ক ; গলার অভ্যন্তরে কর্কশবৎ বোধ ; হৃৎপিণ্ডের শব্দ অতি দুর্ব্বল ; কাশি হেতু নিদ্রা হইত না। এতাদৃশ রোগীতে ল্যাক্‌ন্যান্‌থিসের Q মাদার, তিন ফোঁটা মাত্রায় প্রতি চারি ঘণ্টা অন্তর খাইতে দেওয়া হয় ; তিন দিন মধ্যে শয্যাশায়ী অবস্থায় কাশি, নিশাঘর্ম্ম এবং শরীর বেদনা সম্বন্ধে অনেক উপকার বোধ হইল এবং ক্রমে রোগী উৎকৃষ্ট পথ্যাদির দ্বারা এবং এই ঔষধের সহায়তায় আরোগ্য লাভ করিল।

**( ২নং ) ক্ষয়কাশির চরম** অবস্থা ; বয়স ৪৫ বৎসর ; স্ত্রীলোক ; এই রোগিণীর দক্ষিণ ফুস্‌ফুস্‌টী (Consolidated) জমাট ও (Solid) নিরেট অবস্থাপন্ন হইয়াছিল; বাম ফুস্‌ফুস্‌টীতে ক্যাভিটি জন্মিয়াছিল ; জ্বর দিবা রাত্রি ভোগ করিত ; মুখমণ্ডলে সীমাবদ্ধ লাল দাগ ; চক্ষুদ্বয় উজ্জল ; গলার অভ্যন্তর

কর্কশ; সমস্ত শরীরে থেঁৎলে যাওয়ার ন্যায় বেদনা; দিবাভাগে চর্ম্ম শুষ্ক। রাত্রিতে বহুল ঘর্ম্ম; অবিরত শুষ্ক কাশি; সময় সময় শ্লেষ্মা-পূঁয মিশ্রিত গয়ের। তস্যাকে ল্যাক্‌ন্যান্‌থিস (Q) মাদার পাঁচ ফোঁটা মাত্রায় প্রতি তিন ঘণ্টা অন্তর দেওয়াতে, তস্যার যন্ত্রণার লাঘব হইয়া সা অনেক সুস্থ বোধ করিল; কিন্তু বার দিন পরে যন্ত্রণা রহিত অবস্থায় মৃত্যু তস্যাকে ধরাধাম হইতে লইয়া গেল।

**দন্ত-বেদনা** (Toothache) :—গরম পানীয় ও খাদ্যে বৃদ্ধি।

**অত্যন্ত কথা বলা** (Loquacity) :—ইহার একটী প্রধান লক্ষণ। ডাক্তার হেরিং বলেন, পশ্চিম ইণ্ডিয়া দেশস্থ লোকেরা কোন শ্বেতাঙ্গ দেখিতে পাইলেই এই গাছ চিবিয়া খাইয়া তাহাদিগের প্রতি বাক্যবর্ষণ করিতে থাকে।

**গ্রীবা আড়ষ্টতা** (Wry-neck) :—গ্রীবা দক্ষিণ দিকে আড়ষ্ট হইয়া থাকে; এই অবস্থাটি প্রায়ই গলা বেদনার অনুগামী হয়; ইহা এই ঔষধের একটী সিদ্ধিপ্রদ লক্ষণ।

**কৃতকার্য্যতা** (Success) :—ইহা দ্বারা টাইফয়েড নিউমোনিয়া এবং টাইফয়েড জ্বরে ও ডিপ্‌থিরিয়া রোগে অত্যুৎকৃষ্ট ফল লাভ হইয়াছে।

**শক্তি** :–(Q) মাদার টিংচার, ১ম, ৬ষ্ঠ।

---

## ল্যাক্‌টুকা ভিরোসা। LACTUCA VIROSA.

সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত হয়।

**সম-সংজ্ঞা** (Synonym) :—ওপিয়াম-লেটুস।

ইহাতে অহিফেনের ন্যায় মাদকতা গুণ রহিয়াছে; এই গাছের পাতা ভুলক্রমে খাইয়া ভয়ানক পেট বেদনা, বমন, বিবমিষা এবং ডিলিরিয়াম, পিউপিল প্রসারিত ইত্যাদি হইতে দেখা গিয়াছে।

**বক্ষঃস্থল** (Chest) :—বক্ষঃস্থলে কসিয়া ধরার ন্যায় একপ্রকার অবর্ণনীয় যন্ত্রণা; এই প্রকার কসিয়া ধরার ন্যায় যন্ত্রণা, সমস্ত শরীরেও বোধ হইয়া থাকে; নিম্ন বক্ষের এই প্রকার চাপিয়া ধরার ন্যায় বেদনার উপশম জন্য হাই না তুলিয়া এবং শরীর সটান না করিয়া থাকিতে পারে না।

**কাশি** (Cough) :—পুনঃ পুনঃ আক্ষেপযুক্ত কাশি ও তাহাতে দম বন্ধ প্রায়; কাশির আক্রমণ, গলার ভিতর কিম্বা তালুতে কুটকুট কিংবা চিটমিট করিয়া হঠাৎ উপস্থিত হয়। অগ্রে ব্যাকুল ভাব হইয়া, পশ্চাতে হুপিংকাফ (Whooping-Cough) উপস্থিত হয়।

**গণোরিয়া** (Gonorrhœa) :—স্ত্রীলোকদিগের যন্ত্রণাযুক্ত গণোরিয়া ইহার একটী প্রধান লক্ষণ; পুরুষদিগের গণোরিয়াতে উপবেশনাবস্থায় বোধ হয়, যেন ইউরেথ্রা দিয়া ফোঁটা ফোটা স্রাব অবিরত চলিয়া আসিতেছে।

**ওভেরী** (Ovary) :—ইহা ওভেরিয়ান টিউমারের একটী মহৌষধ।

**রোগি-তত্ত্ব** :—পঞ্চাশ বৎসর বয়স্কা একটী স্ত্রীলোকের প্রায় পঁচিশ বৎসর হইল গর্ভস্রাব হইয়া যায়। তদ্ধেতু তস্যার ওভেরীয়ান-টিউমার জন্মিয়া, উহা অতি বড় হইয়া উঠে এবং তাহাতে চাপ লাগা হেতু ভয়ানক বেদনা হইয়া রোগিণী অস্থির ছিল; এতাদৃশ অবস্থাযুক্ত টিউমার ল্যাকৃটুকা-ভিরোসা দ্বারা আরোগ্য হইয়া গিয়াছে।

**মলাদি** (Stool) :—রেকৃটাম সঙ্কুচিত হইয়া যাওয়া; তজ্জন্য অতি কষ্ট ও বেদনা সহ মল নির্গমন। মল নির্গমন (Expulsion) সময়ে শ্রান্তি। মলত্যাগ সময়ে নিদ্রাবেশ হয়। এই কয়েকটী লক্ষণকে ইহার সিদ্ধিপ্রদ বলিয়া জানিও।

**শরীর হাল্কা বোধ** :—পূর্ব্বে শরীরে চাপ বোধ ও কসিয়া ধরার কথা বলিয়াছি; তদ্বিপরীতে শরীরে **অতীব হাল্কা বোধ হওয়া** ইহার একটী প্রধান লক্ষণ; এই অবস্থা খোলা বাতাসে অধিক বোধ হয়। বিছানায় শুইলে, সন্তরণ করার ন্যায় বোধ করে।

বাতাসে "সন্তরণ করিতেছে" কিংবা "চলিয়া বেড়াইতেছে" এরূপ স্বপ্নদর্শন মাথার ভিতর হাল্কা বোধ।

**দৃষ্টি** (Eye-Sight) :—কোয়াসাপূর্ণ।

**স্পাইনাল কর্ড** (Spinal Cord) :—স্পাইনাল কর্ডের অভ্যন্তরতম প্রদেশে, বেদনা হইয়া ঐ বেদনা (Coccyx) ককৃসিক্স পর্য্যন্ত প্রসারিত হয়।

**শক্তি** :—(Q) মাদার, ১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## র‍্যাফেনাস স্যাটাইভাস। RAPHANUS-SAT.

সরস মূল হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**মন** ( Mind ) :—হিষ্টিরিয়া জনিত নানাবিধ লক্ষণ। ব্যাকুলতা ; তজ্জন্য মনে হয় "সা যেন নিশ্চয়ই মরিবে।"

**দন্তের নিউর‍্যাল্‌জিক বেদনা** ( Neuralgic Pain in the teeth ) :—হেতু দপ্‌দপ করিতে থাকা ; গর্ভাবস্থায় প্রথম ভাগে বেদনা ;

**উদরস্ফীতি** ( Abdominal Tympany ) :—সামান্য কিছু আহার করিলেই পেট ফাঁপা, কিন্তু ঊর্দ্ধ কিংবা অধঃ কোন দিকেই বায়ু নিঃসরণ হয় না। নাভির চতুষ্পার্শে পেট বেদনা।

**উদরাময়** ( Diarrhœa ) :—মল হরিদ্রাভ কটাবর্ণ এবং ফেনাযুক্ত ও সজোরে নির্গত ; তৎসহ পেটবেদনা ; ছয় দিন পর্য্যন্ত বাতকর্ম্ম হয় নাই।

**রতীচ্ছা** ঃ—ভয়ানক প্রবল রতীচ্ছা এবং তৎসহ অনিদ্রা।

**অস্থির নিদ্রা** ঃ—এবং তৎসহ নানাবিধ ত্যক্তকর স্বপ্ন-দর্শন।

**জ্বর** ( Fever ) :—পৃষ্ঠদেশে এবং বাহুর পৃষ্ঠভাগে শীত, জল খাইলে উহার বৃদ্ধি ( worse on drinking water )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## হ্রাস-এরোমেটিকা। RHUS-AROMATICA.

মূলের বল্কল দ্বারা টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** ( Therapeutics ) :—ইহা বহুমূত্র ; প্রস্রাব ধারণের অক্ষমতা ; বিছানায় মোতা ; প্রষ্টেইট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি ইত্যাদিতে নিতান্ত উপকারী।

ইহার Q মাদার টিংচার ১০ ফোঁটা মাত্রায় প্রয়োগে অনেক বহুমূত্র রোগী আরোগ্য লাভ করিয়াছে।

**শক্তি** ( Potency ) :—Q মাদার টিংচার, ১ম, ২য়।

---

## রোবিনিয়া। ROBINIA.

বল্কল এবং পল্লব হইতে টিংচার প্রস্তুত করা হয়।

ইহা **অম্বলযুক্ত ডিস্পেপ্সিয়ার** একটী মহৌষধ। ঢেকুরসহ অম্বল জল-উঠা; অম্বল বমন; পেট জ্বালা; বুক জ্বালা; পেটে মোচড়ান বেদনা; পেট ফাঁপা, পেট ডাকা ইত্যাদিতে ইহা উৎকৃষ্ট ফলপ্রদ।

অম্বলের দোষে **হিক্কাদি** হইলে আমরা এতদ্দ্বারা আশ্চর্য্য ফল পাইয়াছি।

**রোগি-তত্ত্ব** :—বাগবাজারের একটী বৃদ্ধ ভদ্রলোকের ১২।১৪ দিন যাবৎ কষ্টকর **হিক্কা** চলিতেছিল; অনেক বড় বড় এলোপ্যাথিক ও হোমিওপ্যাথিক ডাক্তার মহাশয়েরা চিকিৎসা করিতেছিলেন, তাহাতে কোন ফলই হয় নাই। রোগী প্রতিদিন ১০।১২টা সোডা ওয়াটার খাইত, কোন পথ্যই তাহার পেটে টিকিত না। যাহা খাইত তাহা **অম্বল** হইয়া উঠিয়া যাইত; আমিও তাহাকে হিক্কা অধিকারের অনেক ঔষধ দিয়া কিছুই করিতে পারিলাম না। অবশেষে তাহার এই অম্বলের আধিক্য দেখিয়া **রোবিনিয়া** ৩য় শক্তি তাহাকে দেওয়ায় হিক্কা নিবৃত্ত হইয়া রোগী সুস্থ হইল।

**শক্তি** ( Potency ) :—৩য়, ৩০শ।

---

## সাঙ্গুইনেরিয়া-নাইট্রেট। SANGUINARIA NITRATE.

স্যাঙ্গুনেরিয়ার বীর্য্য সহ রাসায়নিক ক্রিয়া দ্বারা প্রস্তুত।

**রোগাধিকার** ( Therapeutics ):—ইহা **নাসিকার পলিপাস** এবং **প্রাচীন সর্দ্দি** ইত্যাদিতে বিশেষ উপকার হয়।

**শক্তি** (Potency)—৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

---

## স্যাবাল-সেরুলেটা। SABAL SERRULATA.

সুপক্ক ফল হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **বৃদ্ধদিগের প্রষ্টেইট গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি** এবং তদ্ধেতু মূত্রত্যাগের কষ্ট জন্য মহৌষধি।

ইহার (Q) মাদার টিংচার ২ ফোঁটা মাত্রায় দিবসে ৩।৪ বার সেবনে ফল প্রাপ্ত হওয়া যায়।

**শক্তি** ( Potency ) : –(Q) মাদার, ৩য় শক্তি।

---

## স্যাণ্টোনাইনাম। SANTONINUM.

**কৃমি** (Worms) :—ইহার ১ম ট্রিটুরেশন আমরা **কৃমিগ্রস্ত** শিশুকে মধ্যে মধ্যে খাইতে দিয়া বিশেষ ফল পাইয়াছি।

কৃমিজনিত গুলাউঠা-রোগে এতদ্দারা অনেক ফল পাওয়া যায়।

**অন্যান্য রোগাধিকার** ঃ—মৃগী-রোগেরও ইহা একটী উৎকৃষ্ট ঔষধ বলিয়া কথিত আছে।

রেটিনার রক্ত-হীনতা হেতু কোয়াসাপূর্ণ দৃষ্টি, কিংবা দৃষ্টি নষ্ট হওয়া বিশিষ্ট কতকগুলি রোগী এতৎ প্রয়োগে আরোগ্য লাভ করিয়াছে।

মূত্রস্থলীর প্রাচীন প্রদাহ, তৎসহ মূত্র ধারণে অক্ষমতা, অথবা ফোঁটা ফোঁটা প্রস্রাব হওয়া এবং মূত্রের এক প্রকার সবুজবর্ণতা থাকিলে স্যাণ্টোনাইন দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# স্যারাসিনিয়া-পার্পিউরিয়া।

## SARRACENIA PURPUREA.

সমস্ত সরল গাছড়াটি হইতে টিংচার প্রস্তুত হয়।

**স্মলপক্স** (Small-Pox) :—অর্থাৎ **বসন্ত রোগের** ইহা একটি উৎকৃষ্ট ঔষধ। ক্ষুদ্র শিশু হইতে বয়স্ক পর্য্যন্ত সকলকেই এই ঔষধ দেওয়া যাইতে পারে। আমরা ইহার ১ম শক্তি তিন চারি ঘণ্টা অন্তর খাইতে দিয়া অতি সন্তোষকর ফলপ্রাপ্ত হইয়াছি।

ডাক্তার **হেইল** (Dr. Hale) বলেন অতি দুষ্ট জাতীয় কাল এবং রক্তবর্ণ বসন্তে প্রথম হইতে এই ঔষধ প্রয়োগ হইলে, রোগীর আরোগ্য প্রায়ই সহজে সাধিত হয়।

**রোগি-তত্ত্ব** :—( ১ ) একটী স্ত্রীলোকের প্রায় পূর্ণ গর্ভ সময়ে বসন্ত হইয়াছিল; তত্তাকে স্যারাসিন ৩য় শক্তি প্রদান করা হয়; সা প্রায় আরোগ্য মুখে উপস্থিত হইলে প্রসব হইল। প্রসূত সন্তানের গাত্রে **লাল লাল** দাগ দেখিয়া জানা গেল, সন্তানটিও বসন্ত রোগাক্রান্ত হইয়াছিল, কিন্তু উভয়েই শীঘ্র সুস্থতা লাভ করিল।

( ২ ) সামান্য কয়েক মাস বয়স্ক একটী শিশু সন্তানের ভয়ানক **দুষ্ট জাতীয় বসন্ত** হইয়াছিল। শিশুটী অতি কষ্টে মাতৃস্তন্য পান করিতে সক্ষম হইত; মাতা স্যারাসিন্ সেবন করিতে আরম্ভ করিল এবং শিশুকে সেই অবস্থায় স্তন্য পানও করাইত; তাহাতেই শিশু শীঘ্র আরোগ্য লাভ করিল এবং মাতারও ঐ পীড়া আর হইতে পারে নাই।

( ৩ ) ওয়েভার নামক সহরের চতুর্দ্দিকে ভয়ানক **বসন্তরোগ** হইয়াছিল; পীড়িত স্থানের বসতি মধ্যস্থ প্রায় দুই সহস্র ব্যক্তিকে স্যারাসিন খাইতে দেওয়া হয়; ইহাতে তাহাদের কাহারও বসন্ত হইতে পারে নাই।

এস্থানে বলা আবশ্যক ঐ সমস্ত ব্যক্তি প্রায়ই বসন্ত-রোগীর সংস্পর্শে আসিত। ঐ এপিডেমিকেই প্রায় ২০০ শত বসন্ত-রোগীকেও স্যারাসিন দ্বারা চিকিৎসা করা হয়, তাহাদের একটীরও মৃত্যু হয় নাই।

ডাক্তার বিল্ডেন স্যারাসিন ১ম শক্তির টিংচার স্মল্-পক্স এপিডেমিক্ রোগে কৃতকার্য্যতা সহ ব্যবহার করিয়া বলিয়াছেন যে, **জেল্‌সিমিয়াম্ বিলিয়াস ফিবারে যেরূপ ফলপ্রদ, স্যারাসিনও স্মল পক্সে সেইরূপ কার্য্যকরী।**

একটি এলোপ্যাথিক ডাক্তার ইহার ডিককৃশন ব্যবহার করিয়া চারিটী **দুষ্ট চর্ম্মদল বসন্ত রোগী** অতি সহজে আরোগ্য করিয়াছেন।

ইহা বসন্ত রোগের **সর্ব্বোৎকৃষ্ট** (Specific) **স্পেসিফিক** বলিলেও অত্যুক্তি হয় না।

**শক্তি** (Potency) :—ইহার ১ম, ৩য়, ৬ষ্ঠ, ৯ম শক্তি প্রায়ই সন্তোষোদায়ক ফল প্রদান করে।

---

## সেনিসিয়ো অরিয়াস। SENECIO AUREUS.

পুষ্পোদ্গম আরম্ভ হইলে সরল গাছ সংগৃহীত হয় এবং তাহা হইতে অনতিবিলম্বে টিংচার প্রস্তুত হয়।

**মূত্রযন্ত্র** (Urinary Organ) :—ব্লাডারের গ্রীবাদেশে অত্যন্ত ইরিটেশন, কিংবা প্রদাহের সহিত যন্ত্রণা এবং পুনঃ পুনঃ মূত্রত্যাগ ; মূত্র রক্তময়।

প্রষ্টেইট (Prostrate Gland) গ্লাণ্ডের বৃদ্ধি এবং কাঠিন্য।

**অন্যান্য লক্ষণাবলী** :—রাত্রিতে কটিদেশে এবং পৃষ্ঠে অত্যন্ত বেদনা। কাশিতে বোধ হয়, কত কি উঠিবে কিন্তু সেরূপ কিছুই উঠে না। গৌণে ঋতু এবং তৎসহ উদরে জল সঞ্চয় হইলে ইহার ১ম শক্তি তাহার মহৌষধ।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

---

## সেনেগা। SENEGA.

শুষ্ক মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**শুষ্ক কাশি** (Dry Cough) :—লেরিংসের ইরিটেশন হইতে—শুষ্ক

কাশিতে ইহা অত্যন্ত উপকারী। কখন কখন গলা হইতে ঢেলাপানা (Lumpy) শ্লেষ্মা উঠে। হুপিং কাফেও—সেনেগা উৎকৃষ্ট কার্য্যকরী।

চক্ষু (Eye) :—চক্ষুর অভ্যন্তরে শুষ্কতা বোধ হয় ও তাহাতে যেন সাবানের জল লাগার ন্যায় চিট্‌মিট্‌ করিয়া উঠে; বোধ হয় যেন অক্ষিগোলকটী কোটর অপেক্ষা অধিকতর বৃহৎ হইয়াছে।

পড়িতে পড়িতে চক্ষুতে জ্বালা হয়। খোলা বাতাসে চক্ষু দিয়া জল পড়া।

শক্তি ( Potency ) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## স্যালিক্স-নাইগ্রা-এমেণ্টস।

## SALIX-NIGRA-AMENTS.

সরস বল্কল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

গণোরিয়া (Gonorrhœa) :—ইহার টিংচার প্রতি মাত্রায় তিন চারি ফোঁটা দিয়া প্রবল রতীচ্ছা সহ, তরুণ গণোরিয়া রোগে উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## সেনা। SENNA.

শুষ্ক পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

রোগাধিকার (Therapeutics) :—ইহা শিশুদিগের পেট বেদনায়, তৎসহ পেটফাঁপা ও অনিদ্রায় উৎকৃষ্ট ঔষধ।

"পুনঃ পুনঃ হাঁচি, তাহাতে উত্তাপ হওয়া—বিশেষতঃ হস্তের। অতীব ক্লান্তি; নিশ্বাস প্রশ্বাসে হাঁপানি।"

শক্তি (Potency) :—৬ষ্ঠ,৩০শ।

---

# ষ্ট্যানাম-আইয়োডেটাম।

# STANNUM-IODATUM.

রাসায়নিক ক্রিয়া দ্বারা টিন সহ আইওডিনের সংমিশ্রণে প্রস্তুত।

**ক্ষয়কাশি** (Phthysis) :—ইহা ক্ষয়কাশি অধিকারের একটী (Chief) প্রধান ঔষধ। ষ্ট্যানামের লক্ষণাক্রান্ত যক্ষ্মাকাশিতে অনেকে আদৎ **ধাতব** ষ্ট্যানাম ব্যবহার না করিয়া ষ্ট্যানাম-আইওডেটাম ব্যবহার করিয়া থাকেন।

ইহা **যক্ষ্মাকাশির** যে উৎকৃষ্ট **ঔষধ** তাহাতে সন্দেহ নাই।

**আকৃতি** (Features) :—যে রোগীর শ্রী এবং বর্ণ পরিষ্কৃত, চক্ষুর ভ্রূ সকল দীর্ঘতর এবং পীড়াও দ্রুত-গতিতে বৃদ্ধি পায়; সেই রোগিতে ষ্ট্যানাম-আয়োড নিশ্চয় ফলপ্রদ। ষ্ট্যানাম-আ ২য় ট্রিটুরেশন ইহাতে অতীব কার্য্যকরী।

**কাশি** (Cough) :—অন্যান্য প্রাচীন **বক্ষঃ রোগেও** ইহা ফলপ্রদ।

অবিরত কাশিতে ইচ্ছা; গলার অভ্যন্তরে এবং জিহ্বার মূলদেশে শুষ্ক অবস্থা এবং তাহাতে টিস্-মারা, কিংবা খুস্‌খুস করা হেতু অবিরত কাশিতে ইচ্ছা।

এতাদৃশ কাশিতে প্রথম অত্যন্ন দুর্ব্বল শব্দ হইতে থাকে এবং স্বাসের খর্ব্বতা জন্মে, পরে কাশি সজোরে হইতে থাকিলে বহুল পরিমাণে, পিংশে-হরিদ্রাভ গয়ের উঠে।

কাশিতে প্রথমে একটু উপশম হয় বটে, কিন্তু তৎপরে বক্ষঃস্থলে এবং গলায় (Rawness) শুষ্কতা ও দুর্ব্বলতা দেখা দেয় এবং তাহাতে কষ্টেরও বৃদ্ধি হয়।

যদি কোন তাম্রকূট খোরের এতাদৃশ কাশি জন্মে, তবে ঐ কাশি গলদেশের অভ্যন্তর হইতে উৎপন্ন হয় এবং এই উৎপত্তির কারণ অনেকে এতাদৃশ তাম্রকূট ধূমপানের প্রতি আরোপ করিয়া থাকেন।

**রোগি-তত্ত্ব** :—একটী **যক্ষ্মা-রোগীতে** অত্যন্ত কাশি জন্মিয়াছিল; পরীক্ষা দ্বারা তাহার দক্ষিণ ফুসফুসের মধ্যভাগে পীড়া হইয়াছে দেখা গেল। এই কাশি পরীক্ষায় বক্ষঃস্থল দুর্ব্বল বলিয়া জানা গেল; ইহাকে ষ্ট্যানাম

আয়োড ৩য় শক্তি দিয়া অতি সন্তোষকর ফল লাভ করা গিয়াছে। এই ব্যক্তিকে অত্যুচ্চ পর্ব্বতোপরি বাস করিতে উপদেশ দেওয়া গেল; তাহাতে সে সম্পূর্ণ আরোগ্য লাভ করিল এবং ঐ সঙ্গে সঙ্গে তাহার তাম্রকূটের ধূমপান অভ্যাসও চলিয়া গেল।

**শক্তি** (Potency) :—২য় এবং ৩য় ট্রিটুরেশন উৎকৃষ্ট ফলপ্রদ।

---

## ষ্টিক্টা-পাল্‌মোনেরিয়া। STICTA PULM.

একজাতীয় স্থল-শেওলা বা মছ (MOSS) হইতে
ইহার টিংচার প্রস্তুত হয়।

ললাট এবং নাসিকার মূলদেশ ভারবোধ এবং দিবাভাগে ইহার বৃদ্ধি।

চক্ষুপত্রদ্বয়ে জ্বালা। দিবসে তাহার বৃদ্ধি। চক্ষু মুদ্রিত করিলে, অথবা অক্ষিগোলক ঘুরাইলে বেদনা।

জানু-সন্ধির বাতজনিত, প্রদাহযুক্ত স্ফীতিতে ইহার ১ম শক্তি দ্বারা অনেক রোগী আরোগ্য লাভ করিয়াছে।

**নাসিকার তরুণ এবং প্রাচীন সর্দ্দি,** (Nasal Catarrh-Acute & Chronic) :—সর্দ্দি লাগিলেই কথিত ললাটের ভারবোধক বেদনা কমিয়া যায়। পুনঃ পুনঃ নাক ঝাড়িতে থাকা নিতান্ত অভ্যাস ( কেলি-বাই )।

**ষ্টিক্‌টা** প্রয়োগ দ্বারা অনেক দিনের বহু **প্রাচীন সর্দ্দি** আরোগ্য হইয়াছে, এমন কি **বহু বৎসরের প্রাচীন সর্দ্দিও** এতৎ প্রয়োগে ভাল হইয়া গিয়াছে।

**তরুণ সর্দ্দিতে** ষ্টিক্‌টার ন্যায়—একোনাইট, ক্যাম্ফার, এমোনি-কার্ব্ব, নাক্‌স-ভ, স্যাম্বুকাসও কার্য্যকরী।

**প্রাচীন সর্দ্দিতে**—এমোনি-কার্ব্ব এবং লাইকোপোডিয়াম, ষ্টিক্টার সমতুল্য।

ইহার সর্দ্দি প্রায়ই শুষ্ক ভাবাপন্ন এবং যে স্রাব নির্গত হয়, তাহা শুষ্ক এব কঠিন হইয়া চটার ন্যায় পড়ে ( কেলি-বাইক্রোম )।

ইহার সর্দ্দি কখনও জলবৎ, কিংবা তরলভাবে নির্গত হয় না।

( ইউফ্রেসিয়া, মার্ক, আর্স, কেলি-আইওড ইত্যাদি ঔষধে—নাসিকা দিয়া জলবৎ সর্দ্দি নির্গমন আছে )।

( ইহাতে **পাল্স, সিপি, কেলি-সাল্ফ** ইত্যাদির ন্যায় গুরু, ঝাঁজশূন্য (Thick blaud) সর্দ্দি দেখা যায় না )।

**কাশি** (Cough) :—রোগেরও ইহা একটী উৎকৃষ্ট ঔষধ; **রাত্রিতে এবং শয়নাবস্থায়** কাশির বৃদ্ধি। ইহাতে প্রায়ই অনিদ্রা হয়, কিংবা কাশি হেতু রোগী নিদ্রা যাইতে পারে না।

হাম ইত্যাদি রোগের সহিত কিংবা পরে, অত্যন্ত (Obstinate) কৃচ্ছ্রসাধ্য কাশি। কাশি হেতু অনিদ্রা প্রায়ই হইয়া থাকে ( কফিয়া )।

**মন্তব্য** :—ষ্টিকৃটার কাশি প্রথম শুষ্ক থাকে, পরে তরল হয়। তজ্জন্য ইহা যক্ষ্মা-রোগের দুর্ব্বলকারী এবং অবিরত কষ্টদায়ক কাশিতে নিতান্ত ফলপ্রদ; প্রত্যেক কাশির সহিত বোধ হয়, যেন বুক খালি হইয়া গেল; ইহা যক্ষ্মাধিকারে এতাদৃশ লক্ষণযুক্ত কাশিতে বিশেষ ফলপ্রদ।

পুনঃ পুনঃ নাক-ঝাড়া সত্ত্বেও বোধ হয়, যেন নাসিকার অভ্যন্তর ছিপি দ্বারা বন্ধ রহিয়াছে।

**রোগি-তত্ত্ব** :—এতাদৃশ বাতরোগাক্রান্ত একটী রোগী বেদনায় ডিলিরিয়ামগ্রস্ত হইয়া পড়িত। **ষ্টিক্টা** তাহার বেদনা দূর করিয়া, এক সপ্তাহ মধ্যে তাহাকে সম্পূর্ণ আরোগ্য করিল।

**শক্তি** (Potency) :—মাদার ১ম, ৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# ষ্টিলিঞ্জিয়া সিলভেটিকা।

# STILLINGIA SYLVATICA.

সরস মূল হইতে ইহার টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **উপদংশ, বাত,**

অস্থিরোগ; কোরন্দ, হিপ্‌সন্ধির রোগ, পেরি-অষ্টাইটিস ইত্যাদিতে অতীব ফলপ্রদ।

**মল** ( Stool ):—সাদা এবং দধির ন্যায়।

**মানসিক অবস্থা** ( Mental State ):—ভবিষ্যৎ বিপদ ভাবিতে ভাবিতে অন্ধকার দেখে। অতি বিষন্নচিত্ততা।

**কাশি** ( Cough ) **ইত্যাদি** :—গলা খুস্‌খুস্ করিয়া শুষ্ক কাশি; গলার অভ্যন্তরে চিট্‌মিট করা। সন্ধ্যার সময় শুষ্ক আক্ষেপযুক্ত কাশি এবং তৎপর দিবস কাশি গভীর এবং আল্‌গা ( Loose )।

**শাখা সমস্ত** ( Extremities ):—দক্ষিণ ( Elbow ) এল্‌বো এবং দক্ষিণ পায়ে দপ্‌দপানি সহ বেদনা; হিউমারসদ্বয়ের মধ্যে তৃতীয়াংশ হইতে অঙ্গুলী পর্য্যন্ত তীর ছোটাবৎ বেদনা। সম্মুখ বাহুর মধ্যে বেদনা।

**শক্তি** ( Potency ):—Q মাদার, ১ম, ৩য়, ৬ষ্ঠ।

---

# ষ্ট্রফেনথাস-হিস্‌পিডাস।

# STROPHANTHUS HISPIDUS.

সুপক্ক বীজ হইতে ইহার টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** ( Therapeutics ) :—**হৃৎপিণ্ড** ( Weak Heart ) **দুর্ব্বল**; নাড়ী ধীর, সবল এবং সমগতিবিশিষ্টা।

ইহা **প্রাচীন নিফ্রাইটিস** ( Ch. Bright's Disease ) রোগে উৎকৃষ্ট কার্য্যকরী; এতদ্বারা **প্রস্রাব অধিক নির্গত** এবং **শোথ কম হয়**।

( কিন্তু ফুস্‌ফুসে শোথ হইলে ইহা দ্বারা সুফল পাওয়া যায় না )।

তাম্রকূট এবং মদ্যাদি পানে, হৃদপিণ্ডের মধ্যে ( Functional ) কার্য্যগত অসুখ জন্মিলে এই ঔষধে বিশেষ ফল পাইবে।

**শক্তি** ( Potency ) :—Q মাদার, ১ম, ৩য়, ৬ষ্ঠ।

## সাম্বুল। SUMBUL.

সরস মূল হইতে ইহার টিংচার প্রস্তুত করা হয়।

**বুদ্ধি এবং স্মৃতি** (Intellect & Memory) :—প্রাতে বুদ্ধি স্থূলত্ব প্রাপ্ত হয় এবং সন্ধ্যায় বুদ্ধি পরিষ্কার হয়।

**জিহ্বা** ( Tongue ) :—বোধ হয় যেন জিহ্বাটি ( Scraped ) চাঁচিয়া গিয়াছে।

**গলার অভ্যন্তরে** (Throat) :—সঙ্কীর্ণতা (Constriction) বোধ জন্য পুনঃ পুনঃ ঢোক গেলা।

**প্রাচীন উদরাময় এবং আমাশয় রোগে** (Chronic Diarrhœa & Dysentery) :—ইহা উৎকৃষ্ট ফলপ্রদ।

**কৃমি** (Worms) :—কেঁচো-কৃমি রোগে, পেটটি ঢাকের ন্যায় স্ফীত, কোষ্ঠবদ্ধতা এবং নাক-খোঁটা থাকিলে **সাম্বুল** দ্বারা নিশ্চয় ফল পাইবে।

**লিউকোরিয়া** (Leucorrhœa) :—সাদা (White) লিউকোরিয়া এবং বসিলে স্রাবের বৃদ্ধি ইহার প্রধান লক্ষণ।

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

## ট্যানাসিটাম। TANACETUM.

পত্র এবং পল্লব হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহাতে (Hydrophobia) **হাইড্রোফোবিয়ার** অনেক লক্ষণ দেখা যায়।

কৃমি জন্য নিদ্রাবস্থায় ভয় পাইয়া জাগরিত হইয়া উঠে।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়।

## থ্যালিয়াম। THALLIUM.

খনিজ মূল ধাতু বিশেষ।

রোগাধিকার ( Therapeutics ) :—নিম্নশাখার প্যারালিসিস্ (প্রাম্বম)।

N. B. :—লোকোমোটর এট্যাক্‌সিয়া (Locomotor Ataxia) পীড়াতে ভয়ানক বেদনা হইলে এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

শক্তি ( Potency ) :—৩য়, ৩০শ।

---

## থিয়া। THEA.

সম-সংজ্ঞা (Synonym) :—টী (Tea) বা চা।

অত্যন্ত চা পায়ীদিগের—অনিদ্রা ও হৃদপিণ্ডের প্যাল্‌পিটেশন হইতে দেখা গিয়াছে ; সেই জন্যই ইহার শক্তীকৃত ঔষধ উক্তবিধ রোগচয়ের উৎকৃষ্ট ঔষধ।

হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন হেতু শয্যায় শুইতে অক্ষম হইলে এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে ;

শক্তি (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## থ্রম্বিডিয়াম-মাস্‌সি-ডোমেষ্টিসি। THROMBIDIUM-MUSCAE-DOMESTICOE

উক্ত নামধেয় পোকা হইতে টিংচার প্রস্তুত হয়।

রোগাধিকার (Therapeutics) :—যকৃতের কন্‌জেচ্‌শন।

প্রাতে গাত্রোত্থান করিলেই পেট-বেদনা আরম্ভ হয় এবং তাড়াতাড়ি

পায়খানায় যায়; তাহাতে পাতলা বাহ্যি হইয়া থাকে; বাহ্যি হওয়া সত্বেও পেট বেদনার কোন উপশম হয় না ( মার্ক )।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ।

## ইউরেণিয়াম নাইট্রিকাম। URANIUM. N.

উক্ত নামধেয় ধাতু সহ নাইট্রিক এসিড যোগে ইহা প্রস্তুত।

**বহুমূত্র রোগে** (Diabetes) :—অত্যন্ত ক্ষুধা ও তৃষ্ণা বর্ত্তমান থাকে; রোগী ক্রমে জীর্ণশীর্ণ হইয়া যায়; সময় সময় পেট ফাঁপে, প্রস্রাবও বহুল পরিমাণে হয়; এতাদৃশ রোগীতে ইহা দ্বারা অনেক আরোগ্য সাধিত হইয়াছে।

**পাকস্থলী এবং ডুওডিনামে** (Stomach & Deudonum) সম্ভবতঃ অলসার সন্দেহ হইলে এবং তৎসহ ভুক্তদ্রব্য বমন এবং উদরে বেদনা।

**অক্ষিপত্রে দলে দলে** (Styes) **ষ্টাই বা আঞ্জনি উঠিতে থাকিলে** এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০শত।

## আর্টিকা-ইউরেন্স। URTICA URANES.

সমস্ত সরস গাছড়াটি হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**আর্টিকেরিয়া** (Urticaria) :—নামক চর্ম্মরোগ—যাহা অনেকে আমবাত, কিংবা পিত্তের চাকা বলিয়া উল্লেখ করেন—তাহাতে জ্বালা

এবং ভয়ানক চুলকানি ( Itching ) থাকিলে এতদ্বারা উৎকৃষ্ট ফল পাইবে। আর্টিকেরিয়া সহ উদরাময়।

**স্তন-দুগ্ধ** (Breast Milk) :—স্তনে দুগ্ধ না থাকিলে এতদ্বারা দুগ্ধ উৎপাদিত হয় ( রিসিনাস )।

**কণ্ডূয়ন** ( Itching ) :—যোনিপৃষ্ঠে, স্ক্রোটামে এবং পেরিনিয়ামে ( Pruritus ) **প্রুরাইটস** নামক কণ্ডূয়ন রোগ।

**হুপিং কাফ** ( Whooping Cough ) :—এতদ্বারা বহু সংখ্যক এতৎ রোগী আরোগ্য হইয়াছে।

**শক্তি** ( Potency ) :—২য়, ৬ষ্ঠ, ৩০শ।

# ইউভা-আর্সাই। UVA URSI.

ইহা আমাদিগের কিস্‌মিস।

ইহা শুষ্ক পত্র এবং ফল হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**মূত্রযন্ত্র** (Urinary Organs):—**সিষ্টাইটীস্** নামক রোগ এবং মূত্র সহ (Mucous) মিউকাস্, অথবা সময় সময় রক্ত এবং মিউকাস্ একত্রে নির্গত হইয়া থাকে।

**শক্তি** ( Potency ) :—১ম, ৩য়।

# ভার্বেসকাম্-থ্যাপ্‌সাস।

# VERBASCUM THAPSUS.

সমস্ত গাছড়াটী হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ) :—অর্শ, মলদ্বার চুলকান; কঠিন মল হেতু কোষ্ঠবদ্ধতা; কাশি।

মূত্র ধারণে অক্ষমতা অধিকারে ইহা উৎকৃষ্ট ঔষধ।

(Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

## ভেস্পা। VESPA.

সজীব বোল্‌তা হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—বাম ওভেরির (Ovary) সর্ব্বপ্রকার রোগেই এতদ্দ্বারা ফল পাইবে।

কঞ্জাংটাইভার (Chemosis) কিমোসিস হইয়া প্রায় কর্ণিয়ার ধার পর্য্যন্ত আবৃত হয়।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

---

## ভাইবার্‌নাম-ওপিউলাস। VIBURNUM OPULUS.

সরস বল্কল হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—পীড়াক্রান্ত দিকে শুইতে পারে না। প্রত্যেকবার কাশিতে মাথায় আঘাত লাগে।

রেক্‌টামের অসাড় অবস্থা হেতু, মলত্যাগে বেগ হয় না। বহুল পরিমাণে মূত্রত্যাগ।

ইহা ডিস্‌মেনোরিয়া অর্থাৎ কষ্টরজঃ এবং জরায়ুর আক্ষেপযুক্ত বেদনাতে উৎকৃষ্ট কার্য্যকরী।

**শক্তি** (Potency) :—১ম, ৩য়, ৬ষ্ঠ।

---

## ভাইবার্‌নাম প্রুণিফোলিয়াম। VIBURNUM PRUNIFOLIUM.

সুপক্ক ফল হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**গর্ভপাত** (Abortion) :—**গর্ভপাতের** (Fear) **আশঙ্কা**

হইলে তজ্জন্য ইহা একটী মূল্যবান ঔষধ। **স্রাব আরম্ভ হইলেও** তাহা পর্য্যন্ত এতদ্দ্বারা নিবারিত হইবে।

ইহা **জরায়ুর** (Uterine Tonic) **টনিক** বিশেষ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ।

# ভিনকা। VINCA.

সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—মস্তক ও মুখমণ্ডলের **একজিমা** রোগ এবং তাহাতে দুর্গন্ধ। একজিমা হেতু চুলগুলি জড়াইয়া যায়।

মেনোর্হেজিয়া (Menorrhragia) রোগে—**অবিরত রক্তস্রাব,** বিশেষতঃ প্রৌঢ়াবস্থায়।

ফাইব্রয়িড টিউমার (Fibroid Tumour) হইতে রক্তস্রাব।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ শক্তি।

# ভায়োলাওডোরেটা। VIOLA ODORATA.

সরস গাছড়া হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—কর্ণে বিশেষ বামদিকের কর্ণের বহুবিধ রোগ; **অটোরিয়া** অর্থাৎ কান দিয়া পূঁয পড়া ইত্যাদি।

হিষ্টিরিয়া রোগ।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

# ভায়োলা ট্রিকোলার। VIOLA TRICOLOR.

সরস গাছড়াটি দ্বারা টিংচার প্রস্তুত হয়।

**স্বপ্নদোষ** (Emission) :—রাত্রিতে **স্বপ্নদোষের** ইহা একটী উৎকৃষ্ট ঔষধ। স্বপ্ন দেখিয়া রেতস্খলন; তাহাতে বিশেষ দুর্ব্বল হয় না বটে, কিন্তু মানসিক অস্থিরতা জন্মে।

মল মূত্রত্যাগ সহ শুক্রস্খলন। কামিনী এবং রতি বিষয়ে স্বপ্ন-দর্শন।

কম্পন, ক্ষুধার হীনতা, স্ফূর্ত্তিশূন্যতা, অনিদ্রা।

গাত্রে চিট্‌মিট করা এবং চুলকানি।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

## ভাইপেরা। VIPERA.

জর্ম্মণী দেশীয় এক প্রকার সর্পবিষ হইতে ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—নানাবিধ **রক্তস্রাবে,** ফ্লেবাইটিস ও ভ্যারিকোসিস রোগে এবং নাসিকা দিয়া রক্তস্রাবে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**রোগি-তত্ত্ব** :—(১) প্রৌঢ়াবস্থায় একটী স্ত্রীলোকের জরায়ুর অভ্যন্তরে **ফাইব্রয়িড টিউমার** হইয়াছিল এবং জরায়ু হইতে কালবর্ণ ঢেলাযুক্ত, ডাঙ্গা লাল রক্ত, বহুল পরিমাণ নির্গত হওয়াতে, সা শয্যাশায়িনী এবং মূর্চ্ছাপন্ন অবস্থা প্রাপ্ত হয়; তস্যাকে কয়েক ডোজ **ভাইপেরা** দেওয়াতে সত্বর তস্যার রক্তস্রাব বন্ধ হইয়া গেল এবং তৎপর ঐরূপ স্রাব আর দেখা যায় নাই।

(২) একটী ভদ্র মহিলার ক্রোড়ে, এক বৎসর বয়সের একটী সন্তান ছিল। প্রতিদিন তস্যার **নাসিকা দিয়া রক্ত পড়িত** এবং জরায়ু হইতে অবিরত রক্তস্রাব চলিত। ছেলেটাকে স্তন্যদান রহিত করাতেও মাতার রোগ দূর হইল না। তস্যাকে প্রথমে ২০০ শত শক্তির চায়না দেওয়া গেল কিন্তু তাহাতে কোন ফল হইল না। পরে তস্যাকে **ভাইপেরা** C. M. শক্তি কয়েক ডোজ দেওয়াতে সা সম্পূর্ণ আরোগ্য লাভ করিল।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩০শ, ২০০ শত শক্তি।

---

## ভিস্‌কাম এল্‌বাম। VISCUM ALBUM.

সরস ফল এবং পত্র হইতে টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—বামদিগের কর্ণের বধিরতা। ক্রণিক এণ্ডো-মেট্রাইটিস; মেট্রোরেজিয়া; হুপিংকাফ।

অধিকাংশ সায়েটিকা রোগ; ভয় হেতু ( Chorea ) কোরিয়া-রোগ ইত্যাদি এই ঔষধ দ্বারা আশ্চর্য্যরূপে আরোগ্য লাভ করিয়াছে।

**শক্তি** ( Potency ) :—১ম, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ।

---

## ভেনাডিয়াম। VANADIUM.

এই নামের ধাতুবিশেষ হইতে ইহার ট্রিটুরেশন প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ):—হৃৎক্রিয়ার দুর্ব্বলতায় এবং উহার অন্যান্য রোগে ইহা ব্যবহৃত হয়। হৃৎপিণ্ডের, যকৃতের এবং ধমনীনিচয়ের প্রাচীরের **মেদাপজননে** ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

প্রাচীন বাত, বহুমূত্র, নিউর‍্যাস্থানিয়া অথবা টুবারকিউলোসিস রোগে ইহা অত্যন্ত উপকারী।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ ও ১২ ট্রিটুরেশন কার্য্যকরী।

---

## ওয়াইথিয়া-হেলিনোইডস। WYETHIA HELENOIDES.

সরস মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**ক্লিনিক্যাল** ( Clinical :—(১) একটী স্ত্রীলোকের শুষ্ক হাঁপানি রোগ ইহার প্রয়োগে সত্বর উপশম প্রাপ্ত হইয়াছিল।

(২) প্রাচীন ফলিকিউলার ফেরিঞ্জাইটিস সহ ফেরিংসের শুষ্কাবস্থা এবং এপিগ্লটিসে জ্বালা; পুনঃ পুনঃ গলার অভ্যন্তর পরিষ্কারার্থ খেঁকার দিতে থাকা; এমত অবস্থাপন্ন অনেক রোগী ওয়াইথিয়া দ্বারা আরোগ্য লাভ করিয়াছে।

ইনফ্লুয়েঞ্জার এপিডেমিকের সময় ডাক্তার **হেইল** এতদ্দারা অনেক রোগী আরোগ্য করিয়াছেন।

ফেরিংসের ফলিকল্‌গুলির বিবৃদ্ধি, জ্বালা; গলার অভ্যন্তরে ক্ষত এবং বেদনা।

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

## য়ুকা ফিলামেণ্টোসা। YUCCA-FILAMENT.

সরস পত্র ও মূল হইতে টিংচার প্রস্তুত হয়।

**প্রধান লক্ষণাবলী** ( Chief Symptoms ) :—যকৃতের কঞ্জেচ্শন এবং যকৃতের উপরিভাগের বেদনা সহ পৃষ্ঠদেশ পর্য্যন্ত বেদনায় ইহা উপকারী।

মুখমণ্ডল হরিদ্রাবর্ণ; জিহ্বা হরিদ্রাবর্ণের কোটিং ( Coating ) এবং দন্তের ছাপযুক্ত। **মল** পিত্তপূর্ণ ও ডায়েরিয়ার স্বভাব যুক্ত।

( Balanitis ) বেলেনাইটিস এবং প্রস্রাবের দ্বারের জ্বালা ও ( Prepuce ) প্রিপিউসের স্ফীতি সহ গণোরিয়া থাকিলে এতদ্দ্বারা উৎকৃষ্ট কায পাইবে।

**সম্বন্ধাবলী** ( Relations ):—ইহা পডোফাইলাম, মার্কিউরিয়াস ও ক্যানাবিস-স্যাটাইভা নামক ঔষধের সমশ্রেণীভুক্ত।

**শক্তি** ( Potency ):—Q মাদার টিংচার ২।৩ ফোঁটা মাত্রায় প্রতিদিন ব্যবহৃত হইয়া থাকে।

## জ্যান্থক্জিলাম আমেরিকানাম। XANTHOXYLUM AMERICANUM.

সরস বল্কল হইতে টিংচার প্রস্তুত করা হয়।

**স্ত্রী-যন্ত্রাদি** ( Female Organs ):—ইহা **বেদনাযুক্ত ঋতুস্রাবের** একটী উৎকৃষ্ট ঔষধ।

কাণবেদনা, সায়েটিকা, ক্রূরাল নার্ভের বেদনা, **ওভেরির নিউর্যাল্জিয়া**, তৎসহ কটিদেশে এবং উদরে ভয়ানক বেদনা।

প্রসবের পর হাতলের অর্থাৎ ভাদালের বেদনা, জলে পা ভিজান হেতু ঋতু বন্ধ হইয়া যাওয়া ইত্যাদিতে ইহা উপকারী।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ ও ৩০শ।

## জিঙ্কাম এসিটিকাম। ZINCUM ACETICUM.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**থিরাপিউটিক্স** ( Therapeutics) :—**রাত্রি জাগরণ** এবং **তজ্জন্য অসুখ নিবারণ** জন্য ইহার ১ম শক্তি দিবসে ৩।৪ বার খাইতে দিলে উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

---

## জিঙ্কাম ব্রোমেটাম। ZINCUM BROMATUM.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—**শিশুদের দন্তোদগম সময়ে**, নানাবিধ জ্বরে—**মস্তিষ্কগত লক্ষণ** দৃষ্ট হইলে এতদ্দারা উৎকৃষ্ট ফল পাওয়া যায়।

হাইড্রোকেফেলাসরোগে, **শিশুর অঘোর অবস্থায়** আমরা এতদ্দারা উৎকৃষ্ট ফল পাইয়াছি।

**শক্তি** ( Potency )—৩য়, ৬ষ্ঠ।

---

## জিঙ্কাম সাল্‌ফিউরিকাম। ZINCUM SULPH.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ):—ইহা **কন্‌ভাল্‌শন রোগে; কর্ণিয়ার ওপাসিটিতে; অক্ষিপত্রের গ্র্যাণুলার রোগে; জিহ্বার প্যারালিসিসে** উৎকৃষ্ট ফলপ্রদ।

শিরঃপীড়াতেও ইহার ২য় ট্রিটুরেশন দ্বারা উৎকৃষ্ট ফল পাওয়া গিয়াছে।

**শক্তি** ( Potency )—২য়, ৩য়, ৬ষ্ঠ।

---

# জিজিয়া-অরিয়া। ZIZIA AUREA.

মূলের দ্বারা ইহার টিংচার প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—হিষ্টিরিয়া, কোরিয়া, বিশেষতঃ নিদ্রাবস্থায় হাত পা নাচিতে থাকিলে ( ট্যারাণ্ট্ ), এপিলেপ্সি, হাইপোকণ্ড্রিয়াক রোগ, আত্মহত্যার ইচ্ছা, ফেসিয়েল নিউর‍্যালজিয়া, বাম ওভেরির ইণ্টারমিটেণ্ট নিউর‍্যালজিয়া, শুষ্ক কাশি তৎসহ বক্ষে চোট লাগা এবং শ্বাস প্রশ্বাসের কষ্ট, রাত্রিতে বৃদ্ধি ইত্যাদি জন্য জিজিয়া উৎকৃষ্ট ঔষধ।

**জ্বর** (Fever) :—তাপাবস্থায় মুখমণ্ডলে এবং মস্তকে জ্বালা বোধ ; শিরঃপীড়া, পৃষ্ঠদেশে বেদনা এবং তৃষ্ণা ; মুখমণ্ডলে আগুনের ভাপ্‌রার মত বোধ হইয়া পরে ঘর্ম্ম দেখা দেয়।

**বিশেষ লক্ষণ** (Special Features) :—স্বাভাবিক বর্ণ অপেক্ষা পিংশে দেখায়। সমস্ত শরীরটা যেন ফুলো ফুলো বোধ হয়।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ, ৩০শ।

---

# জিঙ্কাম-ফসফরিকাম। ZINCUM PHOS.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—ইহা **স্নায়বীয় দুর্ব্বলতা জন্য** অতীব উৎকৃষ্ট ঔষধ।

**উন্মাদ রোগ, সদা মানসিক বিমর্ষভাব,** প্যারালিসিস, এপোপ্লেক্সি, হস্তপদাদির কম্পন, বিশেষতঃ হস্তাদির।

শরীর শুষ্ক ও শীর্ণ হইয়া যুবা বয়সেই বৃদ্ধের ন্যায় আকৃতি ধারণ করে।

নিউর‍্যালজিয়া রোগে এবং মেধাহীন হইলে ইহা বিশেষ উপকারী।

**শক্তি** (Potency) :—৩য় ট্রিটুরেশন, ৬ষ্ঠ, ৩০ শক্তি বিশেষ কার্য্যকরী।

# জিঙ্কাম-সায়েনেটাম্।
# ZINCUM CYANATUM.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—শিশুদিগের মেনিঞ্জাইটিস রোগে, কন্‌ভাল্‌শন ; কোরিয়া ; প্যারালিসিস-এজিটেন্‌স এবং হিষ্টিরিয়া রোগে ইহা অতীব উপকারী।

**শক্তি** (Potency) :—১ম দশমিক ট্রিটুরেশন ১ গ্রেণ মাত্রায় এবং ৬ষ্ঠ শক্তি সচরাচর ব্যবহৃত হইয়া থাকে।

# এসিটানি-লিডাম। ACETANI-LIDUM.

এনালিন নামক রাসায়নিক পদার্থ হইতে প্রস্তুত।

**পদার্থ পরিচয়** :—ইহা দেখিতে সাদা চূর্ণবৎ; "এন্টিকাম্নিয়া" (Anti-kamnia) এবং (Headache-Powder) হেডেক-পাউডার নামক পেটেণ্ট ঔষধের ইহাই প্রধান উপাদান।

**ক্রিয়া** (Action) :— ইহা হৃৎপিণ্ডের ক্রিয়ার অবসাদ এবং শ্বাস প্রশ্বাস ক্রিয়ার মন্দা-গতি উৎপাদন করে।

ইহা হইতে রক্তের অক্সিজেন-বাহিকা শক্তির হীনতা হয় এবং রক্তের লাল কণিকানিচয়ের (Red-Blood Corpuscles) ধ্বংস হইতে থাকে। এতজ্জন্য বর্ণ পিংশে হইয়া যায়।

রক্তের এবং প্রস্রাবের বর্ণ কাল্‌চে ভাবাপন্ন হয় এবং প্রস্রাবে হিমোগ্লবিন (Hæmoglobin) নামক পদার্থ দেখা যায়।

**বিষ-ক্রিয়া** (Poisoning) :—ইহা অনেক দিন সেবন করিলে রক্তের লাল কণিকা নিচয় ধ্বংস হইয়া যায়। ক্রমে লিভার এবং কিড্‌নীর কন্‌জেচ্‌শন ও অকর্ম্মণ্যতা উপস্থিত হয়। প্রস্রাবে এল্‌বুমেন ও রক্ত দেখা যায়।

**রোগাধিকার** (Therapeutics) :—জ্বরে খরতর উত্তাপের হ্রাস জন্য;

ইন্‌ফ্লুয়েঞ্জা রোগে বেদনা; বাতরোগে গ্রন্থিনিচয়ের বেদনা; লাম্বেগো; সায়েটিকা এবং স্নায়বীয় শিরঃপীড়া জন্য ইহা প্রয়োগ করা যায়।

N. B. :—ইহার ব্যবহার অতিশয় সাবধানে করিতে হয়, কারণ এতদ্দ্বারা হৃৎপিণ্ডের অবসাদ উপস্থিত হইয়া অনেক বিপদ ঘটাইয়াছে।

**শক্তি** (Potency) :—৩য়, ৬ষ্ঠ।

## এসিডাম ক্রোমিকাস। ACIDUM CROMICUS.

রাসায়নিক ক্রিয়া দ্বারা ইহা প্রস্তুত হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—যে **ডিপ্‌থিরিয়া** রোগে শ্লেষ্মা শক্ত শক্ত এবং সর্ব্বদা গলাধঃকরণ করিতে ইচ্ছা (ঢোক গিলিবার ইচ্ছা) বর্ত্তমান থাকে তাহাতে উৎকৃষ্ট ঔষধ।

নাসিকা-গহ্বরের পশ্চাদ্‌ভাগে টিউমার এবং জিহ্বার এপিথিলোমা নামক **ক্যান্‌সার** (Cancer) হইতে যদি দুর্গন্ধ বাহির হয় এবং তাহাদিগের মধ্যে যদি চিবানবৎ বেদনা থাকে, তবে এই ঔষধ দ্বারা ফল পাইবে।

**শক্তি** (Potency) :—Q মাদার, ২য়, ৩য়।

---

## এডোনিস ভার্ণালিস। ADONIS-VERNALIS.

সজীব গাছড়া হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action) :—হৃৎপিণ্ডের উপর ও ধমনীর উপরে ইহার উত্তেজক কার্য্য রহিয়াছে। ইহা **মূত্রকারক** বলিয়াও পরিচিত।

হৃৎপিণ্ডের উপরে ইহার কার্য্য থাকা গতিকে, ইহা রক্তের গতি, বল এবং রক্তের চাপন ক্রিয়ার বৃদ্ধি করে।

এতদ্দ্বারা নাড়ীর অধিকতর পুনঃ পুনঃ বেগ বারণ হয়; হৃৎপিণ্ডের চাপনের আধিক্য দ্বারা, মুখে নীলবর্ণ হইয়া যাওয়া দূর হয়।

ইহাতে শ্বাস প্রশ্বাস কষ্টের আধিক্য হওয়ার সম্ভাবনা নাই।

এই ঔষধ বহুদিন সেবন করিলেও বিষাক্ত হইবার সম্ভাবনা নাই।

**রোগাধিকার** (Therapeutics) :—হৃৎপিণ্ডের **অবসন্নাবস্থায়** ইহা বিশেষ উপকারী। হৃৎপিণ্ডের পীড়া হেতু শোথ এবং তৎসহ মূত্রযন্ত্রের ক্রিয়ার হীনতায় ইহা বিশেষ কার্য্যকরী।

প্রস্রাব পরিমাণে অল্প, তাহাতে ইউরিয়ার অংশ অতি সামান্য থাকে; তৎসহ শ্বাসকষ্ট এবং নাড়ীর অসমতা দেখা যায়।

প্রায়ই মাথাধরা, বিশেষতঃ বেদনা অক্ষিপাট প্রদেশ হইতে আরম্ভ হইয়া কর্ণের পাশ দিয়া চক্ষু এবং কপাল পর্য্যন্ত প্রসারিত হয়।

যদি **হৃৎপিণ্ডের** (Dilatation) **ডাইলেটেশন** অথবা (Valve) ভাল্‌ভের পীড়া হইতে হাইড্রোথোরাক্স, **এসাইটিস** অথবা সমস্ত শরীরে **শোথ ভাব** উৎপন্ন হয়, তবে ইহা একটি মহৌষধ।

হৃদিস্থানে বেদনা, তৎসহ ধমনী নিচয়ের বেদনাযুক্ত দপ্‌দপানি এবং শিরঃপীড়া থাকিলে—ইহা মাইট্রাল্ এবং এওর্টিক রিগার্জিটেশনে (Aortic Regurgitation) বিশেষ কার্য্যকরী।

**হৃৎপিণ্ডের** উপরে ইহার অসাধারণ ক্রিয়া রহিয়াছে। শোথ এবং নিশ্বাসের কষ্ট সহ হৃৎপিণ্ডের অনিয়মিত ক্রিয়া এবং তৎসহ মাইওকার্ডাইটিস (Myocarditis) থাকিলে ইহা অবশ্য দেয়।

এওর্টিক রিগার্জিটেশন (Aortic Regurgitation) রোগে ইহা উৎকৃষ্ট ঔষধ। আঘাতলাগা (Injury) হেতু ভাল্‌ভের (Valve) বিদীর্ণ অবস্থা, কিংবা প্রাচীন এওর্টাইটিস ইত্যাদি কারণের যে কোন কারণ জনিত—এওর্টিক রিগার্জিটেশন হইলে এতদ্দ্বারা উৎকৃষ্ট ফল পাইবে।

যে যে **হৃৎরোগে ডিজিটেলিস** নামক ঔষধ ব্যবহৃত হইয়া থাকে, ইহাও সেই সেই রোগে ব্যবহার করা যাইতে পারে—কিন্তু অতিশয় **সাবধানে** ব্যবহার করিতে হইবে।

ত্বরিত কার্য্যের লোভে হৃৎপিণ্ডের অবসাদক এই ঔষধ ব্যবহার কালে, বিশেষ সতর্কতা অবলম্বন করা কর্ত্তব্য—বিশেষতঃ (Fatty Degeneration

of the Heart) অর্থাৎ হৃদপিণ্ডের মেদাপজনন এবং এথিরোমেটাস (Atheromatus condition) অর্থাৎ শিলাপজনন অবস্থায়।

ইহার মূত্রজনন ক্রিয়া সুস্থাবস্থায় তত উৎকৃষ্ট নহে, কিন্তু **শোথাদি রোগে**—বিশেষতঃ নাড়ীর গতি মন্দা হইলে ইহার প্রয়োগে প্রস্রাব অধিক হইয়া **শোথের উপকার** হইতে দেখা যায়।

কিড্‌নী রোগ হেতু হৃদরোগেও ইহা কার্য্যকরী।

**সম্বন্ধাবলী** (Relations) :—ডিজিটেলিস; ষ্ট্রোফেন্থাস; ক্রিটগাস।

**শক্তি** (Potency) :—(Q) মাদার, ১ম, ৩য়।

## এল্‌নাস রুব্রা। ALNUS RUBRA.

বৃক্ষের টাট্‌কা ত্বক হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**ক্রিয়াস্থান** (Action) :—স্ক্রফুলা ধাতুযুক্ত রোগীতে গ্ল্যাণ্ড সমূহের বিবৃদ্ধি এবং চর্ম্মে একজিমা জাতীয় ইরাপ্‌শন।

পাকস্থলী এবং অন্ত্র সমূহের পরিপাচক রস ক্ষরণের হীনতা হেতু পেটের অসুখ এবং তদ্ধেতু শরীর শীর্ণতা।

**শক্তি** (Potency) :—(Q) মাদার, ৩য়।

---

## ইথিঅপস-এণ্টিমোনিয়ালিস।

## AETHIOPS-ANTIMONIALIS.

ইহা সাল্‌ফিউরেট-অব-এণ্টিমোনি এবং সাল্‌ফিউরেট-অব-মার্কিউরি যোগে প্রস্তুত করা হয়।

**রোগাধিকার** (Therapeutics) :—স্ক্রফুলাস অপ্‌থ্যাল্‌মিয়া এবং তৎসহ কঞ্জাংটাইভা ও কর্ণিয়ার মধ্যে ফুস্কুড়ী উঠিলে ইহা অতি উৎকৃষ্ট ঔষধ।

কর্ণের উপরিস্থ এবং পার্শ্বস্থ চর্ম্মোপরি বেদনাযুক্ত ক্ষতবৎ অবস্থা এবং পাঁচড়ার ন্যায় ইরাপ শন ( **ক্ষাণচটা** ) হইলে এতদ্দ্বারা ভাল ফল পাইবে।

**শক্তি** (Potency) :—১ম, ও ৬ষ্ঠ, ট্রিটুরেশন, ৩০শ, ২০০ শত।

# এরালিয়া রেসিমোসা।

# ARALIA RACEMOSA.

বৃক্ষের টাট্‌কা মূল হইতে ইহার টিংচার প্রস্তুত হয়।

**রোগাধিকার** ( Therapeutics ) :—ইহা **কাশি রোগের** একটি মহৌষধ। হাঁপানি, উদরাময়, অর্শ, লিউকোরিয়া, হালিশ বাহির হওয়া।

এই ঔষধ অতি প্রাচীনকালে ক্ষয়কাশি, সাধারণ কাশি, লিউকোরিয়া ইত্যাদি স্রাবযুক্ত রোগে ঝাঁজাল অবস্থা ( স্রাবের গন্ধ ও আস্বাদ—ঝাঁজাল ) থাকিলে সর্ব্বদা ব্যবহৃত হইত।

**প্রুভিং** (Proving) :—ডাক্তার জোনের প্রুভিং হইতে ইহার বহু প্রচলন হইয়াছে; প্রুভিং এর প্রথমেই তাঁহার **হাঁপানি রোগ** উপস্থিত হয়।

শয়ন করিবামাত্রই গলায় সুঁই সুঁই শব্দ হইতে থাকে—প্রশ্বাস পরিত্যাগ অপেক্ষা নিশ্বাস গ্রহণেই অধিক কষ্ট হয়।

বাম ফুসফুস হইতে দক্ষিণ ফুসফুস অধিক আক্রান্ত বোধ হয়; কিন্তু বামদিকে শয়ন করিলে ঐ দিকই রোগাক্রান্ত বলিয়া বোধ হওয়া এবং দক্ষিণদিক রোগশূন্যের ন্যায় বোধ হইত।

হাঁপানির অন্তে, বহু পরিমাণে গয়ের, অপেক্ষাকৃত বিনা কষ্টে উঠিতে থাকে; তাহা **লবণ স্বাদযুক্ত ও গরম** বলিয়া বোধ হয়।

সাধারণতঃ সামান্য নিদ্রার পর, কিংবা শয়ন করিবা মাত্র, রাত্রি দুই প্রহরের পূর্ব্বে ভয়ানক কাশি উপস্থিত হয়।

**নিদ্রার সময় বহুল ঘর্ম্ম** হইতে থাকে।

উদরাময় সহ হালিশ বাহির হওয়া ; মল হরিদ্রাবর্ণ ; মল ত্যাগের পর মলদ্বারে ভয়ানক বেদনা হইয়া ঐ বেদনা বামদিকে উর্দ্ধভাগে প্রসারিত হয়।

**শক্তি** ( Potency ):—৩য়, ৬ষ্ঠ।

## ম্যাক্রোটিনাম। MACROTINUM.

ইহা ম্যাক্‌টিয়া-রেসিমোসা নামক ঔষধের ধূপজাতীয় পদার্থ বিশেষ। ইহার ট্রিটুরেশনই ব্যবহৃত হয়। ইহার কার্য্য অধিকাংশ স্থলে ম্যাকটিয়া-রেসিমোসার ন্যায়।

বাত এবং মাংসপেশীর বেদনায়, বিশেষতঃ **কটিদেশের বেদনায়** ইহার সমকক্ষ ঔষধ কমই আছে।

**রোগি-তত্ত্ব** :—গ্রন্থকারের কটিদেশের বেদনায় তিনি পাশ ফিরিতে পর্য্যন্ত অক্ষম হইয়াছিলেন। একটু নড়াচড়া করামাত্র ধনুষ্টঙ্কারের মত তাহার ফিট হইত, এমন কি এতদ্দ্বারা তিনি নিজের জীবনের সম্বন্ধে হতাশ হইয়াছিলেন। ম্যাক্রোটিনাম ৬ষ্ঠ শক্তি দিনে দুই তিন বার সেবন করিয়া অতি সত্বর সুস্থ হইলেন।

ইহা রজঃকষ্ট, শিরঃপীড়া এবং ক্ষুব্ধ চিত্ততায় অতি উৎকৃষ্ট ঔষধ।

**শক্তি** (Potency) :—৬ষ্ঠ, ৩য় শক্তি।

---

## ষ্ট্রনশিয়াম-কার্ব্ব। STRONTIUM CARB.

খনিজ পদার্থ। ট্রিটুরেশন নিম্ন অবস্থায়।

**রোগাধিকার** (Therapeutics) :—এ্যাঞ্জাইনা পেক্টোরিস (বক্ষঃশূল, হৃদশূল, মলদ্বারে অতীব জ্বালা, এ্যাপোপ্লেক্সি, কোষ্ঠবদ্ধ, উদরাময়, শরীর শীর্ণতা, প্রস্রাবে অসামাল, গাত্র ঠাণ্ডা থাকা, ফিমার অস্থির কেরিজ, অর্শ, শিরঃশূল, হৃদরোগ, হিক্কা, স্বরভঙ্গ, লিউকোরিয়া, রজঃস্রাবের গোলযোগ, ভেইনের প্রদাহ, সায়েটিকা, (Sprain) স্প্রেইন ( অতিরিক্ত টানলাগা )—

মাংসপেশী, লিগামেণ্ট, বন্ধনী ইত্যাদিতে, ষ্টার্ণাম স্থানে বেদনা, ভেরিকোজ ভেইন, দৃষ্টিশক্তির দোষ ইত্যাদিতে ইহার অনেক প্রকার ফলপ্রদ কার্য্য দেখা যায়।

সিদ্ধিপ্রদ-লক্ষণচয় (Characteristics) :—মুখমণ্ডল রক্তবর্ণ, ধমণীচয় অতীব উল্লম্ফনযুক্ত ; হৃদ্‌পিণ্ড, লাংস, এবং মস্তিষ্কের কন্‌জেচ্‌শন ; গরমে ও বস্ত্রাবৃত থাকিলে উপশম,—ঠাণ্ডায় বৃদ্ধি।

ম্যাড় অতীব বৃহৎ, নির্গমণে প্রাণান্ত, এমন কি মাটিতে শুইয়া পড়িতে হয়। মলদ্বারে জ্বালা ( কঠিন কিংবা পাতলা মল—যে অবস্থা হউক না কেন ) ?

কটিদেশের এবং পৃষ্ঠের মাংসপেশীনিচয় ধরিয়া (Stiff) আড়ষ্ট প্রায় হয়। এঙ্কেল প্রদেশের প্রাচীন প্রদাহ ও শোথযুক্ত। দক্ষিণ বাহু যেন অবসন্ন প্রায়।

শক্তি (Potency) :—৬ষ্ঠ ও ৩০শক্তি।

# ষ্ট্রনসিয়াম-ব্রোমেটাম।

## STRONTIUM BROMATUM.

তরল এবং ট্রিটুরেশন দুই রূপেই পাওয়া যায়।

রোগাধিকার (Therapeutics) :—ইহা ডিস্পেপ্‌সিয়া, গ্রাভেল, পা ফুলা বিশেষতঃ বাম পা, ফ্লেবাইটিস ( ভেইনের প্রদাহ ), ভ্যারিকোসিস—ভেইনে গিট্‌গিট হইয়া ফুলিয়া উঠা, প্রস্রাবের নানা দোষ ও দুর্গন্ধ ইত্যাদিতে অতীব কার্য্যকরী।

রোগি-তত্ত্ব :—(১) একটী চল্লিশ বৎসর বয়স্কা স্ত্রীলোকের, পা দুটীতে বেদনা, ভেইনগুলি প্রদাহপ্রবণ, বাম ঝ্যাঙ্কেল প্রায়ই ফুলিত, মাথাঘোরা, চক্ষে অন্ধকার দেখা, ক্ষুধা ভাল নহে, বাহ্যি স্বাভাবিক, প্রতি তিন সপ্তাহে রজঃস্রাব, সন্ধ্যাকালে কিছুতেই জাগ্রত থাকিতে পারে না ; ষ্ট্রনসিয়াম দশ দিন ৩য় শক্তি ব্যবহারে বিশেষ উপকার হইল।

কিন্তু দিবারাত্রিতে পুনঃ পুনঃ প্রস্রাব অসাড়ে হইতে লাগিল। ফেরাম-ফস ৬ষ্ঠ শক্তি প্রদানে প্রস্রাবের দোষ সংশোধিত হইল।

(২) ৬০ বৎসর বয়স্কা একটী স্ত্রীলোকের বাম পায়ে বাত ও স্ফীতি ও সায়েটিকা হইয়া বহুবৎসর কষ্ট দেয়। ষ্ট্রন্‌সিয়াম ৬ষ্ঠ শক্তি দুই সপ্তাহ খাইয়া ভাল হইয়া গেল।

(৫) সত্তর বৎসরের একটী স্ত্রীলোকের প্রস্রাব দুর্গন্ধময়, গাঢ় ও নানাবর্ণের বালুকাবৎ তলানিযুক্ত ছিল ; ষ্ট্রনসিয়াম ৬ষ্ঠ শক্তিতে আরোগ্য লাভ করিল।

**শক্তি** (Potency) :—৩য় ও ৬ষ্ঠ।

---

# ষ্ট্রিক্‌নাইনাম। STRYCHNINUM.

ইহাকে ষ্ট্রীক্‌নিয়া বলে। সাধারণতঃ ইহা অধিক পরিমাণে **নাক্স-ভমিকা ফলের বীজ হইতে প্রস্তুত হয়।**

**বিভিন্ন রূপচয় :**—হাইড্রো-ক্লোরিক এসিড সংযোগে যাহা প্রস্তুত হয় তাহাকে **হাইড্রো-ক্লোরেট-অব্‌-ষ্ট্রিক্‌নিয়া** বলে। নাইট্রিক-এসিড সংযোগে—**নাইট্রেট-অব-ষ্ট্রিক্‌নিয়া।** ফস্‌ফরিক-এসিড সংযোগে—**ফস্‌ফেট-অব-ষ্ট্রিক্‌নিয়া** ; সাল্‌ফেট-এসিড সংযোগে—**সাল্‌ফেট-অব-ষ্ট্রিক্‌নিয়াম।**

আরও দুই প্রকার ষ্ট্রিকনিয়া আছে, তাহার একটীর নাম **ভ্যালিরিয়েনেট-অব-ষ্ট্রিক্‌নিয়া।** অন্যটীর নাম **আর্সেনেইট-অব-ষ্ট্রিক্‌নিয়া।**

**রোগাধিকার** (Therapeutics):—য়্যামোরেসিস (অন্ধাবস্থা) এওর্টার বেদনা, বাক্যবন্ধ, হাঁপানি, মূত্রস্থলীর প্যারালিসিস এবং বেদনা, বক্ষঃস্থলে বেদনা কষ্টকর এবং বুক ফাটিয়া যাওয়ার ন্যায় কাশি। ডায়েফ্রামের আক্ষেপ, এম্ফিজিমা, অসাড়ে প্রস্রাব, চক্ষুর নানাবিধ পীড়া, অপটিক নার্ভের পীড়া। শিরঃপীড়া, হেমিপ্লিজিয়া, ইনফ্লুয়েঞ্জা, গ্রন্থি সমস্তের আড়ষ্টতা, লোকোমোটর-এটাক্সিয়া, সেরিব্রিয়েল যন্ত্রের কষ্টকর অবস্থা, লোকোমোটর এটাক্সি, মেলার অস্থির বেদনা, নিউর্যাস্থিনিয়া, রাত্রিতে অন্ধতা, প্যারাপ্লিজিয়া, ফেসিয়াল নার্ভের বেদনা, হ্রিউম্যাটিজ্‌ম, স্ক্রোটামে স্ফোটক, মেরুদণ্ডের ইরিটেশন, টিটেনাস ইত্যাদি পীড়ায় এতদ্বারা অতি উৎকৃষ্ট কার্য্য পাওয়া যায়।

**সিদ্ধিপ্রদ লক্ষণচয়** (Characteristics) :—**টিটেনাস স্বভাবাপন্ন কন্‌ভাল্‌শনচয়, দমবন্ধ হইয়া প্রাণ যায়। ইণ্টারমিটেণ্ট অবস্থাপন্ন স্প্যাজ্‌ম।**

**সামান্য স্পর্শে** (Touch) **বা নড়াচড়াতে আক্ষেপযুক্ত ফিট উপস্থিত হয়।**

চিৎ হইয়া পড়িয়া থাকে। দেহ কাঠপানা ( Stiff ) শক্ত, মাটীবদ্ধ কিন্তু বাহু এবং হাত ফ্লেক্সড ( Flexed গুটান ) এবং বক্ষোপরি আড়ভাবে স্থাপিত এবং মুখের চেহারা ব্যাকুলতাপন্ন, বিশ্রী দন্তগুলি বাহির হইয়া পড়ে, ক্রন্দন, ভয়াকুলতা, গ্রীবাদেশ পশ্চাতে বক্র, মুখে ফেনা দেখা দেয়।

কোন স্থানে স্পর্শমাত্র ভয়ানক অসহ্য কষ্ট অনুভূত হয়—রেটিনার অসাড়াবস্থা হইতে অন্ধতা। **ষ্ট্রিক্‌নিয়া-সাল্‌ফে**—দ্বিত্ব দৃষ্টি এবং রাত্রে অন্ধতা এবং মুখমণ্ডলের এবং মস্তকের নিউর‍্যাল্‌জিক পেইন আরোগ্য হয়।

হিষ্টিরিয়াযুক্ত স্ত্রীলোকের ইসোফেগাসের স্প্যাজ্‌ম্‌, মস্তিষ্কের অবসন্নতা, **ষ্ট্রিক্‌নিয়া-ভেলেরিয়েনেট** ২য় ট্রিটুরেশন দ্বারা আরোগ্য হইয়াছে।

নিদ্রিতাবস্থায়ও কোরিয়ার কন্‌ভাল্‌শন না থামিলে ষ্ট্রিক্‌নিয়া ১২শ বা ৩০শ শক্তি দ্বারা ফল পাওয়া গিয়াছে।

ইন্‌ফ্লুয়েঞ্জার পর অসাধ্য কাশিতে **ষ্ট্রিক্‌নিয়া-হাইড্রো** বিশেষ ফলপ্রদ।

ষ্টিক্‌নিয়ার বেদনা হঠাৎ উপস্থিত হয় এবং মাঝে মাঝে দেখা দেয়।

হঠাৎ হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন। সময় সময় প্রাণ ভরিয়া নিশ্বাস লইতে অক্ষম। এমন বোধ হয় যেন মাথা এবং মুখমণ্ডল বড় হইয়া গিয়াছে।

জননেন্দ্রিয়ের অপব্যবহারের দরুণ ষ্ট্রীক্‌নিয়া অনেক সময় কার্য্যকরী।

সময় সময় এমন বোধ হয় যেন মস্তকে লৌহময় টুপি রহিয়াছে।

**সম্বন্ধাবলী** (Relations) :—ষ্ট্রীক্‌নিয়া বিষে বিষাক্ত লক্ষণে প্যাসিফ্লোর প্রতিষেধক। যদি তন্দ্রালুতা এবং শ্বাসপ্রশ্বাসের কষ্ট উপস্থিত হয়—তখন **হাইসায়েমাস** কার্য্যকরী।

টুব্যাকো, ক্লোরোফরম, ক্যাম্ফর, একোনাইট—অনেক সময়ে এই বিষ নষ্ট করে। **শিরঃপীড়া**-ষ্টিক্‌নিয়া-পিক্রিক-এসিডের প্রতিযোগী।

থ্রোটের অভ্যন্তরের স্প্যাজ্‌মে এবং কিছু গিলিতে অক্ষম হইলে—**ষ্ট্রামোনিয়ামে** উৎকৃষ্ট ফল পাইবে।

**শক্তি** (Potency) :—সাধারণতঃ ২য়, ৩য়, ৬ষ্ঠ, ১২শ, ৩০শ, ২০০শ এবং ১০০০ শক্তি কার্য্যকরী।

---

**সিদ্ধিপ্রদ-লক্ষণচয় তৃতীয় খণ্ড সমাপ্ত।**

# সংক্ষিপ্ত রোগ-পরিচয়

## এবং তাহাদের

## আরোগ্য-সাধক ঔষধাবলী।

## SUMMARY DESCRIPTION OF DISEASES

## &

## THEIR EFFECTIVE REMEDIES.

কয়েকটী বন্ধুর নিতান্ত অনুরোধে এইস্থানে সামান্য গুটিকতক রোগ এবং তাহাদের আরোগ্য-সাধক সামান্য কয়েকটী মাত্র ঔষধ দেওয়া গেল। এতাদৃশ ক্ষুদ্র স্থানে সমস্ত রোগের ও তাহাদের সমস্ত ঔষধের উল্লেখ করা অসম্ভব কথা। তবে এতদ্দ্বারা যদি দুই একটী লোকেরও উপকার হয় তবেই আমি যথেষ্ট মনে করিব। এই অধ্যায়টী স্মৃতি-সহায় বিশেষ জানিবে।

**নিম্নলিখিত রোগনিচয় সহ যে যে ঔষধাবলী লিখিত হইল, তাহাদের অধিকাংশ ঔষধেরই লক্ষণচয় এই মূল-গ্রন্থে পাইবে।**

N. B. :—এই মূল গ্রন্থ অধ্যয়ন করিতে, মূল ঔষধের সহ সাদৃশ্য এবং বৈসাদৃশ্য দেখাইয়া অনেক ঔষধাবলী প্রদত্ত হইয়াছে; তাহাদের কোন কোন ঔষধ নিম্নলিখিত রোগচয়ে, যদি কোন রোগের ঔষধ বলিয়া বুঝিতে বা জানিতে পার, তবে সেই ঔষধ উক্ত রোগের সহ স্বহস্তে লিখিয়া লইবে।

সেই উদ্দেশ্য করিয়া "রোগ-পরিচয়" অংশে কয়েকখানি সাদা অলিখিত কাগজ ক্রোড়পত্র রূপে তাহাদের অন্তবর্ত্তী করিয়া লইবে। যদি কোন নবরোগের নাম ও ঔষধ উহাতে বসাইতে ইচ্ছা কর তবে তাহাও করিবে। এতাদৃশ চেষ্টা করিয়া শিক্ষাই সুশিক্ষা।

( রোগের নাম গুলি ইংরাজি বর্ণানুক্রমে সন্নিবিষ্ট। )

**এবর্শন ( Abortion ) বা গর্ভস্রাব** :—একোন, কফি, ভাইবারনাম, সিপিয়া, স্যাবাইনা, পাল্‌স, হেলোনিয়াস, কলোফাইলাম, সিমিসিফিউগা।

**ঘ্যাবসেস (Abscess) বা বৃহৎ স্ফোটক (বিদ্রধি)** :— মার্ক, বেল, ট্যারেন্ট্‌-কিউ, হিপার, ত্র্যাকা, ক্যাল্‌ক-সাল্‌ফ, ক্যাল্‌ক-হাইপোফস।

**য়্যাসিডিটি (Acidity) অম্ল হওয়া** :—এসিড-সাল্‌ফ, আর্জে-না, ক্যাল্ক-কার্ব্ব, রোবিনিয়া।

**য়্যাক্নি (Acne) বা মুখের ব্রণ** :—হিপার, কেলি-আয়োড, সাল্‌ফ।

**য়্যাডিনাইটিস (Adenitis) বা গ্রন্থীর প্রদাহ** :—বেল, ব্রোম, কার্ব্ব-এনি, আয়োড, মার্ক, ফাইটো, কোনায়াম।

**আফ্‌টার-পেইনস (After Pains) অর্থাৎ হাতালের ব্যাথা বা ভাদালে ব্যাথা** :—কালোফা, ক্যামো, জেল্‌স, সিকেলি, সিমিসি, জ্যান্থক্সা, পাল্‌স, কুপ্রম।

**য়্যাগাল্যাক্‌টীয়া ( Agalactia ) বা স্তন হইতে দুগ্ধ নিঃসরণ** :—য়্যাগনাস, কষ্টি, পাল্‌স, রিসিনাস, আর্টিকা।

**এগু (Ague) বা ম্যালেরিয়া জ্বর** :—এপিস, য়্যারেনিয়া, আর্স, সিড্রন, চিনি-সা, ইউপে-পারফো, ইগ্নে, ন্যাট্রাম-মি, নাক্‌স, পাল্‌স।

**এল্‌বুমিনুরিয়া (Albuminuria) বা মূত্রে এল্‌বুমেন জন্মা** :—এপিস, আর্স, ইউনোমিন, টেরিবিন্থ, মার্ক-কর, হেলোনিয়াস, ক্যান্থ, ক্যানাবিস্‌-স্যাটা।

**য়্যাল্‌কোহলিজ্‌ম ( Alcoholism ) বা মদ-বিশ্বাক্তা** :—নাক্স. রানান্‌-বাল্‌ব, সাল্‌ফ-এসিড, জিঙ্কম।

**য়্যামেনোরিয়া (Amenorrhœa) বা অল্প ঋতুস্রাব বা রজোলোপ** :—এপিস, বেল, ক্যাল্ক-কা, জেল্‌স্‌, লাইকো, ফস, পাল্‌স, হেলোনিয়াস, গ্র্যাফা, সিনেসিও, স্যাবাইনা, ন্যাট্রাম্‌-মিউর, ফেরাম, ক্রোকস।

এনিমিয়া ( Anæmia ) বা রক্তাল্পতা :—কেলি-কার্ব, হেলোনিয়াস, ফেরাম-ফস্, ন্যাট্রাম-মি, ক্যাল্ক-ফস্, পাল্স, কার্ব-ভ, মাইরিষ্টিকা, ফস, সিপি, চায়না, এলুমি, আর্স ( পার্ণিসাস )।

এ্যানিউরিজ্‌ম ( Aneurism ) বা ধমনীর মধ্যে কোমল টিউমার জন্মাইয়া উহার বিবৃদ্ধি ও স্ফীতি :—কেলি-আয়োড, ব্যারাইটা-কার্ব্ব, লাইকো।

এ্যাঞ্জাইনা-পেক্টোরিস ( Angina Pectoris ) বা বক্ষঃশূল :—আর্জে-না, আর্স, সিমিসি, অক্জে-এসি।

এ্যাফোনিয়া (Aphonia) বা গলার স্বর লোপ হইয়া যাওয়া :—এমন-কার্ব্ব, কষ্টি, ফস, স্যাম্বু, সিলেনি, স্পঞ্জি, সাল্ফ।

এ্যাপ্‌থি (Apthæ) বা মুখক্ষত :—নাইট্রিক-এসি, সাল্ফ-এসি, ফেরাম, বোরাক্স, মার্ক, এরাম-ট্রি, ব্যাপ্টি,, ল্যাকে।

এ্যাস্থিনোপিয়া (Ashthenopia) বা দৃষ্টিক্লান্তি :—ন্যাট্রা-মি, রুটা।

এপোপ্লেক্‌সি ( Apoplexy ) বা মস্তিষ্কাভ্যন্তরে রক্তস্রাব :—কুপ্রাম-মেটা, ওপি, ব্যারাইটা, আর্ণিকা, গ্লোনইন, কষ্টি, হায়স, নাক্স, ষ্ট্রেন্সি-কা।

এসাইটিস (Ascitis) বা পেটে জল হওয়া :—এসেটিক-এসি, এপোসাইনম—ক্যানা,লাইকো, এপিস।

এস্ফিক্সিয়া (Asphyxia) বা শ্বাসরুদ্ধ হওয়া :—এমন-কার্ব্ব, আর্ণি, হাইড্রো-এসি, ট্যাবেকা, এন্টিম-টা, লরোসা।

এজ্‌মা (Asthma) বা হাঁপানি :—কার্ব্ব-ভ, আর্সেনিক, ল্যাকেসিস, কেলি-কার্ব্ব, কেলি-বাইক্রোম, ডাল্কা, ইয়ারবা, স্যাম্বু, এন্টি-টার্ট, হিপার, ন্যাট্রাম-সাল্ফ, ইপিকাক, ভিরেট-এল্ব, ব্লাটা-ওরি, লোবেলিয়া।

ব্যাক্‌-এক (Backache) বা পৃষ্ঠবেদনা :—নাক্স-ভ, কেলি-কার্ব্ব, ট্যারেন্টুলা, ইস্কিউলাস, জিঙ্কাম, সিমিসিফি, বার্ব্বেরিস,ট্যাফি, এগারিকাস।

বিলিয়ারী-ক্যাল্কুলি ( Biliary-Calculi ) বা পিত্ত-শিলা :—বারবেরিস, চায়না, বেল, কার্ড্য়াস।

ব্লেফারাইটিস ( Blepharitis ) বা অক্ষিপত্রের প্রান্তভাগের প্রদাহ :—আর্জেন্টা-নাই, গ্র্যাফা, ষ্ট্যাফি, মার্ক।

বয়েল্‌স ( Bolis ) বা ছোট ছোট স্ফোটক ( ব্রণ ) :—সাল্‌ফ, বেল, ল্যাকে, ট্যারেন্ট্‌-কিউবে, মার্ক, হিপার, সাইলি, ইত্যাদি।

ব্রাইট্‌স-ডিজিজ ( Bright's Disease ) অর্থাৎ ব্রাইট নামক কিড্‌নীর পীড়া বিশেষ :—কেলি-আইওড, ক্যাল্‌ক-সাল্‌ফ, কল্‌চি, মার্ক-কর, ফস, ল্যাকে, টেরিবি।

ব্রঙ্কাইটিস ( Bronchitis ) অর্থাৎ সাধারণ কাশি :—মার্ক, কার্ব্ব-ভেজ, কেলি-বাইক্রোম, ক্যাম্বা, কক্কাস, ষ্ট্যানাম, ফস, এণ্টি-টার্ট, স্যাঙ্গুইনেরিয়া, ভিরেট্রাম-এল্‌বাম, হিপার, হাইড্রাষ্ট, ক্যাম্ফ, ইউপেটোরিয়াম, স্পঞ্জিয়া, ক্যাপ্সি।

ক্যাপিলারী-ব্রঙ্কাইটিস ( Capilillary Bronchitis ) বা সূক্ষ্ম সূক্ষ্ম ব্রঙ্কিয়েল টিউবের প্রদাহ :—এণ্টি-টা, চেলিডো, ইপিকাক, কেলি-কার্ব্ব, লাইকো ফস, সাল্‌ফ।

বারন্‌স ( Burns ) বা দগ্ধ হওয়া :—ক্যাস্থা, কষ্টি।

ক্যান্‌সার ( Cancer ) বা কর্কট রোগ :—কার্ব্ব-ভেজি, ল্যাকে, এপিস, কোনা, ফস, সিপিয়া, কার্ব্ব-এনি, বিস্‌মাথ, ক্রিয়োজোট, এনাকার্ডি, লেপিস-এল্‌বাম, আর্সেনিক-আয়োড।

কেরিজ ( Caries ) বা কোন অস্থির স্থানীও ধ্বংস :—মার্ক, অরাম, সিফিলিনাম, এসাফি, ফস, ক্যাল্ক-হাইপোফস, ক্যাল্ক-ফ্লুওরি।

ক্যাটার ( Catarrh ) সর্দ্দি :—নাক্‌স-ভ, পালস, মার্ক, লাইকো, আর্স, কেলি-বাইক্রোম, ইস্কিউলাস, সিপিয়া, হিপার, অরাম, ন্যাট্রাম-কার্ব্ব, কেলি-সাল্‌ফ, এলুমি, ষ্টিক্‌টা, এমোনি-কার্ব্ব, কোরাল, সিপা, ইউফর্‌বি,

শ্যাঙ্কার ( Chancre ) অর্থাৎ উপদংশ :—কোরাল, মার্ক-সল, মার্ক-মার্ক-প্রটো, কেলিহাইড্রো, নাইট্রি-এসিড, অরাম।

**চেষ্ট-পেইন্‌স** (Chest Pain) **বা বক্ষে বেদনা** :—গুয়েকাম, কেলি-কা, লিলিয়াম, অক্‌জে-এসি, ফস, সাবুল, থেরিডি।

**চিল্‌ব্লেইন্‌স** (Chilblains **শীতফাটা**) :—পালস, পিট্রোল, এগারি।

**ক্লোরোসিস** (Chlorosis) **বা হরিৎ পাণ্ডুরতা** :—এলুমি, ক্যাল্ক-ফস্, সাইলা, ফেরাম, গ্র্যাফা ন্যাট্রাম-মি, পালস, সিপি।

**কলেরা** (Cholera) **বা ওলাউঠা** :—সিকেলি, আর্স, ভিরাট, একোন, কুপ্রাম, পডো, ক্যাম্ফার, বেল, ক্যাল্ক, কার্ব্ব-ভেজি, কল্‌চি, জ্যাট্রোফা, সাল্‌ফ, ট্যাবে, ফস, হাইড্রো-এসি।

**কলেরা-ইন্‌ফ্যান্‌টাম** (Cholera-Infantum) **বা শিশু-ওলাউঠা** :—পাল্‌স্, ক্যাল্ক-কার্ব্ব, সিপিয়া, সিকেলি, ইপিকাক, এন্টি-টার্ট, আইরিস, ভিরেট্রাম-এল্‌বাম; কুপ্রাম, গ্র্যাফা, ক্রিয়োজো, ক্যাম্ফার, সোরি, আর্জেণ্টাম-নাইট্র, ন্যাট্র-মি, বিস্‌মাথ, ইথুজা, জ্যালাপা, ফাইটোলেক্কা, ক্যাল্ক-ফস, পডো, চায়না, ক্রোটন-টি, ইলাটি, কেলি-ব্রোম, ক্যাড্‌মি-সাল্‌ফ।

**কলেরা-মরবাস** (Cholera-Morbus) :—এন্টি-টার্ট, কুপ্রাম, সিকে, ভিরাট-আ, আর্স, ক্যাম্ফর, ইউফরবি, আইরিস, পডো।

**কোরিয়া** (Chorea) **অর্থাৎ অনিচ্ছা সত্ত্বেও হস্তপদ সকল নাচিতে থাকা** :—ট্যারাণ্ট্, ক্রোকাস, মাইগেল, ইগ্নে, কষ্টি, এগারিকাস, কুপ্রম, হায়স, ষ্ট্র্যামো, জিঙ্কাম।

**কর্ডি** (Chordee) **বা পুরুষাঙ্গ শক্ত, কঠিন হইয়া উঠা** :—ক্যানা-ইণ্ডি, ক্যানা-স্যাটা, ক্যান্থ, ডিজি, পিক্রিক্‌-এসি।

**সিরোসিস-অব-দি-লিবার** (Cirrhosis of the Liver) **বা যকৃতের সিরোসিস** :—অরাম, লাইকো, মিউর-এসি, ল্যাকে।

**ক্লাইম্যাক্‌টেরিক** (Climactelic) **অর্থাৎ স্ত্রীলোক-দিগের প্রৌঢ়াবস্থায়** (Menses) **ঋতু থামিয়া যাওয়ার বয়সের পীড়ানিচয়ে** :—নাক্স-ভ, ল্যাকে, কেলি-কার্ব্ব, সিপিয়া, সিমিসিফিউগা, স্যাঙ্গুইনেরিয়া, সাল্‌ফ-এসি, গ্লোনোইন, এমিল-নাইট্রেট এই সমস্ত ঔষধ অধিক কার্য্যকারী।

**কলিক** ( Colic ), **শূলবেদনা** :—পাল্স, ম্যাগ-ফস, ডাল্‌কামেরা, লাইকো, ক্যামো, ককুলাস, প্লাম্বাম, কলোসিন্থ, ষ্টানাম, ষ্ট্যাফি, মেলিলোটাস, কষ্টি. কলিন্‌জোনিয়া, ডায়োস্কোরিয়া, ভিরেটাম-এল্‌বাম, নাক্স-ভ, এলুমি, বেল।

**কোল্যাপ্স** ( Collapse ) **বা হিমাঙ্গ অবস্থা** :—একোন, ক্যাম্ফর, কার্ব্ব-ভেজি, ভিরাট্‌-এল্‌ব।

**কণ্ডাইলোমেটা** ( Condylomata ) **বা এক প্রকার কঠিন বিগ্রন্থি বিশেষ** :—ছিনাবা, লাইকো, নাইট্‌-এসি, ষ্ট্যাফি, থুজা।

**কন্‌কাশন** ( Concussion of the Brain ) **মস্তিষ্কের কন্‌কাশন ) বা আঘাত প্রাপ্তি** :—সিকুটা, আর্ণিকা।

**কন্‌জেচ্‌শন** ( Congestion ) **অর্থাৎ অতিরিক্ত রক্তপূর্ণতা** :—ফেরাম, সালফ, ফেরাম্‌-ফস, গ্লোনোইন, ফস. সিপি, ভিরেট্‌-ভি, বেল, অরাম।

**কন্‌জাংটিভাইটিস** ( Conjuctivitis ) **বা অক্ষির কন্‌জাংটিভার প্রদাহ ( চক্ষু লাল হওয়া )** :—আর্জে-নাই, আর্স, বেল, ক্যাল্ক-কা, ইউফ্রে, মার্ক-সল, পাল্‌স, মার্ক-কর, সালফ।

**কর্ণিয়া-ওপাসিটী** (Cornea Opacity) **বা কর্ণিয়ার অস্বচ্ছভাব** :—ক্যাল্ক-কা, ন্যাট্রাম-সা, এপিস, জিঙ্কাম, সালফ।

**কর্ণিয়া-আলসার** ( Cornea Ulcer ) :—ক্যাল্ক-কা, কেলি-বাই, মার্ক-কর, মার্ক-প্রোটা, মার্ক-সল, ন্যাট্রাম-কা, নাইট্রি-এসি, পালস, সাইলি।

**কন্‌ষ্টিপেশন** ( Constipation ) **বা কোষ্ঠবদ্ধতা** :—নাক্স-ভ, ব্রাই, এন্টি-ক্রু, লাইকো, সাইলি, ল্যাকে, সেলিনি, ফস, ভিরেট-এ, কষ্টি, গ্র্যাফা, এলো, ন্যাট্রা-মি, এলুমেন, হাইড্রাষ্টিস, থুজা, এমোন-মি, কলিন্‌জো, ওপিয়াম, প্লাম্বাম, সিপি, কোনা।

**কন্‌ভাল্‌শন অথবা স্প্যাজ্‌ম** ( Convulsions ) or Spasms ) **বা আক্ষেপ** :—ক্যাল্ক-কার্ব্ব, সাইলি, হাইওস, ক্যামো, ইগ্নে, সিমিসিফি, জেলস্‌, ভিরেট-ভি, কুপ্রাম, সিকুটা, কষ্টি, ম্যাগ্নে-ফি, ম্যাগ্নে-ফস, সিনা, ইথুজা, গ্লোনোইন, মেলিলোটাস, হাইড্রো-এসি, ওপি, কেলি-ব্রো।

কোরাইজা (Coryza) সর্দ্দিরোগ :—( ক্যাটার Catarrh দেখ )।

করন্স (Corns) অর্থাৎ কড়া :—এন্টি-ক।

কাফ (Cough) বা কাশি :—ব্রাই, এন্টি-ক্রু, হ্রাস-ট, ল্যাকে, ড্রাজা, কেলি-কা, কেলি-বাইক্রোম, কেলি-আইওড, ক্যামো, ইপিকাক, স্যাঙ্গুইনেরিয়া, ফস-এসি, কষ্টি, চেলিডো, ব্যারাইটা, আইওড, কেলি-সাল্‌ফ, ইক্টা, বোমাম, ইউপেটো-পারফো, ক্যাম্ফি, এমোন-মিউর, কোপাল, এলিয়াম-সিপা, ইউফ্রেশিয়া, এম্‌ব্রা, ঝুইল (সিলা), ভার্বেস্কাম, সেনেগা, মার্টাস, ড্রসিরা, এন্টি-টা, ক্যাল্কার্ব, কেরাম, হাইয়স, লাইকো, স্ক্যাট্রাম-সালফ, ফস, রুমেক্স, স্পঞ্জি।

ক্রুপ (Craup) বা ঘুংড়ি কাশি :—কেলি-বাইক্রোম্, ফস, হিপার, আইওড, ব্রোমিয়াম, স্পঞ্জিয়া, একোন, ল্যাকে।

কারভেচার (Curvature of the Spine) স্পাইনের বক্রতা :—ক্যাল্ক-কার্ব।

সায়েনোসিস (Cyanosis) অর্থাৎ নীল কিংবা বেগুণে বর্ণ হইয়া যাওয়া :—এন্টি-টা, ডিজি, লরোসি, কুপ্রম।

সিষ্টাইটিস (Cystitis) ব্ল্যাডার অর্থাৎ মুত্রস্থলীর প্রদাহ :—কষ্ট, চিমাফিলা, ইকুইসেটাম, ডালকা, ক্যান্থা, ল্যাকে, এপিস।

ডেফনেস (Deafness) অর্থাৎ বধিরতা :—কেলি-মি, আর্ণিকা, মার্ক-ডালটিস, ফস, কার্ব্ব-আনি, ইগ্নে।

ডেবিলিটি (Debility) অর্থাৎ দুর্ব্বলতা :—চায়না, ল্যাকে, কেলি-কা, জিঙ্কাম, সেলিনি, হেলোনিয়াস্, পিক্রিক-এসি, কার্ব্ব-এসি, জেলস্, সোরি, আর্জেণ্টা-না, ফস্-এসি, ফস।

ডিফেক্‌টিভ-রিয়্যাক্‌শন (Defective Reaction) অর্থাৎ প্রতিক্রিয়া ব্যাঘাতজনক দুষ্ট হইলে :—এম্ব্রা-গ্রি, কার্ব্ব—ভেজ, চায়না, লরোসা, ওপি, সোরি, সালফ, কুপ্রম।

ডিলিরিয়াম (Delirium) অর্থাৎ প্রলাপ বকা :—বেল, হায়স, ল্যাকে, ফস, ষ্ট্রামো, ভিরাট-এলব।

**ডিলিরিয়াম ট্রিমেন্স** Delirium Trimens **বা মদাত্যয়** :—আর্স, ক্যানা-ইণ্ডি, ল্যাকে, ওপি, র‍্যানান্-বাল্ব, ষ্ট্যামো।

**ডেণ্ট্যাল ফিস্চুলা** (Dental Fistula) **বা দন্তনালী**:—ক্যাল্ক-ফ্লুওর-এসি, সাইলি।

**ডেণ্টিশন** ( Dentition ) **অর্থাৎ দন্তোদগম সময়ে পীড়ানিচয়** :—ক্যালক-কার্ব্ব, সাইলি, ক্যামো, জিঙ্কাম, পডো, ক্রিয়োজোট ষ্ট্রিয়াম, ফাইটো, ক্যালকে-ফস্ , থুজা, সিনা।

**ডায়েবেটিস** ( Diabetes ) **বা বহুমূত্র রোগ** :—ন্যাট্রাম-মিউ, ল্যাক্‌টি-এসি, ইউরে-নাই, ফস-এসি, ল্যাক-ডিফ্লো, ফস।

**ডায়েরিয়া** (Diarrhœa) **বা উদরাময়** :—পাল্‌স, এণ্টি-ক্রু, চায়না, সাল্‌ফ, ক্যাল্ক-কা, জেল্‌স, হিপা, সোরি, আর্জেণ্টা-না, ফেরাম, চেলি, ক্যাল্ক-ফস, আর্স ক্যামো, আইরিস, ফস-এসি, নাইট্রি-এসি, বেঞ্জোইক-এসি, আইওড, এলো, ক্রোটন্-টি, ন্যাট্রাম, সাল্‌ফ, ম্যাগ্নে-কা, নাক্স-ম, ডাল্‌কা, রুমেক্স, কলোসিন্থ, ষ্ট্যানাম, পিট্রোল, থুজা, পাইরোজেন, ষ্ট্রিয়াম, গ্যাম্বোজ, গ্র্যাটি, ওলি-এণ্ডার, ব্রাই, ইপিকাক, জ্যালাপা, পডো, ইলাটি, লেপ্‌টাণ্ড্রা, ন্যাট্রাম-ফস, পিট্রো।

**ডিপ্‌থেরিয়া** ( Diphtheria ) **অর্থাৎ উক্ত নামধেয় গলার বিষাক্ত ক্ষত বিশেষ** :—মার্ক-সায়েনেটাস, মার্ক-প্রটো লাইকো হ্রাস, ল্যাকে, ন্যাজা, এপিস, ইগ্নে, ব্রোমিয়াম, ফাইটো, ক্রোটেলাস, এইল্যান্থ্, এমোনা-ট্রি, আয়োডিন, ল্যাক-ক্যানি।

**ডিপ্লোপিয়া** ( Diplopia ) **বা দ্বিত্ব-দৃষ্টি** :—এরাম, জেল্‌স।

**ড্রপ্‌সি** ( Dropsy ) **বা শোথ** :—আর্স, কেলি-কা, এপিস, ডিজি, হেলে, হিপার, টেরিবিন্থিনা, বেঞ্জো-এসি, কল্‌চি, কন্‌ভেলেরিয়া, ল্যাকে, সোরি।

**ডিসেণ্ট্রি** ( Dysentery ) **অর্থাৎ আমাশয় কিংবা আমরক্ত** :—নাক্স-ভ, মার্ক-কর, হ্রাস, কেলি-বাই, ফস, নাইট্রি-এসি, ফেরাম-ফস, এলো, ডাল্‌কা, পিট্রোল, ষ্ট্যাফি, কল্‌চি, ক্যাপ্‌সি, মার্ক-সল, ব্যাপ্টি।

**ডিসমেনোরিয়া** (Dysnenorrœa) **অর্থাৎ রজঃকৃচ্ছ্র**:—পাল্‌স, ক্যামো, কফিয়া, ককুলাস, ভাইবারনাম কলোফাইলাম, কুপ্রম, ম্যাগ্নে-ফস, সিমিসি, কলোসি; ম্যাগ্নে-মি।

ডিস্পেপ্‌সিয়া (Dyspepsia) বা অজীর্ণ রোগবিশেষ বায়ু, অম্লপিত্ত acidity ইত্যাদি জনিত পরিপাক-যন্ত্রনিচয়ের অসুখ এবং তদ্ধেতু বুক-জ্বালা, কিংবা উদরাময়, কখন বা কোষ্ঠবদ্ধতা ঃ—পাল্‌স, ব্রাই, এন্টি-ক্রুড, কার্ব্ব-ভেজি, কেলি-কার্ব্ব, কেলি-বাই, হিপার, আর্জেণ্টা-না, এনাকার্ডিয়াম, কলচি, সাল্‌ফ-এসি, ন্যাট্রাম-ফস, গ্র্যাফা, ক্রিয়োজ।

একজিমা (Eczema) অর্থাৎ এই নামধেয় দদ্রু-রোগের আকৃতিবস্তু একপ্রকার চর্ম্মরোগ, উহা কখন শুষ্ক, কখন বা উহা হইতে কষাণি নির্গত হয় ঃ—সাল্‌ফ, ক্যাল্‌ক-কার্ব্ব, আর্স, হ্রাস, সিকুটা, কষ্টি, গ্র্যাস, ক্রোটন-টি, ন্যাট্র-মি, পিট্রোল, ষ্ট্যাফি, মেজেরি।

এমিসনস্ (Emissions of Semen) অর্থাৎ শুক্রক্ষয় ঃ—সেলিনি, ফস, নাক্স চায়না, ক্যাল্ক-কা, জেল্‌স, পিক্রিক-এসি, লাইকো।

এম্ফিজিমা ( Emphycema ) অর্থাৎ ফুসফুসের কোষাণিচয়ের অতিরিক্ত প্রসারিত অবস্থা :—ইপিকাক, এমন-কা, কার্ব্ব-ভ।

এনিউরেসিস ( Eneuresis ) অর্থাৎ মুত্র ধারণে অক্ষমতা ঃ—ইকুইসেটাম, কষ্টী, প্ল্যাণ্টাগো, ক্রিয়োজ।

এপিলেপ্‌সি (Epilepsy) বা অপস্মার ও মৃগীরোগ : —কুপ্রাম, কষ্টী, আর্জেণ্টা-না, এমিল-নাইট্রেট, আর্টে মি-ভাল, হায়স্, বাফো।

এপিষ্ট্যাক্‌সিস (Epistaxis) অর্থাৎ নাসিকা হইতে রক্তস্রাব ঃ—ব্রাই, ক্যাক্‌টাস, আর্ণি, এমোনি ; কার্ব্ব, মেলিলোটাস, ক্রোটেলাস, ভিরেট-ভি, পাল্‌স, নাক্স, মার্ক।

ইরিসিপেলাস (Erysipelas) অর্থাৎ এতৎ নামধেয় চর্ম্মাদির বিষাক্ত রোগ বিশেষ, ইহাতে পীড়াক্রান্ত স্থান লাল বর্ণ হইয়া ক্রমে উহা প্রসারিত হইয়া থাকে ঃ—হ্রাস, ল্যাকে, এপিস, ক্যাম্থা, এমোনি-কা, ভিরেট-ভি, গ্র্যাফা।

